পাঠিয়েছিলাম কিন্তু দেখা গেছে সেখানে বি.ডি.ও এক কথা বলেন, চেয়ারম্যান এক কথা বলেন, রতনবাবু গিয়ে এক কথা বলেন আর আমার মাষ্টার মশাই মাননীয় মন্ত্রী কেশববাবু একেবারেই ছুড়ে ফেলে দেন এইভাবে এটা সবাই দলবাজী হচ্ছে। আপনারা এখানে বসে আছেন বড় কথা বলেন এবং ভাল কথা বলেন কিন্তু আপনারা চুড়ান্ত দলবাজী করছেন।

**শ্রীবিধুভূষণ মালাকার (মন্ত্রী) ঃ-** মিঃ স্পীকার স্যার, দলবাজীর প্রশ্ন উঠে না। কারণ এখানে গ্রামের মানুষ সমবেত হয়েই স্কীমগুলি ঠিক করেন এবং তার যে সংখ্যা ধার্য্য করা হয় সেই সংখ্যার উপর মিলিয়ে যাদের আর্থিক অবস্থা একেবারে দুর্বল, যাদের কেউ নেই বা যাদের জায়গা জমি নেই এই ধরনের সমস্ত কিছু বিবেচনা করে গ্রাম সংসদে সেই নামগুলি ঠিক করা হয়। অতএব এখানে দলবাজীর প্রশ্ন উঠে না এবং অনিয়মেরও প্রশ্ন উঠে না।

**শ্রীমানিক সরকার (মুখ্যমন্ত্রী) ঃ-** মাননীয় অধ্যক্ষ মহোদয়, এখানে যে প্রশ্ন আমাদের মাননীয় সদস্য উৎথাপন করেছেন বিষয়গুলি যদি এই রকম হয়ে থাকে তাহলে এটা খুব দুর্ভাগ্যজনক। পরিস্কার ভাবে বলতে চাইছি বাড়ীতে আর একজন উপার্জনশীল ব্যক্তি আছেন তাদেরকেও এই ভাতার জন্য নির্বাচিত করা হয়েছে। যদি তাই হয়ে থাকে এটা খুব দুর্ভাগ্যজনক। এটা ইনটেনশন নয় এই স্কীমের। কারণ এই স্কীম স্ট্যাট গভর্ণমেন্ট প্রথমে নেয় পরবর্তী সময়ে সেন্ট্রাল গভর্ণমেন্ট নেয়। এই খাতে সেন্ট্রাল ৭৫ টাকা দিয়ে থাকেন এবং স্ট্যাট গভর্ণমেন্ট ৫০ টাকা করে দেন। সর্ব্বমোট ১২৫ টাকা। এই ১২৫ টাকা কিছুই নয় এটা শুধু মাত্র তাঁর প্রতি সম্মানের নিদর্শন এবং স্বীকৃতি। যে কোন মানুষ সোসাইটির জন্য কিছু না কিছু কনট্রিবিউশান করেন এটা স্বীকৃতি এটাতে কিছু হয় না। আমাদের পরিস্কার বক্তব্য হচ্ছে এইগুলি গ্রাম সংসদ করে সিলেকটেড হয়ে আসে। আমি বলছি আমার নিজের অভিজ্ঞতার কথা আমরা যখন রিভিউ করি ডিপার্টপেন্টের তখন দেখা যাচ্ছে এই স্কীমে বেশ কিছু খালি জায়গা আছে তখন ডি.এম-দের নির্দেশ দেওয়া হয় পঞ্চায়েত সমিতি বা বি.এ.সি.-র সাহায্য নিয়ে দ্রুত এইগুলি পূরণ করুন। এবং সেগুলি সংসদের মাধ্যমে আসার কথা এবং তাই হচ্ছে বেশীর ভাগ। মাননীয় সদস্য যে অভিযোগ এখানে তুলেছেন তাই আমি মাননীয় মন্ত্রীকে অনুরোধ করব উনি উনার দপ্তরের মাধ্যমে ডি.এমের মাধ্যমে স্পেসিফিক অভিযোগ এনেছেন আপনি সাবধানভাবে বলার চেষ্টা করছেন। সেই দুটো অভিযোগ তদন্ত করে দেখা উচিত হবে এবং একটা মেসেজ দেওয়া দরকার কোন জায়গায় এই সমস্ত সংসদের মাধ্যম ছাড়া কোন ব্যক্তি বিশেষের প্রস্তাবের উপর ভিত্তি করে এই জাতীয় বেনিফিট গ্রহণ করার স্কোপ নেই। কাজেই আমি বলব এটা হচ্ছে আমাদের পরিস্কার দৃষ্টিভঙ্গি এবং এটাই আমাদের বক্তব্য, এটার ব্যতিক্রম হতে পারে তবে এটা জেনার‍্যাল্ না। আমরা বিভিন্ন জায়গায় যাই এবং ব্যতিক্রমটাকে আমরা মেনে নিতে চাইছি না, এটাকে আমরা বন্ধ করতে চাইছি। কাজেই মাননীয় সদস্য যেটা উত্থাপন করেছেন তার সাথে আমিও কন্‌সার্ন্ এক্সপ্রেস্ করছি আমি দপ্তরের দৃষ্টি আকর্ষণ করব প্রয়োজনে অনুরোধ করব প্লীজ্ টেক্ কেয়ার অভ্ ।

**মিঃ স্পীকার ঃ-** মাননীয় সদস্য শ্রীকাজলচন্দ্র দাস।

**শ্রীকাজলচন্দ্র দাস ঃ-** মিঃ স্পীকার স্যার, অ্যাড্‌মিটেড স্টার্ড কোয়েশ্চান নাম্বার- ৯৩।

**শ্রীঅনিল সরকার (মন্ত্রী) ঃ-** মিঃ স্পীকার স্যার, অ্যাড্‌মিটেড স্টার্ড কোয়েশ্চান নাম্বার- ৯৩।

**প্রশ্ন**

১) ইহা কি সত্য কল্যাণপুর দ্বাদশ শ্রেণী বিদ্যালয়ে কম্পিউটার থাক সত্বে ইন্‌স্ট্রাক্টরের অভাবে ছাত্রদের কম্পিউটার শিক্ষা বন্ধ আছে?

২) সত্য হলে কবে নাগাদ ইন্‌স্ট্রাক্টরের ব্যবস্থা করে ছাত্রছাত্রীদের এই অসুবিধা দুর করা হবে?

**উত্তর**

১) হ্যাঁ।

২) উত্তর পূর্বাঞ্চল পর্ষদ (নর্থইষ্টার্ণ কাউন্সিল্ এন ই সি) দ্বারা শিক্ষকদের প্রশিক্ষণ প্রাপ্তির পরই ছাত্রছাত্রীদের অসুবিধা দূর করা যেতে পারে।

**শ্রীকাজলচন্দ্র দাস ঃ-** সাপ্লিমেন্টারী স্যার, কল্যাণপুরে কম্পিউটার মেশিনটা দেওয়া হয়েছিল যখন তখন এই মেশিনটাকে চালানোর জন্য একজন ইন্‌স্ট্রাকরও দেওয়া হয়েছিল, কিন্তু পরবর্তী সময় ডেপুটেশনে সেই ইন্‌স্ট্রাক্টরকে সেখান থেকে সরিয়ে নেওয়া হয়েছে। কাজেই ওনাকে অতি সত্তর আবার সেই স্কুলে আবার সেই স্কুলে ফিরিয়ে দেওয়ার জন্য মাননীয় মন্ত্রী মহোদয় ব্যবস্থা নেবেন কিনা জানাবেন কি ?

**শ্রী অনিল সরকার (মন্ত্রী) ঃ-** মিঃ স্পীকার স্যার, ১৯৯৭ সালে কেন্দ্রীয় মানব সম্পদ উন্নয়ণ মন্ত্রকের ক্লাস (কম্পিউটার লিটার‍্যাসি অ্যান্ড স্টাডিস ইন্ স্কুলস) প্রকল্পের অধীনে কল্যাণপুর দ্বাদশশ্রেণী বিদ্যালয়ে কম্পিউটা দেওয়া হয়েছিল। বিদ্যালয় সমূহে যেসব এজেন্সি কম্পিউটার সরবরাহ করেছিল, তাদের সঙ্গে মানব সম্পদ উন্নয়ণ মন্ত্রকের চু ক্তি ছিল যে, তারাই সেসব বিদ্যালয়ে প্রশিক্ষকের ব্যবস্থা করবেন। কিন্তু ১-৪-৯৯ ইং তারিখের পর থেকে মানব সম্পদ উন্নয় মন্ত্রক ক্লাস প্রকল্পের কর্মসূচী অব্যাহত না রাখায় এবং কেন্দ্রীয় আর্থিক অনুদানের অভাবে বিদ্যালয় সমূহের কম্পিউটার শিক্ষা সাময়িকভাবে স্থগিত হয়।

ইতিমধ্যে রাজ্য সরকারের পক্ষ থেকে উত্তর-পূর্বাঞ্চল পর্ষদের কাছে আবেদন জানানো হয়েছে যে, যে সমস্ত বিদ্যালয়ে ক্লাস প্রকল্পে কম্পিউটার শিক্ষা অগ্রসর হয়েও ১-৪-৯৯ ইং তারিখ থেকে বন্ধ আছে সেসব বিদ্যালয়কে যেন উত্তর-পূর্বাঞ্চল পর্ষদের (এন ই সি) প্রকল্পের অন্তর্ভূক্ত করা হয় ।এই প্রস্তাবে উত্তর-পূর্বাঞ্চল পর্ষদও সম্মত হয় এবং প্রথম দফায় ১২টি বিদ্যালয়কে তারা অন্তর্ভূক্ত করে। এই বারটি বিদ্যালয়ের বারজন শিক্ষককে কম্পিউটার প্রশিক্ষিত করার দায়িত্ব নেয় পর্ষদ। এই বারটি বিদ্যালয়ের নাম হল- ১) গন্ডাছড়া হায়ার সেকেন্ডারী স্কুল। ২) সাব্রুম হায়ার সেকেন্ডারী স্কুল। ৩) বাইখোরা হায়ার সেকেন্ডারী স্কুল। ৪) কাঞ্চনপুর হায়ার সেকেন্ডারী স্কুল। ৫) সখীচরণ হায়ার সেকেন্ডারী স্কুল। ৬) এন, সি ইনস্টিটিউশান। ৭) অমরপুর হায়ার সেকেন্ডারী স্কুল। ৮) তেলিয়ামুড়া হায়ার সেকেন্ডারী স্কুল। ৯) ঈশানচন্দ্র পরগনা স্কুল। ১০) আর, কে ইনস্টিটিউশান্। ১১) ময়নামা হায়ার সেকেন্ডারী স্কুল। ১২) বেলিয়ানচিপ গভঃমেন্ট হাই স্কুল।

অন্যান্য বিদ্যালয়গুলোর সঙ্গে দ্বিতীয় দফায় কল্যাণপুর দ্বাদশ শ্রেণী বিদ্যালয়ের নামও পাঠানো হবে। বিদ্যালয়ের শিক্ষককে প্রশিক্ষিত করার পরই সেই বিদ্যালয়ে কম্পিউটার শিক্ষা চালু করা হবে। প্রশিক্ষণ দান ও বিদ্যালয় সমূহে কম্পিউটার শিক্ষা চালু করার ক্ষেত্রে সমগ্রিক ব্যবস্থাপনার নিশ্চয়তা দিয়েছে উত্তর -পূর্বাঞ্চল পর্ষদ।

**শ্রীকাজল চন্দ্র দাস ঃ-** সাপ্লিমেন্টারী স্যার, দ্বিতীয় দফায় যে কল্যাণপুর দ্বাদশ শ্রেণী বিদ্যালয়ের নাম পাঠানো হবে বলেছেন মাননীয় মন্ত্রী মহোদয়, তা সেই দ্বিতীয় দফাটা কবে নাগাদ হবে ?

**শ্রীঅনিল সরকার (মন্ত্রী) ঃ-** মিঃ স্পীকার স্যার, প্রথম দফায়তো বারটা স্কুলের জন্য বারটা স্কুল থেকে বারজনকে পাঠানো হয়েছে, তাদের কবে প্রশিক্ষণ শেষ হবে সেই তারিখটা এখানে আমার কাছে নেই, তবে দুই চার মাসের মধ্যে শেষ হয়ে যাবে। তারপর আবার যখন শুরু হবে তখন পাঠানো হবে।

**মিঃ স্পীকার ঃ-** মাননীয় সদস্য শ্রী প্রকাশচন্দ্র দাস।

**শ্রীপ্রকাশচন্দ্র দাস (বড়জলা) ঃ-** মিঃ স্পীকার স্যার, অ্যাড্‌মিটেড স্টার্ড কোয়েশ্চান নং- ৩৭৮।

**শ্রীঅনিল সরকার (মন্ত্রী) ঃ-** মিঃ স্পীকার স্যার, অ্যাড্‌মিটেড স্টার্ড কোয়েশ্চান নং- ৩৭৮।

**প্রশ্ন**

১) তফসিলী জাতির জন্য মোট কত সংখ্যক পদ (সংরক্ষিত) কালি আছে, দপ্তর ভিত্তিক তাহার হিসাব ?

২) সংরক্ষিত খালি পদগুলি পূরণ করা হবে কবে নাগাদ ?

**উত্তর**

১) তথ্য সংগ্রহাধীন আছে।

২) সরকারী সিদ্ধান্ত অনুযায়ী জুলাই, ২০০২ সালের মধ্যে তফসিলী জাতির জন্য সংরক্ষিত খালি পদগুলি সরাসরি নিয়োগ ও পদোন্নতির মাধ্যমে পূরণ করা হবে।

**শ্রীপ্রকাশচন্দ্র দাস ঃ- সাপ্লিমেন্টারী স্যার, শূন্যপদগুলির সংখ্যা কত সেটা তথ্য সংগ্রহাধীন আছে বলে মাননীয় মন্ত্রী মহোদয় বলেছেন। কিন্তু প্রমোশনের ব্যাপারে কিছু পদ খালি রয়েছে। এইগুলিও তথ্য সংগ্রহ করা হবে কি না এবং করে সেগুলি পূরণের জন্য কার্যকরী ব্যবস্থা গ্রহণ করা হবে কি না তা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি না ?**

**শ্রী অনিল সরকার (মন্ত্রী) ঃ- মিঃ স্পীকার স্যার, মাননীয় সদস্য যখন প্রশ্ন করেন সেই তারিখটাকে আপ্-টু-ডেট্ ধরে বলা হয়েছে যে তথ্য দেওয়া সম্ভব নয়। কিন্তু আমি এইটুকু বলেছি যে ২০০১ সালের মার্চ মাস পর্যন্ত বিভিন্ন সরকারী দপ্তরে তফসিলীদের জন্য মোট ২৫৬১টি পদ খালি রয়েছে এবং সরকারী অধিগৃহীত সংস্থাগুলিতে তফসিলীদের জন্য ১৭৯টি পদ খালি রয়েছে।**

**মিঃ স্পীকার ঃ-** মাননীয় সদস্য শ্রীরতনলাল নাথ।

**শ্রীরতনলাল নাথ** (মোহনপুর) ঃ- মিঃ স্পীকার স্যার, অ্যাডমিটেড স্টার্ড কোয়েশ্চান নং ৯৬।

**শ্রীঅনিল সরকার** (মন্ত্রী) ঃ- মিঃ স্পীকার স্যার, অ্যাডমিটেড স্টার্ড কোয়েশ্চান নং ৯৬।

**প্রশ্ন**

১) রাজ্যে ও, বি, সি, সার্টিফিকেট প্রদানের ক্ষেত্রে সুপারিশের জন্য কোন কোন ব্লকে সংশ্লিষ্ট কমিটি এখনো গঠন করা হয় নাই, এবং

২) যে সকল ব্লকে ও, বি, সি, সাব্-কমিটি নেই সেই সমস্ত ব্লকে কবে নাগাদ কমিটিগুলি গঠন করা হবে?

**উত্তর**

১) রাজ্যে ও, বি, সি, সার্টিফিকেট প্রদানের ক্ষেত্রে সুপারিশের জন্য যে সকল ব্লক ও নগর পঞ্চায়েথে এখনো সাব্-কমিটি গঠন করা হয় নাই সেগুলি হলো ঃ- মান্দাই ব্লক, হেজামারা ব্লক, পদ্মবিল ব্লক, মেলাঘর ব্লক, বক্সনগর ব্লক, জম্পুই হিল ব্লক এবং কিল্লা ব্লক। এছাড়া খোয়াই, সোনামুড়া, বিশালগড় নগর পঞ্চায়েতেও এখনো ও, বি, সি, সাব-কমিটি গঠন করা হয়নি।
২) যে সকল ব্লকে ও, বি, সি, সাব্-কমিটি নেই সেই সকল ব্লকে এবং নগর পঞ্চায়েতে ও, বি, সি, সাব্-কমিটি গঠন করার প্রক্রিয়া শুরু হয়েছে যাতে যত তাড়াতাড়ি সম্ভব সেই সাব্-কমিটি গঠন করা যায়।

**শ্রীরতনলাল নাথ ঃ-** সাপ্লিমেন্টারী স্যার, যে সব ব্লকে সাব্-কমিটি নেই সেখানে কারা এই সার্টিফিকেট প্রদানের ক্ষেত্রে সুপারিশ করছেন ? তা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি ?

(দুই) গত ২১শে জুলাই, ২০০০ ইং তারিখে এই সভায় ও, বি, সি, সার্টিফিকেট প্রাপ্ত বেকার যুবকযুবতীদের শিক্ষার ও চাকুরীর ক্ষেত্রে আপার এ্যাজ্ রিলাক্সেশনের ক্ষেত্রে মাননীয় মন্ত্রী বলেছিলেন যে পশ্চিমবঙ্গের মতই এখানেও ও, বি, সি, সার্টিফিকেট প্রাপ্ত ছাত্রছাত্রী এবং বেকার যুবকযুবতীদের আপার এ্যাজ রিলাক্সেশন করা হবে। এই ব্যাপারে কি করা হয়েছে, তা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি ?

**শ্রীঅনিল সরকার** (মন্ত্রী) ঃ- মিঃ স্পীকার স্যার, যেখানে সার্ব-কমিটি হয়নি সেখানে বিধায়করা আছেন, তারপর

জিলা পরিষদের প্রতিনিধিরা আছে। তারা সার্টিফিকেট দিতে পারেন। তারপর সেটা তদন্ত করা হতে পারে। আমাদের রাজ্যে সাব-কমিটিগুলি এই গুলি চেক করে পাঠায়হগ তবে আমরা যে সব ব্লকে বি, সি, সাব্-কমিটি নেই সেই সব ব্লকের বি,ডি,ও এবং নগর পঞ্চায়েতের এড্‌মিনিস্ট্রেটরকে বলেছি যত তাড়াতাড়ি সম্ভব এই কমিটি যেন গঠন করা হয়। এবং তাদেরকে আমরা প্রশাসনিকভাবে ক্ষমতা দিয়েছি। আর ও, বি, সি, ছাত্রছাত্রীদের এবং বেকার যুবকযুবতীদের জন্য চাকুরীর ক্ষেত্রে আপার এ্যাজ রিলাক্‌সেশনের ব্যাপারে এখন পর্যন্ত আমরা কিছুই করিনি বা এখন পর্যন্ত এই ব্যাপারে আমাদের হাতে কোন প্রক্রিয়া নেই।

**শ্রীরতনলাল নাথ ঃ-** সাপ্লিমেন্টারী স্যার, এই হাউসে ২৯শে জুলাই, ২০০৯ইং মাননীয় মন্ত্রী ও, বি, সি, বেকার যুবকযুবতীদের আপার এ্যাজ রিলাক্‌সেশনের ব্যাপারে আশ্বাস দিয়েছিলেন, স্যার, ঐদিনের সভার প্রসিডিংস দেখতে পারেন। ও, বি, সি, বেকার যুবকযুবতীদের আপার এ্যাজ রিলাক্‌সেশনের ব্যাপারে মাননীয় মন্ত্রী বলেছিলেন যে- আমরা এটা পরীক্ষা নিরীক্ষা করে দেখব। এটা পশ্চিমবঙ্গে আছে। এবং আমি পরে এই ব্যাপারে নোটিফিকেশান দিয়েছি। প্রসিডিংস্ দেখুন। বেকারদের মানে ও, বি, সি, বেকারদের বয়সের উর্দ্ধসীমা নিয়ে আমি কথা বলেছি।

**শ্রীঅনিল সরকার (মন্ত্রী) ঃ-** আমরা এখন পর্যন্ত করি নি। নিশ্চয়ই দেখব করা যায় কিনা।

**মিঃ স্পীকার ঃ-** প্রশ্ন-উত্তর পর্ব শেষ হল। যে সমস্ত তারকা চিহ্নিত প্রশ্নের মৌখিক উত্তর দেওয়া সম্ভব হয়নি, সেগুলির উত্তর পত্র এবং তারকা চিহ্নিত বিহীন প্রশ্নগুলির লিখিত উত্তর-পত্র সভার টেবিলে পেশ করার জন্য আমি মাননীয় মন্ত্রী মহোদয়দিগকে অনুরোধ করছি। **ANNEXURES- 'A' & 'B'**

## OBITUARY REFERENCES

আজকের সভায় ছয়টি স্মৃতি চারণ রয়েছে। প্রথমে আমি ছয়টি ক্রমান্বয়ে পড়ছি। তারপর সভায় দাঁড়িয়ে আমরা এক মিনিট মৌন পালন করব।

### দেবীলাল

আমি গভীর দুঃখের সঙ্গে এই সভাকে জানাচ্ছি যে প্রাক্তন উপপ্রধান মন্ত্রী দেবীলাল গত ৬ই এপ্রিল, ২০০১ ইং সন্ধ্যায় নয়াদিল্লীস্থিত অ্যাপেলো হাসপাতালে হৃদরোগে আক্রান্ত হয়ে শেষ নিঃশ্বাস ত্যাগ করেন। মৃত্যুকালে তাঁর বয়স হয়েছিল ৮৭ বছর।

১৯১৪ সালে ১৪ই সেপ্টেম্বর সিবসা জেলার চোটালা গ্রামে দেবীলালের জন্ম। ছাত্রাবস্থায় মাত্র ১৫ বছর বয়সে তিনি গান্ধীজীর ডাকে স্বাধীনতা আন্দোলনে যোগ দেন এবং ভারত ছাড়ো আন্দোলনে সক্রিয় ভূমিকা পালন করেন। ১৯৭২ সালে কৃষক আন্দোলন ও ১৯৮৫ সালে হরিয়ানা বাঁচাও আন্দোলনে তাঁর সক্রিয় ভূমিকা ছিল। ১৯৭৭-৮০ এবং ১৯৮৭-৮৯ এই দু'দফায় তিনি হরিয়ানার মুখ্যমন্ত্রী ছিলেন। ১৯৮০ সালে তিনি প্রথম লোকসভার সদস্য হন এবং কেন্দ্রে ভি.পি.সি. মন্ত্রীসভায় এবং চন্দ্রশেখর মন্ত্রীসভায় তিনি ভারতের উপপ্রধানমন্ত্রী ছিলেন।

এই বিশিষ্ট নেতার মৃত্যুতে এই সভা গভীর শোক প্রকাশ করছে এবং তাঁর পরিবার পরিজনের প্রতি গভীর সমবেদনা জানাচ্ছে।

### শৈলেন দাসগুপ্ত

আমি গভীর দুঃখের সঙ্গে এই সভাকে জানাচ্ছি যে, বিশিষ্ট স্বাধীনতা সংগ্রামী, পশ্চিমবঙ্গ রাজ্য বামফ্রন্ট কমিটির চেয়ারম্যান ও সি.পি.আই(এম)-এর পলিটব্যুরো সদস্য শৈলেন দাসগুপ্ত গত ১০ই জুলাই, মঙ্গলবার রাত ৯ টা ৮ মিনিটে মুম্বাইয়ের ব্রীচকান্ডি হাসপাতালে হৃদরোগে আক্রান্ত হয়ে শেষ নিঃশ্বাস ত্যাগ করেন। মৃত্যুকালে তাঁর বয়স হয়েছিল ৮৯ বছর।

১৯২০ সালের ২৪শে অক্টোবর অধুনা বাংলাদেশের বরিশালে শৈলেন দাশগুপ্ত জন্মগ্রহণ করে। ১৫ বৎসর

বয়সেই তিনি বিপ্লববাদী গোষ্ঠী অনুশীলন সমিতির সংস্পর্শে আসেন। ১৯৩৬ সালে ১৬ বৎসর বয়সে তিনি এক রাজনৈতিক ডাকাতির মামলায় গ্রেপ্তার হন। ১৯৩৮ সালে মেট্রিকুলেশান পরীক্ষায় উত্তীর্ণ হন এবং স্থানীয় কৃষক আন্দোলনে যুক্ত হন। ১৯৩৯ সালে তিনি বরিশাল জেলার কমিউনিষ্ট পার্টির সদস্যপদ লাভ করেন। এর কিছুদিন পর তিনি কলকাতায় চলে আসেন এবং ১৯৪৮ সাল পর্যন্ত কলকাতা জেলা কমিটির সঙ্গে যুক্ত ছিলেন। ১৯৫৮ সালে তিনি অভিভক্ত কমিউনিষ্ট পার্টির রাজ্য পরিষদের সদস্য নির্বাচিত হল। পার্টি ভাগের পর সি.পি.আই. (এম) পার্টিতে যোগ দেন এবং ১৯৮২ সালে তিনি পার্টির রাজ্য সম্পাদক মন্ডলীর সদস্য নির্বাচিত হন। পশ্চিমবঙ্গ রাজ্য কমিটির সম্পাদক সরোজ মুখার্জীর মৃত্যুর পর ১৯৯০ সালে শৈলেন দাশগুপ্ত ঐ পদে নির্বাচিত হন এবং কেন্দ্রীয় কমিটির সদস্য হিসাবেও নির্বাচিত হন। তখন থেকেই তিনি পশ্চিমবঙ্গ বামফন্ট কমিটির চেয়ারম্যান নিযুক্ত হন। ১৯৯১ সালে তিনি পলিটব্যুরোর সদস্য হিসাবে নির্বাচিত হন।

এই বিশিষ্ট নেতার মৃত্যুতে এই সভা গভীর দুঃখ প্রকাশ করছে এবং তাঁর পরিবার পরিজনদের প্রতি গভীর সমবেদনা জানাচ্ছে।

## ফুলন দেবী

আমি গভীর দুঃখের সঙ্গে এই সভাকে জানাচ্ছি যে, গত ২৫ শে জুলাই বুধবার, ২০০১ইং বেলা দেড় ঘটিকায় নয়া দিল্লীস্থিত সরকারী বাসভবনের সামনে লোকসভার সদস্যা ফুলন দেবী আততায়ীদের গুলিতে প্রাণ হারিয়েছেন। লোকসভার অধিবেশনে যোগদানের পর মধ্যাহ্ন বিরতির সময় তিনি বাসভবনে ফিরছিলেন। বাসভবনের সামনে গাড়ী থেকে নামার পর পরই মুখোসধারী আততায়ীরা তাঁকে গুলি করে হত্যা করে। মৃত্যুকালে তার বয়স হয়েছিল ৩৮ বছর।

১৯৬৩ ইং সনের ১০ই আগষ্ট উত্তর প্রদেশের জালুন জেলার অন্তর্গত শেখ পুর গোড়া নামক স্থানে ফুলন দেবী জন্মগ্রহণ করেন। তিনি ১৯৯৬ সালে একাদশ লোকসভার সাধারণ নির্বাচনে উত্তর প্রদেশের মির্জাপুর কেন্দ্র সমাজবাদী পার্টির প্রার্থী হিসাবে নির্বাচিত হন। ১৯৯৯ সালে ত্রয়োদশ লোকসভার সাধারণ নির্বাচনে তিনি পুনঃর্বার উক্ত কেন্দ্র থেকে লোকসভার সদস্যা হিসাবে নির্বাচিত হন। মৃত্যুর দিন পর্যন্ত তিনি লোকসভা-র সদস্য ছিলেন। উক্ত বিশিষ্ট নেত্রীর মৃত্যুতে এই সভা গভীর দুঃখ প্রকাশ করছে এবং আততায়ীদের এই রকম জঘন্যতম ক্রিয়াকলাপের প্রতি ধিক্কার জানাচ্ছে। এই সভা প্রয়াতার শোক সন্তপ্ত পরিবার পরিজনদের প্রতি গভীর সমবেদনা জানাচ্ছে।

## স্মৃতিচারণ ঃ নীরেণ ঘোষ

**মিঃ স্পীকার ঃ-** আমি গভীর দুঃখের সঙ্গে এই সভাকে জানাচ্ছি যে, গত ১লা জুলাই, রবিবার, ২০০১ইং তারিখ বেলা ৩ ঘটিকায় প্রবীণ স্বাধীনতা সংগ্রামী সাংসদ, সি.পি.আই. (এম)-এর কেন্দ্রীয় কমিটির সদস্য এবং শ্রমিকআন্দোলনের অন্যতম বলিষ্ঠ শীর্ষ নেতা নীরেন ঘোষ কলকাতার কড়েয়া রোডের সরকারী বাসভবনে শেষ নিঃশ্বাস ত্যাগ করেন। মৃত্যুকালে তাঁর বয়স হয়েছিল ৮৭ বছর।

১৯১৫ সালের এপ্রিল মাসে অধুনা বাংলাদেশের বরিশাল শহরে প্রয়াত ঘোষ জন্মগ্রহণ করেন। তাঁর ছাত্র জীবন শুরু হয় বরিশাল বাণীপীঠ স্কুলে। ম্যাট্রিকুলেশন পরীক্ষায় সাফল্যের সঙ্গে উত্তীর্ণ হওয়ার পর তিনি বরিশাল বি.এম কলেজে কিছুদিন পড়াশুনা করেন। পরবর্তী সময়ে উচ্চশিক্ষার জন্য কলকাতায় চলে আসেন এবং রিপন কলেজ থেকে স্নাতক হন।

ছাত্রাবস্থা থেকেই নীরেন ঘোষ বিপ্লবী আন্দোলনের সঙ্গে যুক্ত হয়ে ব্রিটিশ সাম্রাজ্যবাদের শৃংখল থেকে দেশকে মুক্ত করার জন্য আন্দোলনে ঝাপিয়ে পড়েন। বিপ্লববাদী গোষ্ঠী 'যোগান্তরের' সঙ্গে যুক্ত থাকার কারনে তিনি ১৯৩৩ সালে বীনা বিচারে আটক হন এবং এই সময়েই তিনি মার্কসবাদী গোষ্ঠী 'গনবাণী'তে যোগদান করেন। ১৯৩৭ সালে তিনি মুক্তি পান এবং ১৯৪৮ সালে কমিউনিস্ট পার্টি নিষিদ্ধ হওয়ার পর পুনরায় গ্রেপ্তার হন। ১৯৬৩ সালে তাঁকে গ্রেপ্তার করা হয় ভারত-চীন যুদ্ধের পরিপ্রেক্ষিতে এবং সে সময় তিনি ছিলেন রাজ্যসভার সদস্য। ১৯৬৬ সালে নীরেন ঘোষ কারামুক্ত হন। ১৯৬৮ সালে তিনি সি.পি.আই. (এম) পশ্চিমবঙ্গ রাজ্য কমিটির সম্পাদক মন্ডলীর সদস্য নির্বাচিত হন এবং ১৯৯৫ সালে

তিনি পার্টির কেন্দ্রীয় কমিটির সদস্য নির্বাচিত হন। ১৯৭০ সালে সি. আই. টি. ইউ. গঠিত হওয়ার পর থেকে মৃত্যুর দিন পর্যন্ত তিনি ঐ সংগঠনের সর্বভারতীয় কমিটির অন্যতম সম্পাদক ছিলেন।

১৯৬২ সালে প্রথমবার তিনি রাজ্য সভার সদস্য নির্বাচিত হন। ১৯৬৯ সালের জুলাইতে তিনি দ্বিতীয়বার রাজ্যসভার সদস্য নির্বাচিত হন। ১৯৮০ সালে তিনি দমদম কেন্দ্র থেকে লোকসভার সদস্য নির্বাচিত হন এবং ১৯৮৪ সাল পর্যন্ত লোকসভার সদস্য ছিলেন।

উক্ত বিশিষ্ট নেতার মৃত্যুতে পশ্চিমবঙ্গ তথা সমগ্র দেশের সাধারণ কৃষক-শ্রমিক শ্রেণীর মানুষ একজন জনদরদী নেতাকে হারাল আর দেশ হারাল একজন প্রতিভাবান ব্যক্তিত্ব।

উনার মৃত্যুতে এই সভা গভীর শোক প্রকাশ করছে এবং তাঁর শোক সন্তপ্ত পরিবার পরিজনের প্রতি সমবেদনা জ্ঞাপন করছে।

## নৃপেন্দ্র চৌধুরী

আমি অতীব দুঃখের সাথে এই সভাকে জানাচ্ছি যে, স্বশাসিত জেলা পরিষদের প্রবীন সদস্য তথা ফরওয়ার্ড ব্লক রাজ্য কমিটির অন্যতম সদস্য নৃপেন্দ্র চৌধুরী গত ৪ঠা এপ্রিল, বুধবার ২০০১ ইং তারিখ সকালে তাঁর মাছমারাস্থিত ধনিছড়ার বাসভবনে হৃদরোগে আক্রান্ত হয়ে শেষ নিঃশ্বাস ত্যাগ করেন। মৃতুকালে তাঁর বয়স হয়েছিল ৬৪ বৎসর।

প্রয়াত চৌধুরী অধুনা বাংলাদেশের ব্রাহ্মণবাড়ীয়ার ভলাকুট গ্রামে জন্মগ্রহণ করেন এবং ১৯৫৬ সালে উত্তর ত্রিপুরা জেলার ধনিছড়া গ্রামে এসে স্থায়ীভাবে বসবাস শুরু করেন। ১৯৮৩ সালে ত্রিপুরা উপজাতি এলাকা স্বশাসিত জেলা পরিষদের নির্বাচনে জয়লাভ করে কৃষি দপ্তরের নির্বাহী সদস্যের দায়িত্ব পালন করেন। ২০০০ সালের চেলা পরিষদ নির্বাচনেও তিনি জয়ী হন। মৃত্যুর দিন পর্যন্ত তিনি স্বশাসিত জেলা পরিষদের সদস্য ছিলেন।

উক্ত বিশিষ্ট নেতার মৃত্যুতে এই সভা গভীর শোক প্রকাশ করছে এবং তাঁর শোক সন্তপ্ত পরিবার পরিজনদের প্রতি সমবেদনা জানাচ্ছে।

## সর্বজয় রিয়াং

**মিঃ স্পীকার ঃ-** আমি গভীর দুঃখের সঙ্গে এই সভাকে জানাচ্ছি যে, গত ৩রা আগষ্ট শুক্রবার, ২০০১ইং আনুমানিক রাত ১০টায় বেআইনি ঘোষিত এন.এল.এফ.টি ঘাতক বাহিনীর গুলিতে ত্রিপুরা উপজাতি এলাকা স্বশাসিত জেলা পরিষদের প্রাক্তন সদস্য এবং গণমুক্তি পরিষদের প্রবীন নেতা সর্বজয় রিয়াং নিহত হন। মৃত্যুকালে তাঁর বয়স হয়েছিল ৭৪ বছর।

প্রয়াত সর্বজয় রিয়াং কাঞ্চনপুর মহকুমার গছিরাম (চৌধুরী) রিয়াং গ্রামে জন্মগ্রহণ করেন। তিনি পরপর দু'বার স্বশাসিত জেলা পরিষদের সদস্য নির্বাচিত হন। প্রয়াত রিয়াং সি.পি.আই. (এম) এবং গণমুক্তি পরিষদের একনিষ্ঠ ও জনপ্রিয় নেতা ছিলেন। জাতি উপজাতির সকল অংশের মধ্যে সংহতি সুদৃঢ় করাই ছিল তাঁর একমাত্র লক্ষ্য। এন.এল.এফ.টি উগ্রপন্থীদের হাতে নৃশংসভাবে এই নেতার অকালে মৃত্যু হওয়ায় জাতি উপজাতি সকল স্তরের মানুষই গভীরভাবে মর্মাহত।

এই বিশিষ্ট নেতার হত্যায় এই সভা গভীরভাবে মর্মাহত এবং উক্ত ঘটনার জন্য ধিক্কার জানাচ্ছে। এই সভা প্রয়াত নেতার শোক সন্তপ্ত পরিবার পরিজনদের প্রতি গভীর সমবেদনা প্রকাশ করেন।

আমি এখন মাননীয় সদস্য, সদস্যাগণকে ২ (দুই) মিনিট নীরবে দাঁড়িয়ে প্রয়াত নেতাদের স্মৃতির প্রতি শ্রদ্ধা জ্ঞাপন করতে অনুরোধ করছি।

(মাননীয় সদস্যরা দাঁড়িয়ে ২ (দুই) মিনিট নীরবতা পালন করেন)

**শ্রীকেশব মজুমদার (মন্ত্রী) ঃ-** মিঃ স্পীকার স্যার, গত ২৪ তারিখ শুক্রবার ২০০১ ইং হইতে ২৭শে আগষ্ট

সোমবার পর্যন্ত রাজ্য বিধানসভার বিজনেস এডভাইজারী কমিটি যে তারিখ ও সময় নির্ঘণ্ট করেছেন তার রিপোর্ট আমি এই সভায় পেশ করছি।

**শ্রীজওহর সাহা (বীরগঞ্জ) ঃ-** মিঃ স্পীকার স্যার, আমি অনুরোধ করছি রাজ্যের আইন শৃঙ্খলা ও সার্বিক পরিস্থিতির দিকে লক্ষ্য রেখে এবং একটি গুরুত্বপূর্ণ বিল ও.বি.সি-র ব্যাপারে আলোচনার সুযোগ বিধানে যাতে সকলেই সুযোগ পায় তার জন্য বিধানসভার অধিবেশন ৭(সাত) দিন করা হউক।

**মিঃ স্পীকার ঃ-** মুখ্য সচেতক কর্তৃক আনীত প্রস্তাব বিজনেজ এডভাইজারী কমিটির নির্ধারিত সময় নির্ঘণ্টের সঙ্গে এই সভা একমত।

**শ্রীশ্যামাচরণ ত্রিপুরা (ছামনু) ঃ-** মিঃ স্পীকার স্যার, আমি এখানে একটা কথা বলি যেটা এর সঙ্গে যুক্ত। গত ১৭ তারিখ বিধানসভার সর্বদলীয় দল দিল্লীতে গিয়েছিলাম। সেখানে আমরা মেনকা গান্ধীকে বলেছিলাম য আমরা একটা বিল আনব অতি সত্তর রিগার্ডিং রিজার্ভেশন ফর ওবিসি টু বি পাশ বাই দ্য লেজিসলেটিভ এসেম্বলি রিপুয়ার টু বি ইনক্লোটেড ইন নাইনথ সিডিউল সেটা আমার বক্তব্য না ত্রিপুরা সরকারের কথা বলে এসেছি। অথচ এখানে এসে দেখি দুই দিনের। এই বিলের ব্যাপারে এখানে ইন্ট্রোডাকশন তো দরকার ছিল। আরও কয়েক দিন পরে ইন্ট্রোডাক্শন করলে পরে আমাদের পক্ষে সুবিধা হত আমরাও এই ব্যাপারে স্পষ্ট করে আমাদের বক্তব্য রাখতে পারি। তাছাড়া এই দুইদিন করে বিধানসভার অধিবেশন এটাতো খুবই লজ্জাজনক। প্রিসাইডিং অফিসার্স কন্ফারেন্সে বলা হয়েছে সেটি আপনিও জানেন, ছোট রাজ্য হলে বছরে ৬০ দিন অধিবেশন করতে হবে। সেখানে বাজেটে ১৯-২০ করা হল আর আজকে ২ (দুই) দিন হয় তাহলে গণতন্ত্রে এটা প্রহসন হয়ে দাড়াবে। বিলটা ইন্ট্রোডাক্শন করে ও.বি.সি.-দের জন্য একটা কিছু করা হউক।

আমরা চাইছি যে যত শীঘ্র সম্ভব ও.বি.সি.-দের জন্য কিছু একটা করা হউক। যেখানে এই মেমোরেন্ডামটা মুখ্যমন্ত্রী থেকে চীফ সেক্রেটারী সকলের এপ্রোবাল পেয়ে তার পরে এটা আমরা দিয়ে এসেছি ভারত সরকারকে, এখন এটার কোন মূল্য থাকবেনা, এটা তো সাংঘাতিক কথা । লক্ষ লক্ষ টাকা খরচ হলো কিন্তু কোন কাজ হলো না।
আচ্ছা টাকার কোন ব্যাপার না, টাকা খরচ হবেই। এই ইন্টেনশানটা আমার ভাল বলে মনে হলোনা। যেখানে সরকারের ইনটেনশান ছিল যে করবে এই বিশ্বাসে আমরা গেলাম, এখনতো আমরা বিশ্বাসঘাতকতার দলে পরিণত হয়ে গেছি। এই রকম হলে তো আমাদের যাওয়া উচিৎ হয়নি। কাজেই এই বিল এই অধিবেশনে ইন্ট্রিডিওজ করা হউক সংরক্ষণের জন্য এবং শুক্রবার পর্যন্ত অধিবেশন চালিয়ে এটাকে পাশ করা হউক।

**শ্রীনগেন্দ্র জমাতিয়া ঃ-** স্যার, অধিবেশন আর এক দুই মাসের মধ্যে হবে তা নয়। এই অধিবেশনে রাজ্যের যে পরিস্থিতি এবং পরিবেশ এই গুলি এখানে আলোচনা হওয়ার সুযোগ থাকা দরকার। এইগুলি প্রশ্ন আকারে, কলিংএ্যটেনশান, রেফারেন্স পিরিয়ড, শর্ট নোটিশ, মোশানের মাধ্যমে আলোচনা করার সুযোগ থাকে। যদি সরকারী বিল নাও থাকে তা হলেও আমরা অনেকগুলি বিষয়ে শর্ট নোটিশ ডিশকাশন দিয়ে এই হাউজ আরো তিন দিন চালিয়ে যেতে পারি। মাননীয় অধ্যক্ষ মহোদয়, রাজ্য সরকার রাজ্যের সামগ্রিক যে চিত্র সেটা এড়িয়ে যেতে চাইছেন। যেমন আমার এরিয়াতে সেচ ব্যবস্থা নিয়ে অ-ব্যবস্থা চলছে, গ্রামে পাহাড়ে খাদ্যাভাব চলছে, ম্যালেরিয়ার প্রাদুর্ভাব চলছে, পানীয় জলের সংকট চলছে, আর উগ্রপন্থী তৎপরতাতো আছেই। উনাদের লোক যারা যাচ্ছে আর আমরাও কোণঠাসা হয়ে আছি, এই গুলি নিয়ে উনারা যদি আলোচনা করতে না চান তা হলেতো আমরা মনে করব যে এটা দায়িত্বশীল জনপ্রতিনিধিদের এটা সভাই না।

**মিঃ স্পীকার ঃ-** মাননীয় সদস্য বলুন। আমি গত ২০-০৮-২০০১ইং তারিখে বি.এ.সি. ডেকেছিলাম, সেখানে সরকার পক্ষ ও বিরোধী পক্ষ সবাই ছিল। সেখানে সরকারের দেওয়া যে বিজনেস যা কিছু আছে এটা নিয়ে বিস্তারিত আলোচনা হয়েছে। কাজেই এই আলোচনার পরিপ্রেক্ষিতে এই বিজনেসটা তৈরী হয়েছে যেটা আমি এখানে উপস্থাপন করেছি। এছাড়াও আজকে আবার বি.এ.সি. মিটিং ডেকেছি। কাজেই আপনাদের এখানে আলোচনা করার সুযোগ আছে।

কাজেই যে টুকু পর্যন্ত বি.এ.সি. সরকার এবং বিরোধীরা বসে এটা ঠিক করছেন এবং সহমত পোষণ করছেন এটা আমি এখানে রাখছি।

**শ্রীরতনলাল নাথ :-** স্যার, এখানে আমি একটু বলছি, আমার কাছে হস্তগত হয়েছে যে মেমোরেন্ডামটা নিয়ে দিল্লী গিয়েছিল ও. বি. সি. সংরক্ষণের ব্যাপারে সর্বদলীয় প্রতিনিধি দল। কি ত্রুটি বিচ্যুতি ছিল সেটা আমি জানিনা। এই ধরনের একটা মেমোরেন্ডাম আসতে পারে দিতে পারে যেখানে মুখ্যমন্ত্রী থেকে শুরু করে মুখ্যসচিব, আইন সচীব সবাই এপ্রোভ করেছেন

**( গন্ডগোল )**

**মিঃ স্পীকার :-** এটা ডিসকাশন করুন, আপত্তি নেই।

**শ্রীরতনলাল নাথ :-** এখানে বলা হয়েছে প্রপোজ্যাল বিল বাই দি স্টেট লেজিসলেচার, কেন্দ্রীয় সরকারের কাছে একটা প্রতিনিধি দল গিয়েছিল, কি বলেছে ? যে একটা বিল আনছি। আজকে কি দেখছি বিল আসছেনা। তা হলে কার সাথে প্রতারনা ? বিধানসভার সাথে।

**মিঃ স্পীকার :-** এটার সঙ্গে তো বিজ্‌নেসের কোন সম্পর্ক নেই।

**শ্রীরতনলাল নাথ :-** কেন্দ্রীয় সরকারের কাছে একটি প্রতিনিধি দল গিয়েছে কি বলেছে আমরা একটি বিল আনছি। আজকে কি দেখছি বিল আসছে না। কার সঙ্গে প্রতারনা বিধানসভার স্বার্থে, ও. বি. সি. সম্প্রদায়ের স্বার্থে, কেন্দ্রীয় সরকারের স্বার্থে সর্বপরি রাজ্যবাসীর স্বার্থে। একটি প্রপোজড বিল আনছে বাট নাউ দেয়ার টজ নট গেটিং প্রপোজড বিল।

**মিঃ স্পীকার :-** বললাম তো বি, এ, সি, মিটিং আছে। ঠিক আছে বি, এ, সি, মিটিং-এ আলোচনা করুন, আপনারা আসুন।

**শ্রীঅনিল সরকার (মন্ত্রী) :-** ও. বি. সি. রিজার্ভেশান সম্পর্কে আমার জানা আছে যে, ত্রিপুরা রাজ্যের সুপ্রীমকোর্টের রায় মোতাবেক ফিফ্‌টি পারসেন্ট পর্যন্ত সেই রিজার্ভেশান দেওয়া যায়। কিন্তু আমাদের রাজ্যে ৪৭ শতাংশ ট্রাইবেল এবং সিডিউলাডা কাস্টের রিজার্ভেশান হয়ে আছে। এবং আমাদের এডমেষ্ট্রেডিভ সেনসাসে ২৪ শতাংশ ও. বি. সি. অংশের লোক কাজেই এই অংশটাকে নীতিগত ভাবে তাদেরকে চাকরির ক্ষেত্রে রিজার্ভেশান নিয়ে আসার জন্য নীতিগত ভাবে আমরা স্বীকার করেছি। কিন্তু সেটা কার্যকরী করতে সেখানে যে বিপদটা আছে। দক্ষিণ ভারতের কয়েকটি রাজ্যে ফিফ্‌টি পারসেন্টের বেশী রিজার্ভেশান দিতে গিয়ে দেখা গেছে সেটা সেন্ট্রাল গভর্ণমেন্ট গ্রহণ করছে না। সুপ্রীমকোর্ট থেকে বাধা আসছে যদি আমরা দিতে চাই বিধানসভায় বিল করে এদেরকে রিজার্ভেশান দিতে হবে এই হলো ব্যাপারটা। কিন্তু আমাদের এই সমস্ত ঘটনাগুলো ঘটছে ফিফ্‌টি পারসেন্ট -এর বেশী রিজার্ভেশানকে সুপ্রীমকোর্ট এলাউ করছে না এবং যারা এর বেশী করছে তারা কার্যকরী করতে পারছে না। কাজেই বাধা আসছে যতক্ষণ পর্যন্ত সংবিধান পরিবর্তন না করা যায় যে, জনসংখ্যা অনুপাতে তাদেরকে সংরক্ষণ দেওয়া যাবে এভাব ফিফ্‌টি পারসেন্ট হলে সেটা দেওয়া যাবে না সে জন্য সংবিধান পরিবর্তন করতে হবে। আবার এটাকে নাইন সিডিউলে নিয়ে বিল পাশ করতে হবে যাতে কোর্ট থেকে কোন চ্যালেঞ্জ না আসে। কাজেই আমাদের সামনে দুটো বিপদ আমরা নীতিগত ভাবে রিজার্ভেশানটা মানলেও আমরা কার্যকরি করতে পারব না। যদি কনষ্টিটিউশান অ্যামেন্ডমেন্ট না হয় অথবা এখানকার কোন বিন নাইনথ সিডিউলের মধ্যে ইনক্লুড না হয় সে জন্য আমরা সোসিয়েল জাস্‌টিস্ ওয়েল ফেয়ার মিনিষ্টার মেনকা গান্ধীর কাছে গিয়েছিলাম যে বিপদগুলো আমাদের স্টেটের জন্য নয় সারা দেশের জন্যই। কাজেই কন্‌ষ্টিটিউশান অ্যামেন্ডমেন্ট করা হউক অথবা নাইনথ সিডিউল-এ নেওয়া হউক । কিন্তু আমাদের ক্ষেত্রে আমরা যদি সেই ২৪ শতাংশ ও. বি. সি.কে রিজার্ভেশান দিতে চাই চাকরি এবং শিক্ষার ক্ষেত্রে তাহলে কোন

রকম বাধা যাতে না আসে সে জন্য এভাবে ফিফ্‌টি পারসেন্ট করার জন্য সংবিধান পরিবর্তন করা অথবা নর্থ সিডিউল করে এই প্রপোরশানে নিয়ে গেছি। কাজেই সেই জায়গায় সর্বদলীয় ডেপুটেশান-এ আমরা একমত যে ও. বি. সি.কে রিজার্ভেশান দেওয়া দরকার কিন্তু এটা দিতে গেলে এই প্লিটা দিতে হবে এভাব ফিফ্‌টি পারসেন্ট চাইছি। এটা কোন প্রতারণা করা বা এটা মিসলিডিং কিছু না। আমরা সেই প্লি নিয়ে আমরা সেখানে গেছি। কাজেই একটি বিল তো যখন তখন আনা যায় না। নিশ্চয় এটা প্রয়োজন হলে এটা নেওয়া হবে। আমাদের আপত্তির কি আছে?

**শ্রীরতনলাল নাথ :-** অধিবেশন স্থগিত না করে বিল প্রেস করলেই চলবে, কেন বার কোথায়, হোয়ার ইজ্ দ্যা বার ?

**শ্রীশ্যামাচরণ ত্রিপুরা :-** স্যার, উনি বিভ্রান্ত করছেন। ফিফ্‌টি পারসেন্ট সংবিধানের কোথাও নেই। ইন্দ্র সাহানী কেইসে ইউনিয়ন গভর্ণমেন্ট ৯ সদস্যদের যে রায় দিয়েছিলেন, উই সুড্ নট্ এক্সিড ফিফ্‌টি পারসেন্ট্। এটা একটা মেন্ডেটোরীও না, এর পরে যেকোন রাজ্য সরকারের ক্ষমতা আছে রিজারভেশান্ বিল পাশ করা, পাশ করে ( টা নাইনথ সিডিউলে অন্তর্ভুক্ত করার জন্য। তখন আমরা কেন্দ্রীয় সরকারের কাছে যেতে পারি, বা রাজ্য সরকারের কাছে যেতে পারি কিন্তু বিল পাশ না করে এখানে আগে সংশোধন করা এটা কিন্তু ডিফেকটিভ্। এখন একমাত্র সংবিধান সংশোধন যদি করতে হয় তাহলে বলতে হয় যে এটা সুপ্রীম কোর্টের আইন মোতাবেক নয়। কাজেই আগে আমরা বিল পাশ করব, বিল পাশ করে, দ্যাট্ কেন্ বি ডিটারমাইন্ বাই দ্যা স্ট্যাট্ গভর্ণম্যান্ট, আমি এটা অনিলবাবুকে বার বার বলেছি। উত্তরপ্রদেশে তারা আদার ব্যাক্‌ওয়ার্ড ক্লাসে দুইরকম করেছে মোষ্ট্ আদার ব্যাক আদর ক্লাস, এটা ডিফাইন করে এটা আমরা করতে পারতাম। আমরা যে রুল দিয়েছি আমরা এটা করছি রাজ্য সরকার এই লেজিশলেশান্ তৈরীতে ইন্টারেস্টেড্ যে রিজারভেশান ইন দ্যা পোষ্ট অব্ সারভিসেস্ অব দ্যা স্টেট্ গভর্ণমেন্ট। কাজেই এখন উনি বলছেন এখন রিজার্ভ করলে কাজ হবে না। হউক না হউক আমরা চাই যে এই সরকারের গুড ইনটেনশান প্রতিফলিত হউক এই অধিবেশনে বিল পাশ করে। সেটা হয়ত তাড়াহুড়োর মধ্যে আমাদের এটা যাচাই করা সম্ভব হবে না, এটা সিলেক্ট কমিটিতে পাঠিয়ে দেওয়া হউক। সিলেক্ট কমিটিতে পাঠালে সব কিছু দেখে ফাইনাল রিপোর্ট্ দেওয়া যাবে। কাজেই আমি আপনার সঙ্গেই সহমত আবার যে মিটিং বসছে সেখানে এই বিষয়টা উত্থাপন করা হউক এবং আপনি নিশ্চই জানেন, পার্লামেন্টে মেম্বাররা নানা রকম বিষয় এর উপর ডিসকাশ্‌ন নোটিস দিয়ে থাকেন এবং এটা সার্কুলেইট্ করা হয়, নো ডে ইয়েট্ মেনশান্, বিশাল লিষ্ট তৈরী করা হয়, স্পীকারের ইচ্ছামত কোন দিন হবে না হবে সেটা ঠিক হয়, কাজেই আমাদের প্রত্যেকেরই নানা রকম বিষয় আছে এইগুলি এর সর্ট ডিসকাশানের জন্য নোটিশ দেব তখন আপনি বিবেচনা করবেন এবং আলোচনা করবেন। কাজেই এটা অন্ততঃ এক সপ্তাহ অধিবেশন চালানো জন্য আপনার কাছে আমি অনুরোধ করব।

**শ্রীজওহর সাহা (বিরোধী দলনেতা) :-** স্যার, মাননীয় মন্ত্রী বলেছেন এই রাজ্যে শতকরা ৪৭ ভাগ এস.সি. এবং এস.টি.-দের জন্য রিজারভেশান -এ আছে তথ্যটা একট পরিসংখ্যানে ত্রুটি আছে, আমাদের এখানে কিন্তু আমরা ৫০ ওভার করেছি, শতকরা ৫১ ভাগ আছে। কারণ এস.সি., এস.টি মিলে শতকরা ৪৭ ভাগ এর পরে এক্সসার্ভিসম্যান, তার পরে আছে ফিজিক্যাল হ্যান্ডিক্যাপ তো রিজারভেশান্ শতকরা ৫১ ভাগ আছে এটা তো কেউ চ্যালেঞ্জ করেনি। দ্বিতীয়তঃ ইন্ডিয়া লেভেলে যেটা আছে সেটা তারা অল ইন্ডিয়া লেভেলে একটা ক্রাইটেরিয়া ঠিক করেছেন, সেখানে এস.টি. সেভেন পয়েন্ট ফাইভ পার্সেন্টি, এস.সি ফিফটিন পার্সেন্টি এবং ও.বি.সি টুয়েন্টি পার্সেন্টি। পশ্চিমবঙ্গে সাত পার্সেন্টি ও.বি.সি. দের আছে, শ্যামাবাবু বা রতন বাবু যে কথাটা বললেন যে ও.বি.সি এর যে কমিটি আছে এইগুলি নিয়ে ডিটেইল আলোচনা হয়েছে। এর পরে মেমোরেন্ডাম হয়েছে, এই মেমোরেন্ডাম স্যার, ন্ ডিপার্টমেন্ট, চীফ্ সেক্রেটারী, মুখ্যমন্ত্রী সবার থেকে ঘুরে এখানে ইস্যু করা হল এবং দিল্লীতে ওয়েলফেয়ার মিনিষ্টার-এর কাছে গিয়ে ডেপুটেশানে কথা বলে আসলাম উনাকে আমরা বললাম নেক্সট্ এসেম্বলীতে এই রাজ্যের ও.বি.সি-দের সংরক্ষণের জন্য বিল আনছি। স্যার, সংরক্ষণের কথা যেটা বলা হয়েছে, রাজ্যের অবস্থার পরিপ্রেক্ষিতে সেখানে যদি কোন পশ্চাদপদ জনগোষ্ঠী এর জন্য সংরক্ষণ করার জন্য কিছু থাকে

সেই জন্য কোন বাধা নেই সেটা বলা হয়েছে যে সকল ত্রুটি বিচ্যুতি সুপ্রীম কোর্টের। স্যার, চ্যালেঞ্জ হলে সুপ্রীমকোর্টে। মাননীয় সদস্য শ্রীশ্যামাচরণ বাবুতো পরিস্কার বলেছেন যে আমরা আমাদের কাজটা করি। আমাদের রাজ্যে ও.বি.সি-দের জন্য সরকারের আন্তরিকতার অভাব আছে।

(গন্ডগোল)

**শ্রীকেশব মজুমদার (মন্ত্রী) ঃ-** স্যার, আমি তো বলেছি, বিজনেস এডভাইজারী কমিটি ডাকা হয়েছে, ঐখানে সিদ্ধান্ত কি তা ঠিক হবে। তাতে কোন অসুবিধা নেই।

**শ্রী জওহর সাহা ঃ-** না, না এটা তো অসুবিধার কথা না স্যার, রাজ্য সরকারের ভূমিকাটা এখানে প্রতারণা ও.বি.সি-দের প্রতি এবং প্রতিশ্রুতি ভঙ্গ করছে বার বার।

**মিঃ স্পীকার ঃ-** বসুন না ঠিক আছে, বলেছে তো।

**শ্রীঅনিল সরকার (মন্ত্রী) ঃ-** আমরা তো বার বার সলিটারি জেনারেলের সঙ্গে আলোচনা করেছি। তিনি পরিস্কার মত দিয়েছেন। এর্টনী জেনারেল বলেছে যে রিজার্ভেশন যেন ৫০ ভাগের বেশী না হয় এবং খুব সতর্কতার সঙ্গে দেওয়া দরকার এবং সেখানে এই কমেন্টও করেছে যে এস. সি. অথবা এস.সি. থেকে তার রিজারভেশান কোটা কেটে ও.বি.সি-কে দেওয়া যায় কিনা দেখা হবে। আমরা কিন্তু রাজি হইনি এবং আমরাই গিয়েছি আমাদের ইনটেশন ক্লীয়ার এবং সেই জন্য আমরা এইবার আপনাদের সকলকে নিয়ে গেছি। এবং যতই বিভেদ থাকুক আমরা কিন্তু এক সাথে গেছি। কাজেই বিল আনতে গেলে সেই বিল নিয়ে আলোচনা করতে হবে। গোটা এসুরেন্স করে, আমি সেই ভাবে কোন কনটিনিউ করতে চাই না। কিন্তু আমাদের বলা হয় ইনটেনশানটা কি, আমরা যদি ও.বি.সি-কে রিজার্ভেশান দিতে যাই, তাহলে এই এই অসুবিধাগুলি আসে। আমরা চাইছি হায়েষ্ট পাউয়ার থেকে এটা চেইঞ্জ হবে। আপনারা জানেন, মেনকা গান্ধী অস্বীকার করেছে, আমরা সেই ক্যাবিনেটে আলোচনা করব, প্রধানমন্ত্রীর সঙ্গে আলোচনা করব। হি অলসু হেলপ আস, সেই কথাও তিনি বলেছেন।

**শ্রীরতনলাল নাথ ঃ-** এই বিলটা সম্বন্ধে আপনার এত এলার্জি কেন ? এখানে তিনি বলেছেন এডভোকেট জেনারেলের কথা, সলিসিটর জেনারেল -এর কথা। মেমোরেন্ডাম কি বলেছে, বুথ অব দেম অপিনিয়ন দ্যাট রিজার্ভেশান টু দ্যা এক্সটেন্ড অব্ ৭০ পারসেন্ট মাইট বি এক্সিড ইট। এখানে প্রতারণা করেছে। এখানে কি বলেছে রিজার্ভেশন একসিডিং ৫০ পারসেন্ট ও.টি. ইজ লারন টু হ্যাভ বিন স্টেট গভর্ণমেন্ট মেমোরেন্ডামেও হতে পারে শুনেছি। এই রকম মেমোরেন্ডাম গভর্ণমেন্টের ইনসাল্ট টু দ্যা হাউস। এই রকম মেমোরেন্ডাম হতে পারে।

**মিঃ স্পীকার ঃ-** মাননীয় সদস্য আমি আবার বলছি, আপনারা শোনছেন বিজনেস এডভাইজারী কমিটি আছে, আমি ডেকেছি বেলা ১ টায়। আপনারা আসুন সেখানে সিদ্ধান্ত হবে। যদি বাড়াতে হয় বাড়াবেন। তাতে আমার কোন আপত্তি নেই। আপনারাই করবেন।

**শ্রীঅনিল সরকার (মন্ত্রী) ঃ-** যারা ডেপুটেশনে গিয়েছেন, মেমোরেন্ডাম তাদের সকল দলের। এটা শুধু গভর্ণমেন্টের না। এটা সকল দলের।

**শ্রী শ্যামাচরণ ত্রিপুরা ঃ-** স্যার, মিনিষ্টার কেন বার বার এটা ডিস্পোট করছে। আমি এটা বুঝতে পারছি না। আমি বলছি বি.এ.সি মিটিং-এ একটা কন্সিডারেশন হোক। যদি না হয় তাহলে আমরা আন্দোলন করব।

## REPORT OF BUSINESS ADVISORY COMMITTEE-Adopted

**মিঃ স্পীকার ঃ-** মাননীয় সদস্য মহোদয়গণ, সভার পরবর্তী আলোচ্য বিষয় হলো, 'বিজনেস্ এ্যাড্ভাইসারী

কমিটির রিপোর্ট পেশ, বিবেচনা ও গ্রহণ করা'।

বর্তমান অধিবেশনের ২৪ শে আগষ্ট শুক্রবার, ২০০১ ইং তারিখ হইতে ২৭শে আগষ্ট, সোমবার, ২০০১ ইং তারিখ পর্যন্ত বিধানসভার বিভিন্ন আলোচ্য বিষয়গুলি বিবেচনার জন্য 'বিজনেস্ এ্যাড্ভাইসারী কমিটি' যে সময় নির্ঘন্ট সুপারিশ করেছে সেই রিপোর্টটি সভায় পেশ করার জন্য আমি মাননীয় মুখ্য সচেতক মহোদয়কে অনুরোধ করছি।

শ্রীকেশব মজুমদার (মুখ্য সচেতক) ঃ- মাননীয় অধ্যক্ষ মহোদয়, বিধানসভার বর্তমান অধিবেশনের ২৪শে আগষ্ট, শুক্রবার, ২০০১ইং তারিখ হইতে ২৭শে আগষ্ট, সোমবার ২০০১ইং তারিখ পর্যন্ত বিভিন্ন কার্য্যসূচী আলোচনার জন্য 'বিজনেস্ এ্যাড্ভাইসারী কমিটি' যে সময় নির্ঘন্ট সুপারিশ করেছে তার রিপোর্ট এই সভায় আমি পেশ করছি।

মিঃ স্পীকার ঃ- এখন রিপোর্টটি হাউসের বিবেচনার জন্য প্রয়োজনীয় প্রস্তাব উত্থাপন করতে আমি মাননীয় মুখ্য সচেতক মহোদয়কে অনুরোধ করছি।

শ্রীকেশব মজুমদার (সরকারী মুখ্য সচেতক) ঃ- মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি প্রস্তাব করিতেছি যে, 'বিজনেস্ এ্যাড্ভাইসারী কমিটি কর্তৃক প্রস্তাবিত সময় নির্ঘন্টের সহিত এই সভা একমত'।

মিঃ স্পীকার ঃ- মুখ্য সচেতক মহোদয় কর্তৃক উত্থাপিত প্রস্তাবটি এখন আমি ভোটে দিচ্ছি। প্রস্তাবটি হল ঃ- "নিজনেস্ এ্যাড্ভাইসারী কমিটি কর্তৃক প্রস্তাবিত সময় নির্ঘন্টের সহিত এই সভা একমত"।

(অতএব রিপোর্টটি সভা কর্তৃক ধ্বনি ভোটে গৃহীত হয়।)

## REFERENCE PERIOD

মিঃ স্পীকার ঃ- আমি মাননীয় সদস্য শ্রীরতনলাল নাথ এবং রতিমোহন জমাতিয়া মহোদয়ের নিকট থেকে উল্লেখ্য বিষয়ের উপর নোটিশ পেয়েছি। সেই নোটিশটি পরীক্ষা-নিরীক্ষার পর গুরুত্ব অনুসারে উত্থাপন করার অনুমতি দিয়েছি। মাননীয় সদস্য শ্রীরতনলাল নাথ এবং শ্রীরতিমোহন জমাতিয়া উপস্থিত আছেন। উনার উল্লেখ্য বিষয়টি হলো ঃ- "৬ জন নিরীহ উপজাতি যুবককে ঠান্ডা মাথায় হত্যার পর মালখানার অস্ত্র জমা দিয়ে বৈরী সাজানোর গোপন তথ্য ফাঁস, চাঞ্চল্য, পুলিশের ক্ষোভ" গত ৫ই এপ্রিল ২০০১ইং তারিখ দৈনিক সংবাদ পত্রিকায় প্রকাশিত সংবাদ সম্পর্কে।"

আমি ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী মহোদয়কে এই বিষয়ের উপর উনার বক্তব্য রাখার জন্য অনুরোধ করছি। যদি এক্ষুনি তিনি বক্তব্য রাখতে প্রস্তুত না থাকেন তবে সময় চেয়ে নিতে পারেন, আজ অথবা পরে কবে উনার বক্তব্য রাখতে পারেন। তা অনুগ্রহ করে জানাবেন।

শ্রীমানিক সরকার (মুখ্যমন্ত্রী) ঃ- স্যার, আগামী ২৭শে আগষ্ট উল্লেখ্য বিষয়টির উপর হাউসে আমি বিবৃতি দেব।

মিঃ স্পীকার ঃ- পরবর্তী আর একটি নোটিশ আমি পেয়েছি নোটিশটি পরীক্ষা নিরীক্ষার পর গুরুত্ব অনুসারে উত্থাপন করার অনুমতি দিয়েছি। নোটিশটি এনেছেন মাননীয় সদস্য শ্রীসমীর দেব সরকার এবং মন্ত্রী শ্রীগীতামোহন ত্রিপুরা। নোটিশটির বিষয়টি হলো ঃ- "কেন্দ্রীয় সরকার কর্তৃক সমাজ শিক্ষা কেন্দ্র সমূহে বালাহার প্রকল্প বন্ধ করে দেওয়া সম্পর্কে।" আমি এখন ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী মহোদয়কে এই বিষয়ের উপর তাহার বক্তব্য রাখার জন্য আহ্বান করছি। যদি এক্ষুনি তিনি বক্তব্য রাখতে প্রস্তুত না থাকেন তবে সময় চাইতে পারেন, এবং আজ কখন অথবা পরে কবে তার বক্তব্য রাখতে পারবেন তা অনুগ্রহ করে জানান।

শ্রীবিধুভূষণ মালাকার (মন্ত্রী) ঃ- স্যার, আমি আগামী ২৭শে আগষ্ট ২০০১ইং তারিখে বিবৃতি দেব।

মিঃ স্পীকার ঃ- আমি আজ আর একটি নোটিশ পেয়েছি নোটিশটি পরীক্ষা নিরীক্ষার পর গুরুত্ব অনুসারে বিষয়টি

উত্থাপন করার অনুমতি দিয়েছি। নোটিশটি এনেছেন মাননীয় সদস্য শ্রীবাসুদেব মজুমদার এবং শ্রীগৌরকান্তি গোস্বামী। নোটিশটির বিষয়বস্তু হলো ঃ- "U.G.C. জ্যোতিষ শাস্ত্রকে বিশ্ববিদ্যালয়ের পাঠ্যসূচীতে অন্তর্ভূক্ত করা সম্পর্কে।" আমি এখন ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী মহোদয়কে এই বিষয়ের উপর তাহার বক্তব্য রাখার জন্য আহ্বান করছি। যদি এক্ষুনি তিনি বক্তব্য রাখতে প্রস্তুত না থাকেন তবে সময় চাইতে পারেন, এবং আজ কখন অথবা পরে কবে তার বক্তব্য রাখতে পারবেন তা অনুগ্রহ করে জানান।

**শ্রীঅনিল সরকার (মন্ত্রী) ঃ-** স্যার, আমি আগামী ২৭শে আগষ্ট ২০০১ইং তারিখে বিবৃতি দেব।

## CALLING ATTENTION

**মিঃ স্পীকার ঃ-** আমি আজ মাননীয় সদস্য শ্রীবিন্দুরাম রিয়াং এবং শ্রীঅমিতাভ দত্তের নিকট থেকে একটি দৃষ্টি আকর্ষণী নোটিশ পেয়েছি। নোটিশটির বিষয়বস্তু হলো- "প্রাক্তন জেলা পরিষদ সদস্য সর্বজয় রিয়াংকে গত ৩রা আগষ্ট ২০০১ ইং এন.এল.এফ.টি বাহিনী কর্তৃক নৃশংসভাবে খুন করা সম্পর্কে।"

আমি মাননীয় ভারপ্রাপ্ত মন্ত্রীকে এই দৃষ্টি আকর্ষণী নোটিশটির উপর বিবৃতি দেওয়ার জন্য অনুরোধ করছি। যদি তিনি আজ বিবৃতি দিতে অপারগ হন তাহলে আমায় পরবর্তী একটি তারিখ জানাবেন যেদিন তিনি ও বিষয়ে বিবৃতি দিতে পারবেন।

**শ্রীমানিক সরকার ( মুখ্যমন্ত্রী) ঃ-** স্যার, আমি এ বিষয়ে আগামী ২৭শে আগষ্ট ২০০১ইং তারিখে বিবৃতি দেব।

**মিঃ স্পীকার ঃ-** আমি আজ একটি দৃষ্টি আকর্ষণী নোটিশ মাননীয় সদস্য শ্রীপ্রশান্ত দেববর্মা এবং শ্রীসুধন দাসের নিকট থেকে পেয়েছি। নোটিশটির বিষয়বস্তু হলো- "গত ৩০শে জুলাই ২০০১ইং লংতরাইভ্যালী মহকুমায় CPI (M) বিভাগীয় কমিটির সদস্য অশ্বিনী দেববর্মা, বিদ্যাজয় রিয়াং ও খলেন্দ্র চাকমা NLFT ঘাতক বাহিনী কর্তৃক অপহরণ ও নৃশংসভাবে খুন করা সম্পর্কে।"

আমি মাননীয় ভারপ্রাপ্ত মন্ত্রীকে এই দৃষ্টি আকর্ষণী নোটিশটির উপর বিবৃতি দেওয়ার জন্য অনুরোধ করছি। যদি তিনি আজ বিবৃতি দিতে অপারগ হন তাহলে আমায় পরবর্তী একটি তারিখ জানাবেন যেদিন তিনি ও বিষয়ে বিবৃতি দিতে পারবেন।

**শ্রীমানিক সরকার ( মুখ্যমন্ত্রী) ঃ-** স্যার, আমি এ বিষয়ে আগামী ২৭শে আগষ্ট ২০০১ইং তারিখে বিবৃতি দেব।

**মিঃ স্পীকার ঃ-** আজ আর একটি দৃষ্টি আকর্ষণী নোটিশ মাননীয় সদস্য শ্রীপ্রকাশ চন্দ্র দাস এবং শ্রীকাজল চন্দ্র দাসের নিকট থেকে পেয়েছি। নোটিশটির বিষয়বস্তু হলো- তপসিলী জাতি এবং তপসিলী উপজাতি বেকারদের সংরক্ষিত শূন্যপদে বিশেষ পদক্ষেপের (Special Drive) মাধ্যমে সরকারী চাকুরীতে নিয়োগ করা সম্পর্কে।

আমি মাননীয় ভারপ্রাপ্ত মন্ত্রীকে দৃষ্টি আকর্ষণী নোটিশটির উপর বিবৃতি দেওয়ার জন্য অনুরোধ করছি। যদি তিনি আজ বিবৃতি দিতে অপারগ হন তাহলে আমায় পরবর্তী একটি তারিখ জানাবেন যেদিন তিনি এ বিষয়ে বিবৃতি দিতে পারবেন।

**শ্রীঅনিল সরকার (মন্ত্রী) ঃ-** স্যার, আমি এ বিষয়ে আগামী ২৭শে আগষ্ট ২০০১ইং তারিখে বিবৃতি দেব।

## LAYING OF PAPERS ON THE TABLE OF THE HOUSE

**Mr. Speaker :-** Now the Business before the House-

**(i) Laying of a copy of the Notification No. F.6(I)-PD/83(P.II) dated 7th September, 2000 as required under the proviso to Section I of the Code of Criminal Procedure (Tripura 4th Amendment) Act. 1997.**

**Now, I request the Hon'ble Minister-in-Charge of the Department of Home to lay the above Notification on the Table of the House.**

**Shri Manik Sarkar** (Chief Minister) :- Mr. Speaker Sir, I beg to lay a copy of the Notification No.F.6(I)-PD/83(P.II) dated 7th September, 2000 as required under the proviso to Section I of the Code of Criminal Procedure (Tripura 4th Amendment) Act, 1997. on the Table of the House.

**Mr. Speaker :-** Now the Business before the House-
(ii) Laying of a copy of the Salary, Allowances and pension of Members of the Legislative Assembly (Tripura) (Grant of House Building Advance to Members) Rules, 2001; as required under-sub section (2) of Section 12 of the Salary, Allowances and Pension of Members of the Legislative Assembly (Tripura) Act, 1972.

Now, I request the Hon'ble Minister-in-Charge of the Parliamentary Affairs Department to lay the above Rules on the Table of the House.

**Shri Keshab Majumder** (Minister) :- Mr. Speaker Sir, I beg to lay a copy of the Salary, Allowances and Pension of Members of the Legislative Assembly (Tripura) (Grant of House Building Advance to Members) Rules, 2001. on the table of the House

**Mr. Speaker :-** Now the Business before the House- Laying copy of the 22nd Annual Reports Tripura Small Industries Corporation Ltd. from the year 1986-87 as required under clause (6) of sub section 3 of section 619 of the companies act 1956. Now I request to Hon'ble Minister, in-charge of Industries and Commerce Depernment to lay above Central Report on the table of the House.

**Sri Pabitra Kar** (Minister) :- Mr. Speaker Sir, I beg to lay a copy of the 22nd Annual Report Accounts for the 1986-87 of the Tripura Small Industries Corporation Ltd. on the table of House.

**Mr. Speaker :-** Hon'ble Members I request to kindly collect a copy all the each of the notification rules Annual report lay on the table of the House from the Notice Office.

## MATTER RAISED BY MEMBER

**শ্রীশ্যামাচরণ ত্রিপুরা ঃ-** মিঃ স্পীকার স্যার, আমি এডর্জান মোশান এনেছিলাম আপনি এটা বাতিল করে দিয়েছেন। ৭০-৬ উপ ধারা অনুসারে এটাতো নিলেন। কারণ বলছেন এটা গভঃর্মেন্ট বলেছে ২৫ তারিখ থেকে সেলস টেকস, ডিজেল, সূতা এবং সারের উপর নতুন করে ভিত্তি হবে। এফেকটেড ফ্রম ৫৫। ইট ইজ নট এনটিসিপেট। ইট ইজ এফেক্টেড। একটা এসেম্বলি আছে। এসেম্বলি না জানিয়ে এই রকম ডিসিশান নিল। সেই ব্যাপারটা আমি জানতে চাইছি। সূতা ট্রাইবেল জীবনে অঙ্গাঅঙ্গি জড়িত। এমন কোন ট্রাবেল পরিবার নেই, মনিপুরী পরিবার নেই যারা সূতা দিয়ে কাপড় তৈরী করেনা। বছর বছর যারা কাপড় তৈরী করে জিবীকা নির্বাহ করেন তাদের ব্যাপার নিয়ে আলোচনা করবেন না ?

**মিঃ স্পীকার ঃ-** মাননীয় সদস্য আপনার স্কোপ আছে। আমাকে সরকার জানিয়েছেন এই প্রেক্ষিতে একটা বিল আসছে। কাজেই এখানে আপনি স্কোপ পাবেন।

**শ্রীশ্যামাচরণ ত্রিপুরা ঃ-** এখানে ধারা বাতিল করেছেন এই জন্য আমি বলছি, কে মিসটেক করল ?

**মিঃ স্পীকার ঃ-** বললাম একদিন সুযোগ পাবেন।

**শ্রীশ্যামাচরণ ত্রিপুরা ঃ-** প্রত্যেকবার কেন এই রকম হয় ? আপনি বিরোধিতা করেছেন এখানে ধারা বাতিল করা হয়েছে এটা কি প্রযোজ্য নয় ?

**শ্রীরতিমোহন জমাতিয়া** (বাগমা) ঃ- স্যার, আজকের বিজনেসে ত্রুটি আছে। সাধারণতঃ স্মৃতি তর্পনের পর রেফারেন্স পিরিয়ড থাকার কথা। কিন্তু সেটা নেই। এই ত্রুটি আপনি স্বীকার করবেন কিনা ?

(ইন্টারাপশান)

**শ্রীপ্রকাশ চন্দ্র দাস ঃ-** স্যার, এই রেফারেন্স এবং কলিং এটেনশানতো আজকের বিজনেসের মধ্যে নেই। সেটা আপনি এ্যাকসেপ্ট করলেন কি করে ? এটাতো নিয়ম বহির্ভুত।

**মিঃ স্পীকার ঃ-** এটা যদি ল্যাপ্স হয়ে যায় তাহলে ত্রুটি হয়েছে। এটা হতে পারে। অনেক সময় তাড়াতাড়ি করতে গিয়ে এটা হতে পারে। আপনারা বসুন।

**GOVERNMENT BILL - Introduced**

**মিঃ স্পীকার ঃ-** সভার পরবর্ত্তী কার্যসূচী হলো- "The Tripura Tea Companies (Taking over of Management of Certain Tea Units) (Third Amendment) Bill, 2001 (Tripura Bill No. 4 of 2001)" উত্থাপন। আমি এখন শিল্প বাণিজ্য দপ্তরের ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি বিলটি সভায় উত্থাপন করার জন্য সভার অনুমতি চেয়ে মোশান মুভ করতে।

**শ্রীপবিত্র কর** (মন্ত্রী) ঃ- মাননীয় অধ্যক্ষ মহোদয়, "The Tripura Tea Companies (Taking over of Management of Certain Tea Units) (Third Amendment) Bill, 2001 (Tripura Bill No. 4 of 2001)" এই সভায় উত্থাপন করার জন্য আমি অনুমতি চাইছি।

**মিঃ স্পীকার ঃ-** এখন শিল্প ও বাণিজ্য দপ্তরের ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী মহোদয় কর্তৃক উত্থাপিত মোশানটি ভোটে দিচ্ছি। মোশানটি হবে- "The Tripura Tea Companies (Taking over of Management of Certain Tea Units) (Third Amendment) Bill, 2001 (Tripura Bill No. 4 of 2001)" এই সভায় উত্থাপন করার অনুমতি দেওয়া হোক। বিলটি ভোটে দেওয়া হয় এবং সর্বসম্মতিক্রমে সভায় উত্থাপিত হয়।

**PRIVATE MEMBER'S RESOLUTION-Adopted.**

**মিঃ স্পীকার ঃ-** সভার পরবর্ত্তী কার্যসূচী হলো- "প্রাইভেড মেম্বারস রিজলিউশান" আজকের কার্য্যসূচীতে তিনটিপ্রাইভেট মেম্বারস রিজলিউশান আছে। প্রথম রিজলিউশান এনেছেন মাননীয় সদস্য শ্রীপদ্ম কুমার দেববর্মা মহোদয়। দ্বিতীয় রিজলিউশানটি এনেছেন মাননীয় সদস্য শ্রীপ্রশান্ত দেববর্মা মহোদয় এবং তৃতীয়টি এনেছেন মাননীয় সদস্য শ্রীসমীর দেব সরকার মহোদয়।

আমি এখন মাননীয় সদস্য শ্রীপদ্মকুমার দেববর্মা মহোদয়কে অনুরোধ করছি উনার রিজলিউশানটি সভায় উত্থাপন করার জন্য।

**শ্রীপদ্মকুমার দেববর্মা ঃ-** মিঃ স্পীকার স্যার, আমার রিজলিউশানটি হলো- **"এই সভা মনে করে যে, শিক্ষা ব্যবস্থায় গেরুয়াকরণের নীতি গ্রহণের মধ্যে দিয়ে দেশে সাম্প্রদায়িক উত্তেজনা সৃষ্টির চক্রান্ত চলছে, যার ফলে দেশের ধর্ম নিরপেক্ষ নীতি বিঘ্নিত হচ্ছে।**

**তাই এই সভা প্রস্তাব করছে যে, কেন্দ্রীয় সরকার এই ভ্রান্ত শিক্ষা নীতি পরিত্যাগ করে ভারতবর্ষে ধর্মীয় উত্তেজনা সৃষ্টির বিপজ্জনক পথ পরিত্যাগ করুণ।"**

স্যার, আমাদের দেশ আজকে গভীর সংকটের মধ্যে দিয়ে চলছে। স্বাধীনতার পর দেশের এত বিপজ্জনক অবস্থা আর দেখিনি। আজকে দেশের অর্থনৈতিক সার্বভৌমত্ব বিপন্ন, ধর্ম নিরপেক্ষতা বিপর্যস্ত। শিক্ষার দিক থেকে আমাদের দেশের গ্রাম পাহাড় অন্ধকারে নিমজ্জিত। পৃথিবীর ১৬১টি দেশে সার্বজনীন শিক্ষা ব্যবস্থা আছে। আমাদের দুর্ভাগ্য যে স্বাধীনতার ৫৩ বছর পরেও আমাদের দেশে সার্বজনীন শিক্ষা ব্যবস্থা চালু হয়নি। কেন্দ্রীয় বাজেটে শিক্ষা ক্ষেত্রে ১০ পার্সেন্ট এবং রাজ্যে শিক্ষা খাতে বাজেটে ৩০ পার্সেন্ট রাখার কথা থাকলেও কেন্দ্রীয় সরকার শিক্ষা খাতে সর্বোচ্চ ব্যয় নির্বাহ করছে বাজেটের মাত্র ৩ পার্সেন্ট।

মাননীয় স্পীকার স্যার, শিক্ষা খাতে ব্যয় বরাদ্দ বৃদ্ধি সর্ব্বজনীন শিক্ষা ব্যবস্থা চালু করা দূরের কথা। বি.জে.পি শিক্ষাকে গেরুয়াকরণ নীতিতে করতে চাইছে যাতে বৈজ্ঞানিক ও গণতান্ত্রিক শিক্ষাকে বাদ দিয়ে শিক্ষা ব্যবস্থায় সাম্প্রদায়িকতার বীজ ঢুকিয়ে দিচ্ছে। বি.জে.পির বিগত ১৩ (তের) মাসের সরকার যখন কেন্দ্রে আসীন ছিলেন তখন ৪(চার) রাজ্য সহ উত্তর প্রদেশ এবং রাজস্থানের শিক্ষার সিলেবাস পরিবর্ত্তন করেছেন। ১৯৯৮ সালে ২২ এবং ২৩ অকটোবর দিল্লীতে মাননীয় শিক্ষা মন্ত্রীর আহ্বানে বিভিন্ন রাজ্যের শিক্ষামন্ত্রীদের নিয়ে এক সম্মেলন অনুষ্ঠিত হয়। সম্মেলনের শুরুতে সরস্বতী বন্দনা চালু করার তারা চেষ্টা করেছেন। এই সম্মেলনে প্রস্তাব রচনা ও উৎথাপনের জন্য নিযুক্ত করা হল আর.এস.এস.এর শিক্ষা সেল বিদ্যা ভারতীর উপর। বিদ্যা ভারতীর প্রধান ব্যবসায়ী চিফলিঙ্গিয়াকে দায়িত্ব দেওয়া হয়। বামফ্রন্ট সহ ১০ জন মন্ত্রী সেখানে প্রতিবাদ করেছিল তার জন্য কেন্দ্রীয় সরকার সেদিন পিছু হটতে বাধ্য হয়েছিল। আর.এস.এস.এর বিদ্যা ভারতী সেল সুপারিশ করে সংস্কৃতিকে শিক্ষার পাঠ্য বিষয় করার জন্য তারা চেষ্টা চালাচ্ছে। মাননীয় স্পীকার স্যার, সেখানে আধুনিক গবেষণা লব্ধ অভিজ্ঞতা মাতৃভাষায় শিক্ষা দানের প্রয়োজনীয়তা অনুভব করেছে। সেখানে বি.জে.পি সরকার পশ্চাৎ মুখী শিক্ষা ব্যবস্থা চালু করার চেষ্টা করে চালাচ্ছেন। ভারতের ইতিহাস গবেষণা কেন্দ্র থেকে প্রগতিশাল দৃষ্টিভঙ্গী সম্পন্ন ঐতিহাসিকদের সেখানে বি.জে.পি মনোনীত আর.এস.এস থেকে ১৬ জন সহ ২৪ জনকে নিয়োগ করা হয়েছে। এবং প্রচার ভারতীর বুথ থেকে তাদের অপসারণ করা হয়েছে তাদের মধ্যে রয়েছে রুমেলা ঠাকুরের মত ঐতিহাসিক এবং রাজেন্দ্র যাদবের মত প্রগতিশীল সাহিত্যিক যার উদ্দেশ্য হল প্রচার ভারতী দখল করে সমগ্র দেশে মৌলবাদী চিন্তাধারার বিস্তার ঘটানো। মাননীয় স্পীকার স্যার, এখন থেকে ছাত্রদের শিখতে হবে জ্যোতিষ বিদ্যা, বৈদিক বিধি মত শ্রাদ্ধের নিয়ম কানুন জানতে হবে, পৃথিবী উপগ্রহ নয়, সূর্য নক্ষত্র নয় কি অদ্ভুত ব্যাপার? তাঁরা জ্যোতিবশাস্ত্রকে জ্যোতি বিজ্ঞান বলে চালাতে চাইছেন। জ্যোতিষকে মানলে বিজ্ঞানকে অস্বীকার করতে হবে। তাই মানুষের ক্ষুধা অনাহার মৃত্যু ও বেকারী প্রভৃতির জন্য জ্যোতিষরা ভাগ্য মানতে বলবেন, গ্রহ পূজা করতে বলবেন এবং তাবিজ কবজ নেওয়ার জন্য বলবেন।

এই সব গোঁড়ামি ডুকানোর মূল উদ্দেশ্য হল প্রকৃত শোষক শ্রেণীকে আড়াল করা, মানুষকে প্রতিভাহীন করে তোলা এবং মানুষের চেতনাকে ভোতা করে দেওয়া। আমরা জানি এক সময় ধর্মীয় যাজকের অত্যাচারে বিশ্ব বিখ্যাত বৈজ্ঞানিক গ্যালিলিও জীবন দিয়েছিলেন, সেই বর্বর যুগকে আবার ফিরিয়ে আনার চেষ্টা করছেন। বর্তমান বি.জে.পি নেতৃত্বাধীন জোট সরকার। মিঃ স্পীকার স্যার, ১৯৯৯ ইং সালে কেন্দ্রে বি.জে.পি সরকার ক্ষমতায় বসার পর কি করলেন, ন্যাশনাল কাউন্সিল অব এডিউকে-শন্যাল রিসার্চ এণ্ড সেন্টারের গুরুত্বপূর্ণ পদে বসিয়েছিলেন গোপাল কৃষ্ণ খাস্তগির নামে একজনকে, যিনি আর.এস.এস. এর সংরক্ষক এবং তার লেখা একটি বইতে তিনি নিজে সাম্প্রদায়িক দাঙ্গায় জড়িত থাকার কথা স্বীকার করেছেন। ওনারা আমাদের ঐতিহাসিক নাম সমূহকে পাল্টে দেওয়ার চেষ্টা চালিয়েছেন যেমন, আরব সাগরের নাম দিয়েছেন সিন্ধু সাগর, বঙ্গোপসাগরের নাম দিয়েছেন গঙ্গা সাগর, এরকম নানাভাবে ওরা আমাদের ভারতবর্ষকে বিপন্ন করে তুলেছেন। স্যার, বি.জে.পি র গোপন অ্যাজেন্ডা মানে তাদের মূল কথাই হল গেড়ুয়া পড়ুন তা সেটা রাজ্যেই হোক আর কেন্দ্রেই হোক। স্যার, কেন্দ্রের এই সাম্প্রদায়িকতাবাদী দল আজকে সারা ভারতবর্ষে সাম্প্রদায়িকতাবাদী কর্মসূচী রা যে চেষ্টা চালিয়ে যাচ্ছে, তার জন্যই আমি এই সভায় প্রস্তাব করছি যে, কেন্দ্রীয় সরকার তার এই ভ্রান্ত শিক্ষা নীতিকে পরিত্যাগ করে ভারতবর্ষে ধর্মীয় উত্তেজনা সৃষ্টির বিপজ্জনক পথ পরিত্যাগ করুন। ধন্যবাদ।

মিঃ স্পীকার ঃ- এই সভা বেলা দুই ঘটিকা পর্য্যন্ত মূলতবি রইল।

**AFTER RECESS AT – 2-00 P.M.**

মিঃ স্পীকার ঃ- মাননীয় সদস্য শ্রীপদ্মকুমার দেববর্মা মহোদয় কর্তৃক আনীত বেসরকারি প্রস্তাবের উপর আলোচনা অংশগ্রহণ করবেন মাননীয় সদস্য শ্রী প্রণব দেববর্মা মহোদয়।

শ্রীপ্রণব দেববর্মা (সিমনা) ঃ- মিঃ স্পীকার স্যার, এখানে বর্তমানে অধিবেশনের প্রথম দিনে প্রথম বেলায় মাননীয় সদস্য শ্রী পদ্মকুমার দেববর্মা মহোদয় শিক্ষা ব্যবস্থায় গেরুয়াকরণ নীতি গ্রহণের মধ্যে দিয়ে দেশে সাম্প্রদায়িক উত্তেজনা সৃষ্টির চক্রান্ত চলছে, যার ফলে দেশের ধর্ম্ম নিরপেক্ষ নীতি বিঘ্নিত হচ্ছে। যে বেসরকারি প্রস্তাব এনেছেন তার সাথে সহমত পোষণ করে আমি আমার বক্তব্য শুরু করছি।

মিঃ স্পীকার স্যার, বর্তমানে বি.জে.পি সরকার যে শিক্ষায় গেরুয়াকরণ নীতি শিক্ষা ব্যবস্থায় চালু করতে চাইছেন এটা আমাদের দেশের শিক্ষার ধর্ম্মনিরপেক্ষতার যে চরিত্র সেটাকে বিনষ্ট করে দেবে। এটা গত ৬ই আগস্ট, ২০০০ ইং পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রীর উদ্যোগে আমাদের দেশের কয়েকটি রাজ্যের মুখ্যমন্ত্রীদের মধ্যে এই বিষয়ে আলোচনা হয়েছিল। এবং সমস্ত রাজ্যের মুখ্যমন্ত্রীরা যারা অংশগ্রহণ করেছিলেন ৭,৮ টা রাজ্যের তারাও এই শিক্ষার ক্ষেত্রে গেরুয়াকরণের বিরুদ্ধে তারা মত প্রকাশ করেছে। কাজেই এই শিক্ষা ব্যবস্থা যদি আমদের রাজ্যের শিক্ষা ব্যবস্থার মধ্যে চালু করা হয় তাহলে আমাদের দেশের যেখানে সাংবিধানিক কাঠামোতে শিক্ষা একটা ধর্ম্মনিরপেক্ষ একটা বিষয় এটাকে যদি বিনষ্ট করা হয় তাহলে আমাদের দেশের মধ্যে যারা বিচ্ছিন্নতাবাদী শক্তি আছে তারা আরও বেশি উৎসাহিত হবে।

আমরা এটা জানি যে, ভারতবর্ষ একটা ধর্মনিরপেক্ষ রাষ্ট্র যেখানে ভাষা, ধর্ম, বর্ণ নির্বিশেষে সমস্ত অংশের মানুষকে নিয়ে ভারতবর্ষ একটা মিলন ক্ষেত্র । সেখানে যদি এই ধরনের একটা মতবাদ হিন্দুত্ববাদ যেটা একটা দেশের মধ্যে শিক্ষার যে বিষয়বস্তু এইগুলির মধ্যে যদি পরিবর্তন আনতে হয়, তাহলে নিশ্চই একটা গতানুগতিক শিক্ষার পরিবর্তন হবে। একটা দেশের মধ্যে নতুন একটা দেশের মধ্যে নতুন সিলেবাস, নতুন শিক্ষার একটা সংযোজন হতে পারে । কিন্তু তার কতগুলি পদ্ধতি থাকে । সেটা হচ্ছে আপনারা জানেন আমাদের ভারতবর্ষের শিক্ষা ব্যবস্থা যুগ্ম তালিকায় রয়েছে। সেখানে রাজ্য সরকার এবং কেন্দ্রীয় সরকার মিলেই আমাদের দেশের শিক্ষা ব্যবস্থার আরও উন্নতি করার চেষ্টা করছেন । সেখানে আমরা দেখেছি এই উচ্চশিক্ষার মধ্যে এই হিন্দুত্ববাদ তাকে এখানে ঢুকানোর জন্য আলোচনা চলছে । তখন আমাদের দেশের বেশির ভাগ রাজ্যের শিক্ষা মন্ত্রীরা এর বিরোধাতা করেছেন। এবং আমরা এটা ও জানি যে, ভারতবর্ষের প্রায় ১৮৬ জন সমাজ বিজ্ঞানী তারা এর বিরুদ্ধে মত প্রকাশ করেছেন। কিন্তু আমরা লক্ষ্য করলাম এই বর্তমান বি.জে.পি পরিচালিত এন.ডি.এ এটা করেছে। অথচ এই শিক্ষা ব্যবস্থা রাজ্য এবং কেন্দ্রীয় যুগ্ম তালিকায় থাকা সত্বেও রাজ্যের মতামতকে গুরুত্ব না দিয়ে এখানে একতরফা ভাবে বিশ্ববিদ্যালয় মঞ্জুরি কমিশনকে জোর করে চাপিয়ে বিশ্ববিদ্যালয়গুলিকে এই সমস্ত হিন্দুত্ববাদ চালু করার চেষ্টা করছে।.

তার বিরুদ্ধে আমাদের দেশের বিভিন্ন প্রান্তে ছাত্র আন্দোলন চলছে, বিভিন্ন জায়গাতেও শিক্ষাবিদ শিক্ষানুরাগী যারা সমাজের মধ্যে আছে তারাও তার বিরোধিতা করেছেন বিভিন্ন পত্রপত্রিকায় আমরা দেখেছি । আমরা লক্ষ্য করলাম, বি.জে.পি সরকার ক্ষমতায় আসার পর অযোধ্যায় বাবরি মসজিদের জায়গায় রাম মন্দির নির্মাণের জন্য সেখানে সংঘ পরিবার বজরং দল বি.জে.পি সরকারকে সামনে রেখে যে সমস্ত সিদ্ধান্ত নিয়েছিলেন এটা আমাদের দেশের মধ্যে সংখ্যালঘুমুসলিম এবং খ্রীষ্টান ধর্মাবলম্বীদের মনের মধ্যে বিরাটআঘাত এনেছিল। পরবর্তী সময়ে এটা জাতিগত সম্প্রদায়গত দাঙ্গার অবস্থা তৈরী হয়েছিল। আমাদের দেশের সবাই এটা জানেন এখনও বাবরি মসজিদকে কেন্দ্র করে আমাদের সুপ্রিম কোর্টে কেইস চলছে। আমরা লক্ষ্য করেছি যে, আমাদের ভারতবর্ষ ধর্মনিরপেক্ষ রাষ্ট্র সংবিধানের মধ্যে লেখা আছে। কিন্তু আমাদের দেশের সংবিধানের একটা বিষয় হচ্ছে যে, আমাদের রাষ্ট্র ধর্মনিরপেক্ষ একটা চরিত্র নিয়ে স্বাধীনতার পর থেকে

এখন পর্য্যন্ত চলছে। এখানে এই বাবরি মসজিদকে ধ্বংস করে রাম মন্দির নির্মাণের যে একতরফা সিদ্ধান্ত এটা আমাদের দেশের মধ্যে যারা বিদেশী প্রতিক্রিয়াশীল শক্তি আমাদের দেশকে যারা খণ্ড বিখণ্ড করে ভারতবর্ষের একতা সংহতিকে যারা বিনষ্ট করতে চায় তারা এই সুযোগটা গ্রহণ করেছে। যার জন্য এই বোম্বে থেকে শুরু করে বিভিন্ন জায়গাতে বেশ বড় রকমের দাঙ্গা বেঁধে গিয়েছিল। এরপরেও এখন আমাদের দেশের যে শিক্ষা ব্যবস্থা এটাতো ধর্মনিরপেক্ষ শিক্ষা ব্যবস্থা। আমরা জানি যে আমাদের এই দেশের মত অন্যান্য দেশেও বিভিন্ন ধর্মের লোক বসবাস করতে পারে। আমাদের দেশের শিক্ষা ব্যবস্থার মধ্যে যেটা এখন ঢুকানোর চেষ্টা চলছে হিন্দুত্ববাদ, এটাতো একটা ধর্মীয় দর্শন। আমাদের দেশে বিভিন্ন ধর্মের লোক বসবাস করেন।

হিন্দু ধর্মের লোক, মুসলিম ধর্মের লোক খ্রীষ্টান ধর্মের লোক তাদেরও নিজস্ব একটা দর্শন আছে। এখানে ভারতবর্ষের মধ্যে একচেটিয়ে একতরফাভাবে হিন্দুত্ববাদকে যদি উচ্চশিক্ষার মধ্যে এখন ঢুকানো হয় স্বাভাবিকভাবে এখানে খ্রীস্টান ধর্মবলাম্বী এবং যারা সংখ্যালঘু সম্প্রদায়ের লোক তারাও আগামীদিনে দাবী করবে যে ৺াদের কোরান বা ঐ বাইবেল এগুলিকেও শিক্ষা ব্যবস্থার মধ্যে ঢুকাতে হবে।

**মিঃ স্পীকার ঃ-** মাননীয় সদস্য কনক্লুড করুন।

**শ্রীপ্রণব দেববর্মা ঃ-** এইরকম একটা অবস্থা তৈরী হবে আগামীদিনে। এটা আমাদের দেশের মধ্যে জাতীয় সংহতির এবং ঐক্যের মধ্যে আগামী দিনে বিপদ দেখা দিতে পারে। কাজেই আমরা দেখছি গত বাজেটে শিক্ষা খাতে মাত্র ১.৮ শতাংশ টাকা আমাদের দেশের শিক্ষার জন্য বরাদ্দ করা হয়েছে। প্রধানমন্ত্রী নিজে বলেছেন যে জ্যোতিষ শাস্ত্র সেটা এখানে ইউ.জি.সির নির্দেশে এখন বিশ্ববিদ্যালয়গুলিতে চালু করার জন্য ইতিমধ্যে নির্দেশ দেওয়া হয়েছে। এখানে প্রধানমন্ত্রী বলেছেন যে, জ্যোতিষ শাস্ত্র চালু করার জন্য টাকার কোন অভাব হবে না। কিন্তু আমরা সেখানে বারবার বলেছি আমাদের রাজ্য সরকারের পক্ষ থেকে এবং বিভিন্ন অর্গানাইজেশনের মাধ্যমে ১.৮ শতাংশ টাকা যথেষ্ট নয় ভারতবর্ষের শিক্ষার ক্ষেত্রে। এখানে কি আমরা লক্ষ্য করেছি স্যার, জ্যোতিষ শাস্ত্রকে পরিচালনা করার জন্য সেখানে টাকার কোন অভাব হবে না। কাজেই এটা পরিষ্কার যে, আমাদের দেশের সাম্প্রদায়িক শক্তিকে আরও বেশি সুরসুরি দেওয়ার জন্য কেন্দ্রীয় সরকার যে পদক্ষেপ নিয়েছেন এটা আগামীদিনে আমাদের দেশের জন্য বিপদ। এখানে মাননীয় সদস্য যে প্রস্তাব এনেছেন যে, শিক্ষায় গেরুয়াকরণ করা হলে আগামীদিনে আমাদের দেশের যে ধর্ম নিরপেক্ষতার যে চরিত্র সেটা ধ্বংস হবে। এবং আমাদের দেশের সংহতি ও ঐক্য বাধার সম্মুখীন হবে। এখানে মাননীয় সদস্য যে প্রস্তাব এনেছেন এখানে যারা বিরোধী বেঞ্চে আছেন তারাও আগামীদিনের কথা মনে রেখে এই বিলটাকে সমর্থন করবেন এবং আমিও এই বিলটার প্রতি সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি ধন্যবাদ।

**মিঃ স্পীকার ঃ-** মাননীয় সদস্য শ্রীরবীন্দ্র দেববর্মা মহাশয়।

**শ্রীরবীন্দ্র দেববর্মা (রাইমাভ্যালি) ঃ-** মিঃ স্পীকার স্যার, এখানে মাননীয় সদস্য শ্রীপদ্মকুমার দেববর্মা যে বেসরকারি প্রস্তাব এনেছেন এই সম্পর্কে আমি আমার বক্তব্য শুরু করছি। এখানে উনি উল্লেখ করেছেন যে শিক্ষাকে গেরুয়াকরণের মধ্যে দিয়ে দেশে সাম্প্রদায়িক উত্তেজনার চক্রান্ত চলছে। এটা ঠিক শিক্ষা ক্ষেত্রে সাম্প্রদায়িক উস্কানী দেওয়া ঠিক নয়। কিন্তু গেরুয়াকরণ নীতিকে বাদ দিয়ে উনি কোন করণ করতে চান। উনি কি লালকরণ করতে চান। রাজ্যের শিক্ষা ব্যবস্থা যে লালকরণের মধ্যে দিয়ে চলছে সেটা কি খুব বেশি প্রশংসনীয়। এখানে মাননীয় সদস্য উনার বক্তব্যের মাধ্যমে বারবার বুঝাতে চেয়েছেন যে শিক্ষাকে রাজনৈতিক দৃষ্টিভঙ্গী দিয়ে দেখাটা পাপ। শিক্ষা ক্ষেত্রে কোন কিছু প্রকাশ করানো উচিৎ নয়। সেখান সেই রাজনৈতিক হোক বা ধর্মেই হউক। কিন্তু অবাধ হত হয়, এখানে কিছু দিন আগে কিছু সংখ্যক ককবরক শিক্ষকরা ট্রেনিং নেওয়ার জন্য ইন্দ্রনগর বেসিক ট্রেনিং সেন্টারে আসে। সেখানে প্রকাশ্যে রাজ্যের হগব নেতাদের কৃতিত্বে সেখানে পূর্ণকরণ হওয়ার কথা ছিল সেখানে চতুর্থ ঘন্টার পর সেই ট্রেনারদেরকে নিয়ে মিটিং করা হল। এটা কি রাজনৈতিক

কারণ নয়? শেষ পর্য্যন্ত প্রিন্সিপাল রাগ করে বললেন তাহলে আমরা আর ক্লাস করব না। এইভাবে এই প্রথম ৩০,৩৫ বছরের ইতিহাসে ক্লাস বয়কট করে মিটিং করা হল। এটাও তো ঠিক নয়। শিক্ষা সবসময় নিরপেক্ষ দৃষ্টিভঙ্গী নিয়ে পরিচালিত হওয়া দরকার। রাজ্যের শিক্ষা নীতি দুইটি ভাগে বিভক্ত - শহরে একটা শিক্ষা নীতি আর গ্রামাঞ্চলে আরেকটা শিক্ষা নীতি। শহর অঞ্চলে সমস্ত শিক্ষককে জমায়েত করে গ্রামাঞ্চলকে বঞ্চিত করা হয়েছে। অথবা এখানে বলতে পারেন যে বাইখোড়ার মত কিছু স্কুলের কথা। কিন্তু তার এক কিলোমিটার এদিক সেদিক গেলে শিক্ষার কি বেহাল। এখানেও তো চলছে লালকরণ নীতি এবং লালকরণের অপপ্রয়াস।

যেমন একটা শিক্ষাবর্ষ চলছে হঠাৎ পশ্চিমবঙ্গে একটি কোর্ষ চেইঞ্জ হলো সেখানে যেহেতু লালকরণ। সুতরাং ঐখানেরটা এখানে নিয়ে আসতে হবে। আবার প্রক্রিয়াও দেখেছি যে পশ্চিমবঙ্গের অনুকরণে শিক্ষা বর্ষের যে সমস্ত সিদ্ধান্ত পরিবর্তন করা হয়। স্যার যখন গর্ভমেন্ট আসে শিক্ষাটাকে এক এক বার এক এক রকম পরিবর্তন করে তারা বই চেইঞ্জ করতে হয়, তার সিলেবাস চেইঞ্জ করতে হয় তাহলে এই গরীব মেহনতী মানুষের ছেলেরা যারা শিক্ষার প্রসারে ন্যুনতম আশার আলো করে, একটি বই কিনতে কষ্ট হয় তাদের অবস্থা কি হবে? এবং এই যে কোটি কোটি টাকা বই কিনতে খরচ হয় যারা মধ্যবিত্ত, যারা গরীব শ্রেণীর তারা তো বঞ্চিত থাকবে। লেখাপড়া থেকে আরও দূরে সরে যাবে। শুধু একটা অজুহাত সেটা হচ্ছে শিক্ষার নীতি থাকুক কিন্তু উগ্রপন্থার কারণে সেখানে শিক্ষার প্রসার করা যাচ্ছে না। স্যার, এইবার ত্রিপুরা রাজ্যে আপনার ৪০ টি স্কুলের ছাত্ররা মাধ্যমিক পরীক্ষা পাশ করতে পারে নি। ৯৯০০ জন মাধ্যমিক পরীক্ষা দিয়েছে উপজাতী ছাত্রছাত্রী এর মধ্যে প্রথম বিভাগে পাশ করেছে প্রায় ২০০মত। এরপর ৯৯০০ জনের মধ্যে পাশ করেছে মাত্র ৭০০ জন বাকি সব ফেইল। আজকে যারা শিক্ষার সুযোগ পাচ্ছে তারা উপরে উঠে সমস্ত কিছু বুঝবে আর অশিক্ষিত যারা হচ্ছে তারা ড্রপআউট হয়ে যাচ্ছে। তারা তাদেরকে আই.এস.আই বলুন বা উগ্রপন্থা বলুন তারা অল্পতেই গ্রাস করে নিয়ে কুপথে পরিচালনা করার একটি সুযোগ পাচ্ছে। এটার জন্য কি সবটাই একটা স ম্প্রদায় দায়ী হতে পারে ? এটার জন্য কি শুধু উগ্রপন্থীরা ৪০ টি স্কুলের কারণ হয়ে দাঁড়াতে পারে। মানসিকতারও প্রশ্ন আছে। রাস্তার পাশে করবুক রেসিডেন্টসিয়েল স্কুল এটাতো দ্বাদশ শ্রেণী বিদ্যালয় এটাতে ৭০০-৮০০ জন ট্রাইবেল ছাত্রও আছে। মাষ্টারের সংখ্যা হলো ৬(ছয়) জন, চতুর্থ শ্রেণীর কর্মচারী হলো ৩৪ জন। এর মধ্যে সাবজেকট্ টিচার নেই। সেখান থেকে কি করে কোন নীতিতে কোন বা মাখন ঢাললে পরে তাদের ব্রেইন ফুটে উঠবে। সেখান থেকে এম.বি.বি.এস ইঞ্জিনিয়ারিং চলে আসবে এটা আশা করা খুবই কঠিন। এটা হতে পারে না। কারণ শিক্ষার জন্য যেটা প্রয়োজন সেটা তো দেওয়া হচ্ছে না। তারপরে সেখানে বেঞ্চ নেই, টেবিল নেই কিন্তু শিক্ষার জন্য যে শিক্ষকের দরকার সেটা সেখানে নেই। শিক্ষক ছাড়া তো শিক্ষা নয়। সেখান থেকে আমরা কি করে ৭০০-৮০০ ছাত্র মেট্রিক পাশ করতে পারে। এটা কেন্দ্রীয় সরকারের নীতি শেষ নয়। রাজ্যের জন্য পেলে এটা সেই উমাকান্ত এবং বোধজং-এর জন্য প্রযোজ্য না এটা করবুকের জন্য প্রযোজ্য হবে, রইস্যাবাড়ীর জন্য প্রযোজ্য হবে, ছামনু নাতিনমনুর জন্য প্রযোজ্য হবে, থালছড়ার স্কুলের জন্য প্রযোজ্য হবে এইরকম ভাবে তো হয় না। স্যার, এখানে রাজনৈতিক চালে আমরা দেখেছি স্যার বিভিন্ন স্কুলের সম্প্রদায় রাজ্যেও আছে এই শুড়ড়রিতে কিন্তু অনেককিছু হচ্ছে শুধু কেন্দ্রের নয় বাবরি মসজিদের কথা বলবেন না রাজ্যেও হচ্ছে।

সাম্প্রদায়িক শুড়শুড়ি দিয়ে এখানে এই রকম হচ্ছে যে একজন নন্ বেঙ্গলি ট্রাইবেল টিচার তার মানসিতা হারিয়ে ফেলছে। আগে আমরা যেভাবে শিক্ষা গ্রহণ করেছি সেইভাবে তারা শিক্ষা নিতে পারছে না। এটা ভয়ের কারণ হয়ে দাঁড়িয়েছে তার মানসিকতা, দ্বিতীয় প্রশ্ন জাগছে, তার জীবন সংশয় হয়ে দাঁড়াচ্ছে, অপহরণ করে নিয়ে যাচ্ছে, তো এর জন্য দায়ী কে, আমি আশা করেছিলাম উনারা উল্লেখ করবেন, একটুকুও করলেন না। রাজ্যটা তো আর কেন্দ্রের শিক্ষার বাইরে না। রাজ্যের জেলার মধ্যে ৪ টি নবোদয় আছে, কেন্দ্রের নীতিতেই পরে এইগুলি। কিন্তু রাজ্যে যে শিক্ষা ব্যবস্থা তার বোর্ড আছে, তার কাছে টাকা দিয়ে দেওয়া হচ্ছে। কিন্তু এখন যে শিক্ষার নীতি চলছে যেমন এটাতে আমাদের রাজ্যের নীতিতেই

চলছে। কিন্তু এটাতো ভুল নীতি । এক নং স্যার, যদি এক নম্বর কম পেয়ে থাকে সায়েন্স দেওয়ার কথা নয়। কিন্তু ট্রাইবেলরা কোথা থেকে বেশি নম্বর নিয়ে পাশ করবে? আমি বার বার অনুরোধ করছি যে সে ডাক্তার, ইঞ্জিনিয়ার হতে চায় শতকরা ৪০ পেলে সে সায়েন্স পাবে, সে শতকরা ৩৯ পেয়েছে ভর্তি করানো হল না। এইভাবে যদি হিসেবটা করা যায় তাহলে বঞ্চিত ছাড়া কিছুই হচ্ছে না। পাহাড় অঞ্চলে যুবক শ্রেণী, তারা বুকে যাচ্ছে যে বন্দুক দিলেই চাকরি পাওয়া যায়, লেখা পড়ার কি দরকার, আবার সারেণ্ডার করলে পরে লিডার হলে পরে তাদের সামনে পিছনে এসকর্ট থাকবে, একজন মন্ত্রী যেরকম থাকবে সেইভাবে তারাও সেইরকম কোয়ার্টার পাবে। এইভাবেই তো এনকারেজ করছে। কিন্তু শিক্ষার দিক দিয়ে আমরা এনকারেজ কোথায় পাচ্ছি । যেমন রেসিডেশিয়াল স্কুল তুইসামা সেখানে সমস্ত কিছু আছে।

**মিঃ চেয়ারম্যান ঃ-** মাননীয় সদস্য সংক্ষেপ করুন।

**শ্রীরবীন্দ্র দেববর্মা ঃ-** তুইসামাতে, দশদা কাঞ্চনপুর সেখানেও তো রেসিটেন্সিয়াল স্কুল গার্লস এবং বয়েজ আছে। বিল্ডিং এবং সবকিছুই আছে, এটা ভেঙ্গে পড়ে গেছে। বয়েজ স্কুলটা চলছে । বিন্দুরাম বাবু ভাল জানেন, কিন্তু গার্লসটা এখনও করা হয়নি। কিন্তু কেন খোলা হলো না এটা কোন নীতিতে পড়ে? তাই এখানে কেন্দ্রের সমালোচনা ও রাজনৈতিক উদ্দেশ্য করলে চলবে না। শিক্ষাটাকে নিরপেক্ষতার দৃষ্টি রেখে সেটাকে চিন্তা করতে হবে তাহলে শিক্ষা মানুষ পাবে। এবং সেই মানসিকতা নিয়ে আজকে এখানে যিনি প্রস্তাব রেখেছেন উনি আনবেন এবং উনি সংশোধন করে নেবেন এবং রিপ্লাই দেবেন বলে আমি মনে করি, এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি। ধন্যবাদ।

**মিঃ চেয়ারম্যান ঃ-** মাননীয় সদস্য শ্রীবিজয়কুমার রাঙ্খল।

**শ্রীবিজয়কুমার রাঙ্খল** (কুলাই) ঃ- মিঃ চেয়ারবম্যান স্যার, মাননীয় সদস্য শ্রী পদ্মকুমার দেববর্মা এই প্রাইভেট মেম্বারস রিজিউলেশন মোভ করেছেন। এখানে এই যে সব ক্ষেত্রে পলিটিক্যালাইজ হয়েছে আমারও মনে হয় গত বছর একটা প্রাইভেট রিজিউলেশনের উপর এই রাজমালার উপরে আলোচনা হয়েছে। তখনই এটা পাশ হয়। রাজমালা ত্রিপুরার প্রাচীন ঐতিহাসিক সাবজেকটগুলি, যাতে ত্রিপুরার স্কুলগুলিতে এই সব তথ্য দেওয়া হয়। কিন্তু এখনও আমরা দেখি নি। এটা অনেক দুঃখের বিষয়। তবে এখানে স্টেটের বিভিন্ন অধিকার আছে, এবং ক্ষমতাও আছে আমাদের সিলেবাস কারিকলাম কিভাবে করতে হবে। কাজেই স্যার, এটা আমার চিন্তা যাতে আমাদের নিজস্ব একটা পালাম থাকে । তাহলে বিগত ৫০ বছরে.দেখি রাজনৈতিক দিক থেকে আরম্ভ করে আমাদের শিক্ষার যে নৈতিকতা আছে এটা খুব দুর্বল। যার জন্য আমাদের আজকে জাতি উপজাতির মধ্যে দ্বন্দ্ব। এটা ঐ সময়ের দোষগুণেই হয়েছে। কাজেই এই পলিসিও যদি ঐ লাইনে হয়ে থাকে ইমেডিয়াটলি এটার রিয়েকশান না হলে আগামী ৫০ বছরে রিয়েকশান হবে। কাজেই আমার মনে হয় স্টেটের যে অথরিটি কয়েকটা কারিকুলাম হোক, সিলেবাস হোক, ইতিহাস তৈরী হোক। এই ক্ষেত্রে আমরা বিগত ৪০ বছরের বই যদি দেখি তাহলে আমাদের সংকীর্ণতা বলা হবে। কিন্তু পলিসি যখন তৈরী, এবং পলিসি যারা ক্রিয়েট করে তারা নিজেদের স্বার্থের জন্য করে। উনারা যে কত সংকীর্ণ ঐ সংকীর্ণতার জন্যই আজকে ৫০ বছর পরে আমাদের এই অবস্থা। তারাত্রে আর এটা ভাবে না। তখনকার অবস্থা আর আজকের অবস্থা যে কি হবে তাদের এই হিসাব ছিল না। কাজেই ইট উড বি এ ইউনিক হোম ইউনিক বুন ফর দ্যা স্টেট । যদিও স্টেট গর্ভমেন্ট এডুকেশান ডিপার্মেন্টি হোক, সেন্ট্রাল গর্ভমেন্টর তো আমরা দেখি। আর ওয়েস্টার্ন কান্ট্রিগুলিতে তারা টাকা পয়সা দিয়ে মন্দির বিভিন্ন বেতন দিয়ে তাদেরকে এইসব শিক্ষা দেওয়া হচ্ছে । আমরা তো শুনছি। এটা একটা হার্মফুল ফর দ্যা কান্ট্রি ফর দ্যা ন্যাশন । কিন্তু অনেক স্টেটে আমরা দেখি তাদের যে অথরিটি আছে সিনিয়র বেসিক হোক, জুনিয়র বেসিক হোক এই সব বিদ্যালয়ে আমাদের স্টেট কনর্সানে তারা করে থাকে তাহলে আমার মনে হয় আরেকজনের গায়ে দোষারোপ করে আমাদের লাভ ক্ষতি জিরো হবে। আমরা যদি নিজের স্টেটের ব্যাপারে রিপোর্ট না হয় বা অনুতাপ আমরা না করি তার জন্য আমাদের রাইট টাইমে এটা আমাদের করতে হবে। কারণ আমরা নর্থ ইস্টার্ন কান্ট্রিগুলিতে দেখি তারা এইসব বিষয়ে তাদের স্টেটের ঐতিহাসিক জিনিবগুলি আছে এই সবগুলি তারা

মেক্সিমাম চয়েজ করে পরবর্তী জেনারেশন তারা বুঝবে যে আমরা হারমোনিয়াসলি উই আর লসিং ফর ট্রেনিং মেমোরিয়রল। কিন্তু ত্রিপুরাতে আমরা করতে পারি নাই। আমাদের উচিৎ চেষ্টা করা। আমরা এই সব লাইনে না গিয়ে অন্য লাইনে আমরা এডুকেশন নিয়ে যাচ্ছি। কাজেই এই সবের যে সকল পণ্ডিত, শিক্ষক এবং পলিটিক্যালি পারসনস্ আছে তাদের কে দিয়ে এটা আমরা সঠিক ভাবে ফল আনতে পারি। মিজোরামেও দেখেন আসামেও দেখেন তারা এই করে থাকে সেন্ট্রাল গর্ভমেন্ট আমাদেরকে তো দিতে হবে এই সব কিছু তারা দাবী করে নি। তাদের নিজস্ব ইন্টারনাল স্টেটের যে অথরিটি আছে এটার মাধ্যমে তারা তৈরী করে থাকে। এটা অ্যাসেম্বলীতে হোক, ষ্টেট গর্ভমেন্টের হোক বিভিন্নভাবে আমরা দাবী করতে পারি। কিন্তু আরেকটা স্টেট কিংবা আরেকটা পলিসি আমাদের ত্রিপুরাতে এটার অভাব হয়েছে। এটা হল আরেকটা স্বপ্ন খালি। কাজেই এখানে সেন্ট্রাল গর্ভমেন্টের তারা একটু আগে বললাম স্যার, যে রাজস্থান এবং কয়েকটা স্টেটেতাদের ধর্ম এবং শিক্ষা এবং হিন্দুদের ধর্ম প্রতিষ্ঠা। এটার জন্য সরকার তাদেরকে বেতন দেওয়ার চেষ্টা করছে। আমরা শুনি যেটা আমাদের পূর্বাঞ্চলে প্রযোজ্য নাও হতে পারে। যার জন্য স্টেটের যে লিমিটেশন আছে এটার মাধ্যমে যদি সবটা চেক করা হয় আমার মনে হয় এখানে মাননীয় সদস্য পদ্মবাবু যেটা আনার চেষ্টা করেছেন, এটাকে আরেকটু অন্যভাবে হোক আরেকটু ঠিক করা হোক। যদি এখানে ব্যক্তিগত কিংবা কোন এক জনকে দোষারুপ না করে আমাদের বর্তমান স্টেটের যে প্রয়োজন আছে এই লাইনে যদি এখানে তৈরী করা হয় এটা ভাল হবে মনে করি। যেহেতু আমরা জানি, এখন সেন্ট্রাল গর্ভমেন্ট বি.জে.পি এলাইন্স করার অনেক দল আছে। সেই দিন আমার মনে আছে আমাদের মাননীয় শিক্ষা মন্ত্রীর নেতৃত্বে আমরা যখন মেনকা গান্ধীর সঙ্গে দেখা করি, ওবিসির ব্যপারে উনার কোন আইডিয়া নেই। উনি হলেন অন্য লাইনের লোক। কাজেই এই সব হল সেন্ট্রালের চেহারা। এই জন্যেই যদি আমরা নিজেরা যদি তৈরী করতে পারি তাহলে আমাদের স্টেটের এবং আমাদের ভবিষ্যতের জন্য উপকার হবে।

**মিঃ চেয়ারম্যান ঃ-** মাননীয় সদস্য শ্রীকাজল চন্দ্র দাস।

**শ্রীকাজলচন্দ্র দাস ঃ-** মিঃ চেয়ারম্যান স্যার, মাননীয় সদস্য শ্রীপদ্মকুমার দেববর্মা আনীত যে প্রাইভেট মেম্বারস রিজিউলেশন এই ব্যাপারে বিরোধী বেঞ্চ থেকে মাননীয় সদস্য রবীন্দ্র বাবু এবং বিজয় কুমার রাঙ্খল বাবুর বক্তব্যকে সম্পূর্ণ সমর্থন করে আমার বক্তব্য রাখছি। আসলে এখানে পদ্ম বাবু যে উদ্দেশ্যটা এনেছেন যদি শিক্ষার প্রসারের ক্ষেত্রে আনতেন তাহলে হয়তো কিছুটা আত্ম সমবেদনা করে এটাকে মেনে নিতাম। আমার মনে হয় এটা একটা রাজনৈতিক উদ্দেশ্য এখানে আনা হয়েছে। এই ইস্যুটাতে শুধু গেরুয়াকরণ তৈরী হয়েছে। এক দিন আমাদের কি করতে হবে ওদের কি পলিসি এটা এখানে মেনশন করেন নি। কার ঘাড়ে দোষ দিয়ে উনাদের অপকর্মটাকে ঢাকবার জন্য চেষ্টা করছেন। আসলে নামে বেনামে এটা নির্দেশ হোক আর অ-নির্দেশ হোক যে কোন দিক দিয়ে চিন্তা করে আমরা দেখতে পাই যে বিশেষ করে এখানে একটা প্রেসারাইজ করে ত্রিপুরা রাজ্যে একটা রাজনৈতিক প্রক্রিয়া শুরু হয়েছে। আমরা দেখেছি এই শিক্ষা ব্যবস্থা ত্রিপুরায় বামফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত হবার পর থেকেই, যাদের কারণে আমরা স্বাধীনতা দেখেছি, আমাদের গণতান্ত্রিক অধিকার পেয়েছি আমাদের পার্লামেন্টারী এফিয়ার্স-এর অধিকার আমরা পেয়েছি, তাদেরকে আমরা দিন দিন ভুলে যাচ্ছি। এই স্বাধীনতা আন্দোলনের বীর পুরুষদের একদম দূরে সরিয়ে দিয়ে নতুন করে একনায়কতন্ত্র প্রতিষ্ঠা করার জন্য ত্রিপুরার যে বামফ্রন্ট সরকার অত্যন্ত পরিকল্পিত ভাবে চেষ্টা করছে। আমরা দেখতে পাই যারা স্বাধীনতা আন্দোলনে প্রাণ বিসর্জন দিয়েছেন তাদের যে আত্ম কাহিণী অনেক বড় থেকে ছোট হয়ে গেছে। জন্ম কবে মৃত্যু কবে এটা দিয়ে শেষ করতে চায়। আজকে তাদের মূল্যায়ণ করা হচ্ছে না। এই রাজ্যের আগামীদিনের প্রজন্ম ওরা জানবে না আমাদের দেশ কে স্বাধীন করেছিল। কিভাবে তাদের রক্তের বিনিময়ে, কিভাবে লড়াই করে আমাদের গণতান্ত্রিক অধিকারকে প্রতিষ্ঠা করা হয়েছিল। এই ভাবে বামফ্রন্ট সরকার অত্যন্ত রাজনৈতিক ভাবে শিক্ষার ক্ষেত্রে একটা নৈরাজ্য কায়েম করে আমাদের স্বাধীনতার বীর পুরুষদের একটা অসম্মাণিত জায়গায় পৌছে দিয়েছে।

শুধু এটাই না আমরা দেখতে পাই বিভিন্ন স্কুলে ভর্তি হতে গেলে এস.এফ আই সার্টিফিকেট লাগবে। বেশি দিনের কথা না করইলং স্কুলে আমি একজন ছাত্রকে পাঠিয়ে ছিলাম। যে ছাত্রটি ভর্তি হতে গিয়েছিল সে ৭ নম্বরের জন্য সেকেন্ড ডিভিশন পায়নি। ওর থেকে কম নম্বর ছাত্রকে ভর্তি করা হয়েছে। বলা হল যে এস.এফ.আই থেকে সার্টিফিকেট আনলে ভর্তি করা যাবে নতুবা এম.এল.এ থেকে সার্টিফিকেট আনলে হবে। এই যে নীতি, এটা কোন শিক্ষার নীতি ? এক কথায় বলছে যে গেরোয়াকরণ। কেন্দ্রের বিরুদ্ধে কি কথা বলছে। এখানে যে প্রস্তাব এনেছেন উনি কি বলবেন আমরা ভারতবর্ষের জন্ম ধর্ম নিরপেক্ষতা বিশ্বাস করি। কোথাও একটা কিছু চাপিয়ে দিতে হবে যেটা গণতান্ত্রিক অবস্থার নীতি হবে এটা আমি সমর্থন করতে পারিনা। ত্রিপুরা রাজ্যে যে শিক্ষা নীতি চলছে সেটাকে বন্ধ করতে হবে। বিভিন্ন স্কুল হোস্টেলগুলিতে সেখানে এস.টি দের জন্য সংরক্ষিত সিট রয়েছে সেখানে ভর্তি হতে পারছে না। আমি এস.সি কমিটির মাধ্যমে গিয়েছিলাম ট্যুরে কিছু ছাত্র অভিযোগ করেছে যে এপ্লিকেশন তারা করেছিল কিন্তু সিট পায়নি। উনি যে মোসা· এনেছেন এবং আমাদের প্রস্তাব নতুন করে গ্রহণ করে এই আশা রেখে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীঅনিল সরকার (মন্ত্রী) ঃ-** মাননীয় সদস্য শ্রীপদ্মকুমার দেববর্মা মহোদয় স্কুলে গেরুয়াকরণ এবং তার জন্য সাম্প্রদায়িককতা এবং এর ভিত্তিতে রাজনৈতিক সাম্প্রতিক উত্তেজনা সম্পর্কে যে পরিস্কার প্রস্তাব এনেছেন তাকে সমর্থন করে আমার কিছু কিছু বক্তব্য আপনার কাছে উৎথাপিত করছি। প্রসঙ্গত প্রাক্তন মন্ত্রী যে নীতিগুলি বললেন ভর্তির জন্য এস. এফ. আই. সার্টিফিকেট লাগে ত্রিপুরা রাজ্যে সেন্ট পারসেন্ট কলেজ, স্কুলে ভর্তি হয় তাহলে যারা এস.এফ.আই নেই তারা কি করে ভর্তি হয়। আমরা বরং এই জায়গায় থেকে বলতে চাই একটা সময় সবগুলি চলত সেই দলবাজি নৈতিক কেন্দ্র সেগুলি বন্ধ করতে চাই। গেরুয়াকরণ ব্যাপারটা পলিটিকেল এজিশান এই সমস্ত তথ্য আমি উল্লেখ করতে চাই না। আমি বলতে সেই উৎসটা হল কপারনিকাস সেই গ্যালিলিওর তত্ব। অর্থাৎ এই বিশ্ব সূর্য কেন্দ্রীক। সৌর মন্ডল বিশ্ব কেন্দ্রীয়। ঐতিহাসিক যুগের পর যে সমস্ত ধর্মীয় মতবাদ জন্ম দিয়েছে। যারা বিশ্বে করে চার্চের হোক, সংঘ হোক, পরিবার হোক আর হিন্দুদের হোক তাদের মতবাদ বিশ্বের চারিদিকে সূর্যগ্রহণ উপগ্রহ ঘুরে কিন্তু কপারিনেকাস এবং গ্যালিলিও প্রমাণ করে দিলেন যে না সূর্যের চারিদিকে ঘুরে এবং সত্য। আর পরলৌকিক হল আদি ভৌতিক তথাকথিত ধর্মাশ্রিত একটা তখন হীন যুক্তিহীন মতান্ধতা। এই জায়গায় না গেলে সেই যাজক তন্ত্র, গণতন্ত্র, হিন্দুত্ব অর্থাৎ রিলিজিয়াস ফান্ডামেনটেশন এন্ড মেটেলিজম সেই যুক্তিবাদ এবং সেই মধ্যযুগীয় মধ্যে কি বুঝা যায়না। ভারতবর্ষ যে মধ্যযুগীয় কৈতেবন্ধিকতা কুসংস্কার মধ্যে নিয়ে এসেছে। আসলে ভারতবর্ষে আজকে দুই হাজার সালেও কুপন্ডুকতা মধ্যযুগীয় কুসংস্কার বনাম আধুনিক বিজ্ঞান এবং যুক্তিবাদ সম্পন্ন একটা মতবাদের দ্বন্দ্বের মধ্যে দিয়ে এসেছে। কুপারনিকাস ১৫৪৩ ইং সালে প্রথম বললেন যে সূর্যের চারিদিকে পৃথিবী ঘুরে। এরফলে ভুটির দর্শনের যে আবিস্কার এটা প্রথমে একটা আঘাত পেল। এতদিন পর্যন্ত চার্চের পাদ্রীরা স্বর্গের টিকিট বিক্রী করত মানুষের কাছে যে মৃত্যুর পর প্যারাডাইসে। তার জন্য একটা সীট বুক করা হয়েছে। এই ধর্ম ব্যবসা ভেঙ্গে পড়ছে। কুপারনিকাস এই মতটা প্রকাশ করার কয়েকদিনের মধ্যে মারা যান। সেই জন্য চার্চ তার উপর কোন শাস্তি প্রয়োগ করতে পারেনি। ১৬০০ খ্রীষ্টাব্দে জিওদারনো ব্রুনো, ইতালীর এক জোতির্বিদ, কুপারনিকাসকে সমর্থন করলেন যে সূর্যের চারিদিকে পৃথিবী ঘুরে। চার্চের নির্দেশে ৭ বছর তাঁকে জেলে ভরে রাখা হলো এবং চার্চের নির্দেশেই তাঁকে পুড়িয়ে মারা হলো। এরই নাম ধর্মান্ধতা। এরপর জোহান্স ক্যাসক্লার্ক তিনিও একে সমর্থন করেছিলেন। কিন্তু জার্মানীতে তাঁর প্রচুর সমর্থক ছিল। সেই জন্য যীশুর মতো তাঁকে আরেক বার ক্রুশবিদ্ধ করতে পারেনি। এরপর গ্যালিলিও এলেন। তিনি প্রথম দূরবীন আবিস্কার করলেন। তিনি বললেন যে বৃহস্পতির উপগ্রহ আছে, চাঁদের কলংক আছে, শনির বলয় আছে, শুক্রের কালো কালো দাগ আছে। তিনি এইসব পর্যবেক্ষণ করলেন। এই হলো জ্যোর্তিবিজ্ঞান। এতে পোপের আসন টলমল হয়ে গেল। তাঁকে ৭০ বছর বয়সে পোপের নির্দেশে বন্দী করা হলো এবং মৃত্যুর দিন পর্যন্ত তিনি গৃহবন্দী ছিলেন। ১৬৪২ খ্রীস্টাব্দে তাঁর মৃত্যু হয়। চিরকাল পুরোহিতরা, ধর্মগুরুরা রাজার উপর, মানুষের উপর এই অন্ধ বিশ্বাসকে চাপিয়ে দিয়ে

ধর্ম ব্যবসাকে জিইয়ে রেখেছেন। তাঁর বিরুদ্ধে সত্যকে আবিস্কার করার জন্য বিজ্ঞান লড়াই করে চলেছে এবং বিজ্ঞানীরাই প্রথম ধর্মগুরুদের দ্বারা নিহত হয়েছেন। কাজেই ধর্মের যদি কেউ বলি হয়ে থাকে তাহলে বিজ্ঞান, যুক্তিবাদই প্রথম বলি হয়েছে। এরপর জন্ম নিলেন স্যার আইজাক নিউটন ১৬৪২ খ্রীস্টাব্দে। গ্যালিলিওর মৃত্যুও হয় ১৬৪২ খ্রীস্টাব্দে। তিনি মধ্যাকর্ষণ আবিস্কার করলেন। তিনি অংক কষে গ্রহ নক্ষত্রের সৌর বলয়, মধ্যাকর্ষণ সবকিছু আবিস্কার করলেন। বিজ্ঞানের জয়যাত্রা শুরু হলো। এর ৩৬০ বছর পর ১৯৯৯ সালে পোপ জন পল ২ তিনি বললেন চার্চ ও পোপ গ্যালিলিওর প্রতি যে অবিচার ও নির্যাতন করেছে, তাঁকে পরোক্ষভাবে হত্যার জন্য দায়ী, এর জন্য আমি ক্ষমা চাই সারা পৃথিবীর কাছে। এখন বিজ্ঞানের যুগ, টেকনোলজির যুগ, যুক্তিবাদের যুগ। ঠিক তখনই আমাদের দেশে সেই হিন্দু চার্চ, সংঘ পরিবার তাদের পরামর্শে আমাদের শাসক শ্রেণী আবার সেই ভারতবর্ষে মধ্যযুগকে ফিরিয়ে আনতে চাইছে। এটাকে বলা হয়েছে গেরুয়াকরণ। গেরুয়াকরণ মানে ভারতবর্ষের বৈদিক যুগ থেকে ত্যাগ এবং সন্ন্যাসের রং হলো গেরুয়া রং। কাজেই সেটাকে ফিরিয়ে এনে পুরাতন ধর্ম বিশ্বাসকে আবার চালু কর। সেখানে মূল লক্ষ্য হল পুঁজিবাদ, সামন্তবাদ এবং এটাকে প্রটেকশান দেওয়ার জন্য মহন্তবাদ, যাজকতন্ত্র, পুরোহিত তন্ত্র। পুরোহিত হিন্দু মন্ত্রতন্ত্র মানেই বানানো ভিত্তিক উৎপাদন ব্যবস্থা ব্রাহ্মণ, ক্ষত্রিয়, বৈশ্য হবে শাসক শ্রেণী, যাজক শ্রেণী এবং বণিক শ্রেণী। আর যারা ভারতবর্ষের নিম্ন বর্ণের, নিম্ন বর্ণের আদিবাসী, তপসিলী জাতি, পশ্চাৎপদ শ্রেণী এবং এক সময় বিদ্রোহ করে যারা ধর্ম ত্যাগ করেছে খ্রীস্টান, মুসলমান, জৈন, বুদ্ধ এরা হবে এ দেশের সোস্যাল সাবসিটিডট গ্রুপ। সামাজিক দাস বর্ণ এই বর্ণ ভিত্তিক, ধর্ম ভিত্তিক এর মূল জায়গা হল বর্ণ বিদ্বেষ "হেইট দি লোয়ার কাষ্টস্। দে আর বাউন্ড টু বি স্লেইভ, দে আর বাউন্ড টু বি সার্ভ' এবং ভারতবর্ষে এদেরকে বলা হয়েছে দলীত। দলীত মানে যারা বিনামূল্যে প্রভুদের কাছে শ্রম দান করে। শ্রমিক মানে যারা অল্প মূল্যে প্রভুদের কাছে শ্রম বিক্রি করে। এদেরকে বলা হয় মার্কস এর ভাষায় "প্রলেটারিয়েট" আর আমাদের দেশের শাস্ত্রের ভাষায় এদেরকে বলা হয় শূদ্র এবং এদেরকে করা হয়েছে অস্পৃশ্য। কাজেই মূল জায়গাটা কিন্তু সে জায়গা। কাজেই এই গেরুয়াকরণ মানে আবার সেই মধ্যযুগ ফিরিয়ে আনা। মহন্ততন্ত্র এই মহন্ততন্ত্র দিল্লিতে বসে বলে নারীর শ্রেষ্ঠ পূর্ণ হল স্বামীর মৃত্যুর পর চিতার আহরণ শেষ অর্ঘ লাভ করবে বিধবা। স্বামীর মৃত্যুর পর তার অলংকার হল আমৃত্যু বৈধব্য। একটা মেয়েকে অল্প বয়সে বিয়ে দাও অথচ বহু বিবাহ এইগুলি নিয়ে দিল্লিতে আমাদের দেশের মহন্তরা বসে এই ধরনের সারযম দিচ্ছে। সতীদাহকে তারা জাষ্টিফাই করছে। কাজেই গেরুয়াকরণ কোন কোন জায়গায় গেরুয়াকরণের মূল উদ্দেশ্য হচ্ছে এই পৃথিবী কি সূর্যের চারিদিকে ঘুরে না সূর্য পৃথিবীর চারিদিকে ঘুরে এবং সেখানে জটিল বিজ্ঞান মানেটা কি? গ্রহ, নক্ষত্র আজকে যারা পলিটিকস করেন অনেক দিন পর তাদের কোথায় যাওয়া দরকার, তাদের জ্ঞান কত এবং তারা কত কম জানে। কারণ তাদের কুষ্ঠ হলে তারা দাউদের মলম মালিশ করে। এই যে পলিটেশিয়ান এই যে রোগ এই রোগটা এখন তাদের জন্য চর্ম রোগের ডাক্তার দরকার তা না হলে তাদের আসল রোগটা কোথায় বুঝা যাবে না এই হল গেরুয়াকরণ এবং এটার মানে কি? আজকে ভারতবর্ষের ইতিহাসের তারা পরিবর্তন করতে চায়। এই কাজটা করা নিয়েছেন? জয়েন্ট ডেভিল ওয়ার্কসপ চালাচ্ছেন তিনজন। একজন হল মুরালী মনোহর যোশী, মাথায় টিকী, কপালে সিঁদুর, দ্বিতীয় জন হলেন শিক্ষা সচিব কিশান কাউর এবং তৃতীয় জন হলেন ইউ জি সির হরি গৌতম এই তিন জন মিলে এই ডেভিওয়ার্কসপ অব্ দি গেরুয়াকরণ-এর কাজটা করছে। এই জায়গাটা আমাদের বুঝতে হবে মগজ ধোলাইটা কোন জায়গায় হচ্ছে। এরপর আমরা ওদের মেড সার্পোটার হব, উনমত্ত সমর্থক অথবা রাস্তায় পাগল হয়ে "হরে কৃষ্ণ হরে রাম" গাইতে হবে আমাদের। এই রোগটা ধরা পড়েছে অনেক দিন পরে। মহারাজ কৃষাণলাল কিছু দিন আগে একটা বক্তব্যে বলেছিলেন গেরুয়াকরণের কথা, তিনি বলেছিলেন আসলে এই দেশের রংটা হল ধর্ম রিনপেক্ষ, ধর্ম নিরপেক্ষ লোকের লাল লাল রং একটু হবেই। (অপজিশান বেঞ্চ থেকে শ্রীজওহর সাহা :- আপনাদের রংটাও তো লাল, তা লাল আর গেরুয়াতো কাছাকাছি রং) সেটাতো কংগ্রেসের একটু বোঝা উচিৎ, আর এতে আপনাদের বিতর্ক করারতো কোন ব্যাপার নি, আপনারা শুধু একটু বুঝুন। এই যে প্রচণ্ড লাল আতংকে ভুগছেন যার জন্য

চোখে অন্য কিছু ঠিক দেখছেন না। আরে ভারতের ইতিহাসকে আক্রমণ করা হয়েছে। ইন্দিরা গান্ধীর আমলে, নেহেরুর আমলে ভারতবর্ষের যে টেক্সবুক ছিল এন সি ই আর টির তাকে অন্তত পক্ষে ধর্ম নিরপেক্ষ করা হয়েছিল। আর আজকে সেই এন সি ই আর টিতে কাকে বসানো হয়েছে গোপাল কৃষ্ণ খান্তগিরকে, যিনি আর এস এস-এর লোক। যিনি ১৯৪৭ সালের উত্তর প্রদেশের মুসলিম পল্লীতে যে আক্রমণ হয়েছিল সেই আক্রমণের সঙ্গে জড়িত ছিলেন এবং সেখানে একজন সুন্দরী মেয়েকে খুন করেছিলেন। তিনি নিজে বলেছেন যে, সুন্দরী মুসলিম মেয়ের প্রেমে পড়ে তাকে বিয়ে করার লক্ষ্যে আমার আর এস এস-এর ভল্যান্টিয়্যারস্‌রা যাতে লক্ষ্যভ্রষ্ট না হয় তার জন্য এই সুন্দরী মেয়েকে খুন করেছেন। তিনি তার নিজের জীবনীতে লিখেছেন যে, তখন আমার ভল্যান্টিয়্যারসদের রক্ষা করলাম এই সুন্দরী মেয়েটিকে খুন করে। ওনার এই ভাল কাজের জন্য তাকে এন সি ই আর টির সদস্য করা হয়েছে এবং সাংসদকে পরিবর্তন করে ২৫ জন সদস্যকে নূতন করে নেওয়া হয়েছে। এই ২৫ জনের মধ্যে ১৬ জন হল আর এস এস-এর লোক। সেখানে বলা হয়েছে রমিলা থাপার, রামশরন শর্মা, দীপান চন্দ্র এবং সতীশ চন্দ্র এদের ইতিহাসগুলিকে পাঠ্য করা যাবে না, এগুলিকে বাতিল করে দাও। ন্যাশন্যাল্‌ ক্যালিকুলামে যে মিটিং হয় শিক্ষামন্ত্রীদের নিয়ে সেই মিটিং ১৯৯৮ সালে লাস্ট হয়েছিল এবং সেই মিটিং-এ প্লাইউডের ব্যবসায়ী চিতলাংগুইয়াকে প্রথম বক্তব্য রাখার জন্য বলা হয়েছে। কারণ তার ২০ হাজার ভারতীয় বিদ্যাভারতী বিদ্যালয় আছে যেখানে সংখ্যালঘুদের বিরুদ্ধে ঘৃণা ও বিদ্বেষ শেখানো হয়, যেখানে শেখানো হয় খৃষ্টান মুসলমান কমিউনিষ্ট এবং যারা জৈন বৌদ্ধ আছেন তারা হল দেশের অভ্যন্তরীণ শত্রু, এরা বহিরাগত দেশদ্রোহী। তারপর হরপ্পা গান্ধী সেন্টার অভ্‌ আর্ট যেটা ছিল সেটাকে করা হয়েছে রিলিজিয়াস স্টুরিজিয়্যামের সেন্টার। এই তত্ত্বগুলি জানা দরকার যে, কিভাবে কি করা হচ্ছে। তার পাঠ্য পুস্তকের সিলেবাস চেইন্‌জ্‌ করা হচ্ছে, অথচ ১৯৯৮ সনের পর শিক্ষামন্ত্রীদের বা তার অ্যাড্‌ভাইসারী কমিটির কোন মিটিং ডাকা হয়নি। এদিকে চালু করে দিচ্ছে ২০০১ সালের ফেব্রুয়ারিতে ইউ জি সিতে জ্যোতিষ শাস্ত্রকে জ্যোতিষ বিজ্ঞান করে চালু করা হয়েছে এবং এরা বলছে যে, মূল্যবৃদ্ধি ভিত্তিক শিক্ষা, নৈতিক বিজ্ঞান, উগ্র জাতীয়তাবাদ এগুলিকে পাঠ্য পুস্তকের অন্তর্ভুক্ত করতে হবে। তার সঙ্গে পূজা অর্চনা জ্যোতিষ শাস্ত্র হস্তরেক্ষা এগুলিকেও রাখা দরকার ভারতের বিজ্ঞানের উন্নতির জন্য। তাহলে গেরুয়া রংটা কোন জায়গায় নাই। আমার যে শিক্ষা ব্যবস্থাটা ছিল ধর্মনিরপেক্ষ সেটাকে করা হয়েছে ধর্মান্ধ এবং তার জন্য সংস্কৃতকে করতে হবে বাধ্যতামূলক এবং সমস্ত গণকদের করতে হবে অধ্যাপক। তাহলে গেরুয়াকরণের মূল জায়গাটা কোথায় ভারতবর্ষে। এখানে হিন্দুরাষ্ট্র কায়েম করে উগ্র পৌরহিত তন্ত্রের যে সস্তিকা চিহ্নের রাজত্ব এটাকে হিটলার তার পতাকার সস্তিকা চিহ্ন করে জার্মানীর ৬০ লক্ষ ইহুদিকে মানে মিন্ন বর্গের অনার্য্য মানুষকে খুন করেছিলেন। আমাদের দেশেও সেই উগ্র ধর্মীয় ফেসিবাদের মদত দিচ্ছে কারা সেই জায়গাটা যদি আমরা বুঝতে ভুল করি তো হবে না। সেই জায়গাটাতে এখন যদি আমরা বুঝতে ভুল করি এবং এটা লাল আতংকে ভোগে যদি আমরা সত্যকে অস্বীকার করি, তাহলে সর্বনাশ হয়ে যাবে। আজকে এই মগজ ধোলাইয়ের কাজটা এরা করছে।

কাজেই আমরা চাইছি পাঠ্যসূচী হোক্‌ ধর্ম নিরপেক্ষ। দেশপ্রেমিক- যদি থাকে তাহলে ভারতবর্ষের নাম ভারতবর্ষই থাকবে। এটার নাম হিন্দুস্তান হবে না, ভারত মহাসাগরের নাম হিন্দু মহাসাগর হবে না, বঙ্গপোসাগরের নাম গঙ্গাঁ সাগর হবে না, আরব সাগরের নাম সিন্ধু সাগর হবে না। তারা বলতে চাইছে সিন্ধু সভ্যতা হলো হিন্দু আর্য সভ্যতা। এইভাবে একটা মেরুকরণ করা হচ্ছে যা একটা উগ্র হিন্দুত্ব সৃষ্টি করছে। এখন যদি ধর্ম নিরপেক্ষতা নিয়ে উদার পন্থীরা যদি এই জায়গাটা না বুঝেন তাহলে আজকে ঘটনা হলো আজকে মনে হলো কমিউনিস্টরা নিপাত যাক্‌। আবার কালকে মনে হবে - তাকে যখন নাকি এরা ধরতে আসবে-তখন তাকে রক্ষা করার আর কেউ থাকবে না। সেই ফ্যাসিবাদীর সময় জার্মান একটা কবিতা—

"ওরা যখন আমায় ধরতে এলো-ওরা যখন কমিউনিস্টদের ধরতে এলো-
আমি কিছুই বল্‌লামনা - কারণ আমিতো কমিউনিস্ট নই।
ওরা যখন গণতন্ত্রীদের ধরতে এলো-তখন আমি তাদের কিছুই বল্‌লামনা-

কারণ আমি তো রাজনীতি করি না।
ওরা যখন ইহুদীদের ধরতে এলো-তখন আমি বললাম-
না, আমি ইহুদী নই।
কিন্তু যখন আমাকে ধরতে এলো, নিয়ে গেলো সেই কোরবানীর ময়দানে-
তখন আমার পক্ষে দাঁড়াবার মত কেউ ছিল না।"

আজকে সেই প্রক্রিয়া শুরু হয়েছে। কাজেই একটু পরিস্কার চোখে খোলে সত্যর দিকে নজর দেন - তা' না হলে আবার ভারতবর্ষ সেই উগ্র হিন্দু ফ্যারিস্ট রাষ্ট্রে পরিগণিত হবে এবং এই হিন্দুত্ববাদীরাই এই সোসাইটিকে বিক্রি করছে এবং সর্বশেষ বিক্রি সেই বাসমতী - সেই মহাজনী আর থাকছে না। সেটাও বিক্রি হয়েছে। বাসমতির কাহিনী শুনেও যদি গৈরীকরণ না বুঝি তাহলে আপনাদের কেউ রক্ষা করতে পারবে না। তখন আমাদের সামনে প্রশ্ন উঠবে - ওই সময় দেশে কি কোন দেশপ্রেমিক ছিল না? তোমাদের হাঁড় আর পশুর হাঁড়ের সঙ্গেতো একশ বছর পরে কোন অমিল কিছু পাওয়া যাবে না। এই কথাগুলো বলে মাননীয় সদস্য শ্রীপদ্মকুমার দেববর্মা কর্তৃক আনীত প্রস্তাবের সঙ্গে সহমত পোষণ করে আমার বক্তব্য শেষ করছি। ধন্যবাদ।

**মিঃ চেয়ারম্যান (শ্রীসমীর দেবসরকার) ঃ-** এই রিজোলিউগানটির উপস্থাপক শ্রীপদ্মকুমার দেববর্মা মহোদয়কে অনুরোধ করছি কিছু বলার জন্য। কারণ উনার তো জবাবী ভাষণ দেবার রাইট আছে।

**মিঃ চেয়ারম্যান ঃ-** তাহলে এই প্রস্তাবের উপর আলোচনা শেষ। **শ্রীপদ্মকুমার দেববর্মা ঃ-** না স্যার, আমার আর বলার কিছু নেই।

এখন আমি মাননীয় সদস্য শ্রীপদ্মকুমার দেববর্মা মহোদয় কর্তৃক আনীত রিজিলিউশানটি ভোটে দিচ্ছি। রিজিলিউশানটি হলো ঃ-

"এই সভা মনে করে যে, শিক্ষা ব্যবস্থায় গেরুয়াকরণের নীতি গ্রহণের মধ্য দিয়ে দেশে সাম্প্রদায়িক উত্তেজনা সৃষ্টির চক্রান্ত চলছে, যারফলে দেশের ধর্ম নিরপেক্ষ নীতি বিঘ্নিত হচ্ছে।

তাই এই সভা প্রস্তাব করছে যে, কেন্দ্রীয় সরকার এই ভ্রান্ত শিক্ষানীতি পরিত্যাগ করে ভারতবর্ষে ধর্মীয় উত্তেজনা সৃষ্টির বিপজ্জনক পথ পরিত্যাগ করুন।"

(প্রস্তাবিত ধ্বনিভোটে সভা কর্তৃক গৃহীত হলো।)

**মিঃ চেয়ারম্যান ঃ-** দ্বিতীয় রিজিলিউশানটি এনেছেন মাননীয় সদস্য শ্রীপ্রশান্ত দেববর্মা মহোদয়।

আমি এখন মাননীয় সদস্য শ্রীপ্রশান্ত দেববর্মা মহোদয়কে অনুরোধ করছি উনার প্রস্তাবটি সভায় উথ্থাপন করার জন্য। এবং এই প্রস্তাবের উপর যারা আলোচনা করবেন তাদের নাম দেবার জন্য অনুরোধ করছি।

**শ্রীপ্রশান্ত দেববর্মা (সালেমা) ঃ-** মাননীয় চেয়ারম্যান স্যার, আমার প্রস্তাবটি হলো- "ভারতবর্ষে কৃষি, শিল্প, বাণিজ্য ও অর্থনৈতিক সার্বভৌমত্ব এবং মানুষের অন্যান্য মৌলিক অধিকার বিপর্যস্ত করে সাম্রাজ্যবাদের ওপর নির্ভরশীল করে তোলার জন্য মার্কিন সাম্রাজ্যবাদী শক্তি অনবরত চক্রান্ত করে চলেছে। কেন্দ্রীয় সরকার বর্তমান এই চক্রান্তকে কার্যকরী করার ক্ষেত্রে সাহায্য করছে। তার ফলে দেশের ঐক্য সংহতি এবং সার্বভৌমত্ব বিঘ্নিত হচ্ছে। এই সভা প্রস্তাব করছে অবিলম্বে কেন্দ্রীয় সরকার মার্কিন সাম্রাজ্যবাদী শক্তির বিরুদ্ধে কঠোর ব্যবস্থা গ্রহণ করুন।" স্যার, এই প্রস্তাবের পক্ষে আমার বক্তব্য হলো - ভারতবর্ষ কৃষিপ্রধান দেশ। এই কৃষিপ্রধান দেশে আমরা এখনো দেখি কেরালা, গুজরাট এই সমস্ত রাজ্যের কৃষকরা ঋণ গ্রহণ করে কৃষি কাজ করে উৎপাদনী যে মূল্য তা দিয়ে তাদের ঋণ পরিশোধ করতে পারছেনা।

সেখানে তাদের শেষ সম্বলটুকু শেষ করার পর তারা আত্মহত্যা করছে। দেখা যাচ্ছে তারা সব সময়ই ঋণী থাকছে। এই ঋণ পরিশোধ না করার ফলেই আজকে তারা আত্মহত্যার পথ বেছে নিতে বাধ্য হচ্ছে। আমাদের এখানে দেখা

গেছে কৃষির যে অবস্থা, কৃষির ক্ষেত্রে সারে ভূর্তুকী দেওয়া হত, কীটনাশক ঔষধের ক্ষেত্রে ভূর্তুকী দেওয়া হত। কিন্তু এই ভূর্তুকী দেওয়ার পরও বিদেশী পণ্যের অনুপ্রবেশের ফলে বর্তমানে যে সরকার অবশ্য রবীন্দ্রবাবুর কলিগ সরকার কারা? ত্রিপুরা রাজ্যে বি.জে.পিকে সমর্থন করছে। বি. জে. পির কথা বললেই উনাদের গায়ে ফুঁসকা পড়ে, এরজন্য উনাদের এত পুরানী। এই অবস্থার মধ্যে আজকে বিদেশ থেকে ফল কৃষিপণ্য এবং শিল্প পণ্য, এগুলি অনুপ্রবেশের ফলে অনেক শিল্প কারখানা বন্ধ হয়ে যাচ্ছে। কৃষকরা তাদের ন্যায্য যে মূল্য, এই মূল পাচ্ছে না। আমরা দেখেছি এই সরকার বাজেটের শতকরা তিন শতাংশ টাকা মাত্র কৃষি ক্ষেত্রে ব্যয় করছে। আর বিদেশে সাম্রাজ্যবাদী দেশগুলিতে শতকরা ৮০-৮৫ শতাংশ ভূর্তুকী পাচ্ছে সরকার থেকে। সেখানে আমাদের রাজ্য বা আমাদের দেশের যে কৃষক এই কৃষক কিভাবে বিদেশী কৃষকদের সাথে দামের ক্ষেত্রে কিভাবে প্রতিযোগিতা করবে। এটা কিছুতেই সম্ভব না। সেই কারণে বিদেশী পণ্য আমাদের দেশে কম দামে বিক্রি হলেও এটার তিনগুণ বেশী দাম দিয়েও আমরা পোষিয়ে উঠতে পারছি না ভারতবর্ষের কৃষকরা। এরজন্য আজকে কৃষির অবস্থা এইরকম। গো-ডাউনে দেখা যায় প্রচুর খাদ্য কিন্তু অনাহারে মরছে প্রচুর লোক। ভারতবর্ষের এই অবস্থা এই চিত্র যদি আজকে ফিরিয়ে না দেওয়া যায় এই অবস্থা যদি চলতে থাকে তাহলে ভারতবর্ষের কৃষকের অবস্থা কি হবে, শিল্পের অবস্থা কি হবে? স্বাধীনতার পর আমাদের উন্নতি অনেক কিন্তু একটা তথ্য দেখেন —
ভারতবর্ষের অনুন্নত জাতির জন্য প্রথমে এস.টি এবং এস.সিদের জন্য সংরক্ষণের ব্যবস্থা ছিল। কিন্তু এরপরে ১০ দশকে আবার ও.বি.সিদের সংরক্ষণের আওতায় আনা হল। তারমানে ভারতবর্ষ কি উন্নয়নের দিকে যাচ্ছে না অবনতির দিকে যাচ্ছে এটাই তার প্রমাণ। এখন শুধু সংরক্ষণ এস.সি এবং এস.টিদের জন্য না এখন ও.বি.সির জন্যও সংরক্ষণ চাওয়া হচ্ছে। যদি আজকে দেশ উন্নত হত তাহলে পারসেনটেজ আরও কমে যেত। কিন্তু দেখা যাচ্ছে এখন পারসেনটেজ আরও বাড়ছে। ভারতবর্ষের তামিলনাড়ু সরকার যেখানে ৬৯ শতাংশ সংরক্ষণ করার পরেও কার্যকরী করতে পারছে না। বিশ্বায়নের ফলে ভারতবর্ষের অর্থনীতি যেভাবে মার খাচ্ছে আগামী দিনে আমাদের দেশের অবস্থা খুব খারাপ। কাজেই আমার যে প্রস্তাব এই প্রস্তাবকে সবাই সমর্থন করবে এই আশা রেখে আমি আমার বক্তব্য শেষ করছি। ধন্যবাদ।

মিঃ চেয়ারম্যান ঃ- মাননীয় সদস্য শ্রীনগেন্দ্র জমাতিয়া মহাশয়।

শ্রীনগেন্দ্র জমাতিয়া ঃ- মিঃ চেয়ারম্যান, এখানে মাননীয় সদস্য প্রশান্ত বাবু যে প্রস্তাব এনেছেন আমি এই বিষয়ে কয়েকটা কথা বলতে চাই। ভারতবর্ষে যে বিশ্বায়ন, বেসরকারিকরণ এবং আধুনিকীকরণ অর্থনৈতিক সংস্কারের যে কাজ শুরু হয়েছে এই বিষয়ে দীর্ঘদিন ধরে তর্কবিতর্ক চলছে এবং এখনো এই বিতর্ক সমানভাবে সারা দেশ জুড়ে চলছে। তার সঙ্গে এই নূতন পরিস্থিতিতে দেশের নীতি কিভাবে আবর্তিত হচ্ছে এই অভিজ্ঞতাও আমরা লক্ষ্য করছি। আমি নীতিবিদ না, এই ব্যাপারগুলি সবই অর্থনীতিবিদদের ব্যাপার। তবু আমাদের রাজনৈতিক জীবনে, সামাজিক জীবনে, অর্থনৈতিক জীবনে এই ক্ষুদ্র রাজ্য ত্রিপুরা থেকে শুরু করে যে সমস্যা এবং যে পরিবর্তন আমরা লক্ষ্য করছি তা দিয়ে আমি আমার কয়েকটি বক্তব্য উপস্থাপিত করব। প্রথমত ঃ মিঃ চেয়ারম্যান, এখানে আধুনিকীকরণ । এখানে দেখা যায় বিজ্ঞান নূতন নূতন আবিষ্কার করছে। এবং এটা সমাজের প্রগতি হচ্ছে। কাজেই যারাই প্রগতি পান্থী, যারা প্রগতিশীল সমাজ ব্যক্তি তাদের পক্ষে এই অধুনিকীকরণকে বিরোধিতা করা তাকে অগ্রাহ্য করা বোধ হয় সম্ভব না। ত্রিপুরা রাজ্যে আমি দেখেছি যে আগে এখানে বাস গাড়ী চলত মুড়ির টীন। যে মাত্র আরও ভাল দ্রুতগামী বাস আসল তখন আর কেড় মুড়ির টীন উঠতে চায় না। বিভিন্ন সময় দেখা যায় কেউ আর সেই সমস্ত বাসগুলিতে আর চড়ে না। টি আর টি সি বা সুপার ডিলাক্স বাসে চড়ে। এর কারণ কি, কারণ হচ্ছে মানুষ মাত্রই প্রগতিকে চাই। কিন্তু এই প্রগতিকে গ্রহণ করতে গিয়ে আমরা দেখিছি যে, তার একটা নৈতিবাচক দিকও আছে। যেমন আগে কাগজের ঠুঙ্গা তৈরী করতে গিয়ে হাজার শ্রমিক সেখানে কাজ করত। কিন্তু আধুনিক মেশিন যখন পলিব্যাগ তৈরি করল সেখানে আবার হাজার হাজার শ্রমিক ছাঁটাই হয়েছে। পাঁচশত শ্রমিকের কাজ একটা যন্ত্র করছে এবং সেই মেশিন চালাচ্ছে মাত্র একজন মানুষ। ৫০০ জন শ্রমিকের কাজ করছে একজন লোক

সেই মেশিনের সাহায্যে। কাজেই দেখা গেছে যে আধুনিকীরণের ফলে দেখা গেছে দ্রুত কাজ হচ্ছে। গতি বাড়ছে প্রগতি আসছে এবং অর্থনৈতিক লাভও হচ্ছে। কিন্তু এই শ্রমিক ছাটাই হওয়ার ফলে সমাজের বা অন্য দিকে ক্ষতিগ্রস্ত হচ্ছে এটা অস্বীকার করার উপায় নেই। কাজেই কোন পথে যাবে। অতএব, দেখা যাচ্ছে তার জন্য সমাজ বসে থাকে না সে প্রগতি দিকে ছুটছে। এই নেগেটিভ দিক এটার জন্য আটকে আছে না সমাজ। মিঃ চেয়ারম্যান আরেকটা হচ্ছে বেসরকারীকরণ এই বেসরকারিকরণের মূল কারণ হচ্ছে একমাত্র এই ব্যর্থতা। আমরা দেখছি এই যে রাষ্ট্রীয় যারা পরিচালনা করছে যেমন ত্রিপুরা রাজ্যের জোট মিল এটাকে সরকার চালাচ্ছে। দেখা গেছে সেখানে প্রচুর ক্ষতি শিকার করছে, টি.আর.টি.সির ক্ষেত্রেও প্রচুর টাকা খরচ করছে কিন্তু এটা যদি প্রাইভেটাইজেশান হতো তাহলে এতো খরচ হতো না। কাজেই ত্রিপুরা রাজ্যে এই রকম চিত্র খুব কম আমাদের অভিজ্ঞতা কম কিন্তু পশ্চিমবঙ্গে যে সমস্ত শিল্প রাজ্যগুলো উন্নত রাজ্যগুলো সেখানে আরো দেখা গেছে ক্ষতির সমস্যা আরো বেশী। মিঃ চেয়ারম্যান, কিন্তু আজকে এখনও টি.আর.টি.সিকে বড় সম্প্রসারণ করতে পারছে না। এটাকে যুক্তি সঙ্গত বলে মনে করছে না তার জন্য প্রাইভেটাইজেশান -এর দিকে চলছে। আজকে এই শিক্ষার ক্ষেত্রে সরকারের পরিচালনার ফলে দেখা গেছে মাষ্টাররা স্কুল যাচ্ছে না। মাঝে মাঝে এসে তারা দুই দলে ভাগ হয়ে যায়। একদল বাড়ির কাজ আরেক দল প্রাইভেট টিউশনির কাজে। স্কুলে কোন পড়াশুনা হয় না। তারা প্রাইভেট টিউশনি করতে উৎসাহ এবং বহু টাকা আয় হয় এবং অনিয়মিত যাচ্ছে তারপরেও তাদের বেতন আছে এবং দেখা গেছে সেখানে রাজনৈতিক দলবাজী করছে। এখানে এই শিক্ষার ক্ষেত্রে আমাদের ব্যয় সাধ্য হওয়ার কারণ কি এই প্রাইভেট টিউশনি কারণে, এমনকি ক্লাস থ্রি থেকে সে শিক্ষা পায় না। যখন হাইস্কুলে যায় তখন একটা ছাত্রের জন্য তিনটি মাষ্টার রাখতে হয় প্রাইভেট। হিন্দি স্কুলের ক্ষেত্রে তাই যদি স্কুলের মাষ্টার মহাশয়ের কাছে পড়ে তাহলে পাশ করবে আর না পড়লে পাশ করবে না। সরকারী মাষ্টার এবং ডাক্তারদেরকে এগুলো বন্ধ করতে হলে বেসরকারীকরণের চিন্তা করতে হয়। রাষ্ট্রের হাতে ক্ষমতা থাকলে তারা রাজনীতি আন্দোলন করবে, নানান কারণে পলিটিক্যালি আমরা ডিসিশান নিতে পারি না, এটা আমরা রাজনীতি ছাড়া নয় কারণ আমরা সবাই বুঝি। কাজেই এই যে বেসরকারিকরণ-এর থেকে এই পথের চিন্তা নিয়েছে এটা তো অস্বীকার করার কোন উপায় নেই।

মিঃ চেয়ারম্যান, এই যে বিশ্বায়ণ তা থেকে নিজেকে রক্ষা করার জন্য চিন্তা করি যার জন্য আমদানি রপ্তানির ক্ষেত্রে আমরা নানারকম নিয়েছি যাতে দাম না বাড়ে। এখানে চালের দাম যাতে না বাড়ে তারজন্য বাজারকে নিয়ন্ত্রণ করবে রাষ্ট্র, সেখানে কি হবে সাবসিডি দিতে হবে, মানে ভিতরের বাজারকে ঘুষ দিতে হবে। বাজারকে কখনোই একেবারে নিয়ন্ত্রণ করা যায় না। কাজেই এই যে অর্থনীতি প্রক্রিয়া এটা পর নিয়ন্ত্রণ করব এটা ভাবা যায় না বিধানসভায়, পার্লামেন্ট ও ভাবতে পারছে না। কাজেই আমরা কত হাজার টাকা সাবসিডি দিচ্ছি। এই দুর্নীতিবাজ কারণে আমাদের রাষ্ট্রে অনেক ক্ষতি হচ্ছে। সেই কারণে কিভাবে আমরা দেশের অর্থনীতিকে মুক্ত করতে পারি, আর গতি বাড়াতে পারি সেই চিন্তা থেকেই আজকে আধুনিকীরণ, বেসরকারীকরণ, বিশ্বায়ণ চলে আসছে। তবে অর্থনীতিবিদরা বলছেন যে এই গতি চলতে থাকুক অন্যদিকে দেশের দুর্বল অংশে তার পাশে সরকার দাঁড়াক। সেখানে যাতে কম দামে খাদ্য, বস্ত্র, বাসস্থান পায়, শিক্ষা পায়, স্বাস্থ্য সেবা পায় সেইগুলির জন্য রাষ্ট্র তার পাশে দাঁড়াবে। এই হচ্ছে একটা আধুনিক অর্থনীতি চিত্র পরিকল্পনা। তবু আজকে এই ভারতের দিকে লক্ষ্য করলে আমরা বুঝতে পারি যে আমরা সরকার এবং রাষ্ট্র আরও ভাল চালাতে পারি যদি সামরিক ও আইন শৃংখলার খাতে খরচ কমাতে পারি।

মিঃ চেয়ারম্যান :- প্লীজ্ কনক্লুড্ করুন —।

শ্রীনগেন্দ্র জমাতিয়া :- স্যার, এই সব খাতে কিছু কমাতে পারলেই আমরা অনেক কিছু থেকে মুক্ত হতে পারি। যেমন এখানে আমাদের এই উগ্রপন্থী তৎপরতায় কত কোটি টাকা ব্যয় হচ্ছে। যদি এখানে আমরা এ্যামিকেবল একটা শান্তির বাতাবরণ তৈরী করা যেত তাহলে এইগুলি হত না। শুধু উগ্রপন্থী না কোথাও নকশাল হয়, অন্য সমস্যা হয়, এইগুলি

কেন হয় ? কারণ আমরা নিজেরাই বৈষম্য করি। বিভিন্ন জাতির মধ্যে আমরা বৈষম্য আনি, তার দুই রাষ্ট্রের মধ্যে যে বিরোধ তার থেকে যুদ্ধ, তার প্রস্তুতি সমস্যার মূলে আজকে প্রতিটি রাষ্ট্র এবং আমাদের অর্থনীতি এবং রাষ্ট্রের পক্ষে যেটা সুফল সেটা দেওয়া সম্ভব হচ্ছে না। দরিদ্র সীমার মানুষ এদের দুঃখ দুর্দশা কমানো হচ্ছে না। যেটা বাস্তব সম্মত এবং গ্রহণযোগ্য যেটা কার্য্যকরী হয় এটাই এখানে আসা উচিৎ বলে আমি মনে করি।

**মিঃ চেয়ারম্যান ঃ-** মাননীয় সদস্য বাসুদেব মজুমদার।

**শ্রীবাসুদেব মজুমদার ঃ-** মিঃ য়েরাম্যান স্যার, আপনি জানেন, ভারতবর্ষ স্বাধীন হওয়ার পর থেকে সাম্রাজ্যবাদী গোষ্ঠী বিশেষ করে মার্কিন সাম্রাজ্যবাদী ভারতবর্ষের অর্থনৈতিক সার্বভৌমত্ব দুর্বল করে এই দেশের ঐক্য সংহতির বিপদ বাড়িয়ে তোলার জন্য ধারাবাহিকভাবে প্রচেষ্টা চালিয়ে যাচ্ছে। এটা দুর্ভাগ্য তদানিন্তন কংগ্রেস সরকার এই ষড়যন্ত্রের বিরুদ্ধে দেশের মানুষকে সংগঠিত করার জন্য কোন উদ্যোগ গ্রহণ করেনি। ফলে দুর্বলতার সুযোগ নিয়ে বি্ন ধর্মের কথা বলে, বর্ণের কথা বলে, সম্প্রদায়ের কথা বলে, বিচ্ছিন্নতাবাদকে শুড়শুড়ি দিয়ে যারা ভারতবর্ষের মানুষকে বিভ্রান্ত করার জন্য চেষ্টা করে ছিলেন। সাম্রাজ্যবাদী প্রতিটি ষড়যন্ত্রকে কাজে লাগানোর জন্য উদ্যোগ গ্রহণ করেছিলেন। এটা দুর্ভাগ্যের হলেও আজকে তাদের নেতৃত্বে ভারতবর্ষের কেন্দ্রীয় সরকার পরিচালিত হচ্ছে এবং এই কেন্দ্রীয় সরকার সাম্রাজ্যবাদের প্রতিটি ষড়যন্ত্র প্রতিটি চক্রান্তকে শুধু সমর্থন করেনি, বিভিন্নভাবে কাজে লাগানোর জন্য এরা উদ্যোগ গ্রহণ করেছিলেন। যাতে করে ভারতবর্ষ পুরোপুরি ভাবে সাম্রাজ্যবাদের পরিণত হয়। তার জন্য একটা ধারাবাহিক প্রচেষ্টা রয়েছে। এখন দেশের অর্থনীতির বিরুদ্ধে না গিয়ে স্বনির্ভর অর্থনীতির কথা, চিন্তা ভাবার মধ্যে না রেখে বিশ্বায়ণ এর কথা বলে নতুন ভাবে দেশের মানুষকে বিভ্রান্ত করার জন্য এরা উদ্যোগ গ্রহণ করেছে। আপনারা সবাই জানেন, যে বিশ্বায়ণ মানে বিরোধিতা করার কোন সুযোগ নেই। আর আমরা করিও না। বিশ্বায়ণের সবচেয়ে বড় প্রবক্তা আমরাই ছিলাম এটা আপাদের জানা থাকবে। ১৮৮৪ সালে কালমার্ক্স এবং ফেডারিক এনঙ্গেল কমিউনিষ্ট মেনোফেষ্টু প্রচার করে গোটা বিশ্বে মানুষের মনে আওয়াজ তুলেছিলেন যে দুনিয়ার মজদুর এক হও, দুনিয়ার শ্রমজীবী মানুষ এক হও। তাহলে পৃথিবী তোমাদের পৃথিবী পরিণত হবে। এই হচ্ছে বিশ্বায়ণের সবচেয়ে বড় কথা শ্লোগান, বড় কথা থাকতে পারে না। অর্থাৎ আমরা বিশ্বায়ণের বিরুদ্ধে। আমরা বিরোধীতা করছি বিশ্বায়ণের কথা বলে ভারতবর্ষকে সাম্রাজ্যবাদের ক্রীড়নকে পরিণত করে যে খেলা তারা শুধু করেছে, সেই প্রক্রিয়ার। বিশ্বায়ণ যদি প্রগতির জন্য হত, বিশ্বায়ণ যদি সমৃদ্ধির জন্য হত, শিশু বিশ্বায়ণ যদি শ্রমের জন্য হত, তাহলে আমাদের আর কোন বাধা নেই। বরং আমার এই বিশ্বায়ণের জন্য সামনের সারিতে সৈনিকের দায়িত্ব আমরাই পালন করতে পারি। আসলে সম্বৃদ্ধির বিশ্বায়ণ না। এই বিশ্বায়ণ শান্তির বিশ্বায়ণ না। এই বিশ্বায়ণ পুঁজির বিশ্বায়ণ। এই বিশ্বায়ণের সুবাদে সাম্রাজ্যবাদের যে সম্পদের পাহাড়, সেটাকে পর্বতে পরিণত করার জন্য একটা সুকৌশলে, গোটা বিশ্বকে লুন্ঠন করার জন্য একটা ষড়যন্ত্র তৈরী করেছে তারা। এই জন্য আমরা এই বিশ্বায়ণের বিরোধিতা করছি। এই বিশ্বায়ন যদি শান্তির পক্ষে হত, প্রগতির পথে হত, আমাদের কোন অসুবিধা ছিল না। এই বিশ্বয়াণের সুবাদে বেসরকারীকরণের প্রশ্নে এখানে এগিয়ে নিয়ে আসা হচ্ছে। আমরা বেসরকারীকরণের বিরোধিতা ও করি না, বেসরকারী একটা নতুন বিষয় না। এটা আগেও ছিল, কিন্তু দৃষ্টিভঙ্গির পরিবর্তন দরকার। বেসরকারিকরণের কথা যখন আসছিল যে সরকারী সংস্থা পরিচালনা করার ক্ষেত্রে আর ন্যূনতম কোন সুযোগ ছিল না। প্রচণ্ডভাবে লোকসান-এর মধ্য দিয়ে চলছে, দেশের স্বার্থের ব্যর্থ কথা চিন্তা করে, দেশের ঐক্য সংহতির, দেশের অর্থনৈতিক অবস্থা তার কথা চিন্তা করে যদি কোন বেসরকারী উদ্যোগ সেখানে এগিয়ে আসে সরকারী তরফ থেকে বেসরকারী হাতে তোলে দেওয়ার ক্ষেত্রে বাধা থাকতে পারে না। কিন্তু আজকে যে বেসরকারীকরণের প্রশ্ন নিয়ে আসা হয়েছে যে বেসরকারীকরণ তার ঠিক উল্টো দিক থেকে আনার চেষ্টা করা হচ্ছে। লাভে যে সমস্ত সংস্থাগুলি পরিচালিত হচ্ছে সেই সংস্থাগুলিকে বেসরকারী মালিকদের হাতে তোলে দেওয়ার কথা বলা হচ্ছে। আর লোকসানের যে সমস্ত সংস্থা চলবে সেই সংস্থাগুলির দায়িত্ব কেন্দ্রীয় সরকার নেবে। তারা আসলে লাভের বেসরকারীকরণ আর মুনাফার জাতীয়করণ-এর

বিরোধিতা করেছে এই জায়গায়। এই জন্যই আমরা বিরোধিতা করছি। ব্যাংক বেসরকারী করণের প্রশ্ন আসছে, জাতীয়কৃত ব্যাংকগুলিকে বেসরকারীকরণের জন্য উদোগ নেওয়া হচ্ছে আমরা সবই জানি কখন ব্যাংক বেসরকারীকরণ করা হয়েছিল। ষাটের দশকে তিন তিনটি কমিশন গঠিত হয়েছিল। প্রতিটি কমিশন দ্বিধাহীনভাবে ঘোষণা করেছিলেন ব্যাংক জাতীয়করণ করা ছাড়া অন্য কোন পথ ছিল না। ব্যাংক জাতীয়করণ করা হয়েছিল এবং সেখানে দেখা গেছে ঐ জাতীয়কৃত ব্যাংক স্বদেশীদের জন্য স্বনির্ভর কর্মসূচীর জন্যে অনেক বেশি টাকা দিয়েছে যদিও প্রয়োজনের তুলনায় অনেক বেশী না। কিন্তু আজকে ঐ সমস্ত ব্যাংকগুলি যদি বেসরকারী মালিকদের হাতে তোলে দেওয়া হয় ঐ স্বনির্ভর প্রকল্প বলে আর কিছুই থাকবে না। সকল শিল্প, সকল ব্যবসায়ের জন্যে ঋণ দেওয়ার মত সেখানে কোন সংস্থা থাকবে না। এই জন্যই আমরা বেসরকারীকরণের বিরোধিতা করছি। এখানে উদারীকরণের মাহাত্মা সম্পর্কে বলার চেষ্টা করা হয়েছে। আমাদের দেশে যে অর্থনৈতিক পরিস্থিতির মধ্যে আমরা আছি এই অবস্থার মধ্যে যেভাবে উদারীকরণের নীতিকে এখানে নিয়ে আসার কথা বলা হচ্ছে, কার্য্যকরী করার জন্যে চেষ্টা করা হচ্ছে এতে করে লাভ হবে, লাভ হবে সাম্রাজ্যবাদের আশ্রিত যারা, সাম্রাজ্যবাদের অনুচর যারা, সাম্রাজ্যবাদের উপর নির্ভর করে যারা দেশ শাসন করতে চান লাভ হবে তাদের। সেই লক্ষ্যে এই উদারীকরণের নীতিকে এখানে কার্য্যকরী করার জন্যে উদ্যোগ গ্রহণ করা হচ্ছে। আপনারা সবাই জানেন, এখানে আলোচনা হয়েছে কৃষিপণ্য রাখার মত জায়গা ভারতবর্ষের মধ্যে নেই। এটা দুর্ভাগ্যের। এই সময় আমাদের দেশের ৩০ কোটি মানুষ দু-বেলা খাওয়ার ব্যবস্থা এখনও করতে পারেন নি। আর আমাদের দেশের কৃষিপণ্য নষ্ট হয়ে যাচ্ছে, গো-খাদ্য হিসাবে ঘোষণা দিতে হচ্ছে। একটা সঠিক নীতির দ্বারা যদি দেশ পরিচালিত হয় তবে এই অবস্থা হওয়ার কথা নয়। আর একটা সময় কৃষিপণ্য বহিঃ বিশ্ব থেকে আমদানি করার সিদ্ধান্ত নেওয়া হচ্ছে। আমরা যখনই এই জায়গায় প্রতিবাদ করছি এখানে বলা হচ্ছে প্রতিযোগিতার দিন, প্রতিযোগিতায় করা টিকে থাকবে, তারাই টিকে থাকবে, কোন ধরনের প্রতিযোগিতা। ঐ ১০ বছরের শিশুর সঙ্গে ৩০ বছরের যুবকের প্রতিযোগিতার কথা তারা বলেন, এরা প্রতিযোগিতার অর্থ বুঝেন না। অতএব, এটা প্রতিযোগিতা না। আসলে সমস্ত বিষয়গুলিকে সামনে এনে ঐ সাম্রাজ্যবাদের উপর নির্ভর করে গোটা দেশের অর্থনীতি, গোটা দেশের শিল্পনীতি, গোটা দেশের কৃষিনীতিকে এই সাম্রাজ্যবাদের উপর নির্ভর করে গোটা দেশের অর্থনীতি, গোটা দেশের শিল্পনীতি, গোটা দেশের কৃষিনীতিকে এই সাম্রাজ্যবাদের উপর নির্ভর করে তোলার জন্যই এই ষড়যন্ত্র চলছে। এই জন্যই এই যে প্রস্তাব এটা এ সময় উপযোগী প্রস্তাব। এই প্রস্তাবটাকে আমরা সমর্থন করছি। আমরা আবেদন রাখব শুধু আবেদন না, দলমত নির্বিশেষে গোটা ভারতবর্ষের মানুষের এই ধরনের দৃষ্টি ভঙ্গী নিয়েই আজকে এগিয়ে আসতে হবে। না হলে ভারতবর্ষের অর্থনৈতিক সার্বভৌমত্ব, ভারতবর্ষের স্বাধীনতা বিপন্ন হবে। বিপন্ন করার সমস্ত ধরনের ষড়যন্ত্র এখানে শুরু হয়েছে। সেই জন্য সবার দৃষ্টি আকর্ষণ করে, আবেদন করে এই প্রস্তাবটাকে কার্য্যকরী করার জন্য, সমাধান করার জন্য সবাই এগিয়ে আসবেন। এই কয়েকটি কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি। ধন্যবাদ।

**মিঃ চেয়ারম্যান ঃ-** মাননীয় সদস্য শ্রীরবীন্দ্র দেববর্মা মহোদয়।

**শ্রীরবীন্দ্র দেববর্মা ঃ-** মিঃ চেয়ারম্যান স্যার, আমি বুঝতে পারি না আজকের যে তিনটি প্রাইভেট মেম্বারস রিজোলিউশান এটার মধ্যে প্রত্যেকটাই একটা রাজনৈতিক চক্রান্ত এবং উদ্দেশ্যপ্রনোদিতভাবে আনা হয়েছে। যেটা রাজ্যের স্বার্থে, দেশের স্বার্থে খুব বেশী কাজে আসবে না জেনেও ওরা রাজনৈতিক স্বার্থটাকে বড় করে দেখেই এটা এনেছে। স্যার, ভারতবর্ষের শিল্প, বাণিজ্য এবং অর্থনৈতিক সার্বভৌমত্ব মানুষের অন্যান্য মৌলিক অধিকার বিপর্যস্ত করে সাম্রাজ্যবাদের উপর নির্ভরশীল করে তোলার জন্য মার্কিন সাম্রাজ্যবাদী শক্তি অনবরত চক্রান্ত করে চলছে। মার্কসবাদ কি ভাল, লেনিনবাদ কি ভাল, সাম্রাজ্যবাদ ভাল না। প্রতিটি ক্ষেত্রে এখানে এই বাদ দেওয়া কোনটা বাদ দিলনা। আমরা দেখছি প্রতিটি ক্ষেত্রে এখানে বলেছেন ভারতবর্ষের কৃষি শিল্প বাণিজ্য, আরবান এ একটা লোনের ব্যাপার সি পি এম ছাড়া পাবেনা। অর্থাৎ আমি ছাড়া তোমরা বাদ। এই বাদ দেওয়া নীতি শুধু সাম্রাজ্যবাদের দোষ তা নয়। আমরা দেখছি এই মার্কসবাদ নীতি তারা আজকে

ভারতে আসল। মার্কিন সাম্রাজ্যবাদ বিস্তার করল। এই যে ক্লিনটন আসলেন ভারতে উনি মোম্বাই রাজস্থান, ব্যাংঙ্গালোর এই সমস্ত জায়গায় সফর করে গেলেন। কিন্তু মার্কিন সাম্রাজ্যের প্রেসিডেন্ট যদি কলকাতায় আসতেন। আজকে তারা মার্কিন সাম্রাজ্যবাদের বিরুদ্ধে চিৎকার করছেন। শুধু ভারতবর্ষে নয় পৃথিবীর মধ্যে সাম্রাজ্যবাদের নীতি নিয়ে কোথাও মার্কসবাদ লেনিন বাদ। কেরালা থেকে পশ্চিমবঙ্গ ছেলেমেয়েরা কোথায় কোথায় মার্কিন সাম্রাজ্যবাদের বিরুদ্ধে চিৎকার করবে। আবার তাদের ছেলে মেয়েরা সেখানে না পাঠালে সুপ্ত হয়না ডিগ্রির জন্য। কাজেই বাস্তবের দিকে অগ্রসর না হয়ে পেছনের দিকে ঠেলে দেওয়া, দোষারোপ চিৎকার করা এটা শোভা পায়না। মাননীয় শিক্ষামন্ত্রী এখানে বলেছেন এই প্রস্তাবটা আমি তোলে ধরি। সুন্দরী স্ত্রী উপভোগ করতে না পারে তার জন্য দোষারোপ। সুন্দরী তো সবাই হতে পারে। কনফারেন্সে সেই সুন্দরী নারী উপস্থিত ছিলেন মাননীয় মন্ত্রীর বদলে। উনি সেখানে উপস্থিত হয়েছেন মাননীয় মন্ত্রীর বদলে সেখানে জয়ললিতার মিটিং এর জন্য না। অতএব সুন্দরী প্রিয় যদি থাকে সেটা অন্যায় হওয়ার কথা না।

মিঃ স্পীকার স্যার, আমার বক্তব্য হচ্ছে, আমেরিকায় কারা যায়? বড় বড় শিল্পপতিরা। আই.সি.এ.টি মিনিষ্টার জিতেন চৌধুরী মহোদয় এনভাইরনমেন্ট দেখতে জার্মান যান। আমি ফ্রান্সে গিয়েছিলাম সেটাই আপনাদের সহ্য হয় নি। নিজেরা যখন জাপান, জার্মান, আমেরিকা যান তখন এটা সহ্য হয়। আর অন্যরা গেলেই আপনাদের সহ্য হয় না। এখান থেকে ধর্মনগরে গেলেও আপনাদের সহ্য হয় না, হজম হয় না। প্রগতির চিন্তাধারা আপনাদের নেই। আপনারা মুখেই শুধু শিল্পের কথা বলছেন। মাননীয় শিল্প মন্ত্রী মহোদয় বলতে পারেন এখানে জুট মিল চলে না কেন? হয়তো বলবেন এখানে মার্কিন সাম্রাজ্যবাদ আছে। কিন্তু এ রাজ্যে কুটির শিল্পগুলি কেন চলে না? এখানে কোন মার্কিন সাম্রাজ্যবাদ ঢুকেছে? কেউ ঢুকে নি। এখানে শুধু মার্কসবাদ ঢুকেছে। ত্রিপুরা রাজ্যের উপজাতিরা, মনিপুরীরা কোমর তাঁত করে। তারা পাছড়া সহ অন্যান্য সামগ্রী তৈরী করে। সেই সূতার উপরও আনপারা কর বসিয়েছেন। এটা কি আমেরিকা করেছে? এ সম্পর্কে মন্ত্রিসভায় সিদ্ধান্ত নেওয়া হয়েছে। এটা আমেরিকা নেয় নি। এই ব্যাপারে আপনারা একটি কথাও উল্লেখ করেননি। কৃষির ক্ষেত্রেও আজকে বিপর্যয় দেখা দিয়েছে। রাজ্যে মাইনর ইরিগেশানের জন্য লক্ষ লক্ষ কোটি কোটি টাকা আসে। ফ্লাড কনট্রোলের জন্য টাকা আসে। কিন্তু এই টাকাগুলি কোথায় যায়? আজকে ভাদ্রমাস শেষ হয়ে যাচ্ছে, জলের অভাবে কৃষকরা ধান রোপন করতে পারছে না। আপনারা নিজের চরকায় তেল দেবেন না অন্যের চরকা নিয়ে টানাটানি করছেন। কেন্দ্রীয় সরকার যে সমস্ত নীতিগুলি নিয়েছে সেগুলিতে মার্কিন সাম্রাজ্যবাদ ঢুকেছে এমন কোন প্রমাণ আপনারা দেখাতে পারেন নি। আসলে সামনেই বিধানসভার ইলেকশান। তাই আপনারা কেন্দ্রের বিরুদ্ধে সুড়সুড়ি দিচ্ছেন। ট্রাইবেলদের মধ্যে একটা কথা আছে — আকাশে যখন মেঘ ঘনায়িত হয় তখন ডাহুকের চুলকানি উঠে বেশী। ইলেকশান সামনে আসছে অতএব আপনাদেরও চুলকানি উঠছে। তাই কেন্দ্রের বিরুদ্ধে আপনাদের আন্দোলনও শুরু হয়ে গিয়েছে। এতদিন আমরা এই বিধানসভায় যে এইগুলি নিয়ে যে চিৎকার করতাম আপনারা কর্ণপাত পর্যন্ত করেন নি। সবকিছু আপনারা হাল্কা ভাবে নিয়েছেন। এখন আমি আপনাদেরকে অনুরোধ করছি আপনারা এটাকে প্রত্যাহার করে নিন। ত্রিপুরা রাজ্যের ক্ষমতার যেটুকু আছে সেটুকু করুন। এতে ত্রিপুরা রাজ্যের মানুষ উপকৃত হবে।

**মিঃ চেয়ারম্যান ঃ- শ্রীবিজয়কুমার রাংখল।**

**শ্রীবিজয়কুমার রাংখল ঃ-** মিঃ চেয়ারম্যান স্যার, মাননীয় সদস্য শ্রী প্রশান্ত দেববর্মা মহোদয় এখানে যে রিজলিউশান এনেছেন সেটা আমি বুঝতে পারছি না। আমি যেটুকু বুঝেছি সে সম্পর্কে কিছু বলছি। ফুড করপোরেশন অব্ ইন্ডিয়ার ডিরেক্টর জেনারেল এবং উনার মিনিষ্টার অব্ স্ট্যাট রিসেন্টলি কয়েকদিন আগে টি.ভিতে একটা ইন্টারভিউ দিয়েছেন এই খাদ্যের ব্যাপারে। কারণ ষ্টারভেশান ওড়িষ্যাতে খাদ্যের অভাবে ট্রাইবেল এলাকায় অনেক মানুষ না খেয়ে মারা গেছেন এই রকম খবরের উপর ইন্টারভিউ হয়েছিল। সেখানে ফুড করপোরেশন অব ইন্ডিয়া থেকে বললেন যে এই লিস্টে ৬০ হাজার মিলিয়ন টন খাদ্য আমাদের মজুত আছে যার প্রায় অর্ধেক ভাগ সমুদ্রতে ফেলতে হবে। কারণ যেহেতু এগুলি পচে গেছে

এবং খাওয়ার উপযুক্ত নয়। সবচেয়ে বেশী প্রবলেম সেখানে তারা বলার চেষ্টা করলেন যে ষ্টেট গভর্ণমেন্ট এই সব চাউল সাবসিডিতে হোক বা কোন একটা সিষ্টেমে হোক এটা তারা লীফট করতে পারছে না ষ্টেটের বাজেটের অভাবে। মাননীয় সদস্য প্রশান্ত বাবু এখানে বলার চেষ্টা করতে গিয়ে বিদেশী মার্কিনের ব্যাপারে বললেন কিন্তু সেখানে মাননীয় সদস্য রবীন্দ্র বাবু বললেন এখানে মার্কস কি ভাবে ঢুকল আমি বুঝতে পারছি না। তবু আমার মনে হয় এখন যদি বলা হয় রাশিয়াকে কম দেওয়া হবে তাহলে রাশিয়ারও অভাব হবে। মার্কিন যুক্তরাষ্ট্র রাশিয়া থেকে একটা মিগ কিভাবে নিলেন কিন্তু ম্যানুয়েলের অভাবে তারা অপারেট করতে পারলেন না। এইগুলি হলো সুপার পাওয়ার। কিন্তু আজকে আমরা যদি এই হাউস থেকে বলি, চায়না থেকে আনব কিংবা গ্রেট ব্রিটেন থেকে আনব তবুও আমাদের সমস্যার সমাধান হবে না। বরঞ্চ এই দেশের সুস্থ একটা পলিসি থাকুক এবং এটা যদি হাউস পাস করে, তাহলে নিশ্চয়ই আমরা এটা সাপোর্ট করব। তবে কি আমরা পাকিস্তানকে বলব সাহায্য করতে কিংবা বাংলাদেশকে বলব। কারণ যেখানে আপনাদের ভাষায় আমাদের ভাষায় উগ্রপন্থী একটা সমস্যা রয়েছে। সেখানে তাদেরকে কিভাবে বলব আমাদের সাহায্য করতে বলুন। তবে কি তাদের দোষে আমাদের ত্রিপুরা রাজ্যে খাদ্যের অভাব এবং অন্যান্য প্রবেলম যাই হোক সেন্ট্রালের পলিসি এবং সাবসিডি যদি পর্যাপ্ত না হয় তাহলে এটার জন্য আমাদের হাউস থেকে চাপ দিতে হবে কিভাবে ফ্রিতে চাউল এবং কৃষির সরঞ্জামগুলি পাওয়া যাবে। এখানে ভারতবর্ষ বলে যদি ঠিক আছে আমরা সুপার পাওয়ার টেকনিক্যাল নো-হাউস এবং ফুড গ্রেইন হোক ফুড গ্রেইনের তো অভাব নেই। কারণ রিসেন্টলি টি.ভি ইন্টারভিউতে উনারা তো বললেন সিকস্‌টি থাইজেন্ড মেট্রিক মিলিয়ন টন আছে। এখন তো ইন্ডিয়ার প্রডাকশন বেড়ে যাচ্ছে। কাজেই লীফট করা সরঞ্জামগুলি আনার ব্যাপারে আমরা কিভাবে সলভ করব এটা আপনারা বলুন। মার্কিন যুক্তরাষ্ট্র হোক, চিন হোক, জাপান হোক তাদের অন্য রকম পলিসি এই পলিসিতে আমাদের ইন্ডিয়া যাতে ট্রেপে না পড়ে। খুব সম্ভবত মাননীয় সদস্য প্রশান্ত বাবু এটা বলার চেষ্টা করেছিলেন কিন্তু তিনি আইডেনটিটিফাই করলেন মার্কিন যুক্তরাষ্ট্র। ঠিক আছে মার্কিন যুক্তরাষ্ট্র তা বিভিন্ন সোর্স থেকে ইকনমিক স্যাংশান করতে পারে কিন্তু আমরা কি করব আমাদের ইকনমিক পলিসি আমরা সট-আউট করতে পারি না। তা যদি হয় এখানে হাউসে আমরা বলব একটা পলিসি হোক এবং বর্তমানে যে পলিসি আছে সেটা পরিবর্তন করে আমরা ষ্টেটগুলিতে আনতে পারি। এইভাবে একটা রিজলিউশান হোক তাহলে আমরা সাপোর্ট করব। কিন্তু পারটিকুলার একটা নেশানকে আইডেনটিফাই করব। কারণ ত্রিপুরা তো এমন একটা ছোট ষ্টেট এটার ইনফ্লুয়েন্সই বা কত পড়বে? এটা বলতে গেলেও সংকীর্ণ ঘন বলে আপনারা এটার বিরোধিতা এবং সমালোচনা করবেন কিন্তু সত্য কথা তো এটা না। সত্য কথা আমাদের পলিটিকালাইজ না করে আমরা যদি ম্যাগনিচুয়েড এটা কি প্রয়োজন এবং এটা যদি আমরা রিয়েলাইজ করি ঠিকভাবে তাহলে আমরা ভাষ্যকে রূপ দিয়ে সেন্ট্রাল গভর্ণমেন্ট হোক বা যে কোন গভর্ণমেন্ট হোক যাতে ওয়াকিয়্যাবল একটা রিজলিউশ্যান হয়। এটাই আমার বক্তব্য। ধন্যবাদ।

**মিঃ চেয়ারম্যান ঃ-** মাননীয় মন্ত্রী শ্রীকেবশ মজুমদার।

**শ্রীকেশব মজুমদার (মন্ত্রী) ঃ-** মিঃ চেয়ারম্যান স্যার, যে প্রস্তাবটা এখানে উৎথাপিত হয়েছে তার সমর্থনে কয়েকটা কথা বলতে চাই। তার আগে আমি একটু বলতে চাইছি যে, বিরোধী সদস্য যারা এই প্রস্তাবের আলোচনায় অংশগ্রহণ করেছেন তারা যেভাবে বিষয়টাকে হালকাভাবে নিলেন ভাবতে অবাক লাগে। এই বিষয়গুলি গোটা ভারতবর্ষের অর্থনৈতিক রাজনৈতিক ও সামাজিক এবং ইউনিটিও ডিগনিটি আজকে যে জায়গায় চলে এসেছে এবং যেভাবে থ্রেটেন্ড হচ্ছে তার দিকে সামান্যতম দৃষ্টি না দিয়ে হালকাভাবে এটাকে উপস্থাপিত করে মানুষকে বিভ্রান্ত করার জন্য তার মধ্য দিয়ে সাম্রাজ্যবাদী চক্রান্তটাকে যেভাবে সাপোর্ট করে গেলেন তাতে আমারতো স্যার, অবাক লেগেছে যে, আসলে আমরা কোথায় আছি এবং কিভাবে আমাদের দেশের সমস্যাগুলিকে দেখছি। স্যার, এটাতো ঠিক যে, বিষয়টা আজকে থেকে না, গোটা ভারতবর্ষে দীর্ঘদিন থেকে এটা সেই ৯০ এর দশকের প্রথম দিক থেকে যখন আমাদের প্রধানমন্ত্রী ছিলেন নরসীমা রাওজী তখন থেকে, যেটাকে আমরা ডাংক্যাল প্রস্তাব বলি, ব্যাক্‌চুক্তি বলি। এই সব চুক্তির মধ্য দিয়ে ক্রমশ ক্রমশ করে যেভাবে একটা এক

কেন্দ্রীয় বিশ্ব গড়ার ক্ষেত্রে মার্কিন সাম্রাজ্যবাদ সদ্য স্বাধীনতা প্রাপ্ত দেশগুলির অর্থনৈতিক রাজনৈতিক ও সামাজিক সবদিক থেকে কব্জা করার জন্য যে চক্রান্ত সেদিন করেছিল সেই চক্রান্তের ফলশ্রুতি আজকে ঘটতে চলেছে। সমস্তটাই কার্যকরী হচ্ছে, আমরা সেদিন থেকেই বলে এসেছি, এখন তো তার বাস্তবরূপ নিচ্ছে। কিন্তু এটা দুঃখজনক যে, আমাদের দেশেরই যারা অন্তত রেস্‌পন্‌সিব্‌ল বলে নিজেদের মনে করছেন পরিচয় দিচ্ছেন এবং যারা এভাবে ব্যাপারটাকে হালকাভাবে দেখছেন তাদেরকে বলব এটা হালকা করে দেখার বিষয় মোটেই নয়। সাম্রাজ্যবাদের থাকা আজকে কোন জায়গায় চলে গেছে এটাতো নূতন করে বলার কিছু নেই। নূতন নূতন শুধু নাম পরিগ্রহ করছে বিশ্বায়ণ বলছে উদারীকরণ বলছে, বে-সরকারীকরণ এগুলি বলছেন। এই কথাগুলির আড়ালে বিভ্রান্তি প্রচারে এবং মার্কিন সাম্রাজ্যবাদীর যে ভূমিকা এটাকে খাটো করে দেখানোর চেষ্টা চলছে। বিশ্বায়ণটা যদি সাধারণ মানুষের পক্ষে হয়, আমাদের রাজ্যের গরিব মানুষের পক্ষে হয় তাহলেতো এটার বিরুদ্ধে বলার কিছু নেই। এখানে নগেন্দ্রবাবু বলার চেষ্টা করলেন যে, মডার্নাইজে ন্, বিজ্ঞান প্রযুক্তির যেভাবে উন্নতি হচ্ছে এই উন্নতির বিরোধিতা করার অর্থ দেশপ্রেম নয়। ঠিকইতো বিজ্ঞান প্রযুক্তির বিরোধিতা করাতো কোন মানুষেরই উচিৎ না এবং ডেভেলপ্‌মেন্টের বিরোধীতা করা উন্নয়নের অগ্রগতির বিরোধীতা করেতো কোন দেশকে বড় করা যায় না। তা বিজ্ঞান এবং উন্নয়নমূলক কর্মসূচীর অর্থ এই দাঁড়ায় না যে সাধারণ মানুষের জীবনে বিপর্যয় সৃষ্টি করা। যে বিজ্ঞান সাধারণ মানুষের জীবনে এবং রাষ্ট্রীয় জীবনে বিপর্যয় সৃষ্টি করে এই বিজ্ঞান আর যাই হোক মানুষের কল্যাণে লাগে না। এটা মানুষের কল্যাণে হচ্ছে এটা আমরা মোটেই ধরে নিতে পারি না। মাননীয় সদস্য নগেন্দ্রবাবু যে কথা বললেন যে, বিজ্ঞানের অগ্রগতিতে সমস্ত কিছু হচ্ছে যন্ত্রপাতি ইত্যাদি সমস্ত তৈরী হচ্ছে। কাজেই এই যন্ত্রপাতিগুলির বিরোধিতা করার প্রশ্নই আসে না। হ্যাঁ, এটা ঠিক যে এগুলির বিরোধিতা করার প্রশ্ন উঠে না। তবে যে কোন যন্ত্রকেই দেখতে হবে যে, সেটা মানব সভ্যতার অগ্রগতির জন্য ব্যবহৃত হচ্ছে কিনা, না কি মানব সভ্যকে পিষ্ট করছে, মানুষের জীবনের আরো অনেক সমস্যা সৃষ্টি করছে, এই বিষয়টি আমাদের দেখতে হবে। এই বিষয়টিইতো আমাদের বিচার্য্য বিষয়। এটাই যদি হয়, বেশীরভাগ মানুষ যখন বুঝতে পারবে তাদের সমস্যার সমাধান হচ্ছে না, আরো বেড়ে যাচ্ছে - সে জায়গায় এই অগ্রগতিটাকে অগ্রগতি বলা যাবে না। আমরা তারজন্যই বলছি - ভারতবর্ষের কথা যদি চিন্তা করি আমরা ভেবে দেখি তাহলে দেখব যে এটার উন্নয়ন বলতে আমরা কি বুঝি? স্থিতিশীলতা বলতে আমরা কি বুঝি? মানুষের নিত্য প্রয়োজনীয় জিনিসপত্র সেগুলি মানুষের নাগালের মধ্যে রয়েছে কি না আর্থিক উন্নয়ন একটা দেশের বলতে আমরা কি বুঝি? মানুষের জীবনে এই আর্থিক উন্নতি মানুষের জীবনকে প্রভাবিত করে সুস্থভাবে তাকে অগ্রসর করে নিয়ে যেতে পারছে কি না? তা তো দেখা যাচ্ছে না, বরঞ্চ উল্টো চিত্র আমাদের এখানে দেখা যাচ্ছে। আমাদের এখানে যে আর্থিক নীতি স্বাধীনতার পর গৃহীত হলে সেই আর্থিক নীতি উনারা বলছেন যে এটা মানুষের অগ্রগতির কাজে, দেশের অগ্রগতির কাজে, দেশের স্থিতিশীলতার কাজে ব্যবহার করা হয়েছে এবং এর দ্বারা দেশের আর্থিক স্থিতিশীলতা গড়ে তোলা হয়েছে। এখন যারা এই নীতি প্রবর্তন করেছেন, তারা এখন বিশ্বায়ণের রাস্তাটা ধরেছেন কেন? এখন তারাই বলছেন যে যে আর্থিক নীতি স্বাধীনতার পর চালু হয়েছে সেটা আজকে আমাদের সংকটপূর্ণ হয়ে উঠেছে। আর্থিক সংকট তৈরী হয়েছে। এই সংকট থেকে উদ্ধার পাওয়ার জন্যই আজকে বিশ্বায়ণের রাস্তা নেওয়া হয়েছে, প্রাইভেটাইজেশানের রাস্তা নেওয়া হচ্ছে, লিবারেলাইজেশানের রাস্তা নেওয়া হচ্ছে। একদিকে বলছেন আমরা ীল অন্যদিকে বলছেন এরদ্বারা একটা সংকট অবস্থা তৈরী হয়েছে। এই আর্থিক সংকট বলতে আমরা কি বুঝি? এটা কি দেশের অগ্রগতি বুঝব? এটা দেশের অগ্রগতি বুঝা যায় না। দেশ এক গাড্ডার মধ্যে চলে গেছে। আমাদের দেশের অর্থনৈতিক উন্নতি যদি হতো তাহলে এত এত বিদেশী ঋণ হয় না। লক্ষ লক্ষ কোটি টাকা বিদেশী ঋণ। দুর্ভাগ্যের বিষয় এইগুলি কেন তারা দেখছে না এটা আমরা জানি না। ভারতবর্ষের যে বাজেট তৈরী হয়, সেটা দেশের উন্নতির জন্য করা হয়। কিন্তু বাজেটের সবচেয়ে বড় খাত কি? শিক্ষা? না স্বাস্থ্য? না খাদ্য? না আভ্যন্তরীণ আর্থিক উন্নয়নের বিষয়? না সবচেয়ে বড় খাত হচ্ছে আমরা বিদেশি ঋণের সুদ দিচ্ছি। সেটা ২৪-২৬ পার্সেন্ট এ এটা ভেরী করছে। এক বছর হয়তো ২৪

পার্সেন্ট আবার আরেক বৎসর হয়তো ২৬ পার্সেন্ট এই বাজেটে প্রভিশন রাখতে হচ্ছে বিদেশী ঋণের সুদ দেবার জন্য। সুদ শুধু, অন্য কিছু নয়, ঋণ নয়।

১৯৫৬ সালে আমার যতটুকু মনে পড়ছে — স্বাধীনতার পর আমাদের যে বাজেট হতো সেই বাজেটে উদ্বৃত্ত বাজেট তৈরী হতো। ১৯৫৬ সালে বাজেট ছিল সমান সমান উদ্বৃত্তও নাই, ঘাটতিও নাই। তারপর থেকে আমাদের বাজেটে ঘাটতি চলছে। চলতে চলতে এই জায়গায় এসেছে। এখন স্টেবিলিটির কথা বলছে। স্টেবিলিটির অর্থ হলো ঋণের সুদ পরিশোধ করে মোট ঋণের পরিমাণকে সঠিক রাখা। এখন আবার এই ঋণের সুদ পরিশোধ করার জন্য আবার ঋণ নিতে হচ্ছে। এই অবস্থা কি আমরা ইকনোমিক স্টেবিলিটি বলব? এটাকে কি একটা দেশের সুস্থ অর্থনীতি বলব? যদি সুস্থ অর্থনীতির উপর দেশ দাঁড়াতে পারতো তাহলে পরে তো সুপ্রীমকোর্টকে সরকারকে নির্দেশ দিতে হয় না - যে তোমাদের লোক না খেতে পেয়ে মরছে, তাদের রক্ষা করার দায়িত্ব তোমাদের। এটা দুর্ভাগ্য হলেও সত্যি দুঃখজনক। মাননীয় সদস্য শ্রী বিজয় রাংখল বললেন যে, খাদ্য সমস্যাতো আমাদের আছে। কিন্তু খাদ্য নিয়ে আসাতো রাজ্যের দায়িত্ব। এই খাদ্য যদি সরকার আনতে না পারেন এই খাদ্য যদি সরকার আনতে না পারেন তাহলে তো তারা মরবেই। এই হচ্ছে ঘটনাটা। কিন্তু সরকারের দায়িত্বটা কি? ভারতবর্ষের অর্থনীতির বিষয়টা কি? কৃষিক্ষেত্র। এই কৃষিক্ষেত্র তো আর দিল্লিতে না, কৃষিক্ষেত্র তো গোটা ভারতবর্ষের গ্রামাঞ্চলে ছড়িয়ে আছে। এখনো ভারতবর্ষের জাতীয় অর্থনীতি কৃষিক্ষেত্র থেকে ৪৫ শতাংশের উপরে যাচ্ছে। কেন্দ্রে যে টাকা জমা হচ্ছে সে টাকাকে আমরা আর্থিক সঙ্গতি বলি-বলছি। আর সেখানে তাদের কাছ থেকে টাকা-পয়সা ইত্যাদি নিয়ে এই সমস্ত সম্পদ যখন কেন্দ্রীভূত হলো তখন কেন্দ্রীয় সরকার এই সব দায়িত্ব নেবেন না? মানুষের কাছে খাবার পৌঁছে দেবার দায়িত্ব নেবেন না? এটা কি রকম কথা বলছেন। এটা বুঝে উঠা বড়ই মুশকিল। আমরা এখন যা বুঝতে পারছি এই অভাব অভিযোগ ইত্যাদির সুযোগ নিয়ে মার্কিন যুক্তরাষ্ট্র আমাদের এখানে এসে সাম্রাজ্যবাদী দেশগুলি তারা আমাদের এখানে এসেছে আমাদের এখানে মৃগয়াকে তৈরী করার জন্য। অনেকদিন থেকেই একটা চক্রান্ত করছে এবং এই চক্রান্তটা চূড়ান্ত সীমায় এসে পৌঁছেছেন।

তারপর মাননীয় সদস্য শ্রীরবীন্দ্র দেববর্মা তিনি চলে গেলেন একটাও উদাহরণ উনি মার্কিন যুক্তরাষ্ট্র আমাদের দেশে সে কোনরকম চাপ সৃষ্টি করছে এ ধরনের একটা উদাহরণও তিনি খোঁজে পাচ্ছেন না। আমি জানি না এই ভদ্রলোক কোথায় বসবাস করেন। মার্কিন যুক্তরাষ্ট্র তো আস্তে আস্তে আমাদের দেশের যে প্রতিরক্ষার বিষয় সেখানও হস্তক্ষেপ করে বসে আছে। আমাদের যন্ত্রপাতি কি আছে এই প্রতিরক্ষা দপ্তর তো প্রত্যেক দেশের গোপন বিষয়, সেখানে গোপনীয়তা কোন ব্যাপার নেই তাদের উপর সমস্ত ছেড়ে দিতে হবে তারাই সমস্ত করবেন, জয়েন্ট সব কিছু চলবে এই জায়গায়। আজকে যাচ্ছেন। কিন্তু ভদ্রলোকরা চোখ বন্ধ করে আছেন দেখতে পারছেন না, এ কেমন কথা? মাননীয় স্পীকার স্যার, দেশের এই জন্যই আরও দুর্ভাগ্য যে মার্কিন চক্রান্ত কোন জায়গায় চলে এসছে। এটা যারা দেখতে পারছেন না দেশে এইরকম লোকের সংখ্যা কম নয় এটাই হচ্ছে আরও দুঃখজনক। এই চক্রান্তগুলি আমাদের এখানে কার্যকর হচ্ছে। অন্যদিকে যদি আমরা দেখি তাহলে দেখব আমাদবে এই উদারীকরণ ইত্যাদি নিয়ে আগে যে আইনটা ছিল যেটা বিদেশী টাকা আমাদের এখানে লগ্নী হওয়া এটা নতুন না। স্বাধীনতার আগেও ছিল স্বাধীনতার পরেও বিদেশী লগ্নী আমাদের এখানে ছিল। কিন্তু একে নিয়ন্ত্রণ করার মত আইনও ছিল। এই আইন তো দরকার হবে। আমাদের সংকট আছে আমরা ঋণ করব, ঋণের অর্থ তো এই নয় যে আমাদের স্বাধীনতা সার্বভৌমত্ব বিক্রি করে দিতে হবে। তাদের কথায় আমাদের চলতে হবে এই রকম বিষয় নয়। আমাদের বিষয় হচ্ছে যে সমস্ত বিষয়গুলিকে খতিয়ে দেখে কি আমাদের দেশের স্বার্থে দরকার সেটাকে আমাদের কার্যে পরিণত করা। স্যার, আমরা যদি দেখি তাহলে দেখব যে বিদেশী অর্থ আমাদের দেশে এনে আমাদের শিল্পকে চাঙ্গা করা। কিন্তু যে ঋণ আমরা নিচ্ছি এই ঋণের সিংহ ভাগ চলে যাচ্ছে অনুৎপাদক খরচায় এই ঋণ বেশীর ভাগ ওভাবে খরচ হচ্ছে। কিন্তু উৎপাদন বাড়াবার জন্য কি টাকা খরচ হচ্ছে, সেটা দেখার বিষয়। ওরা এসে আমাদের শিল্প বাণিজ্য সমস্ত নিচ্ছে

শিল্পগুলিকে ওরা নিয়ে যাচ্ছে মাল্টিনেশান্যালে সেইসব ডুবে যাচ্ছে। এই সরকার সিদ্ধান্ত নিয়ে বলে দিয়েছে যে না যেই আসুক আমেরিকাতো বিদেশ না আমেরিকাও দেশ বিশ্বায়ণের এই রকম ব্যাপার। ৫১ শতাংশ শেয়ার এগুলি আমাদের সরকারের নিয়ন্ত্রণাধীনে আছে সেই শেয়ার ৫১ শতাংশ তারা বিক্রি দিচ্ছেন তাদের কাছে দিয়ে দিচ্ছেন। একশ শতাংশ শেয়ারের মধ্যে ৫১ শতাংশ চলে গেলে, ৫১ শতাংশ থেকে আরও বাড়িয়ে ৭০ শতাংশ পর্য্যন্ত প্রায় এসে গেছে। এই যদি হয় তাহলে মালিকানাটা কোথায় যায়? আমাদের শিল্প প্রতিষ্ঠানের মালিকানা চলে যাচ্ছে আমেরিকানদের হাতে। ওরাতো আমাদের এখানে প্রেম বিলানোর জন্য আসেনা, গরীব মানুষের সাহায্যে আসে না, তারা আসছে ব্যবসা করার জন্য এই ব্যবসার ভিত্তিটা আগেও ছিল। ব্যবসা করে টাকা লগ্নী করে যে টাকা লাভ হত, একটা আইন ছিল এই লভ্যাংশের ২৫ শতাংশ তারা নিয়ে যেতে পারবেন আর ৭৫ শতাংশ আমাদের দেশের উন্নয়নে খরচ করতে হবে। সেটা করছে কি করছে না সেটাও স্বতন্ত্র। কিন্তু এই আইনতো ছিল এই একটা বাধা ছিল। ৭৫ শতাংশ তারা আমাদের দেশে লগ্নী করবেন লভ্যাংশের। সেটা মার্কিন সাম্রাজ্যবাদী হউক অন্য সাম্রাজ্যবাদী অন্য দেশেই হউক যারা লাভ করবে তারা করবে। এখন কি আইন হয়েছে? আইন হয়ে গেছে যা লগ্নী করবে আমাদের দেশে লগ্নীতে তারা যা লাভ করবেন তার সেন্ট পারসেন্ট তাদের দেশে নিয়ে যেতে পারবেন। আমাদের স্বাধীনতা সার্বভৌমত্ব এইভাবে রক্ষা হবে। আমাদের অর্থনৈতিক স্টেবিলিটি বাড়বে? না। অর্থনীতিটাকে তাদের হাতে তোলে দিলাম, দেশটাকে তোলে দিলাম বিক্রি করে দিলাম প্রায়। এই অবস্থায় আমরা এখন ডিকটেড করতে শুরু করেছে। তারা বলছে চুক্তি করা না হলে টাকা দেবে না, বাধ্য করেছে আমাদের চুক্তি করতে। আমাদের কৃষকরা যা উৎপাদন করছেন ছোট ছোট শিল্পপতিরা যা উৎপাদন করছেন সেই উৎপাদিত জিনিষ যাতে আমাদের দেশে বিক্রি না হয় এরকম একটা প্রতিযোগিতার মধ্যে ফেলে দিচ্ছে। আপনারা দেখছেন এরকম চুক্তি হয়ে গেছে।

১৪২৯ টা জিনিষ ওদের দেশে যেটা তৈরী হচ্ছে, আমাদের এখানে যা তৈরী হয় তাও ওখান থেকে আসছে, আমাদের দেশে ঢুকছে। আমি শুনেছি জানিনা সঠিক কিনা আমাদের রাজ্যেও নাকি ৭ টাকা কেজি দরের চাউল এসে গেছে। সাত টাকা কেজি দামের চাল পাওয়া যায়। এই চাউল আমাদের এখানে আসছে আর এই দিকে চিৎকার করছে আমাদের কৃষকরা চিৎকার করছে ধানের দাম কমে আমাদের কৃষকদের সর্বনাশ হয়ে যাচ্ছে। মোহনপুর, কমলপুর, এগুলিতে সমস্ত ১৮০ টাকার মধ্যে ধানের দাম চলে আসছে।

১৬০ টাকা এই রকম ভাবে চলে এসেছে। যদি প্রতি কেজি ৭ টাকা দামের চাল চলে আসে তাহলে আমাদের কৃষকরা যে উৎপাদন করছে আমাদের দেশে যে উৎপাদন হচ্চে, এইগুলি বিক্রি হবে কোথায়? এইগুলি চলবে কি করে সমস্ত কিছু বন্ধ হয়ে যাচ্ছে। যদি এই অবস্থা হয়, তাহলে বলতে পারবেন মাননীয় সদস্যরা কিভাবে আমাদের কৃষকরা বাঁচবে। যে সমস্ত ছোট ছোট শিল্প আছে যেটা কৃষির সঙ্গে যুক্ত কি করে তারা বাচবেঁন। তারা যদি না বাঁচে তাহলে ভারতের অর্থনীতি বাঁচবে? ইতিমধ্যে দুই থেকে আড়াই লক্ষ কারখানা বন্ধ হয়ে গেছে। আরও দুই লক্ষের বেশি কারখখানা ধুকছে। এখানে কি বলব। এটাকে উন্নয়ন বলে এটাকে অর্থনীতিও বলে। আর এই সমস্ত দিকটেড করছেন সাম্রাজ্যবাদীরা। এমন পর্যায়ে চলে এসেছে যে, আমাদের বাজেট কি হবে কোন জায়গাতে কি হবে এই সমস্ত জায়গাতে তারা হস্তক্ষেপ করতে করতে শুরু করেছেন। এর চাইতে দুঃখজনক তো কিছুই নেই। এখানে শুধু লম্বা বক্তৃতার ব্যাপার নয় এখানে বুঝতে হবে তারা কিভাবে এসে আমাদের অর্থনৈতিক, সামাজিক, কৃষি ও বাণিজ্য ক্ষেত্রে চেপে বসেছে। এবং এই চাপাচাপির ফলে একটা চক্রান্ত করে যাতে একটা উপনিবেশ তৈরী করে থাকে তাদের ছাড়া আমরা এক মূহুর্তে চলতে না পারি। এবং এটাকে কার্যকরী করতে গিয়ে রাজনৈতিক চক্রান্ত গভীরভাবে চলছে আর এখানে উগ্রপন্থীর কথা বলছেন। উগ্রপন্থী এই কারণেই তৈরী। সাম্রাজ্যবাদীরা সেটা করছে আমাদের এখানে ভ্রান্ত অর্থনীতির ফলে যে সমস্যার তৈরী হয়েছে মানুষের জীবনে যে হতাশা তৈরী হয়েছে এই হতাশাকে কাজে লাগিয়ে দেশটাকে ইনস্ট্যাবল করণ। মানুষে মানুষে সম্পর্ক বিনষ্ট হয়ে যায়। ধর্ম-বর্ণ ইত্যাদি প্রশ্ন তোলে, উগ্রপন্থা ইত্যাদি প্রশ্ন তোলে ভিতরে লড়াই ইত্যাদি ইত্যাদি শুরু করে দাও এইসব যদি করা যায়

তাহলে পরে নিজের দেশের সমস্যার দিকে নজর দেওয়া যাবে না ওরা এখানে চড়ে বসে থাকতে পারবে। এই জন্য মাননীয় সদস্য শ্রীবিজয় রাঙ্খল মহাশয় বলেছেন যে আমরা সমলোচনায় করছি নতুন রাস্তা কি দেখাচ্ছি। নতুন রাস্তা যদি দেখাতে পারি তাহলে সমলোচনা করাটা উচিৎ। আমরা তো সেই রাস্তা বলেছি ভারতবর্ষের অর্থনীতি যদি স্ট্যাবল করতে হয় যেটা স্বাধীনতার পরেও যেটা দরকার ছিল প্রয়োজন ছিল। আমাদের যেহেতু কৃষি কাজ হচ্ছে প্রধান। আমাদের দেশটা হচ্ছে কৃষি প্রধান দেশ। আমি বলেছিলাম, কৃষকদের ধোকা দেওয়ার পরিবর্তে সেখানে ভূমি সংস্কার করণ। ভূমি সংস্কার করে যারা উৎপাদক তাদের হাতে প্রাকৃতিক উৎপাদনের যে সামগ্রী আছে উৎপাদনের যে উপাদান আছে উপকরণ আছে সেগুলিকে তোলে দাও ওদের সহায়তা কর যাতে করে আমাদের উৎপাদন বাড়তে পারে। মানুষ-এর হাতে টাকা যায় তা যদি আমরা করতে পারতাম তাহলে আমাদের দেশের অর্থনীতি মজবুত হত। মানুষের কাছে পয়সা যেতে একটা আভ্যন্তরীণ বাজার তৈরী হত। নিজেদের বাজারে অভাব মেটাবার জন্য চাহিদা মেটাবার জন্য শিল্প কারখানা গড়ে উঠত। সাবির্ক ক্ষেত্রে আমরা আমাদের অর্থনীতি বাণিজ্যিক ক্ষেত্রে আমরা অগ্রসর হতে পারতাম। ওটাই হচ্ছে প্রকৃত রাস্তা। সেই রাস্তা আমরা সেখানে দেখিয়েছিলাম। কিন্তু দুর্ভাগ্যের বিষয় এই রাস্তা তারা কেউ মানলেন না। এখন পর্যন্ত মানছেন। এখনো সময় আছে। এখনো জমির কেন্দ্রীভবন যেখানে হচ্ছে তাকে যদি কাজে লাগিয়ে প্রকৃতি ভূমি সংস্কারের মাধ্যমে এই রাস্তায় যদি যেতে পারি তাহলে পরে আমাদের দেশের অর্থনীতি ফিরে আসতে বাধ্য।

আভ্যন্তরীন ক্ষেত্রে গোলমাল বাধিয়ে দেন। ঐক্যকে বিনষ্ট করা, সংহতিকে বিনষ্ট করা ইত্যাদি করে দেশটাকে টুকরো টুকরো করে দেওয়া, এখানে স্বাধীনতার প্রশ্ন তোলে, সেখানে স্বাধীনতার প্রশ্ন-তোলা এই সব একই সূত্রতে গাঁথা। এতে-জড়িত সাম্রাজ্যবাদী শক্তি। অর্থনীতিকে ইতিমধ্যেই ওরা নিজেদের কব্জায় নিয়ে নিয়েছে। এটা যদি বন্ধ না হয় তাহলে আমাদের হয়ত আর একটা স্বাধীনতার যুদ্ধ করতে হবে।

মাননীয় অধ্যক্ষ মহোদয় আমি এর চেয়ে বেশি কিছু বলে সময় নষ্ট করতে চাইছি না। যদিও বিষয়টি খুবই দুশ্চিন্তার। যে কোন দেশ প্রেমিক মানুষ এতে উদ্বিগ্ন হওয়ার কথা। এদের বিরুদ্ধে সাধারণ মানুষকেও লড়াই সংগ্রামে নিয়ে আসতে হবে। এই লড়াই যদি আমরা গড়ে তুলতে না পারি তাহলে আমাদের দেশের বিপন্নতা আরও বৃদ্ধি পাবে। সেই জন্যই এই প্রস্তাবটা যথেষ্ট সময়োপযোগী। এই সময়ে দেশের সমস্ত মানুষের চোখ খোলা রাখা উচিৎ। কেন্দ্রীয় সরকারকে সাম্রাজ্যবাদের বিরুদ্ধে বলিষ্ঠ ভূমিকা নিতে হবে। এই জন্য এই প্রস্তাব এসেছে এবং আমি এই কারণেই প্রস্তাবটিকে পূর্ণ সমর্থন করে শেষ করছি। ধন্যবাদ।

**মিঃ স্পীকার ঃ-** এখন আমি মাননীয় সদস্য শ্রী দেববর্মা কর্তৃক উত্থাপিত প্রস্তাবটিকে ভোট দিচ্ছি। প্রস্তাবটি হচ্ছে -

"ভারতবর্ষে কৃষি - শিল্প বাণিজ্য - ও অর্থনৈতিক সার্বভৌমত্ব এবং মানুষের অন্যান্য মৌলিক অধিকার বিপর্যস্ত করে সাম্রাজ্যবাদের উপর নির্ভরশীল করে তোলার জন্য মার্কিন সাম্রাজ্যবাদী শক্তি অনবরত চক্রান্ত করে চলেছে। কেন্দ্রীয় সরকার বর্তমান এই চক্রান্তকে কার্যকরী করার ক্ষেত্রে সাহায্য করেছে। তার ফলে দেশের ঐক্য সংহতি ও সার্বভৌমত্ব বিঘ্নিত হচ্ছে। এই সভা প্রস্তাব করেছে অবিলম্বে কেন্দ্রীয় সরকার মার্কিন সাম্রাজ্যবাদী শক্তির বিরুদ্ধে কঠোর ব্যবস্থা গ্রহণ করুন"।

(প্রস্তাবটি ধ্বনীভোটে সভা কতৃক গৃহীত হলো)

## ANNOUNCEMENT BY THE CHAIR

**মিঃ স্পীকার ঃ-** একটি ঘোষণা। মাননীয় সদস্য মহোদয়গণ, আমি মাননীয় সদস্য শ্রী রতনলাল নাথ মহোদয়ের নিকট থেকে সর্ট ডিশকাশন অন আর্জেন্টি পাবলিক ইমপরটেন্সের উপর একটি নোটিশ পেয়েছি। জন-জীবনের গুরুত্বের পরিপ্রেক্ষিতে সেটার অনুমোদন দিয়েছি। উক্ত নোটিশের উপর আগামী ২৭শে আগস্ট সোমবার ২০০১ ইং তারিখে আলোচনা হবে। নোটিশের বিষয়বস্তু হল, "রাজ্যে সমস্ত উন্নয়ন-মূলক কর্মসূচী ও পরিকল্পনার সঙ্গে পরিবেশকে যুক্ত করে বাস্তবমুখী ব্যবস্থা গ্রহণ করার উদ্দেশ্যে দেশের অন্যান্য কয়েকটি রাজ্যের ন্যায় ত্রিপুরা বিধানসভায় এনভায়রণমেন্ট

সিলেকট কমিটি গঠন করা সম্পর্কে।'

## PRIVATE MEMBER'S RESOLUTION

**মিঃ স্পীকার ঃ-** আজকের তৃতীয় রিজেলিউশানটি এনেছেন মাননীয় সদস্য শ্রীসমীর দেব সরকার। এখন আমি মাননীয় সদস্য শ্রীসমীর দেব সরকারকে অনুরোধ করছি উনার রিজিলিউশানটি সভার সামনে উত্থাপনের জন্য।

**শ্রী সমীর দেব সরকার ঃ-** মিঃ স্পীকার স্যার, আমার রিজিলিউশানটির বিষয়বস্তু হলো:- "কেন্দ্রীয় সরকারের অর্থনৈতিক নীতির ফলে শ্রমিক কৃষক সহ সর্বস্তরের মানুষের জীবনে বিপর্যয় সৃষ্টি করেছে। গুদামে খাদ্য মজুত আছে তবুও মানুষ অর্ধাহারে মরছে। কৃষকের উৎপাদিত জিনিষের মূল্য দ্রুতহারে হ্রাস পাচ্ছে। বেকার সমস্যা তীব্র থেকে তীব্রতর হচ্ছে অন্য দিকে ক্ষুদ্র শিল্প বন্ধ হচ্ছে। এর পরিপ্রেক্ষিতে এই বিধানসভা প্রস্তাব করছে যে, কেন্দ্রীয় স[illegible]কার অতিদ্রুত ভ্রান্ত অর্থনীতি ত্যাগ করে মানুষের জীবন - মান রক্ষার উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করুন।"

এই যে অবস্থা আমাদের হাজার হাজার স্বাধীনপ্রেমী ৪৭ বছর স্বাধীনতা যুদ্ধের আগে এই সাম্রাজ্যবাদের বিরুদ্ধে লড়াই করে দেশকে মুক্ত করেছিলেন এবং একটি আশা নিয়ে এই দেশের মানুষ দুই বেলা অন্তত মোটা ভাত মোটা কাপড় পড়ে এরা অন্তত খেয়ে পড়ে বাঁচতে পারেন অন্তত মানুষের মত মানুষ হওয়ার যাতে সুযোগ পায়। কিন্তু আমরা দেখেছি স্বাধীনতার পর দীর্ঘ ৫৪ বছর ভারতবর্ষের দিল্লির ক্ষমতায় যারা এসেছেন এর আগে অর্থনীতি অনুসরণ শুরু করেছেন সেই সংবিধান গ্রহণের দিক থেকে আমাদের দেশের মানুষকে বোকা বানিয়ে মিশ্র অর্থনীতির কথা বলে কোন কোন সময় সমাজতান্ত্রিক সরকার গঠিত হবে এই কথাগুলো ভারতবর্ষের একচেটিয়ে ব্রিটিশ জমিদার যোদ্ধাদের শাসনে এবং শোষণে আওতাধীন করে রেখেছেন। যার ফলে আজকে দেখছি আমাদের দেশ পৃথিবীর দরিদ্রতম দেশগুলির মধ্যে অন্যতম। গত কয়েকদিন আগে রাষ্ট্র সংঘের বিশ্ব মানব উন্নয়ন ২০০০ ইং যে রিপোর্ট সেই রিপোর্ট বেরিয়েছে এবং তার মধ্যেই আমরা দেখছি কব, আয়ুষ্কাল, সার্বজনীন শিক্ষার সুযোগ, রোগ নিরাময়ের প্রাথমিক ব্যবস্থা খাদ্যগ্রহণ ও গোষ্ঠী বৃদ্ধি, মানবাধিকার ইত্যাদি প্রশ্ন পারস্পরিক বিচারে বিশ্বের ১৭৪ টি দেশের মধ্যে ভারতের স্থান হলো ১২৮ নম্বর। আমরা ১৭৪ টি দেশের মধ্যে ১২৮ নম্বর আমাদের দেশের স্থান। ছোট ছোট রাষ্ট্রগুলো যারা কখনও ১ কোটি লোকের মত হবে না এরাও ১২৭ এর আছে এবং তারা আমাদের দেশের ভারতবর্ষের চেয়ে এগিয়ে আছে। এতদিন ৫৪ বছর এতো পরিকল্পনা, এত সংস্কার এর কর্মসূচি একটি মুষ্টিমেয় কিছু উপর তলার মানুষ জীবনের সমৃদ্ধি এনেছে এবং তাতে বেশীর ভাগ অংশের মানুষ তাদের জীবনকে তারা করে বেড়াচ্ছে ক্ষুধা, দারিদ্রতা, অশিক্ষা, বেকারত্ব, রোগভোগ এবং জীবনধারণের ন্যূনতম প্রয়োজন তা বিক্রিত হয়ে যাচ্ছে। কয়েকদিন আগে আমরা রসিকতা করে বলতাম এবং এখনও এটা আমরা বলি বিশ্বের যদি কোন প্রতিযোগিতা অনুষ্ঠিত হয় অলিম্পিকের মধ্যে, যে পৃথিবীর সবচেয়ে গরীব দেশ কোনটি তা আমাদের দেশের প্রধানমন্ত্রী হাত বাড়িয়ে বুক ফুলিয়ে বলবেন যে এই চ্যাম্পিয়নশীপের মেডেলটা আমাকে দাও। কারণ পৃথিবীর প্রায় অর্ধেকের চেয়ে বেশি গরীব এবং জনসংখ্যাও বেশি। যদি বলেন য়ে পৃথিবীর মধ্যে সবচেয়ে বেশি নিরক্ষরের দেশ কোনটি আমাদের দেশের প্রধানমন্ত্রী হাত বাড়িয়ে বলতে হবে চ্যাম্পিয়নশীপের মেডেলটা আমাকে দিতে হবে। যদি বলা হয় এই বিশ্বের মধ্যে সবচেয়ে বেশী বেকারের দেশ কোনটি তার জন্য পুরস্কার দেওয়া হবে তখনও সেই গোল্ডমেডেল চ্যাম্পিয়নশীপ ভারতে আসবে। এই যে বিশেষ বিশেষ দিক থেকে আমাদের থেকে কলংকের দিক থেকে দূরদশাগ্রস্ত এর দিক থেকে আমরা যে পৃথিবীর পেছনে পড়া দেশ এটা তো হওয়ার কথা ছিল না। কেন হলো, কারা এর জন্য দায়ী। মূলত আমরা বলব ভারতবর্ষের শাসকগোষ্ঠি, স্বাধীনতার পর থেকে যে রাজনীতি এখানে করছে মিশ্র অর্থনীতির নামে একচেটিয়ে পুঁজি জমিদার যোদ্ধাদের যে শাসনব্যবস্থা সেই শাসনব্যবস্থা আজকে, আমাদের দেশের এই পরিণতি সেই পরিণতির দিক থেকে নীচে টেনে নিয়ে যাচ্ছে। আমরা কিছুদিন আগে বিশেষ করে কংগ্রেস জমানায় শেষের দিকে বলা যায় আমরা যে জিনিষগুলো শুনতাম যে ভারতবর্ষের সমাজতান্ত্রিক ধাচের রাজনীতির কথা আজকে এই জিনিষগুলো আর কেউ শুনছে না। আজকে

যারা দিল্লীর ক্ষমতায় আছে সেই ২৪ দলের ন্যাশনাল ডেমোক্রেটিক এলাইএন্স একটি বি, জে, পি, সরকার আজকে তারা সেই শব্দগুলো উচ্চারণ করতে পারছে না। ভারতবর্ষের যদি বলে আমরা ভূমি সংস্কার, না ক্ষমতার বিকেন্দ্রীকরবণ, না কৃষি ভিত্তিক গ্রামীণ শিল্পের বিকাশ, না ক্ষুদ্র এবং কুটির শিল্পের প্রসার সবগুলো আজকে অতীতের স্লোগান।

এমন কোন আশার বাণী আজকে ভারতবর্ষের শাসকগোষ্ঠি শোনাতে পারছেন না। ভারতের রাষ্ট্রপতি কয়েকদিন আগেও স্বাধীনতা দিবসের ভাষণে এইসব দুর্বলতার কথা বলেছিল, অর্থাৎ ভারতবর্ষের মুষ্ঠিমেয় মানুষ সম্পদের পাহাড় তৈরী করছে অন্য দিকে সংখ্যাগরিষ্ঠ অংশের মানুষ শতকরা ৯৫ ভাগ যারা ক্রমান্বয়ে দারিদ্র সীমার নিচে আছে। এই কথাগুলি অস্বীকার করছি না এবং এই কথাগুলি গুরুত্ব দিয়েছে উন্নয়নের এমনই রাস্তা আজকের সরকার বেছে নিয়েছেন, গত ১৯৯১ সালে কংগ্রেস দলের নরসীমা রাও এর সময় যে নীতি গ্রহণ করা হয়েছিল সেই নীতি আজকে বাস্তবায়িত করার প্রশ্নে বি. জে. পি. সরকাররা যে নীতি এটা কংগ্রেসের জমানার চেয়ে আরও দ্রুত এগিয়ে নেওয়ার চেষ্টা করছেন। এটা যেমন একটা প্রমাণ করার চেষ্টা যে সাম্রাজ্যবাদের কাছে কে কত বেশি আপন হতে পারে, কে কত বেশি আগে দেশটাকে বিকিয়ে দিতে পারে। ভারতবর্ষটা এমন এক টা জায়গা বা দেশ যে প্রতিদিন দিল্লিতে এমন একটা সরকার বসেছে যে প্রতিদিন দেশটাকে নিলামে বিক্রি করে দেওয়ার চেষ্ট করছে। কৃষি কি শিল্প, বাণিজ্য এবং শেষ পর্যন্ত হচ্ছে স্বাধীনতা সেইগুলিকে বিকিয়ে দেওয়ার চেষ্টা চলছে প্রতিদিন। তাই আজকের দিনে জীবনের যে যন্ত্রনা সেই দিকে আজকের যে নীতি সেই অর্থনীতি তাকে মেনে নিতে পারছেন না। সেখানে প্রতিবাদ হচ্ছে, আমরা আমাদের বিধানসভায়ও একজন দেশপ্রেমিক মানুষ হিসাবে ভারতের নাগরিক হিসাবে আমরা এই নীতি বিরোধিতা করছি যে এই নীতি ভারতবর্ষের স্বার্থ ভীঘ্নকারী। কাজেই এই নীতি ভারতবর্ষকে চরম পরিণতির দিকে নিয়ে যাচ্ছে। এর প্রতিবাদ না করে কোন দেশপ্রেমিক মানুষ থাকতে পারে না। বি. জে. পি. জোট সরকার আজকে কত স্বদেশীয়ানার কথা বলেছে কিন্তু আমরা দেখেছি এবং আগেও আলোচনা হয়েছে যে একটার পর একটা পণ্য মানে ভারতবর্ষে আজকে ১৪২৯ টা আসার জন্য যে দ্বার খুলে দিয়েছে, কি কৃষি কি শিল্প সর্বত্র তার প্রতিবাদ চলছে এবং এটা বলা ভাল এই নীতিগুলি অর্থাৎ অবধ আমদানি নীতিগুলির ক্ষেত্রে শুল্ক যে কমিয়েছে কেন্দ্রীয় সরকার তা ১৫০০ কোটি হবে। আর আমরা দেশের যে ছোট ছোট শিল্প আছে তাদের উপর শুল্ক বাড়ছে। এটার একটাই অর্থ যে ভরতের বাজারটাকে উন্মুক্ত করে দেওয়া দেশের অর্থনীতিকে উন্মুক্ত করে দেওয়া। এই অর্থনীতি বি. জে. পি. নেতৃত্বাধীন, ন্যাশনাল ডেমোক্রেটিক এলাইয়েন্স সরকার নিচ্ছে যা ভারতের কোন মানুষ, শুধু গরীব অংশের মানুষ নয়, এমন ছোট ছোট কলকারখানার মালিকরাও তা মেনে নিতে পারছে না এই অর্থনীতিকে। গরীব মানুষের যে খাদ্য ভর্তুকি তা তোলে দিয়ে ব্যবসায়ীদের জন্য এক চেটিয়ে পুঁজি-পতিদের জন্য ইনসেন্টে দেওয়া হচ্ছে। এটা কের আমরা জানতে পারি কি? যারা আমেরিকার পক্ষে কথা বলেছেন যারা সাম্রাজ্যবাদের কথা বলেছেন এবং আমরা আশ্চর্য্য যখন আমরা দেখি আমাদের রাজ্যের বিধানসভায়ও আমেরিকার পক্ষে দালালী, সেটা বললে অনেকে আছে যারা হয়তও গোসা করতে পারেন।

কিন্তু আমেরিকার পক্ষে এখানে বলাবলি করে সাম্রাজ্যবাদীর পক্ষে দেশকে যারা গ্রাস করতে চাইছেন, দেশকে আবার পরাধীনতার অন্ধকারের দিকে যারা টেনে নিয়ে যেতে চাইছেন, এই সাম্রাজ্যবাদীর পক্ষে বলাবলি করতে গিয়ে। যারা হচ্ছে তাদের জানা দরকার আমেরিকার তারাও সেখানে খাদ্য ভর্তুকি দিয়ে থাকেন। তাদের দেশের গরীব অংশের মানুষ সেই ভর্তুকি পায়। তাদের যে নির্দেশিত নীতি এই নীতি আজকে ভারত সরকার মেনে চলার জন্য চেষ্টা করছে। বলা যায় কুকুরের মত সেই বেলাটা বেধেছে। সেই সমস্ত দালাল ও সেই নীতি অনুসরণ করতে গিয়ে আজকে আমাদের দেশের গরীব অংশের মানুষের উপর থেকে বিশেষ করে খাদ্য সামগ্রীর উপর থেকে ভর্তুকি তোলে দিচ্ছে। এটা কোন ধরনের ব্যবস্থা তা আমাদের প্রত্যেকের মনে প্রশ্ন উঠেছে। আমি মনে করি দেশপ্রেমিক মানুষ এইগুলি মেনে নিতে পারবেন না।

**মিঃ স্পীকার ঃ-** মাননীয় সদস্য কনক্লোড করুন।

**শ্রীসমীর দেব সরকার ঃ-** শুধু একটা না একটা এটা করে ব্যাংক, বীমা বেসরকারীকরণ হচ্ছে। রাষ্ট্রয়ত্ত্ব সংস্থাগুলিকে বিলগ্নীকরণ করা হচ্ছে। বিদেশী পুঁজির আবার প্রবেশের অনুমতি দেওয়া, রেশনিং ব্যবস্থা তোলে দেওয়া, পেট্রোল, ডিজেল,

রান্নার গ্যাসের মূল্য বৃদ্ধি করে সারের উপর ভর্তুকি তোলে দেওয়া, এই রকম একের পর এক পদক্ষেপ গ্রহণ করে বি. জে. পি. জোট সরকার সাধারণ মানুষের দুর্দশা ডেকে আনছে। কিছু দিন আগে এখানে আলোচনা হয়েছে এফ সি আই খাদ্য সম্পর্কে। এখানে মাননীয় সদস্য উল্লেখ করেছেন, এফ সি আই -এর খাদ্য গোদামগুলিতে খাদ্য উপচে পড়ছে, আর দেশের নানা প্রান্তে অনাহারে মৃত্যু হচ্ছে উড়িষ্যা এই কয়েকদিন আগেও পার্লামেন্টে তোলপাড়। ৩৪ জন অনাহারে মৃত্যু বরণ করেছেন। পার্লামেন্টে তোলপাড় উত্থাপন মুলতবি রাখতে হয়েছে। সেই জায়গায় দাঁড়িয়ে কেন্দ্রীয় সরকার সিদ্ধান্ত নিয়েছে ৬ হাজার মেট্রিক টন পচা খাদ্য সাগরে ডুবিয়ে নষ্ট করেছে। মামলা হয়েছে সুপ্রিমকোর্টে এবং সেই মামলায় রায় হয়েছে, মামলা যারা করেছেন পিপুল ইউনিয়ন ফ্রন্টস্ সিভিল লির্ভাটিস সেই আবেদন বলে দেশের সর্বোচ্চ আদালত রায় দিয়েছেন ক্ষুধার্ত মানুষের কাছে খাদ্য পৌছে কিনা তা দেখা সরকারের প্রাথমিক দায়িত্ব। এবং বিনা উদ্দেশ্যে কোন খাদ্য নষ্ট করা যাবে না। ভারতবর্ষের সর্বোচ্চ আদালতের এই রায়। ভারতবর্ষের এই জাতীয় সরকার, কেন্দ্রীয় সরকার ও 'র যে নীতি কত ঘৃণ্য নীতি সেই নীতির চেহারা উন্মোচন করেছেন আমাদের সামনে। কাজেই এই নীতি সমর্থনের কোন প্রশ্নই উঠে না। এবং এই নীতির বিরুদ্ধে এখানকার রাজ্য বিধানসভা না বামপন্থী দলগুলি না ভারতবর্ষের দল মানুষ সেখানে গর্জে উঠেছেন। এবং একটাই আওয়াজ কেন্দ্রীয় সরকারকে এই নীতি পাল্টাতে হবে। এবং শুধু তা না তারা যে নীতি নিচ্ছেন বেসরকারীকরণ, বিলগ্নীকরণ সেই ক্ষেত্রে আমরা দেখছি কলকারখানাগুলি যেখানে শ্রমিক নিয়োগ করেছিলেন, তা প্রতিদিন ছাঁটাই হচ্ছে।

**মিঃ স্পীকার ঃ-** মাননীয় সদস্য কনক্লোড করুন, আর মাত্র দুই মিনিট।

**শ্রীসমীরদেব সরকার ঃ-** বছরে এক কোটি বেকারের চাকরি হবে, আজকে কলকারখানা বন্ধ হয়ে যাচ্ছে, লাভজনক কলকারখানা বন্ধ হয়ে যাচ্ছে। শুধু এটা না মারুতি ইণ্ডাসট্রিস বংশীলাল-এর দেওয়া সেই জায়গায় সঞ্জয় গান্ধীর নামে সেখানে প্রতিষ্ঠান স্থাপন করেছিলেন। বছরে প্রায় ১২৩ কোটি টাকা মুনাফা হয়, সেই ধরণের ইণ্ডাসট্রিগুলিকে আজকে জাপান, মার্কিন কোলাবরেশনের কাছে বিক্রি করে দিচ্ছে। ভারত সরকার লাভজনক সংস্তাগুলিকে এবং লাইফ ইন্সুরেন্স করপোরেশনগুলিকে বিক্রি করে দিচ্ছে। হাজার হাজার লক্ষ লক্ষ শ্রমিক ছাঁটাই হচ্ছে। রাজ্য সরকারের কাছে সার্কোলার আসছে, আমাদের রাজ্যে আসছে না। নতুন করে কোন পদ তৈরী করা যাবে না এবং শূন্য পদগুলিকে নিয়োগ করা যাবে না। এমন কি এখন যারা চাকরি করছেন তাদেরকে ২ শতাংশ করে ৫ বছরে ১০ শতাংশ ছাঁটাই করে দিতে হবে। কেন্দ্রীয় দপ্তরগুলি কি এইগুলি মেনে চলছেন। কোন কোন রাজ্য সরকার এইগুলিকে মেনেছেন যদিও আমাদের রাজ্য সরকার এখনও তাদের সেই নীতি বা সার্কুলার আমাদের রাজ্য কার্যকারী হতে দেন নি। কি জঘন্য আক্রমণ তা ভেবে দেখার সময় এসেছে আজকের ভারতবর্ষের মানুষের। স্বাধীনতার পরে ভারতবর্ষের অর্থনীতির উপর ভারতবর্ষের স্বাধীনতা সংহতির উপর এত বড় আক্রমণ আর কোনও দিন নেমে আসে নি যে কোন দেশপ্রেমিক মানুষের সেই আক্রমণ মোকাবিলার জন্য উপস্থিত হয়েছেন এবং সেই মণিপুরের আক্রমণ আরেকটা দিকে, সেটাও নজর রেখে ভারতবর্ষে যেটা শুরু হয়েছিল অনেকদিন আগে হলদা, সাবমোনে তেহেলেকা প্রভৃতি ঘটনাগুলি। এছাড়াও রয়েছে তেহেলেকা ডটকম কেলেঙ্কারি ঘটনা। তার মধ্য দিয়ে ভারতবর্ষের প্রতিরক্ষা ব্যবস্থা কেন্দ্রীয় সরকাবের অন্যান্য ব্যবস্থাগুলো আজকে আর টিকে রাখা যাচ্ছে না। এই লিবারইজেশনের প্রক্রিয়া ভারতবর্ষে টেনে আনা হচ্ছে। তার এই পরিণতিতে আজকে ভারতবর্ষ দেশপ্রেমিক মানসিকতা হারিয়েছে দুর্নীতির লক্ষ্যে রাষ্ট্রনায়করা একের পর এক হেরে যাচ্ছেন। সেই জায়গা থেকে ভারতবর্ষকে রক্ষা করা দরকার এবং তার জন্যেই আজকে এই বিধানসভায় এই প্রস্তাব কেন্দ্রীয় সরকারের কাছে আমরা যেমন রাখছি, তেমনি আমরা এই অর্থনীতিকে নিয়ে যেতে চাইছি। আর এই অর্থনীতিকে পাল্টাতে হবে। কোটি কোটি ভারতবর্ষের মানুষের সঙ্গে আমাদের এই রাজ্যের লক্ষ লক্ষ মানুষ একটাই কথা বলছে যে তোমরা এই নীতি পাল্টাও না হলে কেন্দ্রীয় সরকারকে পাল্টিয়ে দেবে ভারতের অগ্রত জনগণ। এইটুকু বলে আমি আমার আলোচনা শেষ করছি। ধন্যবাদ।

**মিঃ স্পীকার ঃ-** মাননীয় সদস্য শ্রীনগেন্দ্র জমাতিয়া।

**শ্রীনগেন্দ্র জমাতিয়া ঃ-** মিঃ স্পীকার স্যার, মাননীয় সদস্য শ্রীসমীর দেব সরকার যে প্রস্তাব এনেছেন এটাকে আমি পুরোপুরি সমর্থন করতে রাজি আছি। যদি উনি আমার যুক্তিগুলি মেনে নেন। প্রথম কথা হচ্ছে কেন্দ্রীয় সরকার কেন বিদেশ থেকে ঋণ নেয়, কেন ঋণগ্রস্ত হচ্ছে এটাকে যদি আমাদের বিরোধিতা করতে হয় তাহলে এই রাজ্য সরকার কেন্দ্র থেকে বহু বহু কোটি টাকা আমাদের বাজেটের বিরাট অংশ পাওয়ার পরেও বহু সংস্থা থেকে, নাবার্ড থেকে বলেন হাটকো থেকে বলেন এরকম বহু বিশ্ব ব্যাংকের কাছে থেকেও এখন ঋণ নিতে হয়। কেন আমাদের কোটি কোটি টাকা এখানে কমতি হচ্ছে। কারণ কি? আমাদের রাজ্যে এখন রাস্তা চাই, শিক্ষা চাই, বিদ্যুৎ চাই, কলকারখানা চাই এখন এই দাবি পূরণ করবেন কি করে? আমাদের রাজ্যের যে সোর্স এটা দিয়ে যদি না পারা যায় তাহলে বিকল্প কি? হয় ঋণ করতে হবে না হয় বিদেশীকে লগ্নী করার সুযোগ দিতে হবে। এখন কি বিদেশ থেকে ঋণ নেওয়া ভাল নাকি বিদেশি ঋণ নেওয়ার সংস্থাকে সরাসরি বিনিয়োগ করার সুযোগ দেওয়া কোনটা ভাল। এটা মাননীয় অর্থমন্ত্রী উপস্থিত আছেন উনি বলবেন। আর একটা এই যে মাননীয় শিল্পমন্ত্রী একবার প্রশ্নের উত্তর দিয়েছেন যে আমাদের টি. আর. টি. সি. গত ৭ বছরে ৫৩ কোটি টাকা লোকসান দিয়েছেন। জোট মিল প্রতি বছরে ৬ কোটি টাকা লোকসান দিচ্ছে। এর কারণগুলি কি খোঁজে দেখেছেন? অর্থনীতিবিদরা বলেছেন য়ে রাষ্ট্র যদি কোন সংস্থা চালায় সেখানে কর্মচারীর সংখ্যা অতিরিক্ত হবেই। কারণ রাজনৈতিক চাপে তাকে করতে হয় এইগুলি। জোটমিল লাভের মুখ দেখছে, টি.আর.টি.সি. লাভের মুখ দেখছে রাজ্যকে এর ক্ষতির পরিমাণ স্বীকার করতে হবে না এই টাকা কোথায় থেকে আসে। ৬ কোটি টাকা টি.আর.টি.সি.র পিছনে এবং ৫৩ কোটি টাকা জোটমিলের পেছনে গত ৭ বছরে। এটা কি যুক্তিসঙ্গত এভাবে চলতে থাকবে? কাজেই এইভাবে চলতে দেওয়া যায় না। এই ক্ষেত্রে করার কি আছে। উনি যেভাবে সমস্যা সমাধানের কথা বলেছেন এটা খুব হাস্যকর। এই যে নোবেল জয়ী অমর্ত্য সেন অর্থনীতিবিদ জনকল্যাণ অর্থনীতিবিদ বলেছেন ইংরেজ আমলে ভারতবর্ষে ৫০ সালে যে মন্বন্তর সৃষ্টি হয়েছিল সেটার করেন রাজনৈতিক। ভারতবর্ষের স্বাধীন হওয়ার পরে আর সেইরকম ক্ষতিক্রম হতে পারেনি। তার কারণ হচ্ছে যে গণতান্ত্রিক ব্যবস্থায় মত প্রকাশে জন গঠনে প্রতিবাদ করার সুযোগ আছে বলেই সম্ভব হয়েছে। এখানে রাজনৈতিক আলোড়ন সৃষ্টি হয় প্রতিবাদ হয়। কাজেই সরকার বাধ্য হয়ে সমস্যা সমাধান করে থাকে। উনি বলেছেন চিনে বিদেশী শক্তি নেই সেখানে কমিউনিষ্ট শাসনে আর অনাহারে মৃত্যু হয়েছে দুর্ভিক্ষ হয়েছে। তার কারণ হচ্ছে সেখানে সরকারের বিরুদ্ধে জনমত প্রতিবাদ করার কোন সুযোগ নেই। এই যে গণতান্ত্রিক ব্যবস্থা এই যে সাম্যবাদের নামে একনায়কতন্ত্রের রাষ্ট্র নতুন করে কোন জনমত থাকবেনা সরকারের বিরুদ্ধে কোন প্রতিবাদ করা যাবে না এই সিস্টেমটা জনগণের জন্য নিরাপদ নেই। যেটা অচল হয়ে গেছে সেটা অচল হয়ে যাবে। এটা মর্ডানাইজ হয়েছে কিছু কিন্তু আধুনিকীকরণ তো করতেই হবে। পুরাতনকে সংশোধন করে যদি না হয় তা হলে রিপ্লেস করতে হবে। কাজেই মিঃ স্পিকার স্যার, বাস্তবের বিরুদ্ধে কথা বলে লাভ নেই। আমার মনে হয়, সরঞ্জাম কিনতে গিয়ে আমরা যে হাজার হাজার কোটি টাকা খরচ করছি এটা রোখা যায় কিনা। কাজেই উৎপাদন যদি না বাড়াতে পারি, জলসেচ ব্যবস্থা নেই উৎপাদন ব্যবস্থা নেই কৃষকের ক্ষতি হবে না। জলসেচ দেবেননা আধুনিক উৎপাদন পদ্ধতি আনবেন না। শুধু সেই নিয়ে উনারা বলেছেন বি.পি.এল.। কেন্দ্রীয় সরকার বলেছে যারা বি.পি.এল পভারটি লাইন তারা যাতে খেতে পায় তার জন্য এই চাউল। এই যে এক লক্ষ হচ্ছে বি.পি.এল হোল্ডার। অন্যদিকে সারের ভর্তুকি এটা ৪ টাকা শতকরা হারে বিক্রয়কর দিতে হচ্ছে সবাইকে । প্রান্তিক চাষিকেও টাকা দিতে হবে ক্ষুদ্র চাষীকেও দিতে হবে। আয়ের যদি বৈষম্য থাকে করের বোঝা কি চাপানো যায়। করের শর্ত সমান হতে পারে? মাননীয় অর্থমন্ত্রী বলুন শুধু কেন্দ্রীয় সরকারের বিরুদ্ধে বললেন কেন? ভারতবর্ষের বিদ্যুৎের চাহিদা বিপরীত হচ্ছে তারপর আধুনিকীকরণ করতে হবে অন্যান্য সেটা পূরণ করতে হবে। মিঃ স্পিকার স্যার, কেন্দ্রীয় সরকারের বিরুদ্ধে কথা বলব এই রকম রাজনৈতিক আমরা সমর্থন করি না এই ধরণের ভূমিকাকে তীব্র ভাষায় প্রতিবাদ করি।

মিঃ স্পীকার ঃ- শ্রী সাধন দাস।

শ্রীসুধন দাস (রাজনগর) ঃ- মিঃ স্পীকার স্যার, মাননীয় সদস্য শ্রী সমীর দেব সরকার মহোদয় এখানে যে প্রস্তাব এনেছেন সেটাকে সমর্থন করে আমি কয়েকটি কথা বলছি। আমাদের দেশের স্বাধীনতার যে স্বপ্ন ছিল সেটা বাস্তবায়িত হয়নি। দেশের স্বাধীনতার পর থেকে দেশটাকে যারা পরিচালন করেছে প্রথম দিকে কংগ্রেস এবং বর্তমানে অটল বিহারী বাজপেয়ীর যে এ ন.ডি.এ. সরকার তারাই আমাদের স্বপ্নকে বাস্তবায়িত হতে দেয়নি। ১০দশকের্র আগে দেশটা একটা পর্যায়ে গিয়েছে এবং পরবর্তী সময়ে ৯১ সাল থেকে কংগ্রেস জমানায় শেষ দিকে প্রধানমন্ত্রী নরসিমা রাও এবং তাদের অর্থমন্ত্রী মনমোহন সিং-এর যে নয়া অর্থনীতি শুরু করেছিলেন অটলবিহারী বাজপেয়ী সেই নীতিটাকে নগ্নভাবে ব্যবহার করেছেন । যার ফলে দেশে একটা ভয়ানক পরিস্থিতির সৃষ্টি হয়েছে। এর আগেও এইগুলি নিয়ে অনেক আলোচনা হয়েছে। আমি এই ব্যাপারে বিস্তারিতকিছু বলব না। কৃষিতে বার্ষিক বৃদ্ধির যে হার ৯৬-৯৭ ইং সালে ছিল ৯.৩ তাংশ। ৯৯-২০০০ ইং সালে সেটা নিচে নেমে এসেছে। শিল্পে বৃদ্ধির হার ৯৫-৯৬ ইং সালে ছিল ১১ শতাংশ। ৯৯-২০০০ ইং সালে সেটা নিচে নেমে এসেছে ৬.৯ শতাংশ। বর্ত্তমানে হয়তো আরও অনেক নিচে নেমে এসেছে। এই যে নয়া অর্থনীতি তার তার মূলে হচ্ছে বেসরকারি বিনিয়োগ। এতে কি হচ্ছে ? ৯১-৯৮ ইং সালের ডিসেম্বর মাস পর্য্যন্ত বিনিয়োগ হয়েছে ৭,৫৭,৩২৬ কোটি টাকা। মহারাষ্ট্রে হয়েছে ১৮ শতাংশ, গুজরাটে হয়েছে ১৮.৭ শতাংশ, আসামে হয়েছে ৭ শতাংশ, বিহারে হয়েছে ১.২ শতাংশ। এতে বৈষম্য যে কিভাবে বাড়ছে তার একটা নমুনা। এছাড়া সর্ব ভারতীয় আর্থিক প্রতিষ্ঠান থেকে বিনিয়োগ আছে। মহারাষ্ট্রে এই সমস্ত প্রতিষ্ঠান থেকে লগ্নী করা হয়েছে ২১ শতাংশ। গুজরাটে ১৩.৫ শতাংশ, আসামে ০.৫ শতাংশ, বিহারে ১.৪ শতাংশ। এই যে আর্থিক নীতি এতে গরীবের সর্বনাশ হচ্ছে। বর্তমানে দেশে বৈষম্য আরও বেড়ে যাচ্ছে। কেন্দ্রীয় সরকার যে বাইরে থেকে বিভিন্ন শিল্প ও কৃষি সামগ্রী আমদানি করেছে-১৪২৯ টি সামগ্রী হয়েছে ১৮ শতাংশ, গুজরাটে হয়েছে ১৮.৭ শতাংশ, আসামে হয়েছে ৭ শতাংশ, বিহারে হয়েছে ১.২ শতাংশ। এতে বৈষম্য যে কিভাবে বাড়ছে তার একটা নমুনা। এছাড়া সর্বভারতীয় আর্থিক প্রতিষ্ঠান থেকে বিনিয়োগ আছে। মহারাষ্ট্রে এই সমস্ত প্রতিষ্ঠান থেকে লগ্নী করা হয়েছে ২১ শতাংশ। গুজরাটে শতাংশ। আসামে ০.৫টাকা ছাড় দিয়েছেন। ফলে আমাদের দেশে কলকারখানা সব বন্ধ হয়ে যাচ্ছে। দেশের শ্রমিকরা ছাঁটাই হয়ে যাচ্ছে। আজকে দেশে একটা ভয়ানক পরিস্থিতির সৃষ্টি হচ্ছে। কোম্পানি কর কমানো হয়েছে ৫০০৫ কোটি টাকা। উৎপাদন শিল্পে ৪৬৭৭ কোটি টাকা। আমাদের দেশ আজকে উৎপাদনে মার খাচ্ছে। আজকে দেশকে একটা ভয়ানক পরিস্থিতির দিকে নিয়ে যাওয়া হচ্ছে। এর থেকে রেহাই পাওয়ার কোন উপায় নেই।

৬৪ হাজার কোটি টাকা অনাদায়ী ব্যাংক ঋণ যার বেশিরভাগ বড় বড় পুঁজিপতি, কলকারখানার মালিক যারা আছেন তাদের হাতে পড়ে আছে। আমাদের দেশে যে কালো টাকার পরিমাণ ভারতবর্ষের টাকার প্রায় সমপরিমাণ হবে তাদের কালো টাকা । এক টাকাও সেখান থেকে উদ্ধার করার কোন পরিকল্পনা নেই এইভাবে দেশ চলছে। শিল্পে আরও যে সমস্ত সর্বনাশা নীতি প্রয়োগ করার জন্য অগ্রসর হচ্ছে এক হাজার পর্য্যন্ত শ্রমিক যে সমস্ত কলকারখানায় কাজ করছে সেই কারখানায় শ্রমিক ছাটাই করার কোন অসুবিধা নেই। যখন খুশি শ্রমিক ছাঁটাই করতে পারবেন এই নতুন শিল্প আইনে প্রস্তাব রাখা হয়েছে। এইগুলি যেমন করেছেন তেমনি রাষ্ট্রায়ত্ত যে সংস্থা আছে সেগুলিকে দ্রুত গতিতে বেসরকারি মালিকের হাতে তুলে দিচ্ছেন। বেসরকারিকরণ করা হচ্ছে অজুহাত কি ? অজুহাত হচ্ছে লোকসান হচ্ছে। ১৯৯৮-৯৯ সালে রাষ্ট্রায়ত্ত সংস্থা থেকে কেন্দ্রীয় কোষাগারে যে টাকা জমা পড়ে তার পরিমাণ ৯২৫ কোটি টাকা। সমস্ত প্রতিষ্ঠানে লোকসান চলছে তা নয়। বালকো প্রতিষ্ঠান ভারত এলোমিনিয়াম কোম্পানি যার পনের হাজার একরের মত জায়গার মধ্যে টাউনশিপ গড়ে উঠেছে এবং আরও অনেক সম্পদ আছে। ২৭০ মেগাওয়াট বিদ্যুৎ উৎপাদন কেন্দ্র সাত হাজার শ্রমিক সব মিলিয়ে অনেক কিছু এবং খনিও আছে। তার মূল্য নির্ধারণ হয়েছে পাঁচ হাজার পাঁচশত কোটি টাকা আর এটা বিক্রি করা হয়েছে কত টাকায় ? মাত্র পাঁচশত ৫১ কোটি টাকায়। কিসের অজুহাতে তারা গত বছর এই প্রতিষ্ঠান থেকে লাভ দেখিয়েছে একশত ১০ কোটি

টাকা। বেসরকারিকরণের এই নমুনা কেন হচ্ছে এটা দেশের মানুষ সবাই জানেন। ইতিমধ্যে তেহেলকা ডটকমের মধ্যে দেশের মানুষ বুঝতে পেরেছেন এই সমস্ত প্রতিষ্ঠানগুলি কেন দ্রুত বেসরকারি পুঁজিপতিদের হাতে, মালিকদের হাতে তুলে দিচ্ছেন। তার বিনিময়ে যে সমস্ত লক্ষ লক্ষ কোটি কোটি টাকার লেনদেন হচ্ছে এই সমস্ত কারণ তেহেলকা ডটকম প্রমাণ করেছে। আমরা এই বালকো কোম্পানির প্রসঙ্গও শুনেছি স্টার লাইট কো ম্পানিকে এই বালকো কোম্পানি পাইয়ে দেওয়ার জন্য প্রধানমন্ত্রীর দপ্তর.তাঁর জামাতা সাহায্য করেছেন একশত দশ কোটি টাকার মত লেনদেন হয়েছে। এই সমস্ত কাজ সারা দেশের মানুষ জানেন। এটা যেমন তেমনি যারা গরীব মানুষ রেশনসামগ্রী ব্যবহার করে এই সময়ে রেশনের চাউলের বৃদ্ধির হার ৬৪ শতাংশ, গমের বৃদ্ধির হার ৪৬ শতাংশ, পেট্রোলের বৃদ্ধির হার ৪০ শতাংশ, এবং এখন তার উপরে যাবে। ঔষধের দাম ৭৭ থেকে ৪৫৭ শতাংশে বৃদ্ধি পেয়েছে। রাজ্য সরকারগুলি বাধ্য করছে সার, সূতা, ডিজেল ইত্যাদির উপর কর বসাতে হবে নতুবা টাকা দেওয়া বন্ধ করে দেবেন। এই ধরনের একটার পর একটা অবস্থার সৃষ্টি করেছেন। ৪ লক্ষ টন চাউল গুদামে পচে নষ্ট হয়ে যাচ্ছে তাই সমুদ্রে ফেলে দিতে হচ্ছে। ৫ টাকা ২৫ পয়সা দরে ব্যবসায়িদের কাছে চাউল বিক্রি করছে অথচ কম দামে আমাদের দেশের গরীব মানুষ তাদেরকে রেশনের দোকানের মধ্যে চাউল দেওয়ার কোন পরিকল্পনা সরকারের নেই। আপনারা শুনেছেন সুপ্রিম কোর্ট নির্দেশ দিতে বাধ্য হয়েছে যারা অনাহারী মানুষ তাদেরকে রক্ষা করার দায়িত্ব, খাদ্য দেওয়ার দায়িত্ব কেন্দ্রীয় সরকারকে গ্রহণ করতে হবে। কৃষির ক্ষেত্রে সর্বশেষ যে অবস্থা আমাদের দেশের বাসমতি শ্রেষ্ঠ অথচ তার পেটেন্ট হচ্ছে আমেরিকা কি পরিস্থিতির দিকে আ মাদের দেশকে দিয়ে যেতে চাইছে।

আমাদের কৃষি যে অবস্থায় এখানে ৭০ ভাগ মানুষ কৃষির সঙ্গে যুক্ত এবং তার মধ্যে ১০ ভাগ কৃষক এর হাতে জমি আছে, আর বাকিদের হাতে জমি নেই। অথচ আমাদের দেশের মোট জাতীয় আয়ের ৪০ শতাংশ আসে কৃষি উৎপাদন থেকে। এই অবস্থায় এই ব্যাপারটাকে সবচেয়ে বেশি অবহেলার চোখে দেখা হচ্ছে, যার ফলে আমাদের দেশের এই পরিণতি হচ্ছে। আমাদের দেশের কৃষকরা বিদেশী বিদেশী যে সমস্ত কৃষি উৎপাদিত ফসল হয় তার সঙ্গে কিভাবে টিকবে। যেমন, কৃষিতে যে ভর্তুকী দেওয়া হয় সে টা এইরকম, ১৯৮৬ সালে ইউ এস এতে ৪৫ শতাংশ ভর্তুকি দিয়েছে, জাপানে দিয়েছে ৯৩ শতাংশ, কানাডাতেদিয়েছে ৫৪ শতাংশ, অস্ট্রেলিয়াতে ১৯ শতাংশ আর ভারত দিয়েছে মাত্র ৬ শতাংশ। ২০০১ সালে ইউ জে এতে ৩৬ শতাংশ, জাপানে ৭৬ শতাংশ, কানাডাতে ৪০ শতাংশ, অস্ট্রেলিয়াতে ৪০ শতাংশ আর ভারত দিয়েছে মাত্র ৩ শতাংশ। এই অবস্থার মধ্যে বাইরের দেশ থেকে যে কৃষি উৎপাদিত ফসল আমাদের দেশে ঢুকছে স্বাভাবিক কারণেই তারা তা কম দামে বিক্রি করতে পারবে। আর আমাদের দেশের কৃষকদের তাদের সেই কম দামের জিনিষটাকেই বেশি দামে বিক্রি করতে হবে, আর এই সর্বনাশা নীতির ফলে আমাদের দেশের শিল্প শ্রমিকরা আজকে কাজ হারিয়ে অনাহারে মৃত্যুর দিকে যাচ্ছে, কৃষকরা তাদের কৃষি উৎপাদিত ফসল আজকে বিক্রি করতে পারছে না। ইতি মধ্যে অন্ধ্র কেরালা ও কর্ণাটকে আটশ'র মত কৃষক আজকে আত্মহত্যা করছে, দেশের উৎপাদিত ফসল বিক্রি করতে পারছে না। অধ্যাপক প্রশান্ত মহানবীশ উনি সমীক্ষা করে দেখিয়েছেন হিসাবে আমাদের জমির যে সীমানা আছে তার বাইরে যে জমি আছে তা হল ৬ কোটি ৫০ লক্ষ একর। কাজেই এই জমিকে উদ্ধার করে যদি বিলি করলেও সারে ৬ কোটি গরীব ভূমিহীন কৃষকের হাতে জমি দিতে পারবে। অথচ জমি বিলি করার ব্যবস্থাটা কি ২০০০ সালের মার্চ মাস পর্য্যন্ত মাত্র ৭০ লক্ষ্য ৫১ হাজার একর জমি উদ্ধার করা হয়েছে, আর তার মধ্যে বিলি করা হয়েছে ৫২ লক্ষ্য ৯০ হাজার একর। ভারতবর্ষের মোট জমির মাত্র ২ শতাংশ জমি বিলি করা হয়েছে, পশ্চিমবাংলায়, কেরল ও ত্রিপুরায় আর কিছু করেছে জম্মু কাশ্মিরে, আর বাকী রাজ্যগুলিতে করেছে করে নি। শুধু মাত্রপশ্চিমবাংলোয় সারা দেশের তুলনায় জমির পরিমাণ ৩.৫ শতাংশ, আর ১০ লক্ষ্য ৪০ হাজার একর জমি পশ্চিমবাংলায় বিলি হয়েছে, এটা হচ্ছে সারা দেশে যে জমি বিলি হয়েছে, তার ২০ শতাংশে। এতে উপকৃত হয়েছেন ২৫ লক্ষ্য ৩৭ হাজার ভূমিহীন দরিদকর কৃষক এবং এভাবেপশ্চিমবাংলায় ভূমিহীন কৃষকদের হাতে জমি দিয়ে গ্রামীণ অর্থনীতিকে পুনর্জীবিত করার চেষ্টা করা হয়েছে। এটাই হচ্ছে প্রকৃত অর্থনীতি যার মধ্যে দিয়ে একটা দেশের পরিবর্তন আনা সম্ভব হবে

এবং এটাই আমরা চাইছি। এর আগেও বিষয়টা আলোচনা হয়েছে আমুল ভূমিসংস্কারের কৃষকদের হয়ে যদি জমি যায় তাদের হাতে যদি উৎপাদন সামগ্রী যায়, তাদের হাতে যদি পুঁজি যায় তাহলে গোটা দেশের উৎপাদন বেড়ে যাবে আর এই উৎপাদন বাড়লে উৎপাদিত সামগ্রী বিক্রি হলে তাদের হাতে পয়সা যাবে এবং তাদের হাতে পয়সা গেলে গোটা দেশের চাহিদা বেড়ে যাবে এবং এই চাহিদার যোগান দেওয়ার জন্য নূতন নূতন কলকারখানা গড়ে তুলতে হবে এবং তার মধ্যে দিয়ে অনেক বেশি মানুষের কর্মসংস্থানের ব্যবস্থা হবে, ফলে গোটা ভারতবর্ষের অর্থনৈতিক চেহারাটাই পরিবর্তন হয়ে যাবে।

তাই আমুল ভূমিসংস্কারের মধ্যে দিয়ে আমুল পরিবর্তন আনা যায় এই গ্যারান্টি সৃষ্টি করা যায় -.সেই অর্থনীতি আমাদের দেশে চালু করতে হবে, বর্তমানে যে অর্থনীতি চালু করেছেন কেন্দ্রীয় সরকার সেটা কংগ্রেস শুরু করেছিল এখন বি.জে.পি ও এন.ডি.এ তারা সেটাকে নগ্নভাবে ব্যবহার করেছেন এবং সর্বনাশের দিকে এই দেশটাকে নিয়ে যেতে চাইছেন। তাই এই সর্বনাশ নীতি থেকে কেন্দ্রীয় সরকারকে যাতে বিরত করা যায় সেজন্য মাননীয় সদস্য যে প্রস্তাবটা এখানে উথাপন করেছেন এই প্রস্তাবের পক্ষে আমাদের বিধানসভায় সর্ব্বসম্মতিক্রমে প্রস্তাব আনতে হবে যাতে গোটা দেশের মানুষকে ঐক্যবদ্ধ করে ঐই নীতির পরিবর্তন করার জন্য চাপ সৃষ্টি করতে হবে কেন্দ্রীয় সরকারকে পরিবর্তন করতে হবে। সে ধরনের পরিস্থিতি সৃষ্টি করার জন্য আমাদের উদ্যোগ নিতে হবে। এজন আপনাদের সবাই সহযোগিতা করবেন। এই দৃঢ় বিশ্বাস আপনাদের উপর রেখে এবং বিরোধী দলের সদস্যদেরও উপর এই বিশ্বাস রেখে মাননীয় সমীর দেব সরকার মহোদয় কতৃক মাননীয় বেসরকারি প্রস্তাবটি সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি। ধন্যবাদ।

**শ্রী জহর সাহা (বিরোধী দলনেতা) ঃ-** মিঃ স্পিকার স্যার, আজকের এই প্রস্তাবের যিনি প্রস্তাবক মাননীয় সদস্য শ্রী সমীরদেব সরকার উনার বক্তব্য শুনি যেভাব রাখতে চেয়েছেন, কিংবা এর আগেও যে দুইটি প্রস্তাব ছিল সেখানেও দেখলাম প্রস্তাবটি সমর্থন করতে গিয়ে ট্রেজারী বেঞ্চের মাননীয় মন্ত্রী শ্রীকেশব বাবু এবং ট্রেজারী বেঞ্চের কয়েকজন এক ট্র জলাতংক রোগের মত অবস্থা। সাম্রাজ্যবাদ, শোষণবাদ, যেটা মাননীয় সদস্য শ্রীরবীন্দ্র দেববর্মা বলেছেন যে আসল এই কেন্দ্রীয় এর নীতির বিরোধিতা করতে গিয়ে আমাদের রাজ্য কি করছে ? আমরা এই রাজ্যে কি করছি ? ১৯৭৮ সাল থেকে আজকে ২০০১ সাল মাঝখানে পাঁচবছর বাদ দিলে এই বামফ্রন্ট সরকারইতো ক্ষমতায়। এবং আমরা আজকে এই প্রস্তাবগুলি যখন একের পর এক আসছে আমরা লক্ষ্য করছি ট্রেজারী বেঞ্চের মধ্যেতে শুধু সি.পি.এম নয় সেখানে আর.এস.পি এবং সি.পি.আই এরাও আছে । এরাও কিন্তু কিছুই বলছে না । এরা শুধু প্রস্তাবের শেষে ভোটের বেলায় হ্যাঁ বা না বলার থাকলেও কিছুই না বলে চুপ করে থাকছে। আসলে সমস্যাটা কি ? কেন্দ্রীয় সরকারের আগ্রাসন নীতি এবং বৈদেশিক নীতি তার সমলোচনা আমরা করতেই পারি, করব এবং এটা করার অধিকার নিশ্চই ট্রেজারী বেঞ্চের আছে। কিন্তু এই রাজ্যে কি হচ্ছে ? আমরা দেখেছি জ্যোতিবাবু পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রী থাকাকালীন অবস্থায় এবং সোমনাথ চ্যাটার্জি উনি ওয়েস্ট বেঙ্গল ইণ্ডাষ্ট্রিয়াল করপোরেশনের চেয়ারম্যান থাকাকালীন অবস্থায় এই কোলকাতায় বসে তাজ হোটেল বলুন বা অন্যান্য বড় বড় হোটেল বলুন বিদেশী পুঁজিপতিদের উনি সম্বর্ধনা দিয়ে লক্ষ লক্ষ টাকা খরচ করে তাদের সম্মানে ভোজ সভা দিয়ে প্রচুর টাকা খরচ করেছিলেন। এমনকি আমরা দেখেছি সেই আমেরিকায় এবং লণ্ডনে গিয়েও বিদেশী শিল্পপতিদের তাদের অর্থ যাতে পশ্চিমবাংলায় বিনিয়োগ করেন সেজন্য সেখানেও ভোজসভার আয়োজন করেছেন। বিভিন্ন পত্রপত্রিকায় তাদের সেই ভোজসভার ছবিও উঠেছে। তারা বিদেশী পুঁজিপতিদের বলেছেন আসুন আমাদের রাজ্যে, শিল্প স্থাপন করুন। কেউ এসেছেন, কেউ এসে সব দেখে আবার ফিরে গেছে। কেউবা কিছু করার চেষ্টা করেছে এবং করছে।

কিন্তু প্রসঙ্গটা হচ্ছে, অন্য রাজ্যের থেকে আমাদের রাজ্যের অবস্থাটা আলাদা হতে পারে না। ভৌগোলিক কারণে কিছু কিছু ক্ষেত্রে আলাদা হলেও হতে পারে। কিন্তু আমাদের রাজ্যে রাজ্য সরকার তার দপ্তরের দায়িত্ব ঠিকভাবে পালন করছে কিনা ? ত্রিপুরা সরকার কৃষকদের জন্য, গরীব তাঁতীদের জন্য অতিরিক্ত হারে করারোপ করার সিদ্ধান্ত নিয়েছেন কার স্বার্থে ? এই ধরনের কাজই রাজ্য সরকার দিনের পর দিন করে চলছে। দেখুন না মাত্র কিছুদিন আগে লোড এসেসমেন্ট করে

আবারও বিদ্যুৎ গ্রাহকদের উপর অতিরিক্ত হারে অর্থ আদায়ের চাপ সৃষ্টি করছে। কিন্তু এবারও কি এই সকল গ্রাহকরা লোড সেডিং থেকে পরিত্রাণ পাচ্ছেন ? মোটেই না বরং আরও ব্যাপকভাবে লোডসেডিং হচ্ছে। এই হচ্ছে অবস্থা। লোড সেডিং এখন যেভাবে হচ্ছে তাতে তিন ঘন্টা অতিক্রান্ত হলেও কারেন্ট আসে না। ইতিপূর্বে ৩০ মিনিট থেকে ৬০ মিনিটের বেশি লোডসেডিং হত না। তাহলে অবস্থা কোন জায়গাতে নিয়ে যাওয়া হয়েছে সকলেই উপলব্ধি করতে পারছেন। দিনের মধ্যে কতবার লোডসেডিং হয় তার কোন নিশ্চয়তা নেই। এরপরও তিনি বিদ্যুৎের মাশুল বৃদ্ধি করে চলছেন।

ডিজেল, সার এবং সুতোর উপর অতিরিক্ত করারোপের ফলে এই রাজ্যে কারা সবচেয়ে বেশি ক্ষতিগ্রস্ত হবেন সেটা কি একবারের জন্যেও ভেবে দেখা হয়েছে ? না, ভেবে দেখার অবকাশ মোটেই ছিল না। না হলে এমনটা হতে পারে না। করের বোঝা বাড়াতে হলে প্রান্তিক ও ক্ষুদ্র চাষীদের কেন রেহাই দেওয়া হল না ? কেন আপনারা শুধু শুধু সাম্রাজ্যবাদী বা পুঁজিপতিদের কথা উচ্চারণ করবেন ? আপনাদের সঙ্গে তাদের তফাৎটা কোথায় ? কৃষকদের প্রতি আপনাদের এই দৃষ্টিভঙ্গীতে ফারাকটা খুজেঁ পাওয়া যাচ্ছে না। ভূমিহীনদের নিয়ে অনেক লম্বা কথা বললেন আপনারা । এই রাজ্যে কত জন পুঁজিপতি কৃষক আছেন ? দশজনও আছে কিনা সন্দেহ আছে আমার।

**মিঃ স্পিকার ঃ-** মাননীয় বিরোধী দল নেতা, আমি একটু বলছি। আমাদের আরও দুইজন বক্তা রয়েছেন। হাউস এলাউ করলে সময়টা বাড়াতে হবে আগে।

**শ্রীকেশব মজুমদার (মন্ত্রী) ঃ-** ঠিক আছে স্যার, সময় যেটুকু লাগে বাড়ানো বাড়ানো হউক।

**মিঃ স্পিকার ঃ-** ঠিক আছে।

**শ্রীজওহর সাহা** (বিরোধী দলনেতা) ঃ- স্যার, এই রাজ্যের অধিকাংশ কৃষকরাই অত্যন্ত গরীব। এই রাজ্যে সন্ত্রাসজনিত কারণে অনেক মানুষ তাদের জমি জমা ফেলে আসতে বাধ্য হয়েছেন। এমনিতেই কৃষকরা দুরবস্থায় আছে, তারপর যদি সার ও ডিজেলের দাম বাড়িয়ে দেওয়া হয় তাহলে এই সকল কৃষকদের অবস্থা কি হতে পারে ? তাদের দুরবস্থা দূর করার জন্য রাজ্য সরকারের ভূমিকা কি রয়েছে ? কাজেই রাজ্যের মানুষ এর স্বার্থে যদি কোন বিষয় এখানে উপস্থাপন করা হত তাহলে নিশ্চই আমরা এটাকে সমর্থন করতাম। এটাকে বিরোধিতা করার কোন সুযোগ নেই। কেনইবা করব ?

সুতোর দাম আপনারা বাড়াচ্ছেন ? আপনারা কি জানেননা এই রাজ্যে কতগুলি সুতোর কল আছে ? রাজ্যের উপজাতিরা নিজেরাই সুতো দিয়ে নিজেদের গামছা - পাছড়া ইত্যাদি তৈরী করে। সুতোর দাম বৃদ্ধি পেলে তাদের অবস্থাটা কি হতে পারে ভেবে দেখেছেন কি একটি বারের জন্য ? এর বাইরে রাজ্যে অনুপজাতির অংশের একটি সম্প্রদায়ের বিশাল অংশের মানুষ সুতো দিয়ে তাঁত বস্ত্র তৈরী করে বিক্রি করছেন এবং পরিবার পরিজন কষ্ট করে হলেও চালাচ্ছেন। তারা মোটা কাপড় গামছা ইত্যাদি তৈরী করছেন বিক্রির উদ্দেশ্যে সুতোর দাম বাড়ার ফলে এদের এবং তাঁত শিল্পসহ তাঁতীদের পরিবারের উপরও এর বিশাল প্রভাব পড়বে বলেই আমাদের এই প্রতিক্রিয়া ব্যক্ত করতে হচ্ছে। আপনারা যাদের সাম্রাজ্যবাদী বলে চিৎকার করেন সেই মার্কিনী এবং বৃটিশদেরই আপনারা পরোক্ষে সমর্থন করছেন বলে আমরা বিশ্বাস করতে বাধ্য হচ্ছি। এরমধ্যে আপনারা মার্কিনী, বৃটিশ, জার্মান বা জাপানের মত দেশের সাম্রাজ্যবাদীর গন্ধ কোথা থেকে আপনাদের নাকে এসে চেপে বসেছে-একটু খোলসা করে বলুন। আমরা মনে করি আপনারাই হচ্ছেন সাম্রাজ্যবাদীদের প্রকৃত এবং একমাত্র এজেন্ট। আপনারা এখানে যাই বলুন না কেন, আপনারা সাম্রাজ্যবাদীদের তল্পিবাহক হিসাবে কাজ করে চলছেন। এটাকেই বলেছেন সমর্থন করার কথা ? রাজ্যের মানুষ এটাকে সমর্থন করবেন ?

কৃষকদের দুরবস্থা। কৃষকদের কথা বলতে গিয়ে অনেকে চোখের জলে জামা ভিজিয়ে ফেলেন, রুমাল দিয়ে চোখ মুছতে মুছতে চোখ লাল হয়ে যায়। জমিতে সেচ ব্যবস্থা করার জন্য কি করছেন ? জমিতে সেচ ব্যবস্থা করতে হলে আগে কৃষক সভার মেম্বার হতে হবে তারপর জমিতে জলের পয়েন্ট যাবে। অনেক দৃষ্টান্ত আছে। আমি ঐ অমরপুর, অম্পি, তৈদু কিংবা নতুনবাজার, চেলাগাং হাজারো দৃষ্টান্ত দিতে পারব। স্যার, জমিতে জল সেচের ব্যবস্থা সেখানে বৈষম্য হচ্ছে, কৃষকদের

উন্নতি হবে কি করে ? কৃষকদের যদি তার অবস্থা থেকে প্রতিযোগিতায় নিয়ে যেতে হয় তার অবস্থার যদি উন্নতি করতে হয় সেই আধুনিক কৃষি পদ্ধতির আওতায় তাকে আনতে হবে সেখানে দলীয় সংকীর্ণ দৃষ্টিভঙ্গী দিয়ে কৃষকের অবস্থার পরিবর্তন করা যাবে না। আর সাম্রাজ্যবাদী গোডাউন আর সমুদ্র এইসব ফাঁকা বুলি দিয়ে কৃষকের মন ভরবে না, পেট ভরবে না। স্যার, যে জিনিষগুলি কৃষকরা উৎপাদন করছে তার বাজার ওরা পাচ্ছে কি না দেখতে হবে। কৃষক যখন ধান ফলায় তখন কিন্তু বাজারে দাম বাড়ছে না। সরকার কিন্তু সেখানে তার মূল্য নির্ধারণ করে দেয় না, যে যদি দাম কমে যায় তাহলে সরকার কিনবে। তাহলে কিন্তু কৃষকরা মার খাবে না? যখন ঐ ধানগুলি অন্যের কাছে চলে আসে কৃষকের ঘর যখন খালি হয়ে যায় তখন কিন্তু ঐ ধানের দাম বেড়ে যায় কৃষক কিন্তু দ্বিগুণ হারে সেই ধান বা চাল কিনতে হয়। ফলে ঐ অবস্থায় কৃষককে প্রটেকশন দেওয়া বা রক্ষা করা এটার দায়িত্ব তো মার্কিন সাম্রাজ্যবাদীরা নেবে না, রাজ্য সরকারকে নিতে হবে। এটা কি অস্বীকার করা যাবে? স্যার, এই রাজ্যে আনারস উৎপাদন হয় যেটা সারা ভারতবর্ষের কোথাও এত আনারস উৎপাদন হয়না। এখানকার আনারস শুধু আমাদের এই অঞ্চলে নয় সারা ভারতবর্ষের মধ্যে তার যে কোয়ালিটি এটা কিন্তু স্বীকৃত। এখানে ন্যারামেক হয়েছে। ন্যারামেক কি করছে ? এখানে রাজ্য সরকারের ভূমিকা ? রাজ্য সরকার এই আনারস উৎপাদক যারা তাদের রক্ষা করার জন্য কি ব্যবস্থা নিচ্ছে ? স্যার, আমি কিছুদিন আগে আপনারাও নিশ্চই দেখেছেন বিশ্রামগঞ্জের পাশে তকছাপাড়া একটি গ্রামে গিয়েছিলাম সেখানে দেখলাম আনারস বাগানে আনারস পেকে আছে। এই পাকা আনারসগুলি বিশ্রামগঞ্জ বাজারে আনতে যে খরচ পড়বে তাতে তাদের পোষাবে না।

ফলে স্যার, আনারস পেকে সেখানে বাগানের মধ্যেই থাকছে। সেখানে পঁচে যাচ্ছে। যাওয়ার পরে বলেছেন যে দেখুন আমরা ফসল উৎপাদন করব পয়সা পাব না আমরা বাচঁব কি করে? এক সময় কিন্তু এটা ছিল উৎপাদিত আনারস সমিতির মাধ্যমে সরকার এগুলো সংগ্রহ করত। এক সময় এক সাথে অনেক ফসল পেকে যাবে কিন্তু এইসব ফসলের রক্ষণাবেক্ষণের দায়িত্বতো নিতে হবে। এইগুলিকে রাখতে গেলে যে কোল্ড স্টোরের দরকার আছে কিংবা সেখানে সংরক্ষণ করার যে উদ্যোগ নেওয়া দরকার আজ পর্য্যন্ত সেখানে কোন উদ্যোগ নেওয়া হয়নি। না ঐ সাম্রাজ্যবাদীরা এসে সেখানে উদ্যোগ নেবে? তাদেরই তো আসতে হবে স্যার। উদ্যোগ তাদেরকেই নিতে হবে মনে হয় তাদের বক্তব্যে যা আমি বুঝতে পেরেছি। স্যার, এখানে সামান্য একটা জিনিষ-ফুল ঝাড়ু এইরাজ্যের অনেক উপজাতি পরিবার এই ফুল ঝাড়ু বিক্রি করত আর এই ফুল ঝাড়ু সারা ভারতে খুব নাম করত। গাড়ী বোঝাই করে সেই কর্ণাটক, তামিলনাড়ুতে যেত। এখানে এইগুলি হচ্ছে। কিন্তু বাজার তারা পাচ্ছে না। এখানে আপনি অনেক সুলভে কিনতে পারবেন কিন্তু রাজ্যের বাইরে অনেক মূল্য দিয়েও কিনতে পাওয়া যায় না। এই রাজ্যে কাঁঠাল উৎপাদন হয়, প্রচুর কাঁঠাল উৎপাদন হয়। এইসবতো কৃষকের ঘরেই হচ্ছে। এইগুলি সব বাংলাদেশে চলে যাচ্ছে চোরাই পথে। আসামে চলে যাচ্ছে পশ্চিম বাংলায় চলে যাচ্ছে। রাজ্যে যে ফসল উৎপাদন হচ্ছে সেই উৎপাদন দিয়েই তো রাজ্যের অর্থনীতি নির্ভর করবে। এই সমস্ত ফসলকে বাজারজাত করার ক্ষেত্রে দায়িত্বটা নিতে হবে সরকারকে। তাদের বাঁচার জন্য তাদের রক্ষার জন্য যে উদ্যোগ দরকার সেই রকম কোন উদ্যোগ দেখছি না। আর এখানে আমাদের রাজ্যের সেই জম্পুই হিলে সেই কমলা উৎপাদন। সেটিওতো ভারত বিখ্যাত। সেখানে আমরা কি দেখছি কমলা যখন ফুল ধরবে তখন শিলচর থেকে কিছু ব্যবসায়ী চলে আসে এবং বাগানগুলি কিনে নিয়ে যায়। এই হচ্ছে রাজ্যের কৃষকের অবস্থা। এই অবস্থা পরিবর্তনের কি ব্যবস্থা কি উদ্যোগ এইগুলি কি আমরা জানতে পারব না, রাজ্যের মানুষ জানতে পারবে না। এই রাজ্যে আলুওতো কম উৎপাদন হয় না। এই রাজ্যের আলু বাইরে যায়, যখন সিজন শেষ হয়ে যায় তখন বাইরের আলু এসে এই রাজ্যটাকে গ্রাস করে। আলু ১.২৫। ১.৫০ প্রতি কিলো। এখানে আছেন বেলোনিয়ার মাননীয় সদস্য বাসুদেববাবু কিম্বা জুলাই বাড়ীর মাননীয় সদস্য আছেন গীতা মোহনবাবু তাদের এলাকাতেই বেশী উৎপাদন হয়।

স্যার, শিল্প এটা বন্ধ হয়ে যাচ্ছে। শিল্পের অগ্রগতি হচ্ছে না। স্যার, এই রাজ্যে শিল্প বলতে আমরা জুট মিলকে

জানি। এটাও বাইরের পুঁজিপতি এনে এটাকে বিক্রি করার জন্য চেষ্টা করছে। বাইরের পুঁজিপতিদের সঙ্গে ৫১ শতাংশ শেয়ারে যাওয়ার জন্য কারা উদ্যোগী হয়েছিল ? এই সরকারই উদ্যোগী হয়েছিল। শ্রমিকেরা বাঁধা দিয়েছিল। আমরা বিরোধীরা বাধা দিয়েছি। এটা নিয়ে প্রতিবাদ হয়েছে, মিটিং হয়েছে, আন্দোলন হয়েছে, ঘেরাও হয়েছে তার পরে সরকার পিছু হটেছে। এই জুটমিলকে রক্ষণাবেক্ষণের জন্য, এর উৎপাদন বৃদ্ধির জন্য এবং আধুনিকীকরণ করার জন্য সরকারী তরফে কোন উদ্যোগ আছে কি ? বাইরে থেকে টাকা নিলে যদি অপরাধী হয় তাহলে সবচাইতে এই রাজ্যের অপরাধী তো বাদলবাবু হবেন স্যার। কারণ বিভিন্ন লগ্নীকারী সংস্থা থেকে উনাকে অর্থ এনে বিভিন্ন দপ্তরে দিতে হয়। কেন দিতে হয়-উন্নয়নের কাজকে ত্বরাম্বিত করার জন্য। যে লক্ষ্য সরকার নিয়ে থাকে সেই লক্ষ্য পূরণের জন্য অর্থের প্রয়োজন হয় সেই জন্য। শুধু কেন্দ্রীয় সরকারের অর্থ দিয়ে কেন্দ্রীয় সরকারের ভর্তুকী দিয়ে তো একটা রাজ্য চলতে পারে না। সেখানে রাজ্য সরকারেরও কিছু উদ্যোগ থাকতে হয়। যার ফলে উনাকে বিভিন্ন অর্থ লগ্নিকারী সংস্থা থেকে অর্থ নিতে হয়। আর তো সবাই দিচ্ছে। বিনা সর্তে কেউ কাউকে ঋণ দেবে না স্যার। এখন কেন্দ্রীয় সরকারের দৃষ্টিভঙ্গী সেখানে আমাদের দল এবং আমরাও কিছু কিছু ক্ষেত্রে প্রতিবাদ করি। স্যার, আমরা স্বাধীনতার ৫৫ বছরে পা দিয়েছি। ট্রেজারি বেঞ্চে যারা আছেন এই ৫৫ বৎসরে সম্মলিত বিরোধীরা বামপন্থীরা পার্লামেন্টে ৫১ এর বেশি ৫২ হতে পারেননি। তার পরে স্যার, তারা কেন্দ্রীয় সরকারের স্বপ্ন দেখেছেন। স্বপ্ন দেখতে তো কারো কোনো বাধা নেই। কেন্দ্রতে সুযোগ একবারই এসেছিল সেই জ্যোতি বসু প্রধানমন্ত্রী হওয়ার। আপনারাই তো বাধা দিয়েছিলেন। উনাকে প্রধানমন্ত্রী হতে দিলেন না। সেই ঐতিহাসিক ভুলের কথা কি আপনাদের মনে নেই ? আমরা বাঙ্গালী হিসাবে সেই দিন গর্ব করতাম। কিন্তু আপনারা উনাকে প্রধানমন্ত্রী হতে দিলেন না। আপনারা এর বিরোধিতা করেছিলেন। এই বিরোধিতার জন্য আপনাদের দলিলেও সেই ঐতিহাসিক ভুল আছে। সুযোগ এসেছিল কিন্তু সেই সুযোগ আপনারা পায়ে ঠেলে দিয়েছিলেন। আর কবে সেই সুযোগ আবার আসবে সেটা বলা যাচ্ছেনা। কিন্তু কংগ্রেস আসবে। ভারতবর্ষের ১০ টা রাজ্যে ১০ জন মুখ্যমন্ত্রী আছে কংগ্রেস দলে। কোন দলের এতগুলি মুখ্যমন্ত্রী নেই। সুতরাং কেন্দ্রের স্বপ্ন আমরা দেখবো না কি আপনারা দেখবেন ? আমাদের স্বপ্ন বাস্তবায়িত হবে।

**মিঃ স্পীকার ঃ-** জওহরবাবু আপনার বক্তব্য শেষ করুন।

**শ্রীজওহর সাহা (বিরোধী দলনেতা) ঃ-** স্যার, আমি শেষ করে দিচ্ছি। ভারতবর্ষের স্বাধীনতার জন্য, সংহতির জন্য বলিদান, আত্মত্যাগ কংগ্রেস থেকে বেশি আছে কারো ? ইন্দিরা গান্ধী, রাজীব গান্ধী এবং বিয়ন্ত সিং তারা কোন দলের ছিলেন ? আপনারা দেশের জন্য একটুও রক্ত দিয়েছেন ইতিহাস এমন একটা কথাও বলেনি। আজকে দেশের স্বাধীনতা, গেরুয়াকরণের বিরুদ্ধে বলেছেন আর ছোট ছোট যারা ক্লাস থ্রি, ফোর, ফাইবে পড়ছে দেখবে ন আগামি দিনে উরা ভারতবর্ষের স্বাধীনতা আন্দোলন কি, কারা কারা দেশের স্বাধীনতার জন্য প্রাণ দিয়েছেন, রক্ত দিয়েছেন এদের ইতিহাস তো আপনারা মুছে দিয়েছেন। ওদের কথা কিন্তু আর লেখা থাকবে না।

আজকে যারা ছোট ক্লাস থ্রি, ফোর, ফাইবে পড়ে তারা আগামি দিনে ভারতবর্ষের স্বাধীনতা আন্দোলনের জন্য কারা দেশের জন্য প্রাণ দিয়েছেন, রক্ত দিয়েছে এদের ইতিহাস আপনারা মুছে দিয়েছেন। সুতরাং তারা জানবে কি করে ? কাজেই স্যার, দীর্ঘ ৫৪ বছর হলো এই দেশপ্রেমী লোকদের নিয়ে রাজনীতি করতে পারে না। সুতরাং আমি এই প্রস্তাবকে সমর্থন করতে পারি না। কারণ যদি বাস্তব দৃষ্টিভঙ্গী এখানে যেগুলো তোলা হয়েছে সেগুলো সরকার যদি নীতিগতভাবে গ্রহণ করে তাহলেই সমর্থন করতে পারব। ধন্যবাদ।

**মিঃ স্পীকার ঃ-** মাননীয় মন্ত্রী শ্রীগোপাল চন্দ্র দাস মহোদয়।

**শ্রীগোপাল চন্দ্র দাস (মন্ত্রী) ঃ-** মিঃ স্পীকার স্যার, আমি দীর্ঘক্ষণ ধরে বিরোধী দলনেতার ভাবণটা বুঝতে চেষ্টা করছিলাম। উনি ঠিক কি বলতে চেয়েছেন আমি ঠিক বুঝতে পারছি না। এখানে যে মূল প্রস্তাব কেন্দ্রীয় সরকারের অর্থনৈতিক নীতি সম্পর্কে তার দল সমর্থন করে কিনা করে এই সম্পর্কে উনি একটি কথাও উচ্চারণ করেননি। যতটুকু জানি

বর্তমানে কেন্দ্রে যে দল আছে সেখানে বি.জে.পি নীতির বিরুদ্ধে লড়াই করছে এই নিয়ে একটি কথাও বলেননি। আর এখানে বিধানসভায় দাঁড়িয়ে বামফ্রন্ট সরকারে মুণ্ডপাত করছেন আসলে এই ঘট না সত্যিই আশ্চর্যজনক। স্যার, এখন মূল প্রশ্ন হলো আজকে কেন্দ্রীয় সরকার যে সর্ব্বনাশা নীতি গ্রহণ করেছে তাতে দেশের শ্রমিক, কৃষক এবং বেকার সমস্যা, খাদ্য সমস্যা এগুলি তীব্র থেকে তীব্রতর হয়ে উঠছে। কাজেই আগামী দিনে আমাদের দেশের সামনে যে ভয়াবহ সমস্যা দাঁড় হচ্ছে সেই সম্পর্কে আজকে যদি কেন্দ্রীয় সরকারের নীতি পরিবর্তন না করা হয় এবং দেশব্যাপী গণ আন্দোলন যদি না করা যায় তাহলে আমরা একটি ভয়াবহ বিপর্যয়ের মধ্যে পড়ব এবং খাদ্য সংকট থেকে আরম্ভ করে দুর্ভিক্ষ যেকোন পরিস্থিতি আসতে পারে। কাজেই এই জায়গায় দাঁড়িয়ে এই গুরুত্বপূর্ণ বিষয় আজকে বিধানসভায় প্রস্তাবিত হচ্ছে। এখন মাননীয় বিরেধী দলের সদস্যরা যে বক্তব্য উপস্থিত করেছেন তাতে মার্কিন সাম্রাজ্যবাদের কথা এখানে উল্লেখ না করে শুধু বামফ্রন্ট সরকারের উপর এবং রাজ্যের যে সমস্ত পলিসি হচ্ছে ১৯৯৬ ইং সাল থেকে সেই গেট চুক্তি থেকে ডব্লুউ.টি হলো এবং ডব্লুউ.টি হওয়ার ফলে আজকে আমাদের দেশ থেকে নিয়ে যাচ্ছে ভর্তুকি প্রথা এবং তাতে সাধারণ মানুষের উপর যে ভাবে চাপ পড়ছে এটার জন্য কি বামফ্রন্ট সরকার দায়ী ? কাজেই এই ধরনের অবস্থা এখন এসেছে । স্যার, আমি বেশি বলব না, কারণ এখানে খাদ্য সম্পর্কে উল্লেখ করেছে এটা দীর্ঘদিনের পলিসি তাদের যে খাদ্য গুদাম আছে এফ.সি.আই. সেখানে চাল সংরক্ষণ করা হয়। এবং সারা দেশে এটা গণবন্টনের মাধ্যমে এবং যে টার্গেট আছে সেই লক্ষ্যে এই খাদ্য গুদামগুলো ধরে রাখা হয়েছে। এখন কেন্দ্রের যে খাদ্য গুদাম রয়েছে তাতে আমাদের দেশের যে রেশনিং ব্যবস্থা আছে তাতে প্রায় দেড় থেকে দুই কোটি মেট্রিক টন খাদ্য মজুত আছে অবং সেটা আছে বলেই এটাকে আদর্শ মজুত ভাণ্ডার বলা হয়। এখন কেন্দ্রেও প্রায় পাঁচ কোটি মেট্রিক টন খাদ্য শস্য মজুত থাকা সত্ত্বেও কেন মানুষ আজকে অনাহারে রয়েছে, খেতে পারছে না ঠিকভাবে পড়তে পারছে না। আজকে এই প্রশ্নটা কেন উঠছে।

কিন্তু এখন দেখা যাচ্ছে যে সেই কেন্দ্রীয় খাদ্য ভাণ্ডারে প্রায় পাঁচ কোটি টন খাদ্য শব্য মজুত আছে। এখন প্রশ্ন হচ্ছে এই খাদ্য শষ্য মজুত থাকা সত্ত্বেও, কেন অনাহারে মৃত্যু দেখা দিচ্ছে, কেন মানুষ খেতে পারছে না, পড়তে পারছে না, এই প্রশ্নটা আজকে কেন উঠছে, উঠছে এই কারণে যখন দেখা গেল কেন্দ্রীয় সরকার একে একে খাদ্যের উপর থেকে ভর্তুকি তুলে দিচ্ছেন এবং এই গুলির দাম বাড়িয়ে দিলেন, বাজার থেকে বেশি দামে বা যে চালের দাম ছিল ৭-৮ টাকা রেশনে প্রতি কিলো তা দু-তিন দফায় বাড়তে বাড়তে ১২.৭৫ টাকায় নিয়ে গেল, যেখানে বাজারে এই চাল পাওয়া যায় ৯-১০ টাকায় তো সেখানে কে আছে যে বেশী টাকা খরচ করে কেন্দ্রীয় সরকারের চাল কিনবে। স্বাভাবিক কারণে কেন্দ্রীয় যে মজুত চাল আছে তাতে আর আস্থা রাখতে পারলেন না এবং রেশন থেকেও এই চাল আর কেউ তুলতে আগ্রহী হল না। এই কারণে খাদ্য শষ্যের যে ভাণ্ডার এটা উপছিয়ে পড়ছে মানুষ নিচ্ছে না এবং আমরা আমাদের রাজ্যেও দেখছি যে এ.পি.এলের চাল কেউ নেয় না দাম বাড়িয়ে দাওয়ার জন্য। সেই কারণে এইগুলি গোদমে গোদমে পঁচতে পঁচতে খাদ্যের অযোগ্য। এবং সেখানে সংশোধীয় যে স্ট্যাণ্ডিং কমিটি তারা পরিদর্শন করলেন। এবং বললেন যে এই চাল মানুষ খাওয়ার উপযুক্ত নয়। স্যার, এই অবস্থা, সুপ্রিম কোর্ট গত ২০শে আগষ্ট এই রুলিং দিতে বাধ্য হয়েছে যে, আজকে তোমরা এই খাদ্য চাল পচাচ্ছ অন্য দিকে গরীব মানুষ যারা বি.পি.এল তারা খেতে পারবে না, পড়তে পারবে না। এটা একটা অমানবিক ব্যাপার। শুধু সুপ্রিম কোর্ট না স্যার, এর আগে আমাদের দেশে যে কমপট্রোলার এণ্ড অডিটর জেনারেল সেখানেও এটা পরিষ্কার ভাবে বলা আছে যে রেশনে খাদ্য শষ্য বৃদ্ধি মূল্য নিন্দা করে বলেছেন নানা কারণে সরকার ব্যয় বেড়েছে বর্ধিত এইগুলি মানুষের গায়ে চাপানোর জন্য রেশনে খাদ্য শষ্য দাম বাড়িয়েছে। এই দাম বাড়িয়ে কেন্দ্রীয় সরকার গরীব মানুষের কাছ থেকে ৪৩৫ কোটি ৭১ লক্ষ আদায় করেছে, এর ফলে গরীব মানুষের উপর আর্থিক চাপ বেড়েছে। এই যে অবস্থা সেই কেন্দ্রীয় সরকার আজকে একটা ভ্রান্ত নীতি তারা এই যে ডব্লুউ.টি.সি তে স্বাক্ষর করেছেন এবং সেই বিদেশীদের খুশি করতে গিয়ে তারা একে একে মানুষের উপর এই অমানবিক কাজগুলি তারা করেছে। পাশাপাশি এ টা আরও অবাক যে আজকে যখন মানুষ কিনতে পারছে না

তখন ট্রেডাসদের সেখানে ৫ টাকা কেজি দরে চাল খোলা বাজারে বিক্রি করে দেওয়া হচ্ছে এবং কিছুটা রিফাইন করে সেই ব্যবসায়ীরা সেই চাল এনে আবার বাজারে দিচ্ছে। এই যে কেন্দ্রীয় সরকারের অবস্থা এটাতে কি গরীব মানুষদের উপকার হচ্ছে? স্যার, শুধু কি চাল সেখানে কেরোসিনের দাম ছিল এক বছর আগেও তিন টাকা সেই বর্তমানে হল ছয় টাকা তার পরে হল নয় টাকা। কাজেই এই যে দাম বাড়লো এরপর অনেক চাপাচাপি করে আট টাকাতে এসেছে। তো এই যে কাজটা করা হল কারা আক্রান্ত হচ্ছেন, কেরোসিন কারা ব্যবহার করেন, নগেন্দ্র বাবু তো কেন্দ্রীয় সরকারের পক্ষে খুব গলাবাজি করলেন কিন্তু আজকে একজন জুমিয়া যে সেই ছাউমনুতে, ছৈলেংটাতে, বাগগাছড়াতে যে জুমিয়া বসবাস করে যে এক লিটার তেল নেওয়ার কথা তো দূরের কথা তার আয়ের সংস্থান থাকে না, আজকে তিন টাকার কেরোসিন যখন নয় টাকা হয় তখন কে আক্রান্ত হয়, সেই কথাতো বিজয়বাবু বা নগেন্দ্রবাবু কেউ বললেন না।

**শ্রী নগেন্দ্র জমাতিয়া :-** স্যার, রইস্যাবাড়িতে কেরোসিন ২০ টাকা পার লিটার নয় টাকা নয়, কেন এমন হলো?

**শ্রীগোপাল চন্দ্র দাস (মন্ত্রী) :-** আজকে আমাদের বুঝতে হবে, আমাদের দেশের কেন এই অবস্থা আমরা তো মার্কিন যুক্তরাষ্ট্রের কথা বলি, সেই মার্কিন যুক্তরাষ্ট্র এর যারা আজকে এই নীতি মধ্যে দিয়ে আমাদের উপর প্রেসার দিয়ে আমাদের দেশকে ভর্তুকি প্রত্যাহার করতে বাধ্য করেছে। আর সেই মার্কিন যুক্তরাষ্ট্রে কৃষিতে প্রতি বছর ৪ হাজার ৫০০ কোটি ডলার ভর্তুকি দেওয়া হয়। এবং সেই কাজটা, সেই ভর্তুকিতে সেই কৃষি পণ্য আজকে আমরা দেশে এসে অনুন্নত দেশগুলিতে এসে কমপ্লিট করে আমাদের বাজার দখল করেছে। সেখানে পাঞ্জাবের চাষীরা, হরিয়ানার চাষীরা তারা বিদ্রোহ ঘোষণা করেছে যে আমরা আর কৃষি উৎপাদন করব না। কারণ কেন্দ্রীয় সরকারকে ৫ হাজার কোটি টাকা পাঞ্জাব এবং হরিয়ানা চাষীদের সেখানে আর্থিক সাহায্য দিতে বাধ্য হয়েছে। এখন বুঝতে হবে দেশটা কোন জায়গায় গিয়ে পৌছেছে। এটা শুধু মার্কিন যুক্তরাষ্ট্রে নয়, ইউরোপ ইউনিয়ন কৃষিতে প্রতি বছর শতকরা ৪০ সেখানে সাবসিডি দেয়। কাজেই এই জায়গায় দাঁড়িয়ে, আজকে কেন্দ্রীয় সরকারের যে বাজেট সেই বাজেটকে আমরা দেখলাম যে কৃষি এবং কৃষির সঙ্গে সম্পর্কিত এই সমস্ত বিষয় সেখানে মন্ত্রকের বাজেট বরাদ্দ করিয়ে দেওয়া হয়েছে। ২০০০ এবং ২০০১ সালে সেখানে বাজেট ছিল ১৬৩ কোটি টাকা ক্রেতাবিষয়ক এবং গণবন্টন ব্যবস্থার মধ্যে দিয়ে; ২০০১-২০০২ সালে ১৩০ কোটি টাকা করে দেওয়া হয়েছে। অর্থৎ সেখানে ৩৩ কোটি টাকা বাজেট গণবন্টন ব্যবস্থার মধ্যে কমিয়ে দেওয়া হয়েছে ২০০০ - ২০০১ সালে। কাজেই এইভাবে এই বাজেট প্রস্তাবের পাশাপাশি এইগুলি কমিয়ে দেওয়া হয়েছে। সেখানে ডিজেল, কেরোসিন, রান্নার গ্যাস,চিনি, ডাক মাশুল, সিগারেট, বিড়ি, পান মশলা, দেশলাই এইগুলির দাম বাড়িয়ে দেওয়ার সিদ্ধান্ত নিয়েছে। কাজেই আমি এই জায়গায় বলব, আজকে এই যে প্রস্তাব এখানে নেওয়া হয়েছে, কেন্দ্রীয় সরকারের যে ভ্রান্ত নীতি সেটা পরিবর্তন করার জন্য এবং সাধারণ অংশের মানুষ যারা দুর্বল অংশের মানুষ যারা কম আয়ের মানুষ যারা দরিদ্র সীমার নিচে যারা বসবাস করে এবং যারা সবচেয়ে পিছিয়ে পড়া যারা তারাই বেশি ক্ষতিগ্রস্ত হচ্ছে। কাজেই এই অবস্থা পরিবর্তন করার জন্য, আমরা কেন্দ্রীয় সরকার নীতি পরিবর্তন করুক, না হলে তার বিরুদ্ধে গণ বিক্ষোভ শুরু হবে। এটা থেকে কেন্দ্রীয় সরকার বাদ যাবে না। আমরা আশা করব, মাননীয় বিরোধী দলের সদস্যদের আজকে সেখানে বামফ্রন্টের বিরোধিতা না করে, এই বাস্তবচিত্র দেশবাসী যে সমস্যার সম্মুখীন তা সামনে রেখে তারা এই প্রস্তাব সমর্থন দেবেন। এবং গণতান্ত্রিক যে আন্দোলন সেই আন্দোলনকে সমর্থন করবেন না। এই আশা বিশ্বাস রেখে আমি এই প্রস্তাবকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নগেন্দ্র জমাতিয়া :-** এই রইস্যাবাড়ীর বিরোধী দলনেতা বলেছেন ঘন্টা দুই ঘন্টা লোডশেডিং হয়। রইস্যাবাড়ীতে ৮ মাস ধরে লোডসেডিং, বিদ্যুৎ নেই। অবশ্য সেখান থেকেও তারা বিদ্যুৎ মাশুল আদায় করেছেন। কেরোসিন সেখানে গত ৮ মাস ধরে ২০ টাকা লিটার, সেই ২০ টাকা লিটারও পাওয়া যাচ্ছে না। আপনাদের কোন মাথা ব্যথা নেই সেই জুমিয়াদের জন্য।

**মিঃ স্পীকার :-** মাননীয় মন্ত্রী শ্রীবাদল চৌধুরী মহোদয়।

**শ্রীবাদল চৌধুরী (মন্ত্রী ) ঃ-** মিঃ স্পীকার স্যার, মাননীয় সদস্য, শ্রীসমীর দেব সরকার এখানে যে প্রস্তাব এনেছেন, আমি সেটাকে পুরোপুরি সমর্থন করছি। এবং ট্রেজারি বেঞ্চের সদস্যরা ভুল তথ্য দিয়ে এই এই প্রস্তাবের যুক্তিটা এখানে তুলে ধরেছেন। আমি শুধু এই কথাটাই বলতে চাই, এই এন.ডি.এ সরকারের শাসনাধীন ভারতবর্ষ আজকে কঠিন পরিস্থিতির মুখোমুখি এসে দাঁড়িয়েছে। আন্তর্জাতিক লগ্নি পুঁজি এবং তাদের যে সেবা দাস আই এম এফ ওয়াল্ড ব্যাংক ডব্লিউ টি নির্দেশিত উদার নীতিতে। আর্থিক সংস্কারের যে নীতি এখানে চালু করা হয়েছে তার মূল বিষয়টাই হচ্ছে ভারতবর্ষের যারা পুঁজিপতি শ্রেণী এবং তাদের যে বন্ধু বহু জাতি কর্পোরেশন তাদের তাৎক্ষণিক মুনাফার লক্ষ্যে মূলত এই অর্থ সংস্কার আজকে যেখানে পরিচালিত হচ্ছে। বিদেশী পুঁজির কাছে আমাদের অর্থনীতিকে বন্ধক দেওয়া হয়েছে তার ফলস্বরূপ আমাদের দেশের আর্থিক গভীর মন্দা ইতিমধ্যে সৃষ্টি হয়েছে এবং আমাদের অর্থনীতি ক্রমশই সেখানে অবনতি ঘটছে। বিদেশির ক্ষেত্রে আমরা যদি বলি এর মধ্যেও আপনারা যেগুলি দেখছেন এবং অনেক আলোচনা এখানে হয়েছে যাই নীতি গ্রহণ করেছে।বিশেষ করে এন.ডি.এ সরকার আসার পর এখানে যে আলোচনা হয়েছে সেই আলোচনার মধ্যেও এই কথাটি বলা হয়েছে যে আমাদের দেশের অর্থনীতি আজকে সেই জায়গার মধ্যে কিভাবে ক্ষতিগ্রস্ত হয়েছে। মাননীয় সদস্যরা এখানে উল্লেখ করেছেন ৪২৯ টি জিনিষের ওপর আমদানি শুল্ক প্রায় কমিয়ে এনেছেন এবং এইগুলি আমাদের দেশে ঢোকার ক্ষেত্রে বাঁধা বিপত্তি যেগুলি ছিল সেগুলি তোলে নিয়ে গেছে। তারপরে কৃষকরা যে কৃষিপণ্য উৎপাদন করে তার যে মূল উৎপাদিত জিনিষ আজকে সেগুলো তার মধ্যে অন্তর্ভুক্ত। এখানে সরকার বিশেষ করে গরীব জুমিয়া অংশের মানুষ তাদের জুম চাষ থেকে শুরু করে তাদের অর্থনীতিটাকে মূলত করার জন্য আমরা ঠিক করলাম রাবার চাষের মধ্যে তাদের সেখানে ব্যাপক কর্ম্ম সংস্থানের ব্যবস্থা করা হবে এবং মাননীয় স্পীকার স্যার, আপনি তো জানেন যে বিগত বছরগুলিতে রাবার চাষ অন্যতম প্রধান বিষয়ে আমাদের সামনে এখানে উপনীত হয়েছে। হাজার হাজার হেকটর জমিতে রাবার চাষ করা হচ্ছে । প্রতি কেজি রাবারের দাম যখন ৫০ থেকে ৫২ টাকা পর্য্যন্ত উঠেছে সাধারণ মানুষের মুখে যখন হাসি ফুঁটছিল আর এই ভীতির জন্য আজকে অবস্থাটা কি হয়েছে। বিদেশী রাবার আজকে এখানে ঢুকছে সেই রাবারের দাম আজকে কত । আমাদের দেশে কৃষকরা যে রাবার উৎপাদন করছে সেই রাবারের দাম এখন ২০ টাকার নীচে এসে দাঁড়িয়েছে। যাদের বাঁচানোর জন্য নতুন করে যারা পথ খোঁজে পেয়েছিল আজকে তো তাদের সর্ব্বনাশ হয়ে যাবে। আমি তো বিরোধী দলের যারা আছেন তাদের সর্ব্বনাশ হয়ে যাবে। আমি তো বিরোধী দলের যারা আছেন তাদের জিগ্যেস করব কোন নীতিটার জন্য এই অবস্থা হল। আজকে আমরা সরকার বলছি ছোট ছোট প্লট করে যারা বেকার যুবক আছে, সাধারণ মানুষেরা আছে চা চাষের মাধ্যমে আমরা তাদের স্বনির্ভর করে তুলব। এবং এক একর, দুই একর টিলা জমিতে যদি চা চাষ করতে পারে তাহলে ৫ জনের একটা পরিবার সেখানে তার পক্ষে বাঁচার কোন অবস্থার মধ্যে কঠিন নয়। আজকে সেই চাষীদের অবস্থাটা কি। যারা ক্ষুদ্র চাষী বা এখানকার যারা চা চাষ করছেন বিদেশী চা যেভাবে আমাদের দেশের মধ্যে ঢুকছে চা এর ভবিষ্যৎ নিয়ে তো আজকে প্রশ্ন এসেছে, সেখানে যে লক্ষ লক্ষ শ্রমিকেরা কাজ করছেন বা আমাদের রাজ্যের মধ্যেও যে ধরনের গরীব অংশের মানুষ, জুমিয়া অংশের মানুষ যাদের এই কাজের সঙ্গে যুক্ত করে বাঁচানোর জন্য নতুন একটা পথের চিন্তাভাবনা করা হয়েছিল তাদের অবস্থাটা কি। আজকে কয়েক বছর পরে যে আর্থিক সংস্কারের কথা এখানে বলা হয়েছে আমি শুধু মাননীয় সদস্যদের এটাই দৃষ্টিভঙ্গিতে আনতে চাই, কি পরিস্থিতিতে দাঁড়িয়েছে এটা, কি আমাদের তথ্য। সরকার নিজে স্বীকার করেছেন ৯৯-২০০০ ইং সালে রাষ্ট্রায়ত্ব ক্ষেত্রের কর্ম্ম সংস্থান বেড়েছে ০ পারসেন্ট। অর্থাৎ কোন চাকুরি নেই এবং সেটা এখনও একই পদ্ধতিতে বলছে। কেন্দ্রীয় সরকার গত বাজেটে সিদ্ধান্ত নিলেন যে বছরে ২ পারসেন্ট করে সেখানে ৫ বছরে চাকুরিতে যারা আছেন তাদের চাকুরি থেকে ছাঁটাই করুন। পোষ্টগুলির অবলুপ্তি সেখানে ঘোষণা করুন। আপনারা তো জানেন আমাদের রাজ্যে সম্পর্কটা এটা সবারই জানা এবং রাজ্যগুলি প্রচণ্ড আর্থিক সংকট থেকে বিশেষ করে বিশেষ তালিকাভুক্ত

রাজ্যে আমরা আছি। কেন্দ্রীয় সরকার এই আর্থিক অনুদান না করলে পরে এখানে সরকার চালানো প্রচণ্ড রকমের কঠিন হয়ে পড়ে। এই জায়গার মধ্যে আজকে যখন আমাদের রাজ্য সরকার এবং কেন্দ্রীয় সরকার বলে যে আমাদের সাহায্য করুন। আমাদের কি সর্ত দিচ্ছে। সেখানে আমাদের শর্ত দেওয়া আছে আমাদের কণ্ডিশনে আছে নতুন করে কোন চাকুরি দিতে পারবে না। ৩য় কণ্ডিশনে এই যে কেন্দ্রীয় সরকার এইবার বাজেটে পাশ করে যে আইনটা করলেন এবং যারা চাকুরিতে আছেন তাদের বছরে ২ পারসেন্ট করে চাকুরি থেকে ছাঁটাই করতে হবে। পদগুলিকে অবলুপ্তি করতে হবে। ৪র্থ শর্ত কি পাবলিক আণ্ডার টেকিংস যেগুলি আছে লাভের মুখ দেখবে না তাদের দরজা বন্ধ করে দিতে হবে। সেগুলি দরকার হলে বেসরকারি মালিকদের কাছে বিক্রি করে দিতে হবে। বলছে তাও যদি মেনে আণ্ডারস্টেণ্ডিং সই কর তাহলে সুযোগ পাবেন। ঋণ হিসাবে টাকা দেওয়া হল এবং আমাদের যতটুকু জানা ১৬ রাজ্যের উপর সই করেছেন পরে হয়তো সংখ্যাটা বেড়ে যাবে। আমার কাছে প্রস্তাব এসেছে সরকার না চালাতে পারে টাকা সংকট থাকতে পারে কিন্তু ঘৃণ্য চুক্তিতে সই করতে পারবে না। এটা তো করা যাবে না। এইগুলি কোথায় থেকে আসছে। এই যে বলা হয়েছে বিক্রি ব্যবস্থা কি। আমি মাননীয় সদস্যদের বলব কত বেকার আসছে যে তথ্য বাড়ছে। দেশের বিভিন্ন এমপ্লয়মেন্ট একসচেঞ্জ থেকে বলেছে প্রায় ১৫ কোটির মত নাম লিখিয়েছে রেজিষ্টার্ড করা হয়েছে। প্রায় ৪ কোটির মত মাধ্যমিক এবং তার উপর পাশ। কত লক্ষ লক্ষ ডাক্তার ইঞ্জিনিয়ার আজকে বেকার। আমি মাননীয় সদস্যদের জিগ্যেস করতে চাই, যারা এইসবের পক্ষে কথা বলেন তারা তো বিশেষ করে কংগ্রেস কয়েকটি রাজ্য সরকার চালাচ্ছে। এই সমস্ত বেকার সম্পর্কে আপনার দৃষ্টিভঙ্গি কি কতজন এই সময়ের মধ্যে কাজ পাচ্ছে, কাজ যোগাড় করতে পাচ্ছে? কেন আজকে এই অবস্থা হচ্ছে। দেশের কি এই অবস্থার মধ্যে ছিল সব সময় মধ্যে এইগুলি করা হয়েছে। কেন কেন্দ্রীয় সরকার আজকে এই ধরনের ব্যবস্থা নিতে বাধ্য হচ্ছে। এখানে মাননীয় সদস্যরা অনেকগুলি দৃষ্টান্ত দিলেন ট্রেজারী বেঞ্চ থেকে তুলে ধরেছেন। বাসমতি চাউল সম্পর্কে আজকে এই যে আমেরিকান রাইস কোম্পানি তারা এই পেটার্ন টাইম সুযোগ নিয়ে করল যাতে আমাদের গর্ব ছিল আমরা অহঙ্কার করতাম যার মধ্যে দাড়িয়ে এবং যার মধ্যে দিয়ে আমাদের কোটি কোটি টাকা আমরা বিদেশী টাকা অর্জন করতে পারতাম, আজকে কি অবস্থা? আমি মাননীয় সদস্যদের জিগ্যেস করি আপনাদের বক্তব্যে কি আপনারা খুশি? এই যে আমাদের সবচেয়ে গর্বের বিষয় ছিল যার মাধ্যমে বৈদেশিক মুদ্রা আসত যদি আপনি খুশি হন তাহলে তো আমরা কি বলব। সরকার দিক থেকে তাকিয়ে দেখুন। এই সময়ের মধ্যে যতগুলি সিদ্ধান্ত নিয়েছেন আমি মাননীয় বিরোধী সদস্যদের বলছি একটা সিদ্ধান্ত দেখান তো।

এই রাজ্যের যারা শ্রমিক কর্মচারী, কৃষক, ভূমিহীন, ক্ষেতমজুর, জুমিয়া তাদের পক্ষে কোন সিদ্ধান্ত আছে। গরিব মানুষের জন্য সিদ্ধান্ত ইতি মধ্যে কাজ করছেন। আজকে লক্ষ লক্ষ ছোট কারখানা বন্ধ হচ্ছে এটা আমাদের তথ্য না সংসদের মধ্যে সরকার নিজেই তথ্য উপস্থাপন করেছেন। কোটি কোটি মানুষ আজকে গরীব থেকে আরও গরীব হচ্ছে। আর দরিদ্র হচ্ছে কার দ্বারা এখানে সরকারি সিদ্ধান্তে কি হয়? এইগুলির নাম আগে শোনা যেত না। এই যে পুঁজিপতিদের সংগঠন, শিল্পপতিদের সংগঠন, আই.সি.আই.সি.আই এই সমস্ত বড় চেম্বারগুলি আপনারা লক্ষ্য করুন ওরা আজকে সিদ্ধান্ত নেবেন। কালকে দিল্লীতে যে সরকার আছে সিদ্ধান্ত নেবেন। এটা তাদের সরকারি সিদ্ধান্ত কি ? এবং অর্থমন্ত্রী কে হবেন। মাননীয় সদস্যদের বলব পরশু দিনের খবরের কাগজগুলো দেখুন তো যশোবন্ত সিংহের বিরুদ্ধে অনেক কথা উঠেছে। কেন্দ্রীয় শিল্প পতিরা পুঁজিপতিরা আছেন তার আগেও বলেছেন সিদ্ধান্ত নেবেন।

যশোবন্ত সিংহের পুত্রবধূ যেখানে একজন শিল্পপতি। তাঁদের কাছে কয়েকশ কোটি টাকা ছিল। যারা সেখানে পুঁজি রেখেছিলেন, সঞ্চয় করেছিলেন তাদের সর্বনাশ। পুঁজিপতিদের টাকা তোলার সুযোগ দিয়ে পরবর্তী কালে এই লেনদেন বন্ধ করে দিয়ে বিনিয়োগকারী যারা তাদের প্রতি চরম বিশ্বাসঘাতকতা করলেন। সারা দেশে এই নিয়ে প্রশ্ন উঠেছে এই ধরনের লোক কোন অবস্থাতেই অর্থমন্ত্রী পদে থাকা উচিত নয়। তখন আদবানীরা বলেছেন যে না - এবারও তুমি আমাদের জন্য কাজ করছ। কারণ এখন যারা আছেন তারাই সরকারের সব। বি.জে.পি রা বুঝতে পারছেন যে হিন্দু রাষ্ট্র এই সব চিৎকার

তুলে দিল্লীর ক্ষমতায় থাকতে হবে। কিন্তু কার সাহায্য নিলে বেশিদিন ক্ষমতায় থাকা যাবে সেই অভিজ্ঞতা সঞ্চয় করতে হবে। কংগ্রেস বন্ধুরা জানেন তারা কি করে ৪৪-৪৫ বছর ক্ষমতায় ছিলেন, কি তারা করেছিলেন। দেশ যখন স্বাধীন হয় তখন টাটা, বিড়লারা কত কোটি টাকার মালিক ছিলেন? আর এখন তারা কত হাজার কোটি টাকার মালিক। কংগ্রেস কি মস্তান রাখেননি? ভোট বক্স ভাঙ্গেননি, জুচ্চুরি করে বছরের পর বছর ক্ষমতায় থাকেন নি? আজকে দিল্লীতে যারা আছেন তাদের কাছে তো একই কথা। দিল্লীতে থাকতে গেলে, ক্ষমতায় থাকতে গেলে সমস্ত পুঁজিপতিদের হাতে রাখতে হবে। তাদের হাতে না রাখলে রাজত্ব করা যাবে না। আর দেশের সমস্ত পুঁজিপতিরা বলেছেন আমরা একা পারবনা আমাদের বন্ধু বান্ধবরা আছেন। এই সব বহুজাতিক কর্পোরেশন, আজকে দেখছেন তো একটার পর একটা ওদের হাতে তুলে দিচ্ছে। যদি বুঝতাম যে বি.এল.সি চালাতে পারছে না, বন্ধ হয়ে যাচ্ছে, সেটাকে চালনোর ব্যবস্থা করেছেন, শ্রমিকদের কাজের ব্যবস্থা করেছেন তাহলে হয়তো একটা যুক্তি ছিল যে বাস্তবমুখী একটা সিদ্ধান্ত নিয়ে লক্ষ লক্ষ শ্রমিককে বাঁচানোর ব্যবস্থা করেছেন। আমি বিরোধী দলের মাননীয় সদস্য মহোদয়ের জিগ্যেস করতে চাই যে একটা কারখানার নাম বলুন যে লসে রান করছে এবং পুঁজিপতি যারা আছেন তারা হাতে নিয়েছেন। তারা পরিস্কার বলেছেন যে লুসিং কনসার্ন, এইগুলি হাতে নিয়ে কি তোমাকে তোয়াজ করতে এসেছি? লাভজনক সংস্থা যেগুলি আছে, যেগুলি হাতে নিয়ে পুঁজি বাড়বে, সম্পদ বাড়বে সেগুলি আমাদের হাতে তুলে দিতে হবে। আমরা সেগুলি চাই। আমরা ইনসিওরেন্স কোম্পানি চাই, এই ব্যাংকগুলি আমাদের ছিল, কংগ্রেস সেগুলি আইন করে ন্যাশনালাইজড করেছে। আমাদের ক্ষমতা কিছু হলেও খর্ব হয়েছে। সেই সমস্ত ব্যাংকগুলি আমাদের ফেরৎ দিতে হবে। এইগুলি সরকার চালাবে কেন? সরকার টেলিকম চালাবে কেন? ইণ্ডিয়ান এয়ারলাইন্স চালাবে কেন? এগুলির মালিক পুঁজিপতিদের করতে হবে। আমি মাননীয় সদস্য মহোদয়দের বলছি রাজ্যের কথা নিশ্চই আলোচনা করবেন, আলোচনার সুযোগ আছে। কিন্তু যে প্রেক্ষাপটে এই প্রস্তাবটা এখানে এসেছে এই প্রস্তাবে যে কোন দেশ প্রেমিক তা সে যে কোন দলেরই হোক না কেন সমর্থন করবেন। মাননীয় সদস্য নগেন্দ্র বাবু কৃষির কথা বলতে গিয়ে সার, ঔষধ সম্পর্কে বলেছেন। আমি বলব নবম পঞ্চবার্ষিকী পরিকল্পনায় কেন্দ্রীয় সরকার কি ঘোষণা করেছিলেন ? প্রতিবছর গড়ে কৃষির উৎপাদন ৪ পার্সেন্ট করে বাড়ানো হবে।

এইগুলি তো আমাদের কথা নয়। এখন প্রকাশটা কি এই যে চার বছর তো হয়ে গেল নবম পঞ্চবার্ষিকী পরিকল্পনা বলেছেন কৃষির উৎপাদন বেড়েছে মাত্র ১.৪ পার্সেন্ট কেন এই পরিণতি হচ্ছে? যেখানে ৪ পার্সেন্ট হওয়ার কথা সেখানে ১.৪ পার্সেন্ট হয়েছে। শিল্পে এই উৎপাদন কত এই নবম পঞ্চবার্ষিকী পরিকল্পনায় তো ঠিক করা আছে বছরে ৮ শতাংশ করে তার বৃদ্ধি হবে। এখন তার বৃদ্ধি কত? এই তো এইবার সংসদের মধ্যে স্বীকার করেছেন মাত্র ৪-৭ পার্সেন্ট । ৪-৭ পার্সেন্ট কেন হচ্ছে? অর্থনীতি যদি এত ভাল হয়ে থাকে তার যদি এই অবস্থা হয়ে থাকে তাহলে উৎপাদন কেন নিচের দিকে যাচ্ছে এবং কেন এই অবস্থায় পরিণত হচ্ছে ? আমি জানিনা স্যার, এই সব বিষয়ে তারা তাদের কি কথা বলবেন। আমি স্যার, আলোচনা বেশি দীর্ঘ করতে চাই না। অনেকে এখানে প্রশ্ন করেছেন এইসব বিষয় নিয়ে যে আমরা বিদেশী পুঁজির দিকে। কে বলেছে আমরা বিদেশী পুঁজির দিকে কিন্তু আমরা বিদেশ থেকে কিছু আনতে চাই। মাননীয় সদস্যরা যারা বিরোধী দলে আছেন কি বলেছেন যে এর সঙ্গে কোন অসম্মাণজনক শর্ত চাপানো যাবে না। মহারাষ্ট্রে তো কংগ্রেস গর্ভমেন্ট আছে তার আগে শিবসেনা ছিল। এনড্রম নামে একটা যারা আমেরিকায় কোম্পানি তৈরী করে এই ধরনের যারা পুঁজিপতিরা আছেন এরাই তো সরকার তৈরী করেন কে প্রেসিডেন্ট হবেন, কে অন্য কিছু হবেন। এনড্রনেব সঙ্গে চুক্তি কি? যে আমি এখন বিদ্যুৎ উৎপাদন করব কিন্তু প্রতি ইউনিটে আমাকে ৮ টাকা পাওয়ার ব্যবস্থা করে দিতে হবে । ৮ টাকার নিচে যদি হয় তবে সবটাই সরকারকে পূরণ করে দিতে হবে। তার মানে এনড্রনকে লাভ করে দিতে হবে। এটা কি একটা সরকারের দায়িত্ব হতে পারে এবং এটার দায়িত্ব কি সরকার নেবেন ? ওড়িষ্যাতে এখন কংগ্রেস গর্ভমেন্ট আছে। তাই কংগ্রেস বন্ধুদের জিজ্ঞাসা করছি এত বড় ফ্লাড হয়ে গেল বিদ্যুতের যে সংযোগ গ্রামগুলিতে গড়ে উঠেছিল সবগুলি বিচ্ছিন্ন হয়ে গেল।

ওড়িষ্যার কংগ্রেস যখন গর্ভমেন্ট ছিল সেই সময় আমেরিকার ইলেকট্রিক কোম্পানিকে এনে দায়িত্ব দেওয়া হল বেসরকারিকরণ করা হল। ভারতবর্ষে যারা প্রাইভেটাইজেশন করল তার মধ্যে ওড়িষ্যা হচ্ছে অন্যতম যারা সবার আগে এই সিদ্ধান্ত নিয়েছে। সেই কোম্পানি এখন কি বলছেন ? গ্রামের বিদ্যুৎ লাইন সব নষ্ট হয়ে গেছে এটা সরকারকে গড়ে দিতে হবে। কোটি কোটি টাকার ব্যাপার কিন্তু আজকে এই অবস্থার মধ্যে চলে গেছে। আমি তো জানিনা স্যার, বিরোধী দলের মাননীয় সদস্যরা যারা আছেন তারা কি জবাব দেবেন দেশের উন্নতির জন্য, রাজ্যের অগ্রগতির জন্য। সম্মাণজনক শর্তে আমরা ঋণ আনব, টাকা আনব ওয়ার্ল্ড ব্যাংক থেকে। কিন্তু আপনারা তো দেখছেন ওয়ার্ল্ড ব্যাংকের টাকা অন্যান্য রাজ্য আনছেন। আমরা উত্তর পূর্বাঞ্চল ত্রিপুরা রাজ্য সরকারের পক্ষ থেকে কোনদিন ওয়ার্ল্ড ব্যাংক থেকে টাকা আমরা এখন পর্য্যন্ত পায়নি। উত্তর পূর্বাঞ্চলের রাজ্যগুলিকে এর থেকে বাইরে রাখা হয়েছে। এই গর্ভমেন্ট আসার পর এই সমস্ত বাধা নিষেধ যেগুলি ছিল সেগুলি তুলে নেওয়া হয়েছে। আমরাও প্রসেস সাবমিট করছি। কিন্তু আমরা দেখেছি পশ্চিমবাংলায় একটা সরকার আছে সে যখন বলছে তোমার আভ্যন্তরীণ অর্থনৈতিক অবস্থাটা কি এবং তুমি ফিনানশিয়াল স্ট্যাটমেন্ট কর তারপর তোমাকে ঋণ দেবে কি দেবে না তার সিদ্ধান্ত হবে। আমরা পশ্চিম বাংলার ঘৃণাভরে সেটা প্রত্যাখান করি। তুমি কে ? আমাদের ভারতবর্ষে আমাদের রাজ্যে একটা সরকার আছে আমার অর্থনৈতিক অবস্থা কি সেটা তোমার কাছে কৈফিয়ৎ দেব। তাই ঘৃণাভরে সেই প্রস্তাব প্রত্যাখান করা হয়েছে।

দেশের মানুষের সম্মান বিক্রি করে দিয়ে, রাজ্যের মানুষের মাথাটাকে হেট করে দিয়ে ঋণ আনার পক্ষে আমরা না, এই ঋণ আমরা গ্রহণ করব না। মাননীয় বিরোধী সদস্য নগেন্দ্রবাবু অনেক দৃষ্টান্ত দিয়ে আলোচনা করেছেন, উনি বলেছেন, 'আপনারা হাটকো থেকে ঋণ নিয়েছেন, নাভার্ড থেকে ঋণ নিয়েছেন, তারপর এল আই সি থেকে টাকা নিয়ে কাজ করেছেন, ঋণ নিয়ে কাজ করেছেন। আমি মাননীয় সদস্যকে জিজ্ঞাসা করব হাটকো, নাভার্ড, এল আই সি এগুলি কার সংস্থা, এগুলি কি বিদেশী সংস্থা ? এগুলোতো ভারত সরকারের পরিচালিত সংস্থা, এগুলিতে আমাদের দেশের সম্পদ, এই যে টাকা পয়সা এগুলিতো আমাদের দেশের সম্পদ, জাতীয় সম্পদ। তারাতো কতগুলির শর্ত তৈরী করে সেখানে ঋণ দিচ্ছে, প্ল্যানিং কমিশনের মধ্যে আলোচনা করে পরিকল্পনা কমিশনও তার সঙ্গে যুক্ত হয়ে ওয়াল্ড ব্যাংকের সিদ্ধান্ত অনুসারে আমরা তার কাছ থেকে টাকা এনে এখানে খরচ করছি। কারণ পরিকল্পনায় সেই টাকা পাওয়ার সেই সুযোগ নেই।

**শ্রীনগেন্দ্র জমাতিয়া :-** পয়েন্ট অব অর্ডার স্যার, এই যে রাবার প্ল্যানটেশনের জন্য লেগেছে দশ কোটি টাকা এটাতো ওয়ার্ল্ড ব্যাংক থেকেই আনা হয়েছিল।

**শ্রীবাদল চৌধুরী (মন্ত্রী) :-** আমিতো বলেছি ওয়ার্ল্ড ব্যাংক থেকে এসেছে আরও দশটা প্রজেক্ট এর জন্য জাতীয় ভিত্তিতে যে প্রজেক্ট তৈরী হয়েছিল তার সঙ্গে যুক্ত করে টাকাটা এসেছে, এখনওতো আসছে। আমরাতো পলিট্যাকনিকেল কলেজের জন্য দিয়েছি আরও অনেকগুলি ক্ষেত্রেও দিয়েছি। ভারতের ক্ষেত্রে আগেওতো ওয়ার্ল্ড ব্যাংক থেকে টাকা এসেছে, কিন্তু সেটা এসেছে একটা ন্যাশনেল লেভেল স্কীম করে তাদের কাছ থেকে টাকা নেওয়া হয়েছে। এখানে আমরা কি বলেছি, আমরা বলেছি কোন ঘৃণ্য শর্তে আমরা ঋণ নেব না। আর এইজন্যেই তো আজকে আমরা কেন্দ্রের সমলোচনা করছি। আজকে কি হচ্ছে , আজকে ওয়ার্ল্ড ব্যাংকের ওরা বলে দিয়েছে আমার শর্তগুলি মেনে নিতে হবে। এখানে বিরোধী দলনেতা নেই, অবশ্য প্রকাশবাবু আছেন কংগ্রেসের লোক, তা উনি কি জানেন উনার দলের ইতিহাস। দেশ স্বাধীন হওয়ার পর দেশের দায়িত্ব নিলেন কংগ্রেস, জওহরলাল হলেন দেশের প্রথম প্রধানমন্ত্রী, তখন তারা গর্ব করতেন মিশ্র অর্থনীতি বলে, তিনি বলেছেন আমরা সমাজতন্ত্রে এ দেশ গড়ব, সোভিয়েতে ওরা ৫ ম বার্ষিক পরিকল্পনা রূপায়ণ করেছেন সেটা দেখে ভারতে যাতে সেগুলি কার্যকর করা যায় । এই মিশ্র অর্থনীতিটা কি সেটা হল, আমরা যেমন সরকারি ভাবে শিল্প গড়ব তেমনি বেসরকারি যারা আছেন তারাও সেটা করবেন তাহলে উৎপাদন বাড়বে। তা রাষ্ট্রীয় উদ্যোগে যে সমস্ত শিল্প কারখানাগুলি হয়েছিল আজকে সেগুলির কি অবস্থা। অমরা তো এগিয়ে যাচ্ছিলাম অনেক দূর।

শ্রীনগেন্দ্র জমাতিয়া ঃ- পয়েন্ট অব অর্ডার স্যার, আমি মাননীয় মন্ত্রী মহোদয়কে বলছি যে, আপনি তো নিজেই বললেন আগে রাবার সীটের প্রতি কেজি দাম ছিল ৪০ থেকে ৫০ টাকা, এর নিচে আগে কখনও নামেনি। কিন্তু এই দশ কোটি টাকা নেওয়ার পর যখন রাবার বাগান করলেন মানে এখন কেন তার দাম প্রতি কেজি ২০ টাকা হল। তাহলে এটার পেছনে আপনাদের গোপন কিছু চুক্তি আছে এবং এই চুক্তির কথা আমরা জানিনা এটা মনে করবেন না। আমাদেরকে বলার সুযোগ আপনারাই করে দিচ্ছেন।

শ্রীবাদল চৌধুরী (মন্ত্রী) ঃ- আরে আমি তো বিরোধী সদস্য নগেন্দ্রবাবুকে দোষ দিচ্ছি না। ওনারা যে রাজনীতিতে লালিত পালিত হচ্ছেন এবং যে রাজনীতিকে সামনে থেকে দেখছেন। আমি আমার বলার সময় বলছি। প্রতি কুইন্টাল রাবার আসছে বাইরে থেকে সস্তায় পৃথিবীর অন্যান্য জায়গা থেকে এবং ওরা অনেক বেশি সস্তায় দিচ্ছে। আপনি তো আপনার আলোচনা করার সময় বলেছেন সাত টাকা কেজি চাউল পাওয়াতে আপনি আনন্দিত। অ. জায়গা থেকে যখন চাউল আসছে আর আপনি কম দামে পাচ্ছেন তো কি আনন্দিত হচ্ছেন, আর এদিকে কি সর্ব্বনাশ হচ্ছে সেটা আপনার নজরে আসছে না। এই সর্ব্বনাশটা যে আপনার লক্ষ্যে আসল না এটাই হচ্ছে আপনার পক্ষে দুর্ভাগ্যের।

শ্রীনগেন্দ্র জমাতিয়া ঃ- পয়েন্ট অব্ ক্ল্যারিফিকেশন স্যার, আমার বিকল্প প্রস্তাব ছিল যে আপনারা এই সাত টাকাটা রাখবেন না আপনারা উৎপাদন প্রক্রিয়াটা আরও উন্নত করবেন। আপনারা উৎপাদন প্রক্রিয়াটা একই রকম রাখবেন আর এটাতে বাধা দেবেন-এটা তো হতে পারে না। আর দ্বিতীয় হচ্ছে এই ধরনের বীজ থাকার ফলে আমাদের উৎপাদনে প্রচুর ক্ষতি হচ্ছে। এবং এর পিছনে নিশ্চই আপনাদের একটা গোপন বোঝাপোড়া আছে। এটা যতই অস্বীকার করুন না কেন, আমাদের এটা জানা আছে, এটাকে আপনারা এনকোয়ারি করতে পারবেন ?

শ্রীবাদল চৌধুরী (মন্ত্রী) ঃ- মিঃ স্পীকার স্যার, উনারা যে কথা বলছেন তাতে তো তারা উন্নত কৃষি ব্যবস্থার বিরোধিতা করছেন। এই যে চলছে যে প্রক্রিয়াটা যান্ত্রিকীকরণ-পাওয়ারটিলার, এবং জলসেচের ব্যবস্থার উন্নতি করা, উন্নত বীজ, সার্টিফায়েটড বীজ-এগুলি কে করেছে ? কৃষির অগ্রগতির জন্য আমরাই একটার পর একটা সিদ্ধান্ত গ্রহণ করেছি। তার জন্য ঋণ করেও টাকা আনার জন্য দেশীয় যে সমস্ত সংস্থাগুলি আছে যাদের কাছে থেকে টাকা পাওয়া যায় তাদের কাছে টাকার জন্য যাচ্ছি। তাদের কাছ থেকে ঋণ এনে আমরা সে কাজগুলি বাস্তবায়িত করছি। নগেন্দ্র বাবু যে কবে থেকে আধুনিকীকরণের পক্ষে তৎপর হয়ে গেছেন জানি না অথচ উনিতো পাঁচবছর মন্ত্রিত্বে ছিলেন। ত্রিপুরার মানুষ সেই বিষয়গুলো জানেন। আজকে আমরা বলছি একটা ফসল আগে যেখানে করত সেখানে তিনটা ফসল কিভাবে করতে পারে। সেই জমিতে আরও বেশি ফসল কিভাবে করতে পারে সেই কর্মসূচীও আমরা নিয়েছি। আমরা সরকার ঘোষণা করেছেন আগামী দশ বছরের মধ্যে আমাদের রাজ্যকে খাদ্যে স্বয়ংসম্পূর্ণ করব। এবং সেই অনুসারে আমরা আমাদের কর্মসূচী নিয়ে অগ্রসর হচ্ছি। রিভিউ হচ্ছে এবং এক বছরের ফলাফল আমরা এই রাজ্যের মানুষের সামনে তুলে ধরছি। আমরা বলছি এই লক্ষ্যে পৌছানোর জন্য যা কর্মসূচী নেওয়া দরকার ৯৯ পার্সেন্ট আমরা বর্তমান বছরে যা দরকার তা এচিভ করছি। সুতরাং আধুনিকীকরণ, অমুক সমুক এই ধরনের কথা বলে এখানে বিভ্রান্তি সৃষ্টি করার কোন সুযোগ নেই।

স্যার, এখানে কংগ্রেস বন্ধুদের বলব যে তারা যেন তাদের ইতিহাসটা জানুন। এই যে গ্যাট (GATT) চুক্তি করল কে ? ১৯৯১ সালে ভারতবর্ষের প্রধানমন্ত্রী কে ছিলেন ? তখন নরসীমা রাও প্রধানমন্ত্রী ছিলেন। তিনি এই চুক্তিতে সই করেন। আমরা তখন বলেছিলাম যে সর্ব্বনাশ হয়ে যাচ্ছে। এখন টের পাওয়া যাবে না। কিন্তু ভারতবর্ষের মানুষ হারে হারে টের পাবেন এই আট থেকে দশ বছর পরে কি সর্ব্বনাশ হয়ে গেছে আমাদের। কোন জায়গায় নিয়ে গেছে। আজকে সেই গ্যাট চুক্তি রূপায়ণ করার জন্য উন্মাদের মত সিদ্ধান্ত নিচ্ছে কেন্দ্রীয় সরকার। তাদের যখন জিগ্যেস করা হচ্ছে - আপনারা এতো সাহস পাচ্ছেন কি করে ? বলছে আমরা কি নতুন সিদ্ধান্ত নিচ্ছি। এই সিদ্ধান্ততো ১৯৯১ সালেই হয়ে গেছে। এরা এইটা রূপায়িত করতে দেরী করেছিল আমরা এখন সেটা রূপায়িত করার দায়িত্ব নিচ্ছি। আর আমাদের অভিজ্ঞতা কি ?

আমরা তো অভিজ্ঞতায় দেখেছি ইনুরেন্স বিলটি এখানে আসল বেসরকারীকরণের জন্য তারপর যতগুলি বিল এসেছে লোকসভায় এবং রাজ্যসভায় সবগুলিই পাশ হয়ে গেছে। লোকসভায় এন.ডি.এ এর সংখ্যাগরিষ্ঠতা আছে, কিন্তু রাজ্য সভায় তাদের সংখ্যাগরিষ্ঠতা নেই। কংগ্রেস যদি সেখানে বলত যে আপনারা সেগুলি তুলে নিন নাহলে আমরা একটা বিলও পাশ হতে দেব না। তাহলে একটা বিলও কি সেখানে কার্যকারী হত ? কাজেই দেশের যে সর্ব্বনাশটা হয়ে যাচ্ছে সে সর্ব্বনাশটা ওরা করতে পারত। কারণ কংগ্রেসের মধ্যেও তো একই গলদ। এই কোটিপতিরা, পুঁজিপতিরা, বড়লোকেরা এমনিতে সবাই চলে যাচ্ছে বি.জে.পি তে। এখন ওরা যদি না থাকে তাহলে আমাদের অবস্থা কি হবে ? রাজনীতিতে তো আমরা অনাথ হয়ে যাব। কাজেই তাদের খুশী করার জন্য এই ধরনের যতগুলি বিল রাজ্যসভায় ও লোকসভায় এসেছে কংগ্রেস প্রত্যেকটির পক্ষেই ভোট দিচ্ছে। এইগুলি পাশ করে দেবার জন্য সমস্ত রকমের সাহায্য করছে। কাজেই দেশের সর্ব্বনাশ কে করছে ? এটা কি বলার অপেক্ষা রাখে।

মাননীয় সদস্য শ্রীবিজয় রাঙ্খল বলেছেন আমি উনাকে দোষ দেব না। উনি একটা পরিবেশের থেকে এখানে এসেছেন। তিনি বলেছেন সব জায়গাতেই আমরা আমেরিকাকে দেখছি, সাম্রাজ্যবাদকে দেখছি কিন্তু ভারতবর্ষের কোথায় আমেরিকা, কি তারা সর্ব্বনাশ করেছে। বিজয় রাঙ্খল আমরা জানিতো কোন রাজনীতি শুরু করেছেন, কোথায় গিয়েছিলেন। মিঃ স্পীকার স্যার, আপনিও জানেন উনি স্বাধীন ত্রিপুরার স্লোগান দিয়ে বাংলাদেশের মাটিতে গিয়েছিলেন লড়াই করেছেন। আজকে আমি তাঁকে অভিনন্দন জানাবো ধন্যবাদ জানাবো যে তিনি তার ভুল বুঝতে পেরে ভুল পথ ত্যাগ করে এসেছেন। আজকে তিনি আমাদের এই বিধানসভার একজন মাননীয় সদস্য।

**শ্রীনগেন্দ্র জমাতিয়া** ঃ- পয়েন্ট অব অর্ডার স্যার, আমরাই টি.এন.ভির সঙ্গে চুক্তি করেছি এবং শান্তি চুক্তি করে তাদেরকে এখানে এনেছি। তাদেরকে জাতীয় জীবনের মূল স্রোতে ফিরিয়ে নিয়ে এসেছি। এতে কিন্তু আপনাদের কোন কৃতিত্ব নেই।

**শ্রীবাদল চৌধুরী (মন্ত্রী)** ঃ- ৭১ এর মুক্তি যুদ্ধে আমেরিকা সপ্তম নৌ বহর নিয়ে আক্রমণের উদ্দেশ্যে আমাদের দেশের দিকে এগিয়ে এসেছিল। তখন যদি সোভিয়েত ইউনিয়ন ভারতের পক্ষে না থাকত তাহলে অবস্থাটা কি হতে পারত? আমি শুনেছি বিজয় বাবু নাকি এন.এল.এফ.টির প্রিন্সিপাল এডভাইসর। এই রাজ্যের মানুষ ভাল করেই জানে এন.এল.এফ.টির সঙ্গে আই.এন.পি.টির সম্পর্ক কি ? থাইল্যাণ্ড - বাংলাদেশ হয়ে এন.এল.এফ.টি আমাদের রাজ্য সহ উত্তর পূর্বাঞ্চলে কাদের জন্য অস্ত্র আনছে ? এই সমস্ত অস্ত্র উত্তর পূর্বাঞ্চলের শান্তিকামী জনগণের বিরুদ্ধে বৈরীরা ব্যবহার করে চলছে। এগুলি কি বিজয় রাঙ্খল সাবে জানেন না ? স্বাধীনতার নামে বৃটিশরা কায়দা করে একবার আমাদের এই ভারতবর্ষকে বিভক্ত করেছে। এখন আবার সন্ত্রাসবাদীরা ধর্ম্মের নামে দেশের বিভিন্ন স্থানে স্বাধীনতার আওয়াজ তুলছে। কাশ্মীরকে পৃথক মুসলিম রাষ্ট্র করাতে হবে। সমগ্র উত্তর পূর্বাঞ্চলকে নিয়ে পৃথক একটি খৃষ্টান রাষ্ট্র গড়তে হবে - এইসব সন্ত্রাসবাদীদের আওয়াজ। পাঞ্জাবে চেয়েছিল স্বাধীন খালিস্তান। এর পিছনে সি.আই.এ বা আই.এস.আইয়ের হাত নেই ? আমরা আজকে তাদের কার্যকলাপে অতিষ্ট হয়ে গেছি, তাদের কার্যকলাপে আমরা শান্তিপ্রিয় দেশবাসী মাত্রেই আতঙ্কিত। এফ.বি.আই, সি.আই.এ এর মত সংগঠনগুলির সঙ্গে আমাদের দেশের নিরাপত্তা প্রধান যিনি সেই ব্রজেশ মিশ্র বৈঠক করেছেন। ভারতবর্ষের সমস্ত সরকারি নথীপত্র তাদের হাতে তুলে দিচ্ছেন। প্রতিরক্ষার কাজে উৎথাপিত অস্ত্রের ২৬ শতাংশ অস্ত্র বেসরকারি উৎপাদকের দেওয়ার কথা হচ্ছে। কেন্দ্রীয় সরকার বলেছে যে সমস্ত বিদেশী পুঁজিপতিরা এখানে এসেছে এবং অস্ত্র উৎপাদন করতে চায় তাদেরকে লাইসেন্স দেওয়া হবে। যাই হোক এন.এল.এফ.টি বলেছে, আমাদের রাজনৈতিক দল আই.পি.এফ.টি।

**শ্রীপ্রকাশচন্দ্র দাস** ঃ- পয়েন্ট অব ক্ল্যারিফিকেশন স্যার, মাননীয় মন্ত্রী সত্য করে বলুন এ.টি.টি.এফের সঙ্গে সি.পি.এমের সম্পর্কটা কি ? এন.এল.এফ.টি এবং আই.পি.এফ.টি এই সব বলে উনি কি ছাত্র পড়াচ্ছেন ?

শ্রীবাদল চৌধুরী (মন্ত্রী) ঃ- আমি বলছি, প্রকাশবাবু আপনাকে বলতে হবে না। আপনাদের সভাপতি বলেছেন। আপনারা একটি জাতীয় দলের লোক। আপনাদের লজ্জা থাকা উচিৎ। আপনারা প্রকাশ্যে বলছেন, আগামী বিধানসভা নির্বাচনে আই.পি.এফ.টির সঙ্গে আতাঁত হবে। বন্ধুত্ব হবে ।এটা অস্বীকার করবেন ?

(গণ্ডগোল)

শ্রীনগেন্দ্র জমাতিয়া ঃ- পয়েন্ট অব অর্ডার, বারবার বাদলবাবু মাননীয় সদস্য বিজয় কুমার রাঙ্খলকে উদ্দেশ্য করে উনার দিকে তাকিয়ে যেভাবে কথাগুলো বলেছেন এটা আমি প্রতিবাদ করছি। যখন তিনি জঙ্গলে ছিলেন তখন উনার বিরুদ্ধে কথা বলা যেত। প্রতিবাদ করা যেত।

তিনি জঙ্গলে ছিলেন উনাকে বুঝিয়ে সুজিয়ে বা উনার নিজের থেকে হলেও তিনি অস্ত্র পরিত্যাগ করে গণতান্ত্রিক প্রক্রিয়ায় এসেছেন। আমরা এটাকে স্বাগত জানাই। আমরা এখনও বলি যারা জঙ্গলে আছে তারা ও স্বাভাবিক জীবনে ফিরে আসুক। আমরা স্বাগত জানাব।

(গণ্ডগোল)

শ্রীবাদল চৌধুরী (মন্ত্রী) ঃ- মাননীয় বিরোধী দলের সদস্যের এই ধরনের আতঙ্কিত হবার কোন কারণ নেই। আমি বিজয় রাঙ্খল সাহেবকে স্বাগত জানিয়েছি তিনি আমাদের বিধানসভার সদস্য তিনি রাজ্যকে গড়ার কাজে নিজেকে আত্মনিয়োগ করেছেন। আমি এখানে বলেছি আই.পি.এফ.টি, এন.এল.এফ.টির সঙ্গে সম্পর্কটা। মাননীয় সদস্য বলছেন আজ কি হচ্ছে, এটাই আমি বলেছি।

মিঃ স্পীকার ঃ- মাননীয় মন্ত্রী মহোদয় শেষ করুন।

শ্রীবাদল চৌধুরী (মন্ত্রী) ঃ- শেষ করছি স্যার, আমি শুধু বলেছি রাঙ্খল সাহেবকে যে আজকে আমাদের সর্ব্বনাশ হচ্ছে তার মূল কারণ হচ্ছে আমেরিকান সাম্রাজ্যবাদ। আমাদের তৃতীয় বিশ্বের দেশগুলির উপর যে বোঝা আছে সমস্ত বোঝাগুলি চাপিয়ে দিচ্ছেন মার্কিন সাম্রাজ্যবাদ এবং তার বন্ধুরা। সাম্রাজ্যবাদের আগের কৌশল নেই। যেমন ইংরেজ আমাদের দিল্লীতে বসে আমাদের শাসন করছে শোষণ করছে আজকে সেই অবস্থার মধ্যে নেই। তারা অন্য কায়দায় করছে। এই যে ডব্লিউ.টি.ও, এই ওর্য়াল্ড ব্যাংক, আই.এম.এফ গুলি হচ্ছে তার শোষণের হাতিয়ার। এগুলি ব্যবহার করে গরীব দেশগুলিকে আজকে ওরাই সর্ব্বনাশ করছে। আর আমাদের দেশের সরকার তার কাছে আত্মসমর্পণ করছে। স্যার, কয়েকদিন আগে দেখেছেন পাকিস্তানের সঙ্গে কাশ্মীর নিয়ে আলোচনা হবে, সেখানে তারিখ কিন্তু পাকিস্তান বা ভারত কেউ ঘোষণা করছে না সেই নিউইয়র্ক থেকে বলে দিচ্ছে ১৪ জুলাই আলোচনা হবে। কোথা থেকে সাহস পায়, ক্ষমতা পায় যদি আমাদের প্রশ্রয় না থাকে। সেইজন্য আমি রাঙ্খল সাহেবকে বলেছি তিনি তো আমেরিকার কোথাও থাকছেন না। আমেরিকা আমাদের সর্ব্বনাশ করছে। আমি রাঙ্খল সাবেকে সেই দৃষ্টি আকর্ষণ করার জন্য যে আমাদের আজকে সমস্ত সর্ব্বনাশের কারণ হয়ে দাঁড়িয়েছে আমাদের অগ্রগতি আজকে স্তব্দ করে দিয়েছে। আমাদের দেশকে ভাঙ্গার ষড়যন্ত্র, দেশকে টুকরো করার ষড়যন্ত্রের সঙ্গে এই আমেরিকা তার চর তার বন্ধুরা আজকে এর সঙ্গে যুক্ত হয়ে গেছে। এটাই হচ্ছে আমাদের কাছে সবচেয়ে বেশি আতঙ্কের কারণ। আমি এই জিনিটাই রাঙ্খল সাহেবের দৃষ্টিতে আনার চেষ্টা করেছি। আজকে এখানে অনেকে বলেছেন বিদ্যুৎ, সার, ডিজেল সুতোর কথা। আমি সংক্ষেপে বলতে চাই যেহেতু এটার উপর একটা বিল আসছে এবং এই যে ট্যাকস্ বাড়বে বিধানসভার অনুমোদন না নিয়ে ট্যাকস্ বাড়ানো যাবে না, বিল আসবে সেটার উপর বিস্তারিত আলোচনা হবে। আমি শুধু সংক্ষেপে বলছি যেহেতু বার বার উঠেছে। ২০০০ সালের ফেব্রুয়ারীতে ইউনিফরমাল ফ্লোর রেইট চালু হয়েছে। উত্তর পূর্বাঞ্চলের মধ্যে আমরা ত্রিপুরা পরে অন্যদের সামিল করতে পেরেছে যে অন্তত ডিজেল, সার এবং সুতা তার উপর টেকস্ বাড়ানোর পক্ষে আমরা না, টেকস্ বসাতে আমরা রাজি না। আমাদের সারের উপর কোন টেকস্ ছিল না, আমরা টেকস্ বসাই

নি। ডিজেলের উপর সাত শতাংশ টেকস্ ছিল কিন্তু সব রাজ্যের মুখ্যমন্ত্রী, অর্থমন্ত্রী তারা বসে ঠিক করলেন সিদ্ধান্তে আসলেন ইউনিফরমাল ফ্লোর রেইট এখানে আমরা চালু করব সবাই সম্মতি দিয়েছে। এখন সিদ্ধান্ত হয়েছে বেশ চালু হবে সব রাজ্যে বাড়বে না আমরা বলেছি আমরা বাড়াব না আমাদের আরও এক বছর সময় দিতে হবে। গত মিটিং যখন হয় সেই মিটিংয়ে বলেছি আমাদের উত্তর পূর্বাঞ্চলকে এই ডিজেল, সার এবং সূতো থেকে আমাদের বাইরে রাখতে হবে। আমি স্যার, কাগজটা আনি নি, বিল নিয়ে যেদিন আলোচনা হবে সেই দিন আমি নিশ্চয় তথ্য দেব।

সর্বশেষ কেন্দ্রীয় সরকার আমাদের কাছে যে চিঠি দিয়েছেন ২৫শে আগস্টের মধ্যে এই সম্পর্কে সিদ্ধান্ত না নিলে পরে ১লা সেপ্টেম্বর থেকে পরিকল্পনা খাতে আমাদের যে টাকা আসে সেই টাকা বন্ধ করে দেওয়া হবে। আমি মাননীয় বিরোধী দলের সদস্যদের জিজ্ঞাসা করতে চাই এই অবস্থার মধ্যে আমাদের সরকারের সিদ্ধান্ত নেওয়ার কি বিকল্প আছে আপনারা বলুন। বিলের উপর যখন আলোচনা হবে কি পরিপ্রেক্ষিতে আমাদের সিদ্ধান্ত নিতে হয়েছে বিলের উপর যখন আলোচনা হবে নিশ্চই আলোচনার সুযোগ আপনারা পাবেন। সেখানে নিশ্চই আমরা আপনাদের মতামত চাইব এই সম্পর্কে। আমি আশা করি এখানে যে প্রস্তাবটা মাননীয় সদস্য এনেছেন আমি তাকে পূর্ণ সমর্থন করে এবং মাননীয় সদস্য যারা আছেন তাদের কাছে অনুরোধ করব আপনারা সর্বসম্মতিক্রমে এটা পাশ করিয়ে দিন দেশের যে আর্থিক হাল চিত্র আজকে বি.জে.পি সরকার এই জায়গার মধ্যে দাঁড় করিয়েছে, এই অবস্থা থেকে দেশকে রক্ষা করতে গেলে পরে শুধু এটা আমাদের ব্যাপার না আমি বলব কংগ্রেস বন্ধু যারা আছেন এই রাজ্যে অন্য রাজনৈতিক দল যেগুলো আছে তাদের সবার কাছে আবেদন থাকবে এর বিরুদ্ধে ঐক্য ছাড়া আমাদের কোন বিকল্প নেই।

আমি আশা করি এখানে যে প্রস্তাবটা মাননীয় সদস্য এনেছেন আমি আবারও তাকে সমর্থন করে এবং মাননীয় বিরোধী দলের সদস্যরা যারা আছেন তাদের কাছেও অনুরোধ করব এটাকে সর্বসম্মতিক্রমে পাশ করে দিই। দেশে জাতি ধর্ম্ম আজকে বি.জে.পি দেশকে এই জায়গায় দাঁড় করিয়েছে। এই অবস্থা থেকে দেশকে রক্ষা করতে গেলে এটা শুধু আমাদের ব্যাপার না। আমি এটা বলব কংগ্রেস বন্ধুরা যারা আছেন এই রাজ্যে অন্য রাজনৈতিক দলগুলি যারা আছেন তাদের সবার কাছে একটা আবেদন থাকবে এর বিরুদ্ধে ঐক্য ছাড়া আমাদের কোন বিকল্প নেই। এবং এটা অত্যন্ত আশার কথা সারা ভারতবর্ষের মধ্যে শ্রমজীবী মানুষ যারা দলবল সবকিছু ভুলে তারা আজকে ৫৬ টা গণ সংগঠনের প্ল্যাটফর্ম গড়ে তুলেছেন। তার মধ্যে আই.এন.টি.ইউ.এস কংগ্রেস সংগঠন তারাও আছেন, বি.জে.পি শ্রমিক সংগঠন ভারতীয় মজদুর সংগঠন, যারা ভোট এখন বলেছেন খাল কেটে কুম্ভীর এনে নিজেদের সর্ব্বনাশ করেছেন। যখন ব্যাঙ্কে কারখানায় কাজ বন্ধ হয়ে যাচ্ছে শ্রমিক ছাঁটাই হচ্ছে শুধু বাম শ্রমিকরা তো ছাঁটাই হচ্ছে না। কংগ্রেস, বি.জে.পির লোক তারাতো ছাঁটাই হচ্ছে। তারা সবাই মিলে আজকে প্রতিবাদে নেমেছে। আমি সেই জায়গায় বলব এখানে যারা বিরোধী সদস্যরা আছেন দেশের এই অবস্থার মধ্যে সবকিছুকে চিন্তা বিবেচনার মধ্যে রেখে আজকে দেশপ্রেমিকের দায়িত্ব পালন করার জন্য। এই আশা রেখে এই প্রস্তাবকে সর্বসম্মতিক্রমে পাশ করাবেন এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি, ধন্যবাদ।

মিঃ স্পীকার ঃ- এখন আমি মাননীয় সদস্য শ্রীসমীর দেব সরকার কতৃক উত্থাপিত প্রস্তাবটি ভোটে দিচ্ছি। রিজুউলেশনটি হল:- "কেন্দ্রীয় সরকারের অর্থনীতির ফলে শ্রমিক কৃষক সহ সর্বস্তরের মানুষের জীবনে বিপর্যয় সৃষ্টি করেছে। গুদামে খাদ্য মজুত আছে তবু মানুষ অর্ধাহারে মরছে, কৃষকের উৎপাদিত দ্রব্যের মূল্য দ্রুত হ্রাস পাচ্ছে, বেকার সমস্যা তীব্র থেকে তীব্রতর হচ্ছে, অন্যদিকে ক্ষুদ্র শিল্প বন্ধ হচ্ছে এর পরিপ্রেক্ষিতে এই বিধানসভা প্রস্তাব করেছে যে কেন্দ্রীয় সরকার অতি দ্রুত ভ্রান্ত অর্থনীতি ত্যাগ করে মানুষের জীবন মান রক্ষার উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করুক।"

যারা এই প্রস্তাবের পক্ষে আছেন তারা হ্যাঁ বলবেন ( হ্যাঁ বলার পর)। যারা এই প্রস্তাবের বিপক্ষে আছেন তারা না বলবেন (না বলার পর)। সুতরাং আমি মনে করি এই প্রস্তাবটি ধ্বনি ভোটে গৃহীত হল।

এই সভা আগামী ২৭-০৮-২০০১ইং বেলা ১১.০০টা পর্য্যন্ত মূলতবী রইল।

*ANNEXURE–'A'*

## PAPERS LAID ON THE TABLE OF THE HOUSE
## (Questions & Answers)

### ADMITTED STARRED QUESTION NO.:- 81
**Name of the Member:- Sri Billal Mia**

**Will the Hon'ble Minister-in-charge-of the Science, Technology & Environment Deptt. be pleased to state :–**

**প্রশ্ন**

১। সারা রাজ্যে বি.পি.এল কার্ড ধারীদের বিনামূল্যে সোলার লাইট দেওয়ার কোন পরিকল্পনা আছে কি?
২। না থাকলে, তার কারন কি?
৩। আর থাকলে কবে নাগাদ চালু করা হবে বলে আশা করা যায়?

১। নাই
২। এরকম কোন স্কীমে নাই।
৩। প্রশ্নই উঠে না।

### ADMITED STARRED QUESTION NO.:- 83
Name of M.L.A : Shri Shyama Charan Tripura.

Will the Hon'ble Minister-in-charge of the Education Department be pleased to state :

১) কাঞ্চনপুর, লংতরাইভ্যালী, গন্ডাছাড়া, বিশালগড় সাব-ডিভিশনে ইংলিশ মিডিয়াম স্কুল স্থাপিত হবে কি;
২) হলে, কবে পর্য্যন্ত আশা করা যায়, এবং
৩) না হলে কারণ?

১) হ্যাঁ
২) কাঞ্চনপুর ও গন্ডাছড়া মহকুমার ইংলিশ মিডিয়াম স্কুল চালু আছে। বিশালগড় মহকুমায় ২০০১ ইং শিক্ষাবর্ষে ইংলিশ মিডিয়াম স্কুল খোলার আদেশ দেওয়া হয়েছে। লংতরাইভ্যালী মহকুমায় ইংলিশ মিডিয়াম স্কুল খোলার জন্য এ, ডি, সি. কর্তৃপক্ষকে অনুরোধ করা হয়েছে।
৩) প্রশ্ন উঠেনা।

### ADMITTED STARRED QUESTION NO.89.
**Name of the Hon'ble Member :- Sri Nagendra Jamatia,**

**Will the Hon'ble Minister In-charge of the Social Welfare & Social Education Department be pleased in state.**

**প্রশ্ন**

১। কাকড়াবন ব্লকের অন্তর্গত শিলাঘাটি গাঁওসভা ও গর্জনমুড়া গাঁওসভায় কতজনকে বার্ধক্যভাতা দেওয়া হচ্ছে -

২। ইহা কি সত্য যে, এই ব্যাপারে ব্যাপক অনিয়ম ও বে-নিয়মের অভিযোগ উঠেছে এবং

৩। উঠলে, তার বিবরণ ?

**উত্তর**

১। কাকড়াবন ব্লকের অন্তর্গত শিলাঘাটি গাঁওসভায় ৬৬ জনকে এবং গর্জনমুরা গাঁওসভায় ৭১ জনকে বার্ধক্য ভাতা দেওয়া হচ্ছে।

২। এই ব্যাপারে ব্যাপক অনিয়ম ও বে-নিয়মের অভিযোগ সম্পর্কে কোন খবর নেই।

৩। প্রশ্নই উঠে না।

## ADMITTED STARRED QUESTION NO.95.

**Name of the Member :- Sri Prakash Chandra Das**

**Will the Hon'ble Minister-in-charge of the Information Cultural Affairs & Tourism Department be pleased to state.**

**প্রশ্ন**

১। ইহা কি সত্য যে রাজ্যে ৪০টি ইনফরমেশন সেন্টার রয়েছে ?

২। যদি সত্য না হয় তাহলে সঠিক সংখ্যাটি কত ?

৩। উক্ত ইনফরমেশন সেন্টারগুলির প্রতিটিতেই রাজ্য থেকে প্রকাশিত কোন কোন সংবাদপত্র পাঠকদের জন্য রাখা হয় ?

**উত্তর**

১। সত্য নহে।

২। রাজ্যে বর্তমানে ৫২টি তথ্য ও সহায়তা কেন্দ্র রয়েছে।

৩। উক্ত তথ্য ও সহায়তা কেন্দ্রগুলির প্রতিটিতেই নিম্নলিখিত রাজ্য থেকে প্রকাশিত সংবাদপত্রগুলি পাঠকদের জন্য রাখা হয়।

**ক) দৈনিক সংবাদপত্রগুলি হল ঃ-**

| | | | |
|---|---|---|---|
| ১। | দৈনিক সংবাদ। | ২। | ত্রিপুরা দর্পণ |
| ৩। | ডেইলি দেশের কথা। | ৪। | স্যান্দন। |
| ৫। | দৈনিক গণদূত। | ৬। | গণসংবাদ। |
| ৭। | বর্তমান ত্রিপুরা। | ৮। | জাগরণ। |
| ৯। | ভাবীভারত। | ১০। | মানুষ। |
| ১১। | প্রগতি সংবাদ। | ১২। | বিবেক। |
| ১৩। | ত্রিপুরা অবজারভার। | ১৪। | ত্রিপুরা টাইম্‌স। |
| ১৫। | প্রমোদ বার্তা। | ১৬। | হাচুক্‌নিকক্‌। |

**খ) সাপ্তাহিক সংবাদপত্রগুলি ঃ-**

| | | | |
|---|---|---|---|
| ১। | পাভেল। | ২। | ইয়াশ্রী। |

৩। ক্যাতমান।
৪। ত্রিপুরা ভবিষ্যৎ।
৫। জনতার আদালত।
৬। মরুপ।
৭। স্বাধীকার দর্পণ।
৮। মানবতাবাদ।
৯। সমাচার।
১০। নবপল্লী।
১১। ত্রিপুরা বাণী।
১২। সাপ্তাহিক বার্তা।
১৩। সমদর্শন।
১৪। ত্রিপুরার কথা।
১৫। বিবেচক।
১৬। আঞ্চলিক খবর।
১৭। পদাতিক।

গ) বহিঃরাজ্যের পত্রিকা।

ঘ) ম্যাগাজিন।

ADMITTED STARRED QUESTION NO.97.
Asked by Shri Anil Chakma, M.L.A.

Will the Hon'ble Minister-in-charge of the Youth Affairs & Sports Department be pleased to state.

প্রশ্ন

১। ইহা কি সত্য উমাকান্ত মাঠের গেলারীর দোকানগুলি ২০ বৎসরের জন্য লিজ্ দেওয়া হয়েছে।
২। প্রতি দোকানে বাৎসরিক কত টাকা করে নেওয়া হয়?
৩। উক্ত টাকা দপ্তরে জমা হয়, না রেভিনিউতে জমা হয়? এবং
৪। এই বাবদে বাৎসরিক কত টাকা জমা হয়?

১। হ্যাঁ, ২০ বৎসরের জন্য লিখিত লিজ্ দেওয়া হয়েছে।
২। বাৎসরিক কোন টাকা নেওয়া হয় না।
৩। প্রশ্ন উঠে না।
৪। প্রশ্ন উঠে না।

ADMITTED STARRED QUESTION NO.100.
Asked by Shri Amitabha Datta, M.L.A.

Will the Hon'ble Minister-in-charge of the Youth Affairs & Sports Department be pleased to state.

প্রশ্ন

১। B.B.I. Stadium নির্মাণ কাজ শেষ করার জন্য কি কি উদ্যোগ গ্রহণ করা হয়েছে?
২। Stadium টি নির্মাণের জন্য এ যাবৎ খরচের পরিমাণ কত?
৩। রাজ্য সরকার এবং কেন্দ্রীয় সরকার এই ষ্টেডিয়াম নির্মাণের জন্য কত অর্থ বরাদ্দ করছে?

উত্তর

১। বি, বি, আই ষ্টেডিয়ামের কাজ শেষ করার জন্য ধর্মনগর নগর পঞ্চায়েত কর্তৃক বি, বি, আই মাঠের দক্ষিণ অংশে একটি গেলারী ব্লক তৈরী হয় হয়েছে। এতে ৮টি step আছে।

২। বি, বি, আই মাঠের বর্তমান ষ্টেডিয়াম তৈরী করতে এখন পর্যন্ত 14.7 লক্ষ টাকা খরচ হয়েছে।

৩। রাজ্য সরকার মাঠের উন্নয়নের জন্য 1992-93 অর্থ বৎসরে 25,000/- টাকা প্রদান করেছে, এম, পি, ফান্ড থেকে 10 লক্ষ টাকা, নগর পঞ্চায়েত কর্তৃক 2,20,000 টাকা, ধর্মনগর ফুটবল এসোসিয়েশন 25,000 টাকা নিয়েছে। এন, ই, সির বরাদ্দ থেকে রাজ্য সরকার 1998-99 অর্থ বৎসরে 2,00,00/- উক্ত স্টেডিয়াম উন্নয়নের জন্য ধর্মনগর নগর পঞ্চায়েতের মাধ্যমে ব্যয় করেছে।

ADMITTED STARRED QUESTION NO.102.

Name of the M.L.A. :- Shri Ratan Lal Nath,

Will the Hon'ble Minister-in-charge of the Education Department be pleased to state.

প্রশ্ন

১। ত্রিপুরা রাজ্যে জয়েন্ট এন্ট্রান্স পরীক্ষার জন্য সুনির্দিষ্টভাবে কোন পাঠ্যসূচী প্রণয়ন করা হয়েছে কিনা;

২। করা না হলে শীঘ্রই এ ব্যাপারে কার্য্যকারী পদক্ষেপ নেওয়া হবে কিনা; এবং

৩। যদি কার্য্যকরী কোন পদক্ষেপ না নেওয়া হয় তাহলে এর যথার্থ কারণ কি?

উত্তর

১। ত্রিপুরা রাজ্যে জয়েন্ট এন্ট্রান্স পরীক্ষার জন্য সুনির্দিষ্ট ভাবে কোন পাঠ্যসূচী প্রণয়ন করা হয়নি।

২। এ ব্যাপারে চিন্তা ভাবনা কার হচ্ছে।

৩। জয়েন্ট এন্ট্রান্স পরীক্ষার প্রশ্নাবলী এমনভাবে করা হয় যা T.B.S.E/C.B.S.E বা সমতুল্য পরীক্ষায় বসা বা উত্তীর্ণ গড় মেধাসম্পন্ন ছাত্র/ছাত্রীদের পক্ষে উত্তর দেওয়া সম্ভব।

ADMITTED STARRED QUESTION NO.104.

Name of the M.L.A. :- Shri Amitabha Datta,

Will the Hon'ble Minister-in-charge of the Education Department be pleased to state.

প্রশ্ন

১। ইহা কি সত্য, দেশের প্রতিটি জেলায় কমপক্ষে ১টি করে নবোদয় বিদ্যালয় স্থাপনের সিদ্ধান্ত আছে;

২। রাজ্যের উত্তর জেলায় কোন নবোদয় বিদ্যালয় নেই ইহা কি সত্য?

৩। ইহা কি সত্য, নবোদয় বিদ্যালয় কর্তৃপক্ষ উত্তর জেলায় নবোদয় বিদ্যালয়টি ধর্মনগরে স্থাপনের ব্যাপারে সুপারিশ করেছেন; এবং

৪। যদি সত্য হয়, নবোদয় বিদ্যালয়টি ধর্মনগরে স্থাপনের বিষয়টি বিবেচনা করা হবে কিনা?

উত্তর

১। হ্যাঁ।

২। হ্যাঁ।

৩। না।

৪। প্রশ্ন ওঠে না।

ADMITTED STARRED QUESTION NO.108.

Name of the M.L.A. :- Shri Anil Chakma,

Will the Hon'ble Minister-in-charge of the Education Department be pleased to state.

প্রশ্ন

১। মহাবিদ্যালয় বা উচ্চ বিদ্যালয়ের ছাত্র-ছাত্রীদের নিয়ে কোন একটি বিশেষ বিষয়ে বিতর্ক সভা করা হয় কিনা; এবং
২। করা হলে, কোন্ কোন্ মহাবিদ্যালয়ে বা উচ্চ বিদ্যালয়ে বাৎসরিক কতটি বিতর্ক করা হয়ে থাকে?

১। হ্যাঁ, করা হয়।
২। যে সকল মহাবিদ্যালয় ও উচ্চ বিদ্যালয়ে বিতর্ক সভা হয়ে থাকে তার হিসাব নিম্নরূপ ঃ-

| | | বাৎসরিক বিতর্ক সভার সংখ্যা |
|---|---|---|
| (1) | Polytechnic Institute | 01 |
| (2) | Govt. College I Art & Craft | 03 |
| (3) | Govt. Law College | 20 |
| (4) | Netaji Subhash Mahavidyalaya | 01 |
| (5) | Kabi Nazarul Mahavidyalaya | 02 |
| (6) | Women's College | 03 |
| (7) | M.B.B.College | 02 |
| (8) | Amarpur Degree College | 02 |
| (9) | Belonia College | 04 |
| (10) | Dharmanagar College | 02 |

উচ্চ বিদ্যালয় ঃ- যে সকল উচ্চ বিদ্যালয়ে বিতর্ক সভা হয়ে থাকে তার তালিকা আলাদাভাবে জুড়ে দেওয়া হল।

KAILASHAHAR SUB-DIVISION

1. Netajee Vidyapith.
2. Betcherra High school.
3. Kaulikurra High school.
4. Srirampur High school.
5. Kailashahar Girl's High school.
6. Rangauti High school.
7. Bhadrapalli High school.
8. Goldhapur R/S High school.
9. Belkumbari High school.
10. Srinathpur High school.
11. Jarailtali High school.
12. Dhanbilash High school.
13. Sonaimuri High school.
14. Dudpur High school.

15. Fatikcherra High school.
16. Gakulnagar High school.
17. Irani High school.
18. Kacharghat High school.
19. Joyganti High school.
20. Krishnanagar B.M. High school.
21. Masaulu High school.
22. Ratacherra High school.
23. Laljhuri High school.
24. Fatikroy Girl's High school.
25. Ramkamal High school.
26. Jubarajnagar High school.

DHARMANAGAR SUB-DIVISION

1. Bakbaki High school.
2. Joynagar High school.
3. Brajendranagar High school.
4. Pratyekroy High school.
5. Lalcjerra High school.
6. Ragna High school.
7. Churaibari High school.
8. Tilthai R/C High school.
9. Padmabil High school.
10. Laxminagar High school.
11. Deocherra High school.
12. Tatakpur High school.
13. Jiban Tripura High school.
14. Jubarajanagar High school.
15. Satsangam High school.
16. Fulbari High school.
17. Lalcherra col. High school.
18. Jalchassa High school.
19. Halflong will High school.
20. Batarashi High school.
21. Paschimpanisagar High school.
22. Rowa High school.
23. A lgapur High school.
24. Bagbassa High school.
25. Baruakandi col.High school.

KANCHANPUR SUB-DIVISION

1. Anandabazar High school.
2. Damcherra High school.
3. Khedacherra High school.
4. Hmangchuan High school.
5. Tlangsalg High school.
6. Purba satnala High school.
7. Sabual High school.
8. Gachirampara High school.
9. Purnajoy C.P. High school.
10. Satnala High school.
11. Rabindranagar High school.
12. Santipur High school.
13. Kanchanpur col. girl's High school.
14. Ramcharan C/P High school.
15. Nabincherra High school.
16. Skahoymani Dhanicherra High school.
17. Ramguna C/P High school.
18. Krishnatilla High school.

Sadar Sub-Division

1. Shishu Bishar H.S. School.

## ADMITTED STARRED QUESTION NO.213.

**Name of the Member. :- Shri Anil Chakma,**

**Will the Hon'ble Minister-in-charge of the Social Welfare & Social Education Department be pleased to state.**

**প্রশ্ন**

১। রাজ্যের অঙ্গনওয়াদী ওয়ারকারদের বেতন ভাতা বৃদ্ধি করার কোন পরিকল্পনা সরকারের আছে কিনা;

২। যদি থাকে, কবে নাগাদ কার্য্যকরী হবে ; এবং

৩। পরিকল্পনা না থাকিলে তার কারণ কি?

**উত্তর**

১। বর্তমানে অঙ্গনওয়াদী কর্মীদের বেতন ভাতা বৃদ্ধি করার কোন পরিকল্পনা সরকারের আপাত নাই।

২। প্রশ্ন উঠে না।

৩। রাজ্য সরকার ১লা এপ্রিল ২০০১ ইং হইতে অঙ্গনওয়াদী কর্মী ও অঙ্গনওয়াদী সাহায্য কর্মীদের বেতন ভাতা বৃদ্ধি করেছেন। আর্থিক অপ্রতুলতার দরুণ আবার বৃদ্ধি করা সম্ভব নয়।

## ADMITTED STARRED QUESTION NO.214.

Name of M.L.A. :- Shri Samir Deb Sarkar.

Will the Hon'ble Minister-in-charge of Education Department be pleased to state.

**প্রশ্ন**

১। ইহা কি যে খোয়াই মহকুমার জাম্বুরা দ্বাদশ শ্রেনী বিদ্যালয়ে ইংরেজী , ইতিহাস, মনোবিজ্ঞান, সংস্কৃত বিষয়ে

২। কোন বিষয় শিক্ষক না থাকায় পড়াশুনা ব্যহত হচ্ছে, এবং

**উত্তর**

১। হ্যাঁ

২। ইতিমধ্যে দেওয়া হয়েছে।

## ADMITTED STARRED QUESTION NO.216.

Name of the Member:- Shri Shyama Charan Tripura.

Will the Hon'ble Minister-in-charge of the Information Cultural Affairs And Toursm Department be Pleased to state :–

**প্রশ্ন**

১। টি,এন, ভি চুক্তি অনুসারে শিকারী বাড়ীতে যে রেডিও স্টেশন হওয়ার কথা ছিল তা কার্যকরী- হচ্ছে না কেন?

২। কার্য্যকরীর জন্য রাজ্য সরকারের তরফে পদক্ষেপ নেওয়া হবে কি ?

**উত্তর**

১। বিষয়টি কেন্দ্রীয় তথ্য ও বেতার মন্ত্রক এবং প্রসার ভারতীয় আওতাধীন। এক সময়ে কেন্দ্রীয় সরকার এই প্রকল্পের কাজ বন্ধ করে দিয়েছিল। রাজ্য সরকারের ক্রমাগত চাপ সৃষ্টির ফলে নির্মানের কাজ পুনরায় শুরু হয়েছে, তবে গতি অত্যন্ত মন্থর।

২। রাজ্য সরকারের তরফ থেকে পদক্ষেপ নেয়া হয়েছে এবং তা অব্যাহত থাকবে।

## ADMITTED STARRED QUESTION NO.218.

Asked by :- Shri Samir Deb Sarkar, M.L.A.

Will the Hon'ble Minister-in-charge of the Youth Affairs & Sports Department be pleased to state.

প্রশ্ন

১। রাজ্যের প্রতিটি জেলায় একটি Distance sports complex গড়ে তোলার পরিকল্পনা আছে কিনা,

২। প্রতিটি পঞ্চায়েত-এ একটি করে play centre বর্তমানে আছে কিনা এবং থাক play centre গুলিতে কি কি ক্রীড়া সামগ্রী ও সুযোগ প্রদান করা হয়েছে ?

উত্তর

১। হ্যাঁ

২। ত্রিপুরা ক্রীড়া পর্ষদের অনুমোদিত ৪৬ টি প্লে-সেন্টারের মধ্যে ৩৩ টি প্লে-সেন্টার বিভিন্ন ব্লক এর বি,ডি, ওদের তত্বাবধানে আছে। ক্রীড়া পর্ষদ সাধ্য অনুযায়ী ক্রীড়া সামগ্রী দিয়ে সাহায্য করে।

## ADMITTED STARRED QUESTION NO.219.

Name of Member :- Shri Kajal Chandra Das

Will the Hon'ble Minister-in-charge of the SC,OBC & Minority Department be pleased to state :–

প্রশ্ন

১। গত ২০০০-২০০১ ইং অর্থবর্ষে OBC Welfare Department এ কোন কোন খাতে কত টাকা বরাদ্দ ছিল, এবং

২। গত ২০০০-২০০১ ইং অর্থবর্ষে - ওবিসি Devolopment corporation থেকে কত জনকে কত টাকা ঋন দেওয়া হয়েছে ? ( পৃথক পৃথক স্কীম অনুযায়ী হিসাব)

উত্তর

১। গত ২০০০-২০০১ ইং অর্থবর্ষে - OBC উন্নয়নে বিভিন্ন প্রকল্পে যে পরিমান অর্থ বরাদ্দ ছিল তা দুই ভাগে প্রকল্প অনুযায়ী নিম্নে দেওয়া গেল :-

(ক) শিক্ষা সংক্রান্ত প্রকল্প।
(খ) অর্থনৈতিক উন্নয়ন সংক্রান্ত প্রকল্প।

শিক্ষা সংক্রান্ত প্রকল্প

| ক্রমিক নং- | প্রকল্পের নাম- | | বরাদ্দকৃত -অর্থের পরিমান (লক্ষ টাকা হিসাবে) |
|---|---|---|---|
| ১। | বুক গ্র্যান্ট | — | বরাদ্ধ নাই |

| | | | |
|---|---|---|---|
| ২। | ড:বি,আর, আম্বেদকর স্মৃতি পুরস্কার | — | ৬০০ |
| ৩। | চাকুরীপ্রার্থীদের প্রাকনিয়োগ প্রশিক্ষণ | — | ০.২৫ |
| ৪। | ওবিসি জনগণের উন্নয়নে লোক শিক্ষা / সংস্কৃতি /প্রচার /উৎসব প্রদর্শনী ইত্যাদি (কেন্দ্রীয় প্রকল্প ৫০ঃ৫০) | — | ৩.০০ |
| ৫। | প্রাক মাধ্যমিক বৃত্তি | — | ১০০.০০ |
| ৬। | মাধ্যকোত্তর বৃত্তি | — | বরাদ্ধ নাই (NIL) |
| ৭। | ওবিসি ছাত্রদের জন্য | — | বরাদ্ধ নাই (NIL) |
| ৮। | ওবিসি ছাত্রীদের জন্য ছাত্রীবাস নিমার্ন (৫০ঃ৫০) | — | বরাদ্ধ নাই (NIL) |

**অর্থনৈতিক উন্নয়ন প্রকল্প ঃ-**

| | | | |
|---|---|---|---|
| ১। | প্রয়োজন ভিত্তিক ঐতিহ্যগত জীবিকা-নিবাহী উন্নয়ন প্রকল্প | — | বরাদ্ধ নাই (NIL) |
| ২। | মহিলা ও অনান্য তাঁতীদের জন্য উন্নয়ন প্রকল্প। | — | ঐ (NIL) |
| ৩। | রাবার/চা/কফি চাষ প্রকল্প। | — | ০.৪৩ |
| ৪। | গরীব রোগীদের জন্য আর্থিক সহায়তা প্রদান। | — | ২২.৫৭ |
| ৫। | ওবিসি কর্পোরেশনের জন্য শেয়ার মুলধনী প্রদান। | — | ৪০.০০ |
| ৬। | প্রশাসনিক ব্যয় বরাদ্ধ | — | ১০.৭০ |
| | ( ক + খ) সর্বমোট বরাদ্ধ | — | ১৮২.৯৫ টাকা |

২। গত ২০০০-২০০১ ইং অর্থবর্ষে ত্রিপুরা ওবিসি সমবায় নিগম থেকে যে পরিমান ঋন দেওয়া হয়েছে তার প্রকল্প ভিত্তিক পৃথক পৃথক হিসাব নিম্নরূপ ঃ-

| | প্রকল্পের নাম - | | ঋন গ্রহীতার সংখ্যা | | মঞ্জুরীকৃত টাকার পরিমান |
|---|---|---|---|---|---|
| (১) | মোদীর দোকান | — | ১ জন | | ৩৪,০০০ টাকা |
| (২) | বহিঃরাজ্যে উচ্চশিক্ষার | — | ৫ জন | | ৪২,২১০ টাকা |
| (৩) | বহিঃরাজ্যে উচ্চশিক্ষার জন্য পূর্ব অনুমোদিত ১০ জনের কিস্তির ঋনের বাৎসরিক টাকা। | | | | ৬৬,২৩৫ টাকা |
| | সর্বমোট | — | ৬ জন | — | ১,৪২,৪৪৫ টাকা |

(এক লক্ষ বিয়াল্লিশ হাজার চারশত পঁয়তাল্লিশ টাকা) মাত্র

## ADMITTED STARRED QUESTION NO.220.

**Name of Member :- Shri kajal Chandra Das**

**Will the Hon'ble Minister-in-charge of the Information Cultural Affairs and Tourism Department be pleased to state.**

**প্রশ্ন**

১। সারা রাজ্যে পর্যটকদের সুবিধার্থে বর্তমানে কতটি টুরিষ্ট লজ্ আছে এবং কোথায় কোথায় ?

করেই আমি মাননীয় মন্ত্রী মহোদয়ের কাছে জানতে চাইছি যে, গত ৯ই এপ্রিল নোনাছড়ার দুইজন মহিলা শ্রীমতিরং রিয়াং ও পঞ্চায়রং রিয়াং নামে এরা আমার কাছে এসেছিল এবং এরা বামফ্রন্ট সমর্থক, ওরা আমাকে বলল সেখানে বি পি এল-এর মাসে দশ কিলোগ্রাম চাউল দশ টাকা দরে পায়। তারপর আমি এই ব্যাপারে মাননীয় মন্ত্রী মহোদয়ের কাছে চিঠি দিয়েছি। কিন্তু তার পরেও আবার ২৫শে এপ্রিল আমার কাছে আসল সর্বাং রিয়াং, লহকুমার রিয়াং এবং পুজিরাম রিয়াং, এই সর্বাং রিয়াং আগে যুব সমিতির গাঁও পঞ্চায়েতের চেয়ারম্যান ছিলেন এবং তিনি ঐ এলাকার নেতৃত্ব স্থানীয় লোক। তারাও আমাকে সেই একই অভিযোগ করলেন যে, দশ কেজি চাউল দশ টাকা দরে পান। আমি আবার চিঠি দিলাম তো তার উত্তর আসল ২০ কেজি করে চাউল পায় ৬টাকা ১৫ পয়সা দরে। কিন্তু পরে আমি আবার খবর নিয়ে দেখেছি যে, এটা ঠিক না। স্যার, সর্বাং রিয়াং না হয় যুব সমিতির লোক আগে যে দুই জন মহিলা এসেছিল তারা তো বামফ্রন্টের লোক এবং অভিযোগটা একই জায়গা থেকে একই রকম এসেছে। কাজেই আমি মাননীয় মন্ত্রী মহোদয়কে অনুরোধ করব ব্যাপারটা তদন্ত করে দেখার জন্য এবং আমি যাদের নাম দিলাম উনি ওদের কাছ থেকে খবর নিয়ে দেখতে পারেন আসলে ব্যাপারটা কি। কারণ দলমত নির্বিশেষে এই অভিযোগটা এসেছে সেখান থেকে।

**শ্রীগোপাল দাস** (মন্ত্রী) ঃ- মিঃ স্পীকার স্যার, আমি যে তথ্য দিয়েছি সেটা হচ্ছে গভর্ণমেন্ট স্কেল সম্পর্কে। মাননীয় সদস্য যে অভিযোগ এনেছেন গত ৯ই এপ্রিল এবং ২৫শে এপ্রিল, নিশ্চয়ই মাননীয় সদস্য দায়িত্ব নিয়ে বলেছেন - কাজেই আমি বিষয়টি তদন্ত করে দেখব এবং যত দ্রুত সম্ভব ব্যবস্থা নেব।

**শ্রীনগেন্দ্র জমাতিয়া ঃ**- থ্যাংক্ ইউ স্যার, আমার আরেকটা আছে - সেটা হলো সেখানে মাছ চাষের ভাল সুযোগ রয়েছে এবং এর থেকে তারা ভাল আয়ও করতে পারে। কিন্তু গত কয়েক বছর ধরে সেখানে তাদের মাছের চারা সাপ্লাই করা হয় না। আমি চিঠি দিয়েছি কিন্তু কাজ হয়নি। এটা হয়তো মৎস্য দপ্তর বন্ধ করে দিয়েছেন। সেখানে পি.জি.পি, একটা দপ্তর রয়েছে তারাও সেখানে পিউর সীর্ড সাপ্লাই করেন। তাছাড়া ব্লকেরও একটা স্কীম আছে - তারা সাপ্লাই করেন। কাজেই এই সব জলাশয়ে মাছ চাষ করার জন্য ফ্রী মাছের চারা সাপ্লাই করার ব্যবস্থা নেওয়া হবে কি না? আমি মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে এটা প্লেস করছি এই ব্যাপারে ব্যবস্থা নেওয়া হবে কি না?

**শ্রীসুকুমার বর্মন** (মন্ত্রী) ঃ- মিঃ স্পীকার স্যার, আমি আপনার অনুমতি নিয়ে বলতে পারি - যে মাননীয় সদস্য যেটা বলছেন যে মাছের চারা সাপ্লাই বন্ধ হয়ে আছে - সেটা ঠিক নয়। আগে মৎস্য দপ্তর থেকে সরাসরি মাছের চারা সরবরাহ করা হত। এখন সেটা করা হয় পঞ্চায়েত সমিতির মাধ্যমে এবং ব্লকের মাধ্যমে। এখন পঞ্চায়েত সমিতি এবং বি.এ.সি, থেকে তাদের কি পরিমান চারা লাগবে সে জন্য তারা রিকুইজিশান দিলে সে অনুযায়ী মৎস্য দপ্তর থেকে মাছের চারা সাপ্লাই করা হয়। তবে মাননীয় সদস্য যেটা বলছেন যে - মাছের চারা সাপ্লাই করা বন্ধ হয়ে আছে - বা সে ব্যাপারে যদি কোন অনিয়ম হয়ে থাকে তাহলে আমি তাদের সঙ্গে কথাবার্তা বলব - এই ব্যাপারে।

**শ্রীমানিক সরকার** (মুখ্যমন্ত্রী) ঃ- মিঃ স্পীকার স্যার, যেটা মাননীয় সদস্য উথাপন করেছেন যে ট্রাইবেল অংশের মানুষ মৎস্য চাষে আগ্রহ দেখাচ্ছেন - এই ব্যাপারে আমরা একটা পদ্ধতি অনুসরণ করে চলছি। এই ব্যাপারে মৎস্য দপ্তর একটা পারস্পেক্টিভ্ প্ল্যান নিয়েছেন। তাদের আমরা বলেছি যে আপনারা এই ব্যাপারে একটা ওয়ার্কশপ করুন। তাছাড়া এই ব্যাপারে যে নর্ম্যাল নর্মস্ রয়েছে তার বাইরেও কি ধরনের স্পেশ্যাল অ্যাটেম্পট্ নেওয়া যেতে পারে সেটা পরীক্ষা করে দেখা উচিৎ।

**মিঃ স্পীকার ঃ**- মাননীয় সদস্য জয়গোবিন্দ দেবরায়।

**শ্রীজয়গোবিন্দ দেবরায়** (রাধাকিশোরপুর) ঃ- মিঃ স্পীকার স্যার, অ্যাড্‌মিটেড স্টার্ড কোয়েশ্চান নং-৭৮।

**শ্রীমানিক সরকার** (মুখ্যমন্ত্রী) ঃ- মিঃ স্পীকার স্যার, অ্যাড্‌মিটেড স্টার্ড কোয়েশ্চান নং-৭৮।

**প্রশ্ন**

১) ১৯৯৯ ইং এর জানুয়ারী থেকে ২০০০ ইং ডিসেম্বর পর্যন্ত উগ্রপন্থী কর্তৃক রাজ্য পুলিশের কতজন পুলিশ নিহত হয়েছে, বিভাগ ভিত্তিক হিসাব।

২) নিহত পুলিশ কর্মীদের পরিবারের সদস্যদের চাকুরী বা আর্থিক সাহায্য দেওয়া হয়েছে কি না?

৩) যদি না দেওয়া হয়ে থাকে তার কারণ?

**উত্তর**

১) মোট ২১ জন পুলিশ কর্মী নিহত হয়েছেন।

বিভাগ ভিত্তিক হিসাব -

| | |
|---|---|
| (ক) কৈলাসহর - | ১ জন |
| (খ) আর.কে.পুর - | ৮ জন |
| (গ) অমরপুর - | ৭ জন |
| (ঘ) সদর - | ১ জন |
| (ঙ) খোয়াই - | ৪ জন |
| | মোট -২১ জন |

২) নিহত সমস্ত পুলিশ কর্মীদের পরিবারকে সরকারী নিয়মানুযায়ী আর্থিক সাহায্য দেওয়া হয়েছে। ১৬ জন পরিবারের মধ্যে প্রতি পরিবারের একজনকে সরকারী চাকুরী দেওয়া হয়েছে। একজনের পরিবারে যেহেতু চাকুরী পাওয়ার যোগ্যতাসম্পন্ন কোন ব্যক্তি নেই তাই সেই পরিবারকে স্কীম অনুযায়ী ৫০,০০০.০০ টাকা দেওয়া হয়েছে। এছাড়া বাকী ৪টি পরিবারের ক্ষেত্রে চাকুরী দেবার অনুমোদন দেওয়া হয়েছে।

৩) ২ নং প্রশ্নের উত্তরে ৩ নং আসেনা।

**শ্রীজয়গোবিন্দ দেবরায়** ঃ- সাপ্লিমেন্টারী স্যার, রাজ্য সরকার আর্থিক সাহায্যের পরিমান বাড়িয়েছেন - সেই বর্ধিত হারে যে পরিবারে চাকুরী পাবার উপযুক্ত কেউ নেই সেই পরিবারে সেই বর্ধিত হারে আর্থিক সাহায্য দেওয়া হবে কি না?

**শ্রীমানিক সরকার** (মুখ্যমন্ত্রী) ঃ- মিঃ স্পীকার স্যার, চট করে তো এটা বলা যাবে না। মাননীয় সদস্য এটা একটা নতুন প্রশ্ন তুলেছেন - এটা পরীক্ষা না করে চট করে বলা যাবে না। এখন যে নর্মস্ আছে সেই নর্মস্ এর মধ্যে আমাদের থাকতে হবে। তাছাড়া এর মধ্যে আমাদের ফিনান্শিয়েল কনস্ট্রেনও রয়েছে - এর মধ্যেও আমরা চেষ্টা করছি সাহায্য করতে। কাজেই এটা আমরা চেষ্টা করতে পারি কিন্তু কোন কমিট্মেন্ট করতে পারছিনা।

**শ্রীশ্যামাচরণ ত্রিপুরা** ঃ- সাপ্লিমেন্টারী স্যার, গত পাঁচ মাস আগে প্রনব দেববর্মা এবং রাধাচরন দেববর্মার এস্কর্ট গাড়ী উগ্রপন্থীদের দ্বারা আক্রান্ত হয় এবং তাতে টি.এস.আর.-এর একজন জোয়ান মারা যায়। কিন্তু এখনো তার পরিবারে কোন আর্থিক সাহায্য বা কোন সরকারী চাকুরী পায়নি। এই ব্যাপারটা মাননীয় মুখ্যমন্ত্রী একটু ক্ষতিয়ে দেখবেন কি না?

**শ্রীমানিক সরকার** (মুখ্যমন্ত্রী) ঃ- মিঃ স্পীকার স্যার, এটা আসলে যেটা হয়েছে সেটা পুলিশের ব্যাপার। টি.এস.আর. - এরটা আলাদা ভাবে থাকে। তবে এগুলিতেতো আমরা দেরি করিনা। বলা থাকে যে, অ্যাজ্ আর্লি অ্যাজ্ পসিবল্ করার চেষ্টা করো। এখন কোন কোন ক্ষেত্রে প্রোসেস্ করতে হয়তো সময় লাগে। যেমন ধরুন মনোরঞ্জন দেববর্মার ক্ষেত্রে আমাদের পুলিশের মধ্যে কক্বরক ভাষায় পড়ানোর জন্য শিক্ষকের চাকুরী দেবার জন্য বলেছি। এটা প্রোসেস্ও হয়ে গেছে। অল্প সময়ের মধ্যে এটা হয়ে গেছে। এখন দুই একটা ক্ষেত্রে অবশ্য একটু দেরী হয়ে যায় - সেটা আমরা নিশ্চয়ই দেখব।

**শ্রীঅমিতাভ দত্ত** (ধর্মনগর) ঃ- সাপ্লিমেন্টারী স্যার, আমি মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ১৯৯৩ সালে ধুমাছড়া পুলিশ ক্যাম্পে পুলিশ কর্মী জ্যোতিষ দেবনাথ নিহত হয়েছিলেন। কিন্তু এখনও উনার পরিবার কোন সাহায্য পায় নাই। এই জন্য বিষযটি আমি মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীমানিক সরকার** (মুখ্যমন্ত্রী) ঃ- আমি যা বলেছি এর সঙ্গে কিন্তু মাননীয় সদস্যের বক্তব্যটা মিলছে না। তবে আমি মাননীয় সদস্যকে অনুরোধ করছি এই ব্যাপারে যাবতীয় তথ্যাবলী নিয়ে তিনি যেন আমার সঙ্গে পরবর্তী সময়ে দেখা করেন।

**মিঃ স্পীকার** ঃ- মাননীয় সদস্য শ্রী কাজলচন্দ্র দাস।

**শ্রীকাজলচন্দ্র দাস** (কল্যানপুর) ঃ- এডমিটেড স্টার্ড কোয়েশ্চান নাম্বার - ১৯৩

**শ্রীমানিক সরকার** (মুখ্যমন্ত্রী) ঃ- স্যার, এডমিটেড স্টার্ড কোয়েশ্চান নাম্বার - ১৯৩

**প্রশ্ন**

১. ইহা কি সত্য যে কল্যানপুর ব্লকের অন্তর্গত ঘিলাতলী গাঁওসভার চিনাইবিল, পালপাড়া ছনখলার বিরাট অংশের মানুষ দীর্ঘদিন যাবৎ পালপাড়ায় একটা পুলিশ ক্যাম্পের দাবী করা সত্ত্বেও ক্যাম্প না দেওয়ায় জাতি-উপজাতি অংশের বিরাট সংখ্যক চাষাবাদযোগ্য জমি খালি পড়ে আছে।

২. সত্য হলে কবে নাগাদ তাদের চাষাবাদ জমিগুলিতে চাষের সুবিধা করে দেওয়ার জন্যে এই এলাকার জাতি-উপজাতি সব অংশের মানুষের সঙ্গে আলোচনাক্রমে সরকারীভাবে একটি পুলিশ ক্যাম্প বসানোর ব্যবস্থা গ্রহন করা হবে বলে আশা করা যায়, এবং

৩. যদি না করা হয় তবে তার কারন কি?

**উত্তর**

১. ইহা সত্য যে প্রশ্নে উল্লিখিত গ্রামগুলোর মানুষ পুলিশ ক্যাম্প বসানোর জন্য দাবী জানিয়েছিল। কিন্তু এটা ঠিক নয় যে বিরাট সংখ্যক চাষাবাদযোগ্য জমি খালি পড়ে আছে।

২. নং এবং ৩ নং প্রশ্নের উত্তর হচ্ছে, উভয় অংশের মানুষ বর্তমানে তাদের নিজ নিজ জমি চাষবাদ করছেন। এখানে উল্লেখ করা যায় যে গত ৩০-০৫-২০০১ ইং হইতে ঘিলাতলী গাঁওসভার অন্তর্গত বাগবেড়ে ষষ্ঠ বাহিনীর টি.এস.আর. দ্বারা একটি টি.এস.আর. ক্যাম্প পরিচালনা করা হচ্ছে এবং চিনাইবিল, পালপাড়া ও ছনখলা গ্রামগুলি থেকে ক্যাম্পটির দূরত্ব ২ থেকে ৩ কিলোমিটার। জাতি ও উপজাতি উভয় অংশের মানুষ বর্তমানে নিজের জমিতে চাষাবাদ করেন।

**শ্রীকাজলচন্দ্র দাস** ঃ- সাপ্লিমেন্টারী স্যার, মাননীয় মুখ্যমন্ত্রীর উত্তরের পরিপ্রেক্ষিতে আমাকে বলতে হচ্ছে, সেখানে এখনও প্রায় ৩০০ একর জমিতে চাষাবাদ করা যাচ্ছে না এবং খালি পড়ে আছে। মুখ্যমন্ত্রী নিজে বললেন যে ক্যাম্প যেটি আছে সেখান থেকে ২-৩ কিলোমিটার দূরে চাষাবাদ জমি রয়েছে। সেখানে গ্রামগুলি এখনও রয়ে গিয়েছে, কিন্তু মানুষ থাকছেন অন্যত্র। ভয়ে থাকতে চাইছেন না। ভয়ে জমিতে চাষাবাদও করতে সাহস পাচ্ছেন না তারা। কাজেই, সেখানকার গ্রামবাসী তথা কৃষিজীবিদের জীবন নিরাপত্তার প্রশ্নে নিরাপত্তামূলক ব্যবস্থা যা রয়েছে সেটাকে আরও বাড়ানো যায় কিনা মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয় জানাবেন কি?

**শ্রীমানিক সরকার** (মুখ্যমন্ত্রী) ঃ- স্যার, আমরা যদি সেখানে পুলিশি স্ট্রেংথ বাড়াতে পারতাম তাহলে আমরাই সবচেয়ে বেশী খুশী হতাম। সেই স্ট্রেংথ আমাদের নেই। যেখানে লোক থাকতে পারছেন না সেখানেই আমরা ফোর্স পাঠাচ্ছি। চাষাবাদের প্রয়োজনে নিরাপত্তা কর্মীদের পাঠানো ছাড়াও অন্যান্য নিরাপত্তা সংক্রান্ত ব্যাপারেও আমাদের সীমিত সংখ্যক পুলিশ কর্মীদের বিভিন্ন স্থানেই পাঠাতে হচ্ছে। এই সবই খুবই দুর্ভাগ্যজনক। এবং অনভিপ্রেত ঘটনা। আমরা সবটা করা

যায় কিনা চেষ্টা করছি। তবে এখনই সেখানে ফোর্স পাঠানো যাবে কিনা এক্ষুনি সেটা বলা যাচ্ছে না। চেষ্টা করব, যারা চাষী তাদেরকে কিভাবে কতটুকু আমরা সাহায্য করতে পারি।

**মিঃ স্পীকার ঃ-** প্রশ্ন পর্ব সমাপ্ত।

**শ্রীকাজল চন্দ্র দাস ঃ-** স্যার, আমার একটা আছে।

**মিঃ স্পীকার ঃ-** না আর না, হয়েছে।

**শ্রীকাজল চন্দ্র দাস ঃ-** একটা বলব স্যার। আমার মুখ্যমন্ত্রীর কাছে অনুরোধ থাকবে যদি এখন ফোর্সের অভাবে ক্যাম্প দিতে না পারেন তাহলে সেখানকার লোকদের নিয়ে খুব তাড়াতাড়ি বসে যে জমিগুলি খালি পড়ে আছে সেগুলি নিয়ে কিভাবে সমস্যার সমাধান করা যায় সেই উদ্যোগ উনি নেবেন কিনা ?

**শ্রীমানিক সরকার** (মুখ্যমন্ত্রী) ঃ- দেখুন, কল্যানপুরের যে গোটা এলাকাটা এই এলাকাটাকে অশান্ত করে তোলার একটা খুব পরিকল্পিত প্রয়াস চলছিল এবং সেটা এখন বন্ধ হয়ে গেছে ঘটনা তা না। আপনারা সবাই মিলে সাহায্য করছেন পুলিশ প্রশাসন এলাকার মানুষ জনপ্রতিনিধি সবাই মিলে সাহায্য করছেন তাতে পরিস্থিতির মধ্যে কিছুটা পরিবর্তন এসেছে। অধিকাংশ যারা ঘর ছাড়া হয়েছিল তার অধিকাংশ কোন না কোনভাবে হয়ত বা পূর্বের জায়গায় ফিরে যেতে পারেনি। কিন্তু তার কিছু কিছু অনেক জায়গায় তারা চলে গেছেন। যেটা আপনি বলেছেন যে তারপরে যেটা এই প্রচেষ্টা অব্যাহত রয়েছে। ইট ইজ এ কনটিনিউয়াস প্রসেস। ফলে আমি আপনাকেও অনুরোধ করব আপনি সাহায্য করুন, আপনাকে অনুরোধ করব স্থানীয় প্রশাসন পুলিশ তাদের সঙ্গে আপনাদের সব সময় কথাবার্তা হয়, আপনাদের সঙ্গে কথাবার্তা বলেই তারা বিভিন্ন কাজগুলি করারও চেষ্টা করেন। হয়ত আপনারা যেভাবে বলেন সবটা তাদের পক্ষে করা সম্ভব হয়না কারণ তাদেরও বিভিন্ন সীমাবদ্ধতা আছে। আমি বলব যেটা এখানে বলেছেন এইরকম জমি খালি পড়ে থাকে তাহলে আমরা ডি.এম. কে বলতে হবে যে প্লিস লুক ইনটু দিস মেটার। এবং তারা যদি কোন সাহায্য আপনাদের কাছে চায় ইউ প্লিস অলসো একসটেন ইউর হেল্প।

**মিঃ স্পীকার ঃ-** প্রশ্ন পর্ব সমাপ্ত। যে সমস্ত তারকা চিহ্নিত প্রশ্নের মৌখিক উত্তর দেওয়া সম্ভব হয়নি সেগুলির উত্তরপত্রগুলি তারকা চিহ্ন বিহীন প্রশ্নগুলির উত্তরপত্র সভার টেবিলে পেশ করার জন্য মাননীয় মন্ত্রী মহোদয়দের অনুরোধ করছি।

ANNEXURES - 'A' &'B'

## SECOND REPORT OF THE BUSINESS ADVISORY COMMITTEE - Adopted.

**মিঃ স্পীকার ঃ-** মাননীয় সদস্য মহোদয়গণ, সভার পরবর্তী আলোচ্য বিষয় হলো, "বিজনেস্ এডভাইজারী কমিটির দ্বিতীয় রিপোর্ট পেশ, বিবেচনা ও গ্রহণ করা"।

বর্তমান অধিবেশনের২৭শে আগষ্ট, সোমবার, ২০০১ ইং তারিখ হইতে ২৯শে আগষ্ট, বুধবার, ২০০১ ইং তারিখ পর্য্যন্ত বিধানসভার বিভিন্ন আলোচ্য বিষয়গুলি বিবেচনার জন্য "বিজনেস এডভাইজারী কমিটি" যে সময় নির্ঘন্ট সুপারিশ করেছে তার য় রিপোর্টটি পেশ করার জন্য আমি মাননীয় মুখ্য সচেতক মহোদয়কে অনুরোধ করছি।

**শ্রীকেশব মজুমদার** (মন্ত্রী) ঃ- মাননীয় অধ্যক্ষ মহোদয়, বিধানসভার বর্তমান অধিবেশনের ২৭শে আগষ্ট, সোমবার, ২০০১ ইং তারিখ হইতে ২৯শে আগষ্ট, বুধবার, ২০০১ ইং তারিখ পর্য্যন্ত বিভিন্ন কার্য্যসূচী আলোচনার "বিজনেস এডভাইজারী কমিটি" যে সময় নির্ঘন্ট সুপারিশ করেছে তার দ্বিতীয় রিপোর্ট এই সভায় পেশ করছি।

**মিঃ স্পীকার ঃ-** এখন রিপোর্টটি হাউসের বিবেচনার জন্য এবং অনুমোদনের জন্য প্রয়োজনীয় প্রস্তাব উত্থাপন করতে আমি মুখ্য সচেতক মহোদয়কে অনুরোধ করছি।

**শ্রীকেশব মজুমদার** (মন্ত্রী) ঃ- মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি প্রস্তাব করিতেছি যে "বিজনেস অডভাইজারী কমিটি কর্তৃক প্রস্তাবিত সময় নির্ঘন্টের সহিত এই সভা একমত"।

**মিঃ স্পীকার** ঃ- মুখ্য সচেতক মহোদয় কর্তৃক উত্থাপিত প্রস্তাবটি এখন আমি ভোটে দিচ্ছি। প্রস্তাবটি হলো ঃ- "বিজনেস এডভাইজারী কমিটি কর্তৃক প্রস্তাবিত সময় নির্ঘন্টের সহিত এই সভা একমত"।

অতএব, রিপোর্টটি সভা কর্তক ধ্বনী ভোটে গৃহীত হলো।

**শ্রীজওহর সাহা** (বিরোধী দলনেতা) ঃ- স্যার, আমাদের ওয়ার্কিং ডে সাত দিন। এই রাজ্যে অনেক সমস্যা আছে ও.বি.সি. সমস্যা, রেশন কার্ড নিয়ে জালিয়াতি তারপরে আইনশৃঙ্খলা পরিস্থিতি বিভিন্ন রকম ইস্যু রয়ে গেছে। ফলে আমরা বার বার দাবী করছি সময়টা আরোও বাড়ানো হউক। এটা একতরফা করা হয়েছে শাসক দলের স্বার্থে।

## MATTER RAISED BY MEMBERS

**শ্রীরতনলাল নাথ** ঃ- স্যার, একটা মুলতবী প্রস্তাব দিয়েছিলাম অ্যাসুরেন্স কেস ফর ইনট্রুডাকশন অব্ বিল। Releasing to Reservation for O.B.C. in the civil post and services of the State Govt. not yet fulfil. আপনার দফতর থেকে আমাকে জানানো হয়েছে Your motion is disallowed aforesaid notice under rules 76, of the Rules of Procedure and Conduct of Business in the Tripura Legislative Assembly. স্যার আমাদের কাছেও বই আছে। রুলস ৬৮-এ আমি পিটিশনটা জমা দিয়েছিলাম মুলতবী প্রস্তাবের সেখানে পরিষ্কার মেনশান করা আছে। আমি যথারীতি আজ সকাল দশটায় জমা দিয়েছি, দশটার কথা বলা আছে এবং বলেছে তিনটা নোটিশ দিতে হবে আমি তিনটাই জমা দিয়েছি। জমা দেওয়ার পরে আমাকে জানানো হয় কি ? ৭৬/৭৬ কি ? The motion shall not anticipate a matter, which has been previously appointed for consideration. If determining what a discussion is out of order on the ground anticipation, regard shall be had by the Speaker to the probability of the matter anticipated being brought before the House within a reasonable time.

**মিঃ স্পীকার** ঃ- মানে খুব তাড়াতাড়িই আজকে একটা শর্ট নোটিশ ডিসকাশন আছে।

**শ্রীরতনলাল নাথ** ঃ- স্যার, এই ব্যাপারটা পিছিয়েপড়া জনজাতির সংরক্ষণ সংক্রান্ত ব্যাপার।

**মিঃ স্পীকার** ঃ- এটাতে আপনার আলোচনার সুযোগ আছে। আপনি তখন আলোচনা করতে পারেন।

**শ্রীরতনলাল নাথ** ঃ- না স্যার, আপনি এডজের্নমেন্ট মোশন এলাউ করে বলতে পারতেন যে হ্যাঁ এলাউড। আপনি যদি চান তাহলে দেখতে পারতেন যে মোশনের পক্ষে এক ষষ্টাংশ আমরা আছি কিনা। যদি না থাকে আপনি ডিস্এলাউ করে দিতে পারতেন। শ্যামাবাবুরটা বিবেচনা করা যেত। এটা হচ্ছে নিয়ম।

**মিঃ স্পীকার** ঃ- আপনি আলোচনার সুযোগ পাবেন তো। যেহেতু আলোচনার সুযোগ আছে সেই কারণেই দিচ্ছি না।

**শ্রীদিলীপ সরকার** (বাধারঘাট) ঃ- এই বিলটা কেন আনা হবে না স্যার, এটা কি এই সম্প্রদায়ের প্রতি বঞ্চনা নয় ? আপনারা কি চান এই ও বি সি-র বিলটা হাউসে উত্থাপন না করে ও বি সি-দের বঞ্চনা করার কোন উদ্যোগ আপনাদের আছে কিনা পরিষ্কার করে বলুন।

## REFERENCE CASES

**মিঃ স্পীকার** ঃ- এখন রেফারেন্স পিরিয়ড, আমি একটা নোটিশ নিম্নলিখিত সদস্যের নিকট হইতে পেয়েছি। নোটিশটি পরীক্ষা নিরীক্ষা করে গুরুত্ব অনুসারে নোটিশটি উত্থাপনের অনুমতি দিয়েছি। নোটিশটি এনেছেন - সর্বশ্রী সুধন দাস ও শ্রীজয়গোবিন্দ দেবরায় এবং প্রশান্ত কপালী মহোদয়গন।

**শ্রীসুধন দাস** (রাজনগর) ঃ- নোটিশটি হলো - "রাজ্যে বিদ্যুৎ সংকট সম্পর্কে"।

**মিঃ স্পীকার** ঃ- আমি এখন মাননীয় ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয়কে অনুরোধ করব নোটিশটির উপর বিবৃতি দেওয়ার জন্য। তিনি যদি এখনেই অপারগ হন তাহলে পরবর্ত্তী সময় ও তারিখ জানাবেন।

**শ্রীবাদল চৌধুরী** (মন্ত্রী) ঃ- মিঃ স্পীকার স্যার, আগামী ২৯ তারিখ এই সম্পর্কে বিবৃতি দেব।

**মিঃ স্পীকার ঃ**- আমি আরও একটি নোটিশ নিম্ন উল্লেখিত সদস্যের নিকট হইতে পেয়েছি। নোটিশটি পরীক্ষা নিরীক্ষা করার পর গুরুত্ব অনুসারে হাউসে উত্থাপন করার অনুমতি দিয়েছি। নোটিশটি এনেছেন মাননীয় সদস্য শ্রী সমীর দেব সরকার ও শ্রী সুবোধ নাথ মহোদয়গণ। নোটিশটির বিষয়বস্তু হলো - "গ্রাম উন্নয়ন দপ্তরের জে.জি.এস.ওয়াই, ই.এ.এস., এ.জি. এস.ওয়াই প্রকল্প সমূহে কেন্দ্রীয় সরকার কর্তৃক অর্থ বরাদ্দ কমিয়ে দেওয়া সম্পর্কে"।

আমি এখন মাননীয় ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয়কে অনুরোধ করব নোটিশটি সম্পর্কে বিবৃতি দেওয়ার জন্য। তিনি যদি এখনেই অপারগ হন তাহলে পরবর্তী সময় ও তারিখ জানাতে পারেন।

**শ্রীজীতেন্দ্র চৌধুরী** (মন্ত্রী) ঃ- মিঃ স্পীকার স্যার, এই সম্পর্কে আমি আগামী ২৮ তারিখ বিবৃতি দেব।

**মিঃ স্পীকার ঃ**- আমি মাননীয় সদস্য শ্রীরতনলাল নাথ মহোদয়ের নিকট থেকে উল্লেখ্য বিষয়ের উপর নোটিশ পেয়েছি। সেই নোটিশ পরীক্ষা নিরীক্ষার পর গুরুত্ব অনুসারে উত্থাপন করার অনুমতি দিয়েছি। আমি এখন মাননীয় সদস্য শ্রীরতনলাল মহোদয়কে অনুরোধ করছি উনার উল্লেখ্য বিষয়টি সভায় উত্থাপন করার জন্য।

**শ্রীরতনলাল নাথ ঃ**- মিঃ স্পীকার স্যার, আমার উল্লেখ্য বিষয়ের বিষয়বস্তুটি হলো ঃ- "Varsity bars Sitanath Dey from using D.Litt শিরোনামে স্থানীয় ত্রিপুরা অবজারভার পত্রিকায় গত ২৪শে আগষ্ট, ২০০১ইং তারিখে প্রকাশিত সংবাদ সম্পর্কে"।

**মিঃ স্পীকার ঃ**- আমি ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী মহোদয়কে এই বিষয়ের উপর উনার বক্তব্য রাখার জন্য আহ্বান করছি। যদি এক্ষুনি তিনি বিবৃতি দিতে প্রস্তুত না থাকেন তবে সময় চাইতে পারেন, আজ অথবা পরে কবে উনার বক্তব্য রাখতে পারবেন তাহা অনুগ্রহ করে জানাবেন।

**শ্রীঅনিল সরকার** (মন্ত্রী) ঃ- মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি এই বিষয়ের উপর আগামী ২৮শে আগষ্ট, ২০০১ ইং আমার বিবৃতি দেব।

**মিঃ স্পীকার ঃ**- আজকের কার্য্যসূচীতে ৩ (তিন) টি উল্লেখ্য বিষয়ের উপর সংশ্লিষ্ট দপ্তরের ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী মহোদয় বিবৃতি দিতে স্বীকৃত হয়েছিলেন।

উল্লেখ্য বিষয়ের প্রথমটি এনেছেন মাননীয় সদস্য শ্রীরতনলাল নাথ এবং শ্রীরতিমোহন জমাতিয়া মহোদয় কর্তৃক যুগ্মভাবে গত ২৪.০৮.২০০১ইং তারিখে উত্থাপিত নিম্নে উল্লেখিত বিষয়টির উপর স্বরাষ্ট্র দপ্তরের ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী মহোদয় বিবৃতি দিতে স্বীকৃত হয়েছিলেন। এখন আমি মাননীয় স্বরাষ্ট্র দপ্তরের ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি নিম্নোক্ত বিষয়বস্তুটির উপর উনার বিবৃতি দেওয়ার জন্য।

**মিঃ স্পীকার ঃ**- বিষয়বস্তুটি হলো ঃ- "ছয়জন নিরীহ উপজাতি যুবককে ঠাণ্ডা মাথায় হত্যার পর মালখানার অস্ত্র জমা দিয়ে বৈরী সাজানোর গোপন তথ্য ফাঁস, চাঞ্চল্য, পুলিশে ক্ষোভ" গত ৫ই এপ্রিল, ২০০১ইং তারিখে দৈনিক সংবাদ পত্রিকায় প্রকাশিত সংবাদ সম্পর্কে।

**শ্রীমানিক সরকার** (মুখ্যমন্ত্রী) ঃ- মিঃ স্পীকার স্যার, দৃষ্টি আকর্ষণী প্রস্তাবে উল্লিখিত অভিযোগ সরকারের নজরে আসার সঙ্গে সঙ্গেই বিষয়টির বিস্তারিত তদন্ত করানো হয়। কিন্তু ইতিমধ্যে উক্ত ঘটনার সি.বি.আই. তদন্ত এবং কথিত হত্যার জন্য ক্ষতিপূরণ দাবী করে নিহত ২ জন যুবকের পিতা মাননীয় হাইকোর্টে ২টি পৃথক মামলা দায়ের করেন। উক্ত মামলাগুলি শুনানির পর মাননীয় হাইকোর্ট-এর বিচারপতি উক্ত ঘটনাগুলির সি.আই.ডি. তদন্তের জন্য আদেশ দেন। আদালতের রায় অনুযায়ী পুলিশের মহানির্দেশককে সি.আই.ডির হাতে মামলার তদন্তের ভার দেওয়ার জন্য নির্দেশ দেওয়া হয়। বর্তমানে সি.আই.ডির হাতে তদন্তের ভার ন্যস্ত করা আছে। এই প্রসঙ্গে উল্লেখ করা যায় যে উক্ত ঘটনার বিষয়ে বিলোনীয়ার এস.ডি.জে.এম. কোর্টে মামলা বিচারাধীন ছিল। ইতিমধ্যে এস.ডি.জে.এম. কোর্ট থেকে পূর্বোক্ত মামলাগুলি

সেশন কোর্টে পাঠানো হয়েছে। বর্তমানে মামলাগুলি সেশন কোর্টে বিচারাধীন আছে। কাজেই বিচারাধীন মামলার ব্যাপারে বিধান সভায় কোন তথ্য দেওয়া সমীচিন হবে না।

ত্রিপুরা সরকারের রেমিট প্রমোশন রুলস্, ১৯৮৯ এর ৩নং ধারা অনুযায়ী যে সকল পুলিশকর্মী কর্মক্ষেত্রে উল্লেখযোগ্য কৃতিত্ব এবং সাহসিকতার পরিচয় দিয়ে থাকেন তাদের আউট অফ টার্ন প্রমোশন দেওয়া হয়ে থাকে। পুলিশের মহানিদেশকের প্রস্তাব বিবেচনার পর সরকার এধরনের প্রমোশনের আদেশ দিয়ে থাকেন। এই প্রমোশন দেওয়ার ক্ষেত্রে একজন পুলিশ কর্মী বা অফিসারের ধারাবাহিক কৃতিত্বের উপরই দেওয়া হয়। কাজেই শুধু উক্ত ঘটনার জন্যই তাকে প্রমোশন দেওয়া হয়েছে তা ঠিক নয়। পুলিশ মেডেলের ক্ষেত্রেও অনুরূপ ধারাবাহিক কৃতিত্ব এবং সাহসিকতা প্রদর্শনের জন্য পুলিশের মহানির্দেশকের প্রস্তাবের উপর ভিত্তি করে রাজ্য সরকারের গঠিত Screening Committee মেডেলের জন্য নাম সুপারিশ করেন এবং এই সুপারিশ কেন্দ্রীয় সরকারের কাছে পাঠানো হয়। কেন্দ্রীয় সরকারই পুলিশ মেডেল দিয়ে থাকে। শ্রীরতন মজুমদারের ক্ষেত্রেও এই নিয়ম এবং পদ্ধতি মেনে এবং তার ধারাবাহিক কৃতিত্ব এবং সাহসিকতার জন্য পুলিশ মেডেলের জন্য সুপারিশ করা হয়েছিল।

**শ্রীরতনলাল নাথ ঃ**- পয়েন্ট অব ক্ল্যারিফিকেশান স্যার, মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয়ের জানা আছে কিনা গত ১১ই জুন, ১৯৯৪ইং বিকাল বেলায় তৎকালীন মাননীয় মন্ত্রী শ্রীবৈদ্যনাথ মজুমদার, বর্তমান মন্ত্রী শ্রীকেশব মজুমদার, বাজুবন রিয়াং এবং দিলীপ দেববর্মার উপস্থিতিতে শান্তিরবাজার থানাধীন দেবীপুরে ২৪ জনের এন.এল.এফ.টি. সারেণ্ডার করে। সারেণ্ডার করার পর কিছু অস্ত্র বিশেষ করে এস.এল.আর. নং ইডি ২১৪৯ থ্রি নট থ্রি রাইফেলস্ ভাইড বডি নং ৭০০৬৯৫৮, ০৬০৫০, ০৯১৬৩ এবং আরো কিছু অন্যান্য জিনিসপত্র তারা জমা দেয়। পরবর্তী সময়ে এস.পি.র নির্দেশে সেইফ কাস্টডীর জন্য শান্তিরবাজার থানায় জিডি এন্ট্রি নং ২৫১ তারিখ ১১.০৬.১৯৯৪ এখানে রাখা হয়। এই মালগুলি পরবর্তী সময়ে যারা মারা গিয়েছে শৈলেন্দ্র রিয়াং ৯৮-এ, সুরেন্দ্র রিয়াং ৯৯ সনে এবং ২০০০ সনে বিধান রিয়াং, কমল রিয়াং, মলেন রিয়াং এবং জগদীশ রিয়াং এই চারজনকে সেইফ কাউন্টার দেখিয়ে তাদেরকে মেরে ফেলা হয়। বর্তমানে আউট অফ টার্নে যিনি প্রমোশন পেয়েছেন রতন মজুমদার সেই সময়ে ও.সি-র দায়িত্বে ছিলেন শান্তিরবাজার পি.এস.-এ। আমার বক্তব্য হলো জিডি- মূলে সেইফ কাস্টুডি ১৯৯৪ ছিল। সেটা পরবর্তী সময় বর্তমানে যেটা কষ্ট নাম্বারগুলো আমার কাছে আছে স্যার, এখানে যেটা তদন্ত করছে সেটা বিচারাধীন নয় তদন্তাধীন। বিচারাধীন অন্য জিনিস। তদন্ত হচ্ছে অন্য জিনিস। কিভাবে ছয়জন রিয়াং তাদের হাতে কিভাবে ঐ অস্ত্র পৌছল মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে এই তথ্য রয়েছে কিনা ?

**শ্রীমানিক সরকার** (মুখ্যমন্ত্রী) **ঃ**- মাননীয় অধ্যক্ষ মহোদয়, বিচারালয়ের নির্দেশে সি.আই.ডি. তদন্ত হচ্ছে কাজেই এই পরিস্থিতিতে এই জাতীয় কোন তথ্য যে বিষয়গুলো মাননীয় সদস্য জানতে চেয়েছেন এই তদন্তাধীন বিষয়গুলো যখন কোর্টে উপস্থিত হবে তার ভিত্তিতেই নিশ্চয় মাননীয় বিচারকরা একটি সিদ্ধান্তে পৌছবেন। এই রকম পরিস্থিতিতে আমাদের তরফ থেকে বিধানসভায় এই বিষয়গুলো যদি আমরা আলোচনা করি বা কোন মন্তব্য করি বা উপসংহার টানার চেষ্টা করার সে যে কেউই হোক না কেন যথার্থ বিচারের প্রশ্নে এটা সহায়ক হবে না। এটা অনুরোধ করছি মাননীয় সদস্যদের কাছে যদি তথ্য থাকে তাহলে প্রকৃত ঘটনা উদ্ঘাটিত হওয়ার জন্য যারা এই তদন্ত কাজগুলোর সাথে যুক্ত আছেন তাদেরকে সেই সাহায্য করুন। আমরাও চাইছি যাতে সত্য প্রকৃত ঘটনা উদ্ঘাটিত হউক। যদি সত্যিই যে অভিযোগ এখানে এসেছে এটা যদি আমরা তদন্ত করি তার সঠিক কিনারা করতে পারি তাতে দোষী নিশ্চয় অভিযুক্ত হবেন এবং তিনি যেই হবেন তার বিরোদ্ধে কোর্টের নির্দেশ অনুযায়ী সেই ব্যবস্থা নিশ্চয় হবে। কাজেই আমি সেই জায়গায় মাননীয় সদস্যদেরকে অনুরোধ করব প্লিজ হেল্প আস্ ইন দিজ রিগার্ড।

**শ্রীরতনলাল নাথ ঃ**- পয়েন্ট অব ক্লেরিফিকেশান স্যার, আমি মাননীয় মুখ্যমন্ত্রীর সাথে একমত একটি ব্যাপারে, যে সাব-জুডিস্ মেটারে উত্তর নেই। বাট দিজ ইজ নট সাব-জুডিস। হাইকোর্টের নির্দেশে অলরেডি সি.আই.ডি. তদন্ত শুরু

হয়ে গেছে। দেন হাই কোর্ট মেটার ইজ্ দেয়ার নো, হাই কোর্ট - এ কোন কেইস নেই। এখানে কি তদন্ত চলছে সি.আই.ডি. এই সি.আই.ডি. তদন্ত চলাকালীন সময়ে ঐ থানায় রতন মজুমদার রয়ে গেছে। স্যার, গত ০৯.০৮.২০০১ইং তারিখে পত্রিকায় উঠেছে তখন আমি মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে একটি চিঠি দিয়েছিলাম সি.আই.ডি. তদন্ত করার জন্য। হিউমেন রাইটস্ এর নির্দেশ আছে, ওদের বাবা কেন যেতে হলো কোর্টে-এ। হিউমেন রাইটস্ ২৯ মার্চ ১৯৯৭ইং প্রত্যেক রাজ্য সরকারকে চিঠি দিয়েছে যেখানে এনকাউন্টার ফর ফেইক এনকাউন্টার হবে সেখনেই যেন রাজ্য সরকার স্টেপ নেন। আমার সেই হিউমেন রাইটসের চিঠি আছে স্যার। সাথে সাথে নিরপেক্ষ তদন্ত সি.আই.ডি. তদন্ত যেন দেওয়া হয়। তার পরবর্তী সময়ে আরেকটা চিঠি দিয়েছি যেখানে একটা লোকের বিরোদ্ধে ছয়জন উপজাতিকে ফেইক কাউন্টার দেখিয়ে মেরে ফেলার অভিযোগটি এসেছে এবং যথেষ্ট মেডেলিষ্ট সেখানে ৯৪ ইং সাল থেকে ৯৬ হচ্ছিল আশিষ বণিক, ১৯৯৬ ডিসেম্বরে ছিল ননী গোপাল বিশ্বাস, ১৯৯৬-৯৭ সালে ডিসেম্বরে এস.আই.জীতেন্দ্র দেবনাথ। টাইম টু টাইম এবং লাষ্ট ছিল যে পিরিয়ডে সেটা হলো রতন মজুমদারের। সমস্ত জিনিসগুলো হ্যাণ্ডওভার করে ঐখানে থেকে অভিযোগ এসেছে এখানে সমস্ত ঘটনা লোপাট হয়ে গেছে। সুতরাং এই কারনে হি ইজ দ্যা ইন চার্জ অব দ্যাট পুলিশ স্টেশন। মাননীয় মুখ্যমন্ত্রীর কতগুলি ডকুমেন্টস্ এর কথা বলব, খুব সম্ভব এইগুলি লোপাট হয়ে গেছে, এটার আমার কাছে ইনফরমেশান আছে। আমি ৯৪ এর জি.ডি এন্ট্রি দিয়েছি যা পরবর্তী সময় তিনটা কেইস হয়েছে তাদের কে সাজালো ৯৮। ৯৮। ২০০১। সেইগুলি রাইফেল নং। এটা আপাতঃ দৃষ্টিতে একজন চীফ্ মিনিষ্টার অব্ দ্যা স্টেট এই রকম জিনিস শোনার পরে তাহলে কি করছে। যেখানে ডিসট্রিক্ট্ রাখা হলো কেন সেই ডিস্ট্রিক্টে আগেই উইথড্র করা উচিৎ ছিল এইগুলি ইনভেষ্টিগেশানের জন্য, এটা হতে পারে? এখানে একটা গেষ্ট হাউস আছে বিধানসভার পাশেই স্যার, সামান্য ঘুষ খেয়েছিল ৫০ টাকা না ১০০ টাকা জানি বাংলাদেশের লোক থেকে। তাকে রাতারাতি ইষ্ট পি.এস. থেকে ওয়ান নাইট ট্রান্সফারড্ টু সি.বি.আই. পুলিশ স্টেশন। এটা নিয়ে কি ইন্কুয়েরী দিয়েছে আমি জানি না। তো মেডেল কেন্সেল্ হবে এই রকম ঘটনায় আমরা আগেই চিঠি দিয়েছি, পত্র পত্রিকা থেকে শুরু করে আমরা সবই দিয়েছি। কেন স্টেপটা নেওয়া হলো না।

**মিঃ স্পীকার ঃ**- আপনি ক্ল্যারিফিকেশান করে নিন।

**শ্রীরতনলাল নাথ ঃ**- স্যার, ইট্ ইজ্ নট্ ইজি মেটার। একটু আগে কোয়েশ্চান আওয়ারে উঠেছিল বলছে যে উগ্রপন্থী দমন কিভাবে হবে, এই ধরনের পুলিশ দিয়ে, আর যারা যারা ভাল কাজ করেছে তাদের কে দেওয়া হয়নি তো।

**মিঃ স্পীকার ঃ**- আপনি বক্তৃতা না দিয়ে ক্ল্যারিফিকেশনটা করুন।

**শ্রীরতনলাল নাথ ঃ**- আমার বক্তব্য হলো প্রথম প্রশ্ন তাঁকে ডিস্ট্রিক্ট্ থেকে উইথড্র করা হউক। এস.পি (সাউথ) উনি যে তদন্ত করেছেন এই রিপোর্টে প্রকাশ করেছেন যে এই মালগুলি সেই মাল। অথচ পুলিশ স্টেশনের মধ্যে এই জিনিসগুলি নেই। কিভাবে উধাও হলো? মাননীয় মুখ্যমন্ত্রীকে তো হাউসে বলতে হবে, সাইলেন্স থাকলে তো হবে না। এবং আমার কথা হলো ফর দ্যা টাইমিং ইন্ভেষ্টিগেশান চলাকালীন তাকে সাসপেণ্ড করা হউক। মাননীয় মুখমন্ত্রী এই ব্যবস্থা নেবেন কি না?

**শ্রীমানিক সরকার** (মুখ্যমন্ত্রী) ঃ- মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি প্রথম থেকেই বলছি, সেটা আবার বলব, মাননীয় সদস্য অনেক কথা বলেছেন, এই সম্পর্কে কোন মন্তব্য পাশ করব না এবং এই সম্পর্কে যেহেতু কোর্টের কাছে আছে, কোর্টের নির্দেশে তদন্ত চলবে, সি.আই.ডি-র হয়ত তার রিপোর্ট সাবমিট্ হবে, কোর্ট দেখবে তার আগে কোন মন্তব্য করা যায় কি না।

**শ্রীজওহর সাহা** (বিরোধী দলনেতা) ঃ- স্যার, মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে এই তথ্যটা আছে কি না, শান্তিরবাজারের ও.সি. রতন মজুমদার থাকাকালীন মাননীয় সদস্য রতন বাবু এবং রতিবাবু যে প্রস্তাবটা তুলেছেন এই যে ছয়জন মার্ডার হয়েছে

তারা কিন্তু এক জায়গাতে একই দিনে ছয় জন মার্ডার হয় নি। চার জন হয়েছে এক জায়গাতে এর পরে দুজন হয়েছে দু' জায়গাতে। তাদের উগ্রপন্থী হিসাবে চিহ্নিত করে মার্ডার করা হয়েছে। এই যে অস্ত্রগুলি যেগুলি বলা হয়েছে বা সরকারী মালখানায় ছিল আগে থেকেই নেই, বিভিন্ন দিনে তিনটা ইনসিডেন্ট হয়েছে। ঐ তিনটা ইনসিডেন্ট এ ঐ অস্ত্রগুলি সরকারী মালখানা থাকাকালীন অবশ্য অস্ত্রগুলি নাকি উগ্রপন্থীদের কাছ থেকে উদ্ধার হয়েছে। এই তথ্যটা যেটা মাননীয় মুখ্যমন্ত্রী বার বার বলার চেষ্টা করছেন যে এটা কোর্টের বিচারাধীন সুতরাং মন্তব্য করব না। তদন্তাধীন যেটা আছে আমি এটা বলতে চাইছি, যে এটা কোর্টের এক্তিয়ার নয়। কিন্তু ঘটনা তিনটা হয়েছে কিনা, তার এই তিনটা ঘটনা থেকে এই অস্ত্রগুলি উদ্ধার করা হয়েছে। এই যে কমল রিয়াং তার গ্রামেও আমি গিয়েছি এবং সেই দিনকার ঘটনা যেটা জানা গেছে, তার প্রসঙ্গে গ্রামবাসী তার স্ত্রী, ঐ গ্রামের লোক এবং সেখানে ও বিভিন্ন দলের লোক ছিল। যেমন টি ইউ জি এস, আই পি এফ টি এবং মার্ক্সবাদী কমিউনিস্ট পার্টি আছে। এবং অন্য দলের লোকও আছে। কিন্তু সেখানে গ্রামবাসীরা সবাই এক কথাই বলছে যে ওরা ৪ জন একটা ঘরে ঘুমিয়েছিল, কমল রিয়াং এর ঘরে এবং সেখানে রাত্রের বেলা পুলিশ হঠাৎ করে গিয়ে গ্রামটাকে ঘিরে ফেলে এবং ৪ জনকে গুলি করে একই ঘরে খুন করল। তারা তাদের কাছে অস্ত্র রেখে ঐ লোকদের বলছে তোমরা চেন কিনা? ঐ লোকদের এবং সেই গ্রামের, সেই পাড়ার ঐ লোক না চেনার কোন কথা নয়। এমনকি তার স্ত্রী একটা দেড় বছরের বাচ্চা কোলে নিয়ে কাঁদছিল বলছে যে আমার স্বামী কি অপরাধ করেছে, ও তো প্রতিদিন শান্তিরবাজারে গিয়ে লাকড়ী বিক্রি করত। ফলে এই যে একটা বানানো ঘটনা এবং এটা পরিকল্পিতভাবে তাকে খুন করা হয়েছে। এই তথ্যটা মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে আছে কিনা? দ্বিতীয়তঃ হল স্যার, সি.আই.ডি. তদন্ত হোক কোর্টে, তদন্ত হোক একজন পুলিশ অফিসার ও সি থাকাকালীন অবস্থায় এই ঘটনা সংঘটিত হয়েছে, লোক মারা গেছে, লোক খুন হয়েছে, এটা তদন্ত হচ্ছে অথচ স্যার, ঐ ও.সি-কে তদন্ত চলাকালীন অবস্থায় সেই থানায় আবার ও.সি. করে রাখা হবে, তাহলে তদন্তটা কোথায় যাবে। এটার মধ্যে নিরপেক্ষতা কোথায় স্যার? এমন দৃষ্টান্ত কোথায় আছে কিনা? যার বিরুদ্ধে তদন্ত হবে, সেই ঐ থানাতে ও.সি হিসাবে থাকবে এবং যে তথ্যটা আছে এখানে, এই তদন্তের রেকর্ড সেখান থেকে হাফিজ হয়ে গেছে! ফলে এই তথ্যটা মাননীয় মুখ্যমন্ত্রী জানাবেন কি যে এটা আইনের কোন ধারাতে আছে, যার বিরুদ্ধে খুনের অভিযোগ আনা হল এবং সেখানে তাকে কি করে ঐ থানাতে রাখা হল? এই তথ্য লোপাট করার জন্য কিনা, এই ব্যাপারে মাননীয় মুখ্যমন্ত্রী জানাবেন কিনা?

**শ্রীমানিক সরকার** (মুখ্যমন্ত্রী) ঃ- মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় বিরোধী দল নেতা অনেকগুলি বিষয় বলেছেন, তার অধিকাংশই মাননীয় সদস্য রতন বাবু তাঁর পার্ট ক্ল্যারিফিকেশনের সময় উত্থাপন করেছেন। আমি যা বলছি সেটাই বলছি আমি মাননীয় বিরোধী দলের নেতাকে ও বলব তদন্ত যেহেতু চলছে, এত তথ্য যেহেতু জানাই আছে প্লীস ইন্‌কোয়ারী অথরিটিকে সাহায্য করুন। এবং সত্যটা বেরুক সেটা আমরা চাইছি। তাতে যে অপরাধী হবে তার শাস্তি হবে।

**মিঃ স্পীকার** ঃ- আর না তিনটা হয়ে গেছে, নগেন্দ্র বাবু আর না সময় পাওয়া যাবে না। না নগেন্দ্র বাবু আপনাকে দিচ্ছি না। শ্রীরতন বাবু বলুন, আর কাউকে দিচ্ছি না।

**শ্রীরতিমোহন জমাতিয়া** (বাগমা) ঃ- মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমার জানা মাননীয় মুখ্যমন্ত্রী যে তথ্যটা দিয়েছেন, এই কথাটা আমরা বলতে পারি। যারা এই আত্মসমর্পন করছেন ধনীরামের নেতৃত্বে করেছেন। এবং যে ২৪ জন আত্মসমর্পন তারা অস্ত্র জমা দিয়েছে, এইগুলি উনি পুরোপুরি অস্বীকার করেছেন। থানাও অস্বীকার করেছেন। তাহলে পরে স্বীকার উক্তি দেওয়ার পরেও কোন রকম শাস্তি দেওয়া হবে না। কারণ এটা শাস্তি দেওয়া বিনিময়ে তাকে পুরষ্কৃত করা হল এবং রাষ্ট্রপতি পদক পুরস্কার কেন দেওয়া হল। তাতে রাজ্যের পুলিশের মনোভাবটা কোন দিকে যাবে। নিরীহ মানুষকে খুন করলে যদি পুরষ্কৃত হয় মানুষকে খুন করলে যদি রাষ্ট্রপতির পুরস্কার পায় তাহলে এই সমস্ত পুলিশ অফিসার যারা আছে তারা খুন করবে না কেন? তাকে শাস্তি না দিয়ে তাঁকে পুরষ্কৃত করা হল। পরশু দিন শনিবারে হাইজেক্ করা হল কেন?

কিসের ইঙ্গিত এটা। তাকে যদি শাস্তি দেওয়া হত তাহলে বিশ্বাস করতাম যে এই সরকার চায় শান্তির জন্য, এই সরকার চায় উগ্রপন্থী দমন করার জন্য, তাহলে সাহায্য করতে পারতাম। কিন্তু এইভাবে যদি এই সমস্ত স্বীকার করার পরেও রাষ্ট্রপতি পুরষ্কার দেওয়া হয় খুনীদের নামে এটাও ভাবিতে পারিনি। উনি আগেই সমস্ত কিছু জানেন, উনার বক্তব্যে স্পষ্ট লেখা আছে আমি সমস্ত কিছু জেনেছি। এর পরেও ডি.জির কথা তোলে ডি.জি-কে বারণ করতে পারতেন। কাজেই তাকে শাস্তি দিয়ে সাসপেনশন করে সেই তদন্ত শীঘ্র করা যাবে কিনা এটা আমি জানতে চাই?

**শ্রীমানিক সরকার** (মুখ্যমন্ত্রী) ঃ- যা বলেছেন তার নতুন কোন কথা তাই। আমি আগেই বলেছি বিষয়টা তদন্ত হচ্ছে। তদন্তে যা বেড়িয়ে আসবে যে অপরাধী হন তার বিরুদ্ধে শাস্তি হবে। তদন্তের আগে তা শাস্তি হতে পারে না।

(গণ্ডগোল)

**শ্রীরতিমোহন জমাতিয়া ঃ**- উনি জানেন। সমস্ত কিছু জানার পরেও এই রকম হল কেন? উনি সমস্ত তথ্য জানেন তিনি স্বীকারও করেছেন।

(গণ্ডগোল)

**শ্রীনগেন্দ্র জমাতিয়া** ঃ- স্যার, তাকে সাসপেন্ড করা হবে কিনা?

(গণ্ডগোল)

**মিঃ স্পীকার ঃ**- মাননীয় মন্ত্রী মহোদয় বুলেছেন তদন্ত হবে। আপনাদের কাছে কোন তথ্য থাকলে এইগুলি দেন। সাহায্য করুন তদন্তের স্বার্থে।

(গণ্ডগোল)

**শ্রীজওহর সাহা** (বিরোধী দলনেতা) ঃ- তদন্তে দোষী সাব্যস্ত করা হবে কিনা। শাস্তি দেওয়া হবে কিনা।

**মিঃ স্পীকার ঃ**- বিশেষ তদন্ত চলছে এটা আমি আর কি বলব। এই সভা ১০ মিনিটের জন্য মুলতবী রইল।

১০ মিনিট মুলতুবীর পর

**শ্রীশ্যামাচরণ ত্রিপুরা ঃ**- মিঃ স্পীকার স্যার, আমি জানতে চাই বিচার সাপেক্ষে রতন মজুমদারকে সাসপেণ্ড করা হবে কিনা?

**শ্রীজওহর সাহা** (বিরোধী দলনেতা)ঃ- স্যার, রতন মজুমদরাকে সাসপেণ্ড করা হোক।

(গণ্ডগোল)

**শ্রীমানিক সরকার** (মুখ্যমন্ত্রী) ঃ- স্যার, মাননীয় সদস্য নগেন্দ্র জমাতিয়া মহোদয়ের কথা আমার মুখে বলাবার চেষ্টা করছেন। এটা অবজেকশ্যানেব্যল। আমি আমার স্টেটমেন্টের কোন জায়গায় বলি নি যে রতন মজুমদার দোষী কিংবা নির্দোষ।

(গণ্ডগোল)

**শ্রীরতনলাল নাথ ঃ**- রাষ্ট্রপতি পুরষ্কার দেবার মানেই তো সে নির্দোষ।

**শ্রীমানিক সরকার** (মুখ্যমন্ত্রী) ঃ- মিঃ স্পীকার স্যার, রাষ্ট্রপতি পুরষ্কার কিভাবে দেওয়া হয় সেটা আমি আমার স্টেটমেন্টে বলার চেষ্টা করেছি। এর পরেও একটা লোক সম্পর্কে অভিযোগ এসেছে। সে দোষী কি নির্দোষ সেটা তো প্রমান হয় নি। প্রাইমা ফেসী কোর্টে গেছে এবং কোর্ট থেকে একটা নির্দেশ দিয়েছে সে অনুযায়ী কাজ চলছে। এখন আপনারা বলছেন তাকে সাসপেণ্ড করতে হবে। কি কারনে তাকে আমি সাসপেণ্ড করব? তাকে সাসপেণ্ড করার মতো কোন কারণ আমি দেখছি না। তদন্ত হওয়ার পর যদি সে দোষী সাব্যস্ত হয় তখন তার বিরুদ্ধে ব্যবস্থা নেওয়া হবে।

(গণ্ডগোল)

(এ্যাট দিস স্টেজ অল দ্য অপোজিশান মেম্বারস রাশড টু দ্য ডায়াস)

**মিঃ স্পীকার ঃ-** আপনারা জায়গায় গিয়ে বসুন।

**শ্রীজওহর সাহা** (বিরোধী দলনেতা) **ঃ-** রতন মজুমদারকে অবিলম্বে সাসপেণ্ড করা হোক।

(গণ্ডগোল)

**শ্রীসুধন দাস ঃ-** স্যার, শান্তিরবাজার এলাকা শান্ত হয়ে গেছে। তাই তাঁদের ব্যাথা লাগছে। এটা উগ্রপন্থীদের পক্ষে উকালতি। এক একটার নামে ৬/৭ টা করে কেইস আছে। খুনের মামলা আছে ৬/৭ টা করে। আমরা জানি এই লোক গুলি শেষ হয়ে যাবার পর এই এলাকা শান্ত হয়ে গেছে। উনারা উগ্রপন্থীদের পক্ষে উকালতি করছেন।

(গণ্ডগোল)

**মিঃ স্পীকার ঃ-** প্লীজ আপনারা জায়গায় গিয়ে বসুন। মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয় সবটাই বলেছেন।

**শ্রীরতনলাল নাথ ঃ-** স্যার, রতন মজুমদারকে সাসপেণ্ড করা হোক।

(গণ্ডগোল)

**মিঃ স্পীকার ঃ-** মাননীয় সদস্যগণ আপনারা আপনাদের সীটে গিয়ে বসুন এবং আমাকে হাউস চালাতে সাহায্য করুন।

**শ্রীজওহর সাহা** (বিরোধী দলনেতা) **ঃ-** মিঃ স্পীকার স্যার, আমরা আপনাকে সম্পূর্ণ ভাবে সাহায্য করছি। আমরা রতন মজুমদার সম্পর্কে সুনির্দিষ্ট বক্তব্য জানতে চাইছি।

(গণ্ডগোল)

**মিঃ স্পীকার ঃ-** মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয় তো সবটাই বলেছেন।

**শ্রীশ্যামাচরণ ত্রিপুরা ঃ-** রতন মজুমদারকে সাসপেনশন করতে হবে।

(গণ্ডগোল)

**মিঃ স্পীকার ঃ-** মাননীয় সদস্য আপনারা বসুন।

(গণ্ডগোল)

(মাননীয় বিরোধী সদস্যরা সবাই শ্লোগান দিতে থাকেন)

**মিঃ স্পীকার ঃ-** এই সভা বেলা ২(দুই) ঘটিকা পর্য্যন্ত মুলতবী রহিল।

AFTER RECESS AT 2.00 P.M.

**শ্রীজওহর সাহা** (বিরোধী দলনেতা) **ঃ-** মাননীয় অধ্যক্ষ মহোদয়, এখানে একটি আপনার দৃষ্টি আকর্ষণ করতে চাই, ব্যাপারটা হচ্ছে, আমরা এক আগে রতন মজুমদার, ও.সি. যিনি শান্তিরবাজার থানার ও.সি. ছিলেন, উনি যে অপকীর্ত্তি করলেন, নিরীহ উপজাতিদের খুন করলেন এবং মালখানার বিভিন্ন অস্ত্রগুলি সরিয়ে দিয়ে উগ্রপন্থী সাজিয়ে নিরীহ মানুষদের খুন করলেন, আমরা বিরোধী দলের পক্ষ থেকে বার বার বলেছি উনাকে সাসপেণ্ড করার জন্য এবং উনার বিরুদ্ধে শাস্তিমূলক ব্যবস্থা গ্রহণ করার জন্য। এখন আপনার মাধ্যমে জানতে চাই যে, এই ব্যাপারে মাননীয় মুখ্যমন্ত্রী উনাকে সাসপেণ্ড করবেন কিনা ?

**শ্রীমানিক সরকার** (মুখ্যমন্ত্রী) **ঃ-** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি প্রথম বেলায় বলেছি, তাকে সাসপেণ্ড করার প্রশ্ন এখন আসে কোথা থেকে ? তদন্তে হচ্ছে, তদন্তে যে দোষী সাব্যস্ত হবে তার বিরুদ্ধে ব্যবস্থা নেওয়া হবে।

**শ্রীজওহর সাহা** (বিরোধী দলনেতা) **ঃ-** স্যার, কোন সরকারী কর্মী বা অফিসার বা কোন সরকারী কর্মচারী যখন অপকর্ম করে, তখনই তদন্তের প্রশ্ন আসে। তাকে একটা জায়গাতে রেখে সেখান তো তদন্ত সুষ্ঠু হয় না। সেজন্য আমরা বলছি তদন্ত চলাকালীন অবস্থায় তাকে সাসপেণ্ড করা হোক। স্যার, এটা খুব দুভার্গ্যজনক ঘটনা। এটা এভাবে হতে পারে না।

(গণ্ডগোল)

(শান্তিরবাজার থানার ও.সি. কে সাসপেণ্ড না করার প্রতিবাদে বিরোধীরা একযোগে ওয়াক্ আউট করেন।)

## LAYING OF REPLIES TO THE REFERENCE CASES

**মিঃ স্পীকার ঃ-** আজকের উল্লেখ্য পর্বে আরও দুটি বিষয় ছিল। বিষয়গুলির একটি এনেছেন মাননীয় সদস্য শ্রীসমীর দেব সরকার এবং শ্রীগীতামোহন ত্রিপুরা। অপরটি এনেছেন মাননীয় সদস্য শ্রীবাসুদেব মজুমদার এবং শ্রীগৌরকান্তি গোস্বামী। বিষয়গুলি হল ঃ- (১) "কেন্দ্রীয় সরকার কর্ত্তৃক সমাজশিক্ষা কেন্দ্র সমূহে বালাহার প্রকল্প বন্ধ করে দেওয়া সম্পর্কে"।
(২) "ইউ, জি, সি, জ্যোতিষ শাস্ত্রকে বিশ্ববিদ্যালয়ের পাঠ্যসূচীতে অন্তর্ভূক্তি করা সম্পর্কে"।

এখন আমি মাননীয় সমাজ শিক্ষা দপ্তরের মন্ত্রী এবং মাননীয় শিক্ষা দপ্তরের মন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি বিষয়বস্তুর উপর উনাদের বিবৃতি সভার টেবিলে করার জন্য অনুরোধ করছি।

ANNEXURE -'C'

## CALLING ATTENTION

**মিঃ স্পীকার ঃ-** আমি আজ একটি দৃষ্টি আকর্ষনী নোটিশ পেয়েছি মাননীয় সদস্য শ্রীনগেন্দ্র জমাতিয়া এবং প্রনব দেববর্মা মহোদয়ের নিকট থেকে। আমি দৃষ্টি আকর্ষনী নোটিশটি উত্থাপনের সম্মতি দিয়েছি। নোটিশটির বিষয়বস্তু হল ঃ- "বর্তমান আগষ্ট মাসের প্রথম সপ্তাহে অমরপুর মহকুমার ঘুঙ্গিয়া, একজনছড়া ও সর্বং এলাকায় এবং সদরের বড়কাঠাল, তমাকারী ইত্যাদি এলাকায় ম্যালেরিয়া রোগাক্রমনে ৭জন গ্রামবাসীর মৃত্যু হওয়া সম্পর্কে"।

এখন আমি স্বাস্থ্য দপ্তরের ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী মহোদয়কে এই দৃষ্টি আকর্ষনী নোটিশটির উপর বিবৃতি দেওয়ার জন্য অনুরোধ করছি। যদি তিনি আজ বিবৃতি দিতে অপারগ হন তাহলে তিনি আমায় পরবর্তী একটি তারিখ জানাবেন যেদিন তিনি এ বিষয়ে বিবৃতি দিতে পারবেন।

**শ্রীকেশব মজুমদার** (মন্ত্রী) ঃ- স্যার, আমি এই বিষয়ে আগামী ২৯ তারিখে বিবৃতি দেব।

**মিঃ স্পীকার ঃ-** আমি আজ আর একটি দৃষ্টি আকর্ষনী নোটিশ পেয়েছি মাননীয় সদস্য শ্রীঅমিতাভ দত্ত এবং শ্রীমতি বিজয়লক্ষ্মী সিনহার নিকট থেকে। আমি দৃষ্টি আকর্ষনী নোটিশটি উত্থাপনের সম্মতি দিয়েছি।

নোটিশটির বিষয়বস্তু হল ঃ- "বেকারদের কর্মসংস্থানের ক্ষেত্রে কেন্দ্রীয় সরকারের নীতি নির্দেশিকা সম্পর্কে"।

এখন আমি মাননীয় মুখ্যমন্ত্রীকে এ ব্যাপারে বিবৃতি দেওয়ার জন্য অনুরোধ করছি। যদি তিনি আজ বিবৃতি দিতে অপারগ হন তাহলে তিনি আমায় পরবর্তী তারিখ জানাবেন।

**শ্রীমানিক সরকার** (মুখমন্ত্রী) ঃ- স্যার, আমি এ বিষয়ে কালকে বিবৃতি দেব।

**মিঃ স্পীকার ঃ-** আমি আজ আর একটি দৃষ্টি আকর্ষনী নোটিশ মাননীয় সদস্য শ্রীবিল্লাল মিঞা ও শ্রীপ্রকাশ চন্দ্র দাস মহোদয়ের নিকট থেকে পেয়েছি এবং নোটিশটি উত্থাপনের সম্মতি দিয়েছি।

নোটিশটির বিষয়বস্তু হল ঃ- "মেলাঘর ব্লকের অন্তর্গত আড়ালিয়া গ্রাম পঞ্চায়েতের মহিলা সংরক্ষিত প্রধান পদ দীর্ঘদিন যাবৎ শূন্য থাকা ও প্রধান নির্বাচন করা সম্পর্কে"।

এখন আমি মাননীয় পঞ্চায়েত দপ্তরের ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি এ বিষয়ে বিবৃতি দেওয়া জন্য। যদি তিনি আজ বিবৃতি দিতে অপারগ হন তাহলে তিনি আমায় পরবর্ত্তী একটি তারিখ জানাবেন।

**শ্রীসুবোধ দাস** (মন্ত্রী) ঃ- স্যার, আমি এই বিষয়ে আগামী কালকে বিবৃতি দেব।

**মিঃ স্পীকার ঃ-** আজ একটি দৃষ্টি আকর্ষনী নোটিশের উপর স্বরাষ্ট্র দপ্তরের ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী মহোদয় একটি বিবৃতি দিতে স্বীকৃত হয়েছিলেন। এখন আমি স্বরাষ্ট্র দপ্তরের ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি তিনি যেন মাননীয় সদস্য শ্রীবিন্দুরাম রিয়াং এবং শ্রীঅমিতাভ দত্ত মহোদয় কর্ত্তৃক আনীত নিম্নোক্ত দৃষ্টি আকর্ষনী নোটিশটির উপর বিবৃতি দেন।

নোটিশটির বিষয়বস্তু হল ঃ- "প্রাক্তন জেলা পরিষদ সদস্য সর্বজয় রিয়াংকে গত ৩রা আগষ্ট, ২০০১ইং এন,এল, এফ,টি বাহিনী কর্তৃক নৃশংসভাবে খুন করা সম্পর্কে"।

**শ্রীমানিক সরকার** (মুখ্যমন্ত্রী) ঃ- মাননীয় অধ্যক্ষ মহোদয়, গত ০৩.০৮.২০০১ ইং রাত্রি অনুমান ৮ ঘটিকায় ১৪ কি ১৫ জনের এন এল এফ টি উগ্রবাদীর একটি দল জলপাই রংয়ের পোষাক পরিহিত অবস্থায় আধুনিক অস্ত্রশস্ত্রে সজ্জিত হয়ে উত্তর ত্রিপুরা জেলাধীন কাঞ্চনপুর থানার অন্তর্গত গঁছিরাম পাড়া সাকিনের (যাহা কাঞ্চনপুর থানা থেকে ২১ কি মি দক্ষিনে অবস্থিত) প্রাক্তন এম ডি সি এবং সি পি আই (এম) এর কাঞ্চনপুর বিভাগীয় সম্পাদক মণ্ডলীর সদস্য সর্বজয় রিয়াং মহোদয়ের বাড়ীতে চড়াও হয়। উগ্রবাদীরা বন্দুকের মুখে শ্রীসর্বজয় রিয়াং মহোদয়কে জোর পূর্বক অপহরণ করে নিয়ে যায়। নিয়ে যাওয়ার পথে উগ্রবাদীরা অনুমান ১ কিমি উত্তর পশ্চিমে তুইসাম জে বি স্কুলের নিকট তাঁকে গুলি করে হত্যা করে ফেলে রেখে চলে যায়। ওরা মনু অঞ্চলের দিকে যায় বলে খবর। উপরোক্ত ঘটনায় কাঞ্চনপুর থানার ভারপ্রাপ্ত কার্যকারক আসাম রাইফেলস বাহিনীকে সঙ্গে নিয়ে ঘটনাস্থলে পৌঁছে উগ্রবাদীদের ধরার উদ্দেশ্যে তল্লাসী অভিযান শুরু করে। তল্লাসী চলাকালে তুইসামা জে বি স্কুলের নিকট সর্বজয় রিয়াং মহোদয়েরগুলির আঘাতে জখমপ্রাপ্ত মৃত দেহ উদ্ধার করে। ঘটনাস্থল থেকে এ কে ৪৭, রাইফেলের খালি খোল উদ্ধার করে। সর্বজয় রিয়াং নিহত হওয়ার সংবাদে উত্তর ত্রিপুরা জেলার এডিশন্যাল এস পি এবং কাঞ্চনপুর মহকুমা পুলিশ অফিসার ঘটনাস্থলে ছুটে যায়। পরবর্তী সময়ে নিহত সর্বজয় রিয়াং-এর মৃতদেহ ময়না তদন্তের পর শেষকৃত্য করার জন্য আত্মীয়দের হাতে তুলে দেওয়া হয়। উক্ত ঘটনাটি কাঞ্চনপুর থানায় ভারতীয় দণ্ডবিধির ৪৪৮, ৩৬৫, ৩০২, ৩৪ এবং অস্ত্র আইনের ২৭ ধারায় ৩৩, ২০০১ নং মামলা নথীভূক্ত হয়। এই ঘটনায় জড়িতদের ধরার জন্য প্রয়াস অব্যাহত আছে। তদন্ত অব্যাহত রয়েছে।

**শ্রীবিন্দুরাম রিয়াং** (কাঞ্চনপুর) ঃ- পয়েন্ট অব্ ক্ল্যারিফিকেশন স্যার, প্রাক্তন এ ডি সি সদস্য সর্বজয় রিয়াংকে এন এল এফ টি -র ঘাতক বাহিনী খুন করেছে। আর এই এলাকাতে দীর্ঘ দিন যাবৎ একটা নিরাপত্তা ক্যাম্প বসানোর জন্য এলাকার পক্ষ থেকে দাবী করা হয়েছিল। এখানে আরও স্মরণ করা যেতে পারে যে, বিগত এ ডি সি নির্বাচনের আগে সর্বজয় রিয়াংকে এবং তার সঙ্গে আরও দুই জনকে অপহরন করে দীর্ঘ দিন যাবৎ আটকে রাখা হয়েছিল। তারপর এ ডি সি-র নির্বাচনের ফলাফল আউট হওয়ার পর যখন আই পি এফ টি-র দলের জয় সুনিশ্চিত হওয়ার পর তাকে ছেড়ে দেওয়া হয়। ঠিক একইভাবে ২নং মাছমারাতে এ ডি সি-র উপনির্বাচনের প্রাক্ মূহুর্তে সর্বজয় রিয়াংকে বাড়ী থেকে তুলে নিয়ে খুন করা হল। কাজেই বসিরাম পাড়াতে নিরাপত্তা ব্যবস্থা হিসাবে আসাম রাইফেলস বা টি এস আর -এর একটা ক্যাম্প সেখানে বসানো হবে কি না মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি?

**শ্রীমানিক সরকার** (মুখ্যমন্ত্রী) ঃ- মাননীয় অধ্যক্ষ মহোদয়, উনি যে ঘটনাগুলি বলেছেন এই সম্পর্কে আমার কিছু বলার নাই, কারণ এগুলিতো স্টেটমেন্ট অব্ ফ্যাক্ট্। এটা ঘটনা যে, সর্বজয় রিয়াং সত্যিই একজন নির্ভেজাল মানুষ ছিলেন, ধর্মপ্রানও ছিলেন, এলাকায় তিনি ছিলেন খুব জনপ্রিয় এবং অভিভাবক স্থানীয় ব্যক্তিত্ব হিসাবে পরিচিত এবং স্বীকৃত। দলমত নির্বিশেষে সমস্ত অংশের মানুষ তাঁকে শ্রদ্ধা করতেন এবং সৎপরামর্শের জন্য তার কাছে যেতেন। তিনি সেখানে শান্তি সম্প্রীতি ও উন্নয়নের প্রশ্নে একটা গুরুত্বপূর্ণ ভূমিকা নেওয়ার চেষ্টা করেছেন। আমি গিয়েছি সেই এলাকায় বেশ কয়েকবার, তার বাড়ীতেও গিয়েছি দেখেছি তার জনপ্রিয়তা। শুধু নির্বাচিত হয়েছেন এটাই বড় ঘটনা না। এটাকে শুধু একটা পার্টির ক্ষতি ভাবলে ভুল করা হবে। তিনি মার্কসবাদী কমিউনিষ্ট পার্টির সদস্য ছিলেন বলে শুধু একটা পার্টির ক্ষতি হয়েছে ব্যাপারটা এভাবে ভাবা ঠিক হবে না। শান্তিকামী সম্প্রীতিকামী এবং উন্নয়নের পক্ষে আমরা যারা দেশের ঐক্য ও সংহতি চাই আমি তো মনে করি এই সমস্ত প্রচেষ্টার সঙ্গে তিনি যেহেতু যুক্ত ছিলেন তাই তাকে খুন করার মধ্য দিয়ে এই প্রচেষ্টার প্রতি আঘাত হানার চেষ্টা করা হয়েছে। এটা আমাদের খুবই ক্ষতি হল, এরকম তো প্রতিদিন তারা রক্ত ঝড়াচ্ছে ঐ এলাকার মধ্যে অত্যন্ত পরিকল্পিতভাবে খুনগুলি সংগঠিত করছে। এখানে যেটা বলেছেন, ঐ এলাকায়তো আসাম

রাইফেলসের মত একটা বাহিনীর হাতে আছে, তার একটা ব্যাটেলিয়ান ওখানে আছে, তাদের একজন খুব দায়িত্বশীল অফিসার সেখানে আছেন এবং আমি যতটুকু জানি তিনি খুব সক্রিয় অফিসার। তাদের যে অপারেশন্যাল এরিয়া সেই এরিয়ার মধ্যে এই ধরনের ঘটনা ঘটেছে। এখন ধরুন একটা ঘটনা ঘটবার পরেই যদি সেই এলাকায় পুলিশ ক্যাম্প দেওয়ার প্রশ্ন আসে তাহলে তো সিকিউরিটি ফোর্সের পক্ষে বিরাট একটা সমস্যা হয়ে যাবে। এটা সম্ভব নয়। এই ব্যাপারে আমি আসাম রাইফেলস্ এর দৃষ্টি আকর্ষণ করতে পারি। এবং সেই এলাকায় আমাদের রাজ্য সরকারের পক্ষ থেকে অন্তর্বর্তীকালীন একটা ক্যাম্পের ব্যবস্থা করেছিলাম। কিন্তু সব সময়ের জন্য সেটা সেখানে রেখে দেওয়া যাবে তার কোন গ্যারান্টি দেওয়া সম্ভব নয়।

**শ্রীবিন্দুরাম রিয়াং** ঃ- পয়েন্ট অব্ ক্ল্যারিফিকেশান স্যার, এখানে বিশেষ করে এই গছিরাম পাড়া এবং আনন্দবাজার তুইছামা দশদা আপ্‌ওয়ার্ড যে স্থানগুলি সুভাষনগর এই সব এলাকাতে অনুপজাতি অংশের লোকে:।ও ছিল। কিন্তু গত এ.ডি.সি.র নির্বাচনের আগে যে সমস্ত ঘটনাগুলি এই সমস্ত এলাকায় ঘটেছে এবং তার পরিপ্রেক্ষিতে অনেক অনুপজাতি অংশের মানুষ এখান থেকে সরে এসেছে। সামান্য কিছু অনুপজাতি অংশের লোক আনন্দবাজার এর মধ্যে রয়েছে। এই ক্ষেত্রে এলাকার স্বার্থে যদিও এটাকে আসাম রাইফেলস্ এরিয়া বলা হয়েছে, তারা আছে আনন্দবাজারে। আনন্দবাজার থেকে গাছিরামপাড়া বেশ দূরে। এবং দশদা ও আনন্দবাজারের মধ্যে দূরত্ব হলো ৭ কি.মি.। এই সাত কিলোমিটার এর মাঝখানে সাড়ে তিন কিলোমিটার দূরত্বে একটা নিরাপত্তা ক্যাম্প থাকা দরকার সব অংশের মানুষের স্বার্থে। এইক্ষেত্রে তুইছামা তো একটা নিরাপত্তা ক্যাম্প দেওয়া হয়েছে টি.এস.আর. ক্যাম্প। কিন্তু মাঝখানে নদী থাকায় এই ঘটনার সময় পরিষ্কার শব্দ শুনার পরও তারা অগ্রসর হয়নি। এই কারনেই এলাকার দাবি হলো সেখানে একটা সরকারী ব্যবস্থা করা হোক। তো এই বিষয়ে সুনির্দিষ্টভাবে মাননীয় মুখ্যমন্ত্রী জানাবেন কি না?

**শ্রীমানিক সরকার** (মুখ্যমন্ত্রী) ঃ- মিঃ স্পীকার স্যার, মাননীয় সদস্য যে তুইছামা ক্যাম্পের কথা বলেছেন এটাও আমরা দীর্ঘ প্রচেষ্টার পর দিয়েছি। দশটা এই ধরনের ইন্‌টিরিওর প্লেসে আমরা ক্যাম্প করেছি। সেন্ট্রাল গভর্ণমেন্টের হোম ডিপার্টমেন্ট থেকে আমাদের প্রতিশ্রুতি দিয়েছিলেন যে দূরতম অঞ্চলে যেখানে রাস্তাঘাট ঠিকভাবে নেই, গাড়ী ঘোড়া চলাচল করতে পারে না সেই এলাকায় সিকিউরিটি ফোর্স করা যাবে তাদের খাদ্য সরবরাহ করার জন্য এয়ার ড্রপিং- এয়ার লিংক এর ব্যবস্থা করে দেওয়া হবে। বি,এস,এফ, এর বিভিন্ন চৌকির মধ্যে এই ধরনে ব্যবস্থা আছে। এই রকম অবস্থায় আমরা দশটা ক্যাম্প করি তার মধ্যে তুইছামা একটা। কিন্তু দুর্ভাগ্যের বিষয় হচ্ছে এখন কেন্দ্রীয় সরকারের হোম ডিপার্টমেন্ট বলছে যে আমাদের এই ধরনের টাকা দেওয়ার কোন পদ্ধতি নেই। এটা আপনাদের জানার জন্য বলছি যে আমাদের আর্থিক অসঙ্গতি থাকা সত্ত্বেও আমরা সিদ্ধান্ত নিয়েছি যে আমরা নিজেরাই হেলিকপ্টার ভাড়া করে এই সব ক্যাম্পে খাবার ও অন্যান্য জিনিসপত্র সরবরাহ করবার ব্যবস্থা করব।

দ্বিতীয় হচ্ছে যেটা মাননীয় সদস্য বলেছেন যে তুইছামা ক্যাম্পের ব্যাপারে যে ঘটনার সময় সিকিউরিটি ফোর্স বের হয়নি এটা ঠিক নয়। কারন তারাই প্রথম সেখানে গুলি ওপেন করেছে। এরা যখন গুলি করা শুরু করেছে তখন ঐদিক থেকেই ওরা গুলি করেছে। তবে কোন কোন ক্ষেত্রে যে সিকিউরিটি ফোর্স যেতে দেরী হয় এটা ঘটনা। এই ব্যাপারে আপনাদের জানানো দরকার যে ধরুন আসাম রাইফেলস্ এর বিরাট এলাকা। তাদের ছয় কোম্পানী নিয়ে একটা ব্যাটেলিয়ান। আর তারা ডিপ্লয় করে চার কোম্পানী। সি.আর.পি.এফ. ডিপ্লয় করে পাঁচ কোম্পানী। আর আমাদের টি.এস.আর এর ৬ কোম্পানীকেই ডিপ্লয় করা হয়। এবং আরো ইন্টারেষ্টিং হচ্ছে সি.আর.পি.এফ. এর সিক্সথ যে কোম্পানী সেটা হলো ট্রেনিং কোম্পানী। এটাকে ব্যবহার করবার জন্য অনুরোধ করলেও তারা সেটা করে না। আর যদি করতে হয় তাহলে দিল্লীতে হোম ডিপার্টমেন্টের বা হোম সেক্রেটারীর পারমিশন নিতে হয়। মনিপুরের ঘটনায় আমাদের এখান থেকে সি.আর.পি.এফ

তুলে নিয়ে গেলো। আমরা বললাম ঠিক আছে নিয়ে যাও কিন্তু এতে যে জায়গাটা খালি হবে সেখানে তোমাদের যে সিক্সথ কোম্পানী যেটা ট্রেনিং কোম্পানী সেটাকে সেই খালি জায়গায় ডিপ্লয় কর। আমরা কেন্দ্রের হোম মিনিষ্টারের সঙ্গে কথা বলেছি, চিঠি দিয়েছি কিন্তু কোন উত্তর নেই। কাজেই মাননীয় সদস্যকে বলব যে এই জায়গাতে একটা ক্যাম্প দিতে পারলে খুবই ভাল হত কিন্তু এই অবস্থায় আমরা পারছি না। এরমধ্যেও আমরা কাঞ্চনপুরে মধ্যে টি.এস.আর. এর একটা ব্যাটেলিওনের হেড্কোয়ার্টার করেছি এবং আমরা এরজন্য অনেক দূর এগিয়ে গিয়েছি। এটা হলে পরে তারাও সেখানে সাহায্য করতে পারে।

**শ্রীরবীন্দ্র দেববর্মা** ঃ- পয়েন্ট অব্ ক্ল্যারিফিকেশান স্যার, মাননীয় মুখ্যমন্ত্রী জানাবেন কি যে সর্বজয় রিয়াং এটা মাননীয় মুখ্যমন্ত্রী ঠিকই বলেছেন যে তিনি এই এলাকার একজন প্রবীন ব্যক্তি এবং সকলের প্রিয়। রাজনৈতিক উর্দ্ধে উনাকে সকলেই মানতেন। এহেন একজন ব্যক্তিকে গত স্বশাসিত জেলা পরিষদের নির্বাচনের সময় অপহরন করে নিয়ে যায়। বর্তমানে আমরা দেখি যে প্রাক্তন এম.এল.এ. যারা তাদের সরকারীভাবে দেহরক্ষী দেওয়া হয়েছে। সেখানে তাকে এই দেহরক্ষী দেওয়া হয়েছিল কি না? এবং যদি দেওয়া না হয়ে থাকে তা হলে কেন দেওয়া হলো না? আর যদি দেহরক্ষী সে সময় থেকে থাকে তাহলে তাঁকে রক্ষা করার জন্য দেহরক্ষীরা কি কাজ করেছে? এটা মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয়ের নিকট থেকে জানতে চাই। মাননীয় সদস্য বিন্দুরাম রিয়াং বলেছেন, তুইছামের গছিরাম পাড়াতে মিজোরাম থেকে অনেক রিয়াং এসে আশ্রয় নিয়েছে। সেখানে ছোট-বড় ঘটনা প্রায়শঃই লেগে থাকে। বিশেষ করে মিজোরাম থেকে আগত রিয়াংদের সঙ্গে স্থানীয়দের সম্পর্কে কিছুটা ফাটল সৃষ্টি হওয়াতেই এই রকম ঝামেলাগুলি হচ্ছে। বি.এন.এল.এফ বৈরীরা এসে সেখানে আশ্রয় নেয় বলে দোষারোপ করা হচ্ছে। তুইছামা কাইসিমপাড়া ক্যাম্পে সেখানে এ.টি.টি.এফ এবং লোক্যাল এন.এল.এফ. টির সঙ্গে বড় ধরনের ঘটনা হয়ে যেতে পারে। এই ধরনের একটি খবর আমার কাছেও রয়েছে। সেখানে একটি আসাম রাইফেলস্ ক্যাম্প বসানো যায় কিনা মাননীয় স্বরাষ্ট্র তথা মুখ্যমন্ত্রী মহোদয় জানাবেন কি?

**শ্রীমানিক সরকার** (মুখ্যমন্ত্রী) ঃ- মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি দ্বিতীয় প্রশ্নের উত্তরটা প্রথমে দিচ্ছি। সেখান থেকে আসাম রাইফেলসের একটি ক্যাম্প প্রত্যাহার করে নিতে চেয়েছিল কেন্দ্রীয় সরকারের স্বরাষ্ট্র মন্ত্রক। তখন আমরা বললাম, কেন আপনারা এটা প্রত্যাহার করে নিচ্ছেন? মিজোরাম-ত্রিপুরা সীমান্তের ঐ জায়গাটা ওরা করিডর হিসাবে ব্যবহার করে। আমি দিল্লিতে খবর পাই, এখান থেকে এক বেটেলিয়ান সি.আর.পি.এফ. প্রত্যাহার করে নেওয়া হচ্ছে। বি.এস.এফ. এর একটি ব্যাটেলিয়ান তুলে নিয়ে গিয়েছে। আবার যখন খবর পেলাম যে সেখান থেকে আসাম রাইফেলসের ক্যাম্পটিও সরিয়ে নিয়ে যাওয়া হচ্ছে। তখন বললাম, এসব কি হচ্ছে? সিকিউরিটি ফোর্সের সাহায্য নিয়ে মানুষ যখন কিছু করতে চাইছেন তখন সেটা উনাদের সহ্য হল না। তারা কি চাইছেন এটা বলুক? এই নিয়ে আমি হোম মিনিস্টারের সঙ্গে কথা বলেছি। হোম মিনিস্টার তখন উনার দপ্তরের এডিশন্যাল সেক্রেটারীকে জিজ্ঞেস করলেন - এটা কি ব্যাপার? তখন এডিশন্যাল সেক্রেটারী জানালেন, নাগাল্যাণ্ডে কিছু সমস্যা থাকাতে কিছু ফোর্স সেখানে পাঠাতে হচ্ছে। আমাদের বক্তব্য হচ্ছে, তাহলে কি নাগাল্যাণ্ডের সমস্যাটাই সমস্যা? আমাদের রাজ্যের বৈরীদের সন্ত্রাস-এর ফলে যে সমস্যা সৃষ্টি হয়েছে সেটা কি কোন সমস্যাই না? সেখান থেকে ব্যাটেলিয়ান প্রত্যাহার করে নেওয়ার অর্থই হচ্ছে ঐ পথে সহজেই যাতে বৈরীরা বাংলাদেশ থেকে ঐ পথে আমাদের রাজ্যে ঢুকতে পারে। এন.এল.এফ.টি. টাইগার ফোর্স, এন.এস.সি.এন., পি.এল.ও এরা সবাই আসছে এই পথ ধরেই। হোম মিনিস্টার বললেন কি ব্যাপার? অফিসার বললেন আমরা দেখছি স্যার। কাজেই সেই জায়গাতে যদি আসাম রাইফেলস্ ক্যাম্প করা হয় তাহলে আমাদের কোন আপত্তি নেই। আমরা তাদেরকে বলেছি তোমরা চার কোম্পানী নয় সম্ভব হলে সেখানে পাঁচ কোম্পানী ডিপ্লয় কর। এটা এখন তাদের ব্যাপার। তারা আছে হোম ডিপার্টমেন্টের আণ্ডারে। কিন্তু তারা নাকি মনে করে তারা আর্মি। আসলে তারা আর্মি না। আমরা বিষয়টা হোম ডিপার্টমেন্টের দৃষ্টি আকর্ষণ করেছি। এখন এই বিধানসভাতেও যে আলোচনা হয়েছে সেটাও এদেরকে বলব। আরপ্রথম প্রশ্ন যেটা করেছিলেন,

সেই জায়গায় কোন দিন উনার কোন সিকিউরিটি ছিল না বলেই আমার ধারনা। আমার দেখতে হবে উনার জন্য কোন নিরাপত্তা কর্মী সেখানে ডিপ্লয়েড ছিল কিনা, থাকাটাই কথা। কিন্তু এখন উনি যদি সাধারণত যেটা অনেক সময় হয় সরকার তুলে নেয়। আপনারা দেখেছেন এর আগে আমাদের যে সিকিউরিটির জন্য একটা কমিটি হয়েছে। তারা তা দিয়েছেন আমরা অনেকের ক্ষেত্রে তুলে নিয়েছি কারোরটা আবার অনেকে অনুরোধ করেছে সেগুলি আবার রিপ্লেস করতে হয়েছে আমাদের। এইরকম জায়গায় উনারটা সব না জেনে চট করে আমি বলতে পারব না।

**মিঃ স্পীকার ঃ**- গত ২৪.৮.২০০০১ইং তারিখে মাননীয় সদস্য শ্রীপ্রশান্ত দেববর্মা এবং মাননীয় সদস্য শ্রীসুধন দাস মহোদয় কর্তৃক উত্থাপিত বিষয়বস্তুর উপর মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয় একটি বিবৃতি দিতে স্বীকৃত হয়েছিলেন। উল্লেখিত বিষয়বস্তুটি হলো - 'গত ৩০শে জুলাই ২০০১ইং লংতরাইভ্যালী মহকুমার সি.পি.আই (এম) বিভাগীয় কমিটির সদস্য অশ্বিনী দেববর্মা, বিদ্যাজয় রিয়াং ও খলেন্দ্র চাকমা এন.এল.এফ.টি. ঘাতক বাহিনী কর্তৃক অপহরণ ও নৃশংসভাবে খুন করা সম্পর্কে'। আমি এখন মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয়কে উপরি উল্লেখিত বিষয়বস্তুটির উপর বিবৃতি দেওয়ার জন্য অনুরোধ জানাচ্ছি।

**শ্রীমানিক সরকার** (মুখ্যমন্ত্রী) ঃ- মাননীয় অধ্যক্ষ মহোদয়, গত ৩০.৭.২০০১ইং সন্ধ্যা অনুমান ৭ (সাত) ঘটিকায় একটি সশস্ত্র উগ্রবাদী দল ধলাই জেলাধীন মনু থানার অন্তর্গত ভুবন দাস পাড়া, ভিতর ময়নামা সাকীনের (যাহা অনুমান ১০ কিমি দক্ষিণ পূর্ব দূরত্বে মনু থানা থেকে) শ্রীঅশ্বিনী দেববর্মা, পিতা - মৃত রবিচরণ দেববর্মা মহোদয়ের বাড়ীতে চড়াও হয়। উগ্রবাদীরা বন্দুকের মুখে অশ্বিনী দেববর্মাকে বাড়ী থেকে অনুমান ১০০ গজ দূরত্বে নিয়ে গিয়ে ধারালো অস্ত্রের দ্বারা রক্তাক্ত জখম করে ফেলে রেখে চলে যায়। উপরোক্ত ঘটনার সংবাদে মনু থানার ভারপ্রাপ্ত কার্যকারক একটি পুলিশ দলসহ ঘটনাস্থলে ছুটে যায়। ঘটনা থেকে অশ্বিনী দেববর্মার মৃতদেহ ক্ষত বিক্ষত অবস্থায় উদ্ধার করে। মৃতদেহের ময়না তদন্তের জন্য মনু প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রে পাঠানো হয়। পরে যথারীতি মৃতদেহ শেষকৃত্যের জন্য আত্মীয়দের হাতে তুলে দেওয়া হয়। নিহত অশ্বিনী দেববর্মা লংতরাইভ্যালীর সি.পি.আই. (এম) বিভাগীয় কমিটির সদস্য ছিলেন এবং গণমুক্তি পরিষদের সামনের সারির একজন সংগঠক। দুষ্কৃতকারীদের ধরার জন্য সর্বপ্রকার প্রয়াস চালানো হয়। তদন্তে প্রকাশ পায় যে এন.এল.এফ.টি. উগ্রবাদীরা উক্ত ঘটনাটি সংগঠিত করে। এই ঘটনায় ভারতীয় দণ্ডবিধির ৪৪৮, ৩২৫, ৩০২, ৩৪ এবং অস্ত্র আইনের ২৭ ধারায় ২৩,২০০১নং মামলা মনু থানায় নথীভুক্ত হয়। এই ঘটনায় পুলিশ গত ২.৮.২০০১ইং এন.এল.এফ.টি. সহযোগী শ্রীমহারম দেববর্মা, পিতা-শ্রীদেবেন্দ্র দেববর্মা সাং দুরন্তপাড়া এবং শ্রীরাজকুমার চৌধুরী, পিতা-শ্রীসুরেশ চৌধুরী সাং ময়নামা, দুইজনেই মনু থানাধীন উক্ত ঘটনায় জড়িত সন্দেহে ধৃত করা হয়। ঘটনার তদন্ত অব্যাহত আছে।

গত ৩.৭.২০০১ইং অনুমান রাত্র ১১-৩০/১২টার সময় অজ্ঞাত উগ্রবাদীর একটি দল ধলাই জেলাধীন মনু থানার অন্তর্গত লালছড়া গ্রামে (যাহা অনুমান ১৫ কিমি দক্ষিণ পূর্ব্ব দিকে মনু থানা থেকে অবস্থিত) উপস্থিত হয়। ঐ গ্রামের শ্রীখলেন্দ্র চাকমা পিতা মুদিয়া চাকমা এবং বিদ্যাজয় পাড়ার শ্রীবিদ্যাজয় রিয়াং পিতা মৃত্য গহনচন্দ্র রিয়াংকে তাদের নিজ নিজ বাড়ী থেকে ডেকে আনে। তাদের জোরপূর্বক উগ্রবাদীদের সঙ্গে যেতে বাধ্য করে। অনুমান ৩০০ গজ দূরত্বে ধারালো অস্ত্রের সাহায্যে দুইজনেরই গলাতে আঘাত করে। উক্ত আঘাতের কারণে দুইজন ঘটনাস্থলে মারা যায়। উগ্রবাদীরা এরপর ঘটনাস্থল ত্যাগ করে চলে যায়। উপরিউক্ত ঘটনার সংবাদ গত ৩১.০৭.০১ সকাল বেলা মনু থানায় পৌছলে ভারপ্রাপ্ত কার্যকারক প্রয়োজনীয় পুলিশ ফোর্স সঙ্গে নিয়ে ঘটনাস্থলে ছুটে যান। নিহত বিদ্যাজয় রিয়াং এবং খলেন্দ্র চাকমা সি.পি.এম. এর কর্মী ছিলেন। তদন্তে ততটুকু জানা যায় এন.এল.এফ.টি. দুষ্কৃতকারীরা ৩০.০৭.২০০১ইং মনু থানার ভুবন দাস পাড়ার সাকীনে অশ্বিনী দেববর্মার হত্যাকাণ্ডের সঙ্গে জড়িতরাই উপরিউক্ত ঘটনাটি সংগঠিত করেছে বলে অনুমান করা হচ্ছে। উপরিউক্ত ঘটনাটি ভারতীয় দণ্ড বিধির ৩০২/৩৪ অস্ত্র আইনের ২৭ ধারা ২৪/২০০১ নং মামলায় মনু থানায় নথিভুক্ত করা হয়। উপরিউক্ত ঘটনায় মনু থানাধীন ভিতর ময়নামা সাকীনের শ্রী মনুহরি দেববর্মা পিং আদর দেববর্মাকে জিজ্ঞাসাবাদের জন্য

৮.২০০১ইং আনা হয়। ঘটনার তদন্ত চলছে।

**শ্রীসুধন দাস ঃ-** পয়েন্ট অব্ ক্ল্যায়ারিফিকেশান স্যার, এখানে দেখা যাচ্ছে লংতরাইভ্যালি এবং আরও কিছু জায়গাতে এন.এল.এফ.টি.রা নৃশংসভাবে বাচাই করে সি.পি.এমের নেতা গণমুক্তি পরিষদের নেতাদের খুন করা হচ্ছে। নির্বাচনকে সামনে রেখে এগুলি বৃদ্ধি পাচ্ছে। এন.এল.এফ.টি-র সঙ্গে আই.পি.এফ.টি-র যে সংযোগ এটা আজকে প্রকাশ্যে। অশ্বিনী দেববর্মার হত্যাকাণ্ডের সঙ্গে জড়িত সন্দেহে যাদেরকে গ্রেপ্তার করা হয়েছে তারা সকলেই আই.পি.এফ.পি-র লোকতারা রাজনৈতিক উদ্দেশ্য প্রনোদিত হয়েই এই হত্যাকাণ্ড করছে সি.পি.আই.এম এবং গণমুক্তি পরিষদের নেতাদের এইভাবে খুন করছে। এবং আর কিছু খুন করার পরিকল্পনা এন.এল.এফ.টি-র সঙ্গে যুক্ত হয়ে আই.পি.এফ.টি-রা করছে এই তথ্য মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে আছে কি না, আর যদি না থাকে এই বিষয়গুলিকে যুক্ত করে তদন্ত করা হবে কি না?

**শ্রীমানিক সরকার** (মুখ্যমন্ত্রী) **ঃ-** মাননীয় অধ্যক্ষ মহোদয়, সদস্য যে বিষয়গুলো জানতে চেয়েছেন, এটা আমাদের পক্ষে কারও বুঝতে অসুবিধা হয় না সন্ত্রাসবাদীরা খুন খারাপি অপহরণ যখন যাই করে তাদেরকে এই কাজগুলিতে কেউ না কেউ সাহায্য করে আগে থেকেই। এরা ধোপ করে গাছ থেকে পড়ে কাউকে খুন করে চলে যায় না। ধোপ করে গাছ থেকে পড়ে কাউকে অপহরণ করে চলে যায় না। এটা আগে থেকেই তার জন্য একটা পরিকল্পনা থাকে। এবং কারা কোথায় কিভাবে পরিকল্পনা করছে এইগুলি পুলিশ দেখছে, আপনাদের কাছে যদি কোন তথ্য থাকে তাহলে পুলিশের কাছে দিয়ে সাহায্য করুন। আর এখানে দেখা গেছে এই ঘটনার সঙ্গে জড়িত সন্দেহে কিছু লোককে গ্রেপ্তার করা হয়েছে তাদের রাজনৈতিক পরিচয় কি আমি জানি না। আপনারা যদি মনে করেন এই দলের লোক তাহলে পুলিশকে দিয়ে পুলিশকে সাহায্য করুন। কিন্তু একটা ঘটনা সত্য গত এ.ডি সি নির্বাচন কিভাবে হয়েছে সমগ্র ত্রিপুরাবাসী জানে। এবং যে দলটি গত নির্বাচনে এ ডি সিতে জিতেছে তারা এর আগে সেই দলটির নামে লোকসভায় প্রার্থী দিয়েছিল তারা এক শতাংশ ভোট পায় নি। কাজেই এটা ম্যাজিক না? ত্রিপুরা রাজ্যের ভোটার তাদের উচ্চ মানের রাজনৈতিক চেতনা আছে। ওখানে যা খুশি তা করে ভোট নেওয়া যায় ভোট ভাঙ্গানো যায় না। কাজেই হঠাৎ করে এক বছরের মধ্যে যারা এক শতাংশ ভোট পেল না লোক সভা নির্বাচনে। যদি আমি ধরি ৪০ শতাংশ ট্রাইবেল ভোটার তারা হঠাৎ করে কি ম্যাজিকের মত হয়ে গেল সবাই মিলে ভোট দিল এবং তারা কোন জায়গায় ৮৪ শতাংশ ৯৪ শতাংশ ভোট পেয়ে যান। এটা বললে পরে মানুষ বিশ্বাস করবে না কি? এবং কিভাবে হয়েছে এটা সবাই জানেন। এবং এখনো যদি এই পদ্ধতি চলতে থাকে ত্রিপুরা রাজ্যের মানুষ এইগুলি মোকাবেলা করার জন্য এগিয়ে আসবেন। প্রশাসনিক মানুষ যেভাবে প্রশাসনকে সাহায্য করবেন প্রশাসন সেইভাবে মানুষের সঙ্গে থেকে এই অশুভ শক্তি যারা ঐক্য-সংহতি সম্প্রীতি সদভাব এবং উন্নয়নের কাজ বিঘ্নিত করার চেষ্টা করছেন তাদের মোকাবিলা করার জন্য চেষ্টা করবেন। আর মুখে গোম্‌টা তাদেরকে প্রত্যক্ষ বা পরোক্ষভাবে সাহায্য করতে চেষ্টা করবেন তাদেরকেই মানুষ দেখবেন এবং তাদেরকেই মানুষ রেহাই দিবে না।

**শ্রীসমীর দেব সরকার ঃ-** পয়েন্ট অব্ ক্ল্যারিফিকেশন স্যার, এই বিস্তীর্ণ লংতরাইভ্যালি মহকুমায় এবং বাকী যে সর্বজয় রিয়াং খুনের সম্পর্কে যে আলোচনা হয়েছে সেই বিস্তীর্ন এলাকা জুড়ে আজকে যারা জেলা পরিষদে ক্ষমতায় আছে সেই আই পি এফ টি দলের জনপ্রতিনিধি এমন কি যারা কার্য্য নির্বাহকের দায়িত্বে আছে তাদের অনেকে তাদের নিজস্ব আর্মি গঠন করেছেন এমন তথ্য সরকারের কাছে আছে কি না?

**শ্রীমানিক সরকার** (মুখ্যমন্ত্রী) **ঃ-** এই রকম তথ্য আমার কাছে নির্দিষ্টভাবে নেই। অভিযোগ আছে। মাননীয় সদস্য যেহেতু প্রশ্ন করেছেন উনার কাছে থাকতে পারে। আমি তাঁকে অনুরোধ করব যদি থাকে তাহলে সুনির্দিষ্টভাবে নাম তথ্য দিয়ে দিন দায়িত্বশীলই হউক আর সাধারণই হউক যদি কেউ প্রাইভেট আর্মি ডেভলাপ করার চেষ্টা করে কেউ রেহাই পাবে না।

**শ্রীশ্যামাচরণ ত্রিপুরা ঃ-** পয়েন্ট অব্ ক্ল্যারিফিকেশন স্যার, নিহত অশ্বিনী দেববর্মা আমার নিকট আত্মীয় এবং খুব ভাল

লোক সমাজে উনি সি পি এম রাজনীতি করেন ঠিকই। কিন্তু সবার সঙ্গে রাজনৈতিক নির্বিশেষে তিনি চলেন। অর্থাৎ নির্বিবাদ একজন মানুষ। তার হত্যা খুবই দুঃখজনক এবং আমরা খুবই ব্যথিত হয়েছি। এটা মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয়ের জানা আছে কিনা, এই ঘটনার কয়েকদিন পর আমি জীতেন চৌধুরীর সঙ্গে একটা প্রোগ্রামে সেখানে গিয়েছিলাম। সেখানে যাওয়ার সময় জানতে পারি যে সন্ধ্যা ঠিক ৭টার সময় একদল উগ্রপন্থী কোন দলের তা জানি না ২০। ২২ জন সশস্ত্র অবস্থায় ময়নামা বাজার পার হয়ে ঐ অশ্বিনী দেববর্মা তাদের বাড়ীর দিকে যায়, এটা আমি পুলিশকে জানিয়েছি কিন্তু সেখানে কোন নিরাপত্তার ব্যবস্থা করা হলো না। কেন এই রকম হলো সেটা মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয় জানেন কিনা? এবং এটা তদন্ত করে দেখবেন কিনা?

**শ্রীমানিক সরকার** (মুখ্যমন্ত্রী) ঃ- স্যার, আমার এই রকম নির্দিষ্ট ভাবে জানা নেই। আমি নিশ্চয়ই খবর নিয়ে দেখব। ঘটনা তো ঘটেছে, প্রতিবাদ আরও সরব ভাবে করা দরকার। চলুন আমরা সবাই মিলে সেখানে যাই সব মানুষকে ডাকি এবং সবাই একসঙ্গে প্রতিবাদ করি।

**শ্রীবিজয়কুমার রাঙ্খল** (কুলাই) ঃ- মিঃ স্পীকার স্যার, এই ব্যাপারে একটা পার্টিকুলার পার্টির নাম যদি হাইলাইট করার চেষ্টা করা হয় যতই দুঃখ কষ্ট হউক, যতই হিংসা হউক এটার ফল তো ঠিক হবে না। মুখ্যমন্ত্রী মহোদয় বলেছেন যে তদন্ত করবেন, ঠিক আছে। এই সমস্ত ঘটনার জন্য আমরাও দুঃখিত কিন্তু তার জন্য পার্টিকুলার যদি এইভাবে ইন্‌ভলব করার চেষ্টা করা হয় বিভিন্ন কায়দায় তা ঠিক না।

(গণ্ডগোল)

**মিঃ স্পীকার ঃ**- মাননীয় সদস্যগন উনাকে বলতে দিন। বসুন।

**শ্রীবিজয়কুমার রাঙ্খল ঃ**- এইভাবে যদি প্রমানই হয় তা হলে নিশ্চয়ই ব্যবস্থা নেবেন। তবে একটা দলের বিরুদ্ধে দুর্বলতা দেখানো ঠিক না। আমরা সবাই গণতন্ত্রের বিশ্বাসী।

**শ্রীমানিক সরকার** (মুখ্যমন্ত্রী) ঃ- মিঃ স্পীকার স্যার, উনি তো একটা স্টেসমেন্ট করলেন। প্রশ্ন তো তা না, এই অভিযোগগুলি কারা করছে, এখানে তো কেউ করছে না। নীচ থেকে আসছে। গ্রাম বোর্ড লেভেল থেকে আসছে এই এলিগ্যাশানগুলি। আপনি যে দলের পক্ষে কথা বলছেন সেই দলের নেতৃত্বের দায়িত্ব নেওয়া উচিৎ যে কেন মানুষ তাদেরকে চিহ্নিত করে এই প্রশ্নগুলি আনছে। আমি আপনাকে অনুরোধ করব পত্র পত্রিকায় দেখেছি আপনি এখানে টি.এন.ভি. বাইরে আবার আই.পি.এফ.টি. দলের অভিভাবক। আমিও আপনাকে অনুরোধ করব ত্রিপুরার শান্তিকামী মানুষের পক্ষ থেকে, অনুগ্রহ করে এর কারনটা খুঁজে বের করার চেষ্টা করুন কিসের ভিত্তিতে অভিযোগটা উঠেছে। রাজ্যের শান্তি সম্প্রীতি ফিরিয়ে আনার জন্য ভূমিকা নিতে হবে, প্লিজ সাহায্য করুন।

**শ্রীবীরজিৎ সিনহা ঃ**- স্যার, এখানে বলা হচ্ছে যে ট্রেজারী বেঞ্চ থেকে যে এন.এল.এফ.টি. নাকি আই.পি.এফ.টি. -র পেছনে আছে। তারা অদৃশ্য মিত্র শক্তি বলছে আর তারা বলছে এ টি টি এফ। এই এ টি টি এফকে আপনারা এই উগ্রপন্থী খেলা বন্ধ করুন।

(গণ্ডগোল)

**মিঃ স্পীকার ঃ**- প্লিজ বসুন, বসুন।

(গণ্ডগোল)

**শ্রীরতনলাল নাথ ঃ**- স্যার, তা হলে কোন সদস্য কথা বলতে পারবেনা।

(গণ্ডগোল)

**মিঃ স্পীকার ঃ**- আমি বলতে দিয়েছি। প্লীজ বসুন। মাননীয় সদস্যরা প্লীজ বসুন। মিঃ জমাতিয়া বসুন, প্লিজ বসুন।

আজ একটি দৃষ্টি আকর্ষনীয় নোটিশের উপর তপশীলি জাতি কল্যান দপ্তরের ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী মহোদয় একটি বিবৃতি দিতে স্বীকৃত হয়েছিলেন। এখন আমি তপশীলি জাতি কল্যান দপ্তরের ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি তিনি যেন মাননীয় সদস্য শ্রীপ্রকাশ চন্দ্র দাস এবং শ্রীকাজলচন্দ্র দাস মহোদয় কর্তৃক আনীত নিম্নোক্ত দৃষ্টি আকর্ষনী নোটিশটির উপর বিবৃতি দেন।

নোটিশটির বিষয়বস্তু হলো ঃ- "তপশীলি জাতি এবং তপশীলি উপজাতি বেকারদের সংরক্ষিত শূন্য পদে বিশেষ পদক্ষেপের মাধ্যমে (স্পেশাল ড্রাইভ) সরকারী চাকুরীতে নিয়োগ করা সম্পর্কে"।

**শ্রীঅনিল সরকার** (মন্ত্রী) ঃ- মাননীয় অধ্যক্ষ মহোদয়, রাজ্য সরকার বর্তমানে তপশীলি জাতি এবং তপশীলি উপজাতি বেকারদের সংরক্ষিত শূন্য পদগুলো বিশেষ উদ্যোগের মাধ্যমে সরকারী চাকুরিতে নিয়োগের কোন সিদ্ধান্ত নেয়নি। তবুও রাজ্যসরকার আগামী জুলাই ২০০২ইং সালের মধ্যে রাজ্যের সমস্ত সরকারী দপ্তরে এবং সরকারী অধিগৃহীত স্বশাসিত সংস্থা গুলোকে সমস্ত শূন্য পদ সরাসরি এবং নিয়োগ এবং পদোন্নতির মাধ্যমে পূরন করা হবে বলে সিদ্ধান্ত নিয়েছেন। এই মর্মে বিগত ১৭.০৮.২০০১ইং সালে রাজ্যের সমস্ত সরকারী দপ্তরে এবং সরকারী অধিগৃহীত এবং স্ব-শাসিত সংস্থা গুলোর নিকট প্রয়োজনীয় পদক্ষেপ গ্রহনের জন্য নির্দেশ পাঠিয়েছেন।

**শ্রীপ্রকাশ চন্দ্র দাস** ঃ- পয়েন্ট অব্ ক্লিরিফিকেশান স্যার, মাননীয় মন্ত্রী মহোদয় বলেছেন এখনও পর্যন্ত কোন সিদ্ধান্ত নেয় নি। জুলাই মাসে নেওয়া হবে বলে এখানে বলেছেন কিন্তু আমি জিনিসটা ঠিক ক্লিয়ার হতে পারি না, স্পেশাল ড্রাইভের মাধ্যমে।

**মিঃ স্পীকার** ঃ- মাননীয় মন্ত্রী মহোদয় উত্তরটা একটু ক্লিয়ার করে বলুন।

**শ্রীঅনিল সরকার** (মন্ত্রী) ঃ- এখানে বলা হয়েছে যে স্পেশাল ড্রাইভ কথাটা আছে এটা না করে আমি স্পেশাল বিশেষ উদ্যোগের মাধ্যমে সরকার চাকুরী দেব কথা বলেনি। কিন্তু আমরা এজ্ হোল সবটাই করব।

## LAYING OF REPORTS ON THE TABLE OF THE HOUSE

**Mr. Speaker :-** Now, the Business Before the House Laying of copies of "The 4th, 5th, 6th and 7th Annual Reports of the Tripura Horticulture Corporation Limited for the Year 1990-91, 1991-92, 1992-93 and 1993-94 as required under Section 619A (3) of the Copanies Act. 1956."

Now, I request the Hon'ble Minister-in-charge of Agriculture etc. Departments to lay the above Annual Reports on the Table of the House.

**Mr. Keshab Majumder** (Minister) :- Mr. Speaker Sir, I beg to lay a coppy of "the 4th, 5th, 6th and 7th Annual Reports of the Tripura Horticulture Corporation Limited for the Year 1990-91, 1991-92, 1992-93, 1993-94 as required under Section 619A (3) of the Companies Act, 1956." on the table of House.

**Mr. Speaker :-** Laying of a copy of "The Annual Reports of the Tripura Industrial Development Corporation Limited for the year 1992-93 as required under Clause (b) of Sub-Section (3) of Section 619A of the Companies Act. 1956."

Now, I request the Hon'ble Minister-in-charge of Department of Industries & Commerce to lay the above Annual Reports on the Table of the House.

**Mr. Pabitra Kar** (Minister) :- Mr. Speaker Sir, I bet to lay the above Annual Reports on the table of the House.

**Mr. Speaker :-** Laying of a copy of "The Twenty-sixth Report of the Tripura public Service Commission for the period from April 1,1997 to March, 31, 1998 as required under Clause (2) of Article 323 of the Constitution of India."

Now, I request the Hon'ble Chief Minister to lay the above Report on the table of House.

**Mr. Manik Sarkar** (Chief Minister) :- Laying of a copy of "The Twenty sixth Report of the Tripura Public Service Commission for the period from April 1, 1997 to March 31, 1998 as required under Clause (2) of Article 323 of the constitution of India on the table of the House.

**Mr. Speaker :-** Hon'ble Members are requested kindly to collect the copies of the above mentioned Reports laid on the Table of the House from "NOTICE OFFICE" of Tripura Legislative Assembly Secretariat.

GOVERNMENT BILL - Introduced

**মিঃ স্পীকার ঃ-** সভার পরবর্তী কর্মসূচী হলো ঃ- "The salary, Allowanes and other Amenities of the Leader of the Opposition in the Tripura Legislative Assembly Bill, 2001 (Tripura Bill No. 5 of 2001)." উত্থাপন। আমি এখন পরিষদীয় দপ্তরের ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি বিলটি সভায় উত্থাপন করার জন্য সভার অনুমতি চেয়ে মোশান মুভ করতে।

**শ্রীকেশব মজুমদার** (মন্ত্রী) ঃ- মাননীয় অধ্যক্ষ মহোদয়, "The salary Allowances and other Amenities of the Leader of the Opposition in the Tripura Legislative Assembly Bill, 2001. (The Bill No. 5 of 2001)." এই সভায় উত্থাপন করার জন্য আমি অনুমতি চাইছি।

**মিঃ স্পীকার ঃ-** এখন পরিষদীয় দপ্তরের ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী মহোদয় কর্তৃক উত্থাপিত মোশানটি ভোটে দিচ্ছি।

**মোশানটি হলো ঃ-** "The salary Allowances and other Amenities of the Leader of the Opposition in the Tripura Legislative Assembly Bill, 2001. (Tripura Bill No. 5 of 2001)."

এই সভায় উত্থাপন করার জন্য অনুমতি দেওয়া হউক।

এই সভা অনুমতি দিয়েছে কাজেই বিলটি উত্থাপিত হলো।

মাননীয় সদস্য মহোদয়গন, আজকের সভায় উত্থাপিত বিল দুটির প্রতিলিপি নোটিশ অফিস থেকে সংগ্রহ করে নেওয়ার জন্য অনুরোধ করছি।

সভার পরবর্তী কার্যসূচী হলো , "The Tripura Tea Companies (Taking over of Management of certain Tea Units) (Third Amendment) Bill 2001 (Tripura Bill No. of 2001)."

এই সভার বিবেচনার জন্য প্রস্তাব করতে আমি শিল্প ও বাণিজ্য দপ্তরের ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি।

**শ্রীপবিত্র কর** (মন্ত্রী) ঃ- মাননীয় অধ্যক্ষ মহোদয় আমি প্রস্তাব করছি যে, "The Tripura Tea companies (Taking over of Management of certain Tea Units) (Third Amendment) Bill 2001 (Tripura Bill No. 4 of 2001)."

বিবেচনা করা হউক।

**শ্রীনগেন্দ্র জমাতিয়া ঃ-** এই বিলটার একটা হীন উদ্দেশ্য আছে। কারন ১৯৯৮ থেকে এফেক্ট্ দেওয়ার প্রস্তাব রাখা হয়েছে। যদি দরকারই হয় তাহলে তখনই কেন রেগুলারাইজ্ করা হলো না। আর যদি দরকার না হয় তাহলে এখনই আনা হলো কেন। এখন একটা বিল এনে যদি তিন বছর আগে থেকে এফেক্ট্ দিতে হয় এটা তো বে-আইনি। কাজেই এই সমস্ত ব্যাপার যদি মাননীয় মন্ত্রী মহোদয় সেটিসফাই না করতে পারেন, তাহলে আমার মনে হয় আপনার দিক থেকেই এই আপত্তি আসা উচিৎ। এটা ৯৮ এ অলরেডি মেয়াদ শেষ হয়ে গেছে আর এটাকে কনটিউনিশানের জন্য প্রস্তাব চাওয়া হয়েছে ২০০১ এ। এইরকম একটা বেআইনী প্রস্তাব এই বিলের মধ্যে রাখা হয়েছে। শুধু তাই না এই বিলে আরও বলা হয়েছে যেটাতে রাষ্ট্রপতিরও অনুমোদন দরকার, সেরকম যদি হয় তাহলে আমরা রাষ্ট্রপতিকেও আমরা অন্তর্ভূক্ত করতে যাচ্ছি। এটাই বা আমরা কি করে আশা করতে পারি। এটা ভাবাও যায় না। মিঃ স্পীকার স্যার, এই কারনে আমি আবার বলছি যে এই ধরনের বেআইনি প্রস্তাবটা আমাদের প্রত্যাখ্যান করা উচিত। এই রকম একটা বেআইনি প্রস্তাবকে আইন সম্মত করে এই বিধানসভাকে ব্যবহার করার যে উনি উদ্যোগ নিয়েছেন, মাননীয় মন্ত্রী আইম তার তীব্র বিরোধীতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীশ্যামাচরণ ত্রিপুরা ঃ-** মিঃ স্পীকার স্যার, নগেন্দ্র বাবু যেটা বলেছেন এটা ছাড়াও আরও তিনি বলেছেন চা বাগান গুলি লাভে চলছে। কাজেই এইগুলিকে আরও ভাল করে করার জন্য এই টেইক ওভার এর টাইমটা আরও একটু বৃদ্ধি করা দরকার। খোয়াই চা বাগান গুলির কথা বলেছেন, যেটা অত্যান্ত ক্ষতিতে চলছে। এবং সারা বছর ক্ষতিতে চলছে। এখানে লাভের কোন ব্যাপার নেই। এইরকম কালাচড়া এখানে শুধু খরচই চলছে। এবং আমি মাননীয় মন্ত্রীকে অনুরোধ করব যে তিনটা চা বাগানগুলি আছে গত ৯ বছরের হিসাব লাভ যদি হয়ে থাকে তাহলে আমরা নিশ্চয়ই সমর্থন করব। টেইক ওভারের মূল উদ্দেশ্য হচ্ছে, বাগানগুলিকে উন্নত করা এবং উন্নত করে পরবর্তী কালে কর্পোরেশন হোক, মালিক হোক তার হাতে তুলে ফিরিয়ে দেওয়া। কিন্তু এখানে শুধু রাজনীতি হচ্ছে, এখানে অর্থ ব্যয় হচ্ছে, সেখানে যে সমস্ত প্রোডাকশন হওয়ার কথা ছিল এটা কিছুই হচ্ছে না। নানা কারণে অর্থ ব্যয় হচ্ছে।

উনি বলছেন এখানে কর্মচারীর স্বার্থ দেখার একটা ব্যাপার আছে। তা নিশ্চয়ই থাকবে। আর বাগান যদি লাভে চলে, তাহলে নিশ্চয়ই লাভ হবে এবং সেখানে কর্মচারীর স্বার্থ দেখা যাচ্ছে। কিন্তু সেখানে লাভই নেই সেখানে কর্মচারীর স্বার্থ আসে কোথায়, কর্মচারীরা যদি সঠিকভাবে কাজ না করেন। তখন সরকার টেইক ওভার করে বা মালিক পক্ষের সঙ্গে যদি কোনরকম বিরোধ থাকে তখন এইগুল প্রশ্ন আসে। প্রথম ৭ বছর ছিল এটা ৭ বছর পার হয়ে ১১ বছরে পড়েছে। ১১ বছর পরে আবারও আপনাকে বিল আনতে হবে। যদি এই ম্যানেজম্যান্ট এতই উন্নত হয় তাকে ফেরত দেওয়া। যেমন দুর্গাবাড়ী চা বাগান এটার ম্যানেজমেন্ট ভাল লাভ ও ভাল এটার টার্ন ওভার ভাল এটা ঠিক আছে। তাহলে এটাকে কেন টেক ওভার করবেন না। কাজেই এটা নীতিগতভাবে সব সময় দেখা যায় শুধু মাত্র শিল্প উন্নয়নের নামে শিল্পের অবগতির এই যে অবস্থা এবং মন্ত্রী অফিস থেকে শুরু করে সেটা করা হয় এটা খুব দুর্ভাগ্যজনক। সরকারের নিয়ম আছে ৯৯ বছরের জন্য লীজ দেওয়া যায়। লীজ দিয়ে মালিকের ক্ষতি পূরন দিয়ে, কর্মচারীদের ক্ষতিপূরন দিয়ে পরিচালনা করুক, শুধু এই তিনটা চা বাগান কেন আরও বহু চা বাগান সিক চলছে ওগুলি টেইক ওভার করুন যাতে শ্রমিকদের স্বার্থ রক্ষিত হয়, আর এই সমস্ত চা বাগানগুলি আছে প্রচুর পরিমানে জমি, খাস জমি, অব্যবহৃত জমি রয়েছে এইগুলি শ্রমিকদের মধ্যে এলটমেন্টের ব্যবস্থা কেন করা হচ্ছে না। যদি এইগুলি দেওয়া হত তাহলে শ্রমিকরা ভাল লাভবান হতেন এবং উপকৃত হতেন, পাশাপাশি ১০ বছরের খাদ্য স্বয়ম্ভরতা হওয়ার যে পরিকল্পনা এটাও সফল হত। কাজেই আমি এই বিলের প্রচণ্ড বিরোধীতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীমানিক দে** ঃ- মাননীয় শ্যামাচরন বাবু যেভাবে এই বিলটার বিরোধীতা করলেন, উনার বিবেকে লেগেছে কিনা বলতে পারব না, লাগার কথা না। কারন এখন কেন্দ্রে যারা বসে আছেন যে নীতিটি অন্যতম সমর্থক এখানে হাজারো শ্রমিকের পেটের প্রশ্ন এবং এটার উপরে তাদের জিবীকাটা নির্ভর করে। এই বাগানগুলো মালিকেরা ফেলে গেলে শ্রমিকেরা যখন সর্বশান্ত হয়ে গেল তাদেরকে রক্ষা করার জন্য সরকার এগিয়ে আসলে এবং এদেরকে রক্ষা করতে এই যে বাগানগুলো অতিক্রম করে কাজকর্ম পরিচালনা করেছে এবং উনি কার পক্ষে উকালতি করছেন বুঝতে পারছি না। মানে এই বাগানগুলি বন্ধ হয়ে যাক, শ্রমিকেরা বেকার হয়ে যাক, ওরা কাজ হারাক এই চাইছে। উনার যে বক্তব্যটা অত্যন্ত আপত্তি জনক। এখানে হাজারো শ্রমিকের জীবন জীবিকার প্রশ্ন জরিত এবং এটা উনি শিল্পের নামে যেটা বলেছেন এটা উনার দিক থেকে উনার দৃষ্টিভঙ্গিতে আমি মনে করি এটা অপব্যাখ্যা এবং একটা শিল্পের সঙ্গে যখন একটা শ্রমিকের স্বার্থ যুক্ত হয়ে থাকে উথাপন করার জন্য মাননীয় মন্ত্রী যেটাকে এখানে উথাপন করেছেন এটা শুনে আমরা একমত এবং উনার বক্তব্যের বিরোধীতা করছি এবং তার সঙ্গে আমরা তীব্র আপত্তির কথাও জানাচ্ছি।

**শ্রীরতনলাল নাথ** ঃ- মাননীয় অধ্যক্ষ মহোদয়, যে বিল এখানে মাননীয় মন্ত্রী মহোদয় প্লেইস করেছেন কংগ্রেস দলের পক্ষ থেকে আমি এই বিলের বিরোধীতা করছি। প্রথমে আমি মাননীয় সদস্য নগেন্দ্র জমাতিয়া মহোদয় এখানে ঠিক ঠিকভাবে মেনশন করেছেন যে The tea industry in the hence of the state Government for a further period four years with effects from 9.11.96. 11.98. 11.99. 11.2000. 11.2001. তিন বছরে বাড়ল উনার এফেক্ট। এই তিন বছর কি তাহলে ইলিগেল চলছিল। তাহলে এই চা বাগানগুলি চলল কিভাবে। এই বেআইনী কাজকে সমর্থন করতে হবে আমাদের, প্রশ্নই উঠে না। প্রথমত এটাতে প্রচণ্ড অবজেক্শন হবে। দ্বিতীয়তঃ মানিক দে মহাশয় এখানে উনি শ্রমিকদের জন্য কান্নাকাটি করছেন, সাথে সাথে আমি মাননীয় মন্ত্রী মহোদয়কে বলছি এই চা বাগান এর মধ্যে মোহনপুর এবং কালাছড়া আমার বিধানসভা কেন্দ্রের। এই সরকারী অধিকৃত চা বাগানগুলির অবস্থাটা দেখুন। ১৯৮৬ইং সালে ২৮শে অক্টোবর সদর এলাকা মোহনপুর, কালাছড়া, ফটিকছড়া, তুফানিয়ালুঙ্গা, লক্ষীলুঙ্গা, ব্রহ্মকুণ্ড এবং এই খোয়াই এর চা বাগানটি রাজ্য সরকারের অধিকৃত। অধিগ্রহনের ১৫ বছর পরে চা বাগানগুলির কোন কোন মালিক সরকারের বিরুদ্ধে মামলা করে। এর মধ্যে ফটিকছড়া চা বাগানের মালিক মামলায় জিতেছে। ফটিকছড়া চা বাগানকে রিফাণ্ড করেছে মালিক পত্রিকায়ও দিয়ে দিয়েছে। এর পরে স্যার, লক্ষীলুঙ্গা চা বাগানের মালিক ও সরকারের বিরুদ্ধে মোকদ্দমা করেন। মোকদ্দমা করে জয়লাভ করে। কিন্তু কোন এক অজানা কারণে বাগানটিকে সরকার হস্তক্ষেপ করেছে। উক্ত বাগানের শ্রমিকরা কি চায়, তারা চায় বাগানটা মালিকের হাতে তুলে দিক। স্যার, সিটুর জনৈক নেতা (লক্ষীলুঙ্গা চা বাগানের) বাগানটিকে সমবায়, সমবায়ের মাধ্যমে নেওয়ার জন্য বিরাট চক্রান্ত করছে। উনি কে উনি আবার এ.ডি.সির ভাইস চেয়ারম্যান ছিলেন। স্যার, এখন প্রশ্ন হল সরকার অধিক গ্রহনের চা বাগানের কর্মীরা যা আছেন সাব স্টাফ এবং স্টাফ এরা কি হিসাবে আছে এম.আর.ডব্লুই। গত ১০ বছর যাবৎ তারা এম.আর.ডব্লু রাজ্য আওতাভুক্ত আছেন চা বাগানের কর্মচারী ও আধা কর্মচারীদের অন্য অতি সম্প্রতি নতুন হারে একটা বেতন কাঠামো হয়েছে স্যার, এবং ত্রি-দলীয় চুক্তি ও হয়েছে। সেই বেতন কাঠামো বেসরকারী চা বাগানগুলো মানছে, কিন্তু সরকার অধিক গ্রহনের বাগানগুলো মানছে না এবং উপস্থিত হয়েছে ওখানে চা কর্তৃপক্ষরা প্রায় ত্রি-দলীয় চুক্তিতে সই করেন নি। টি.টি.ডি.সির কর্মকর্তারা। কারনটা কিন্তু উনার তো এই অধিক গ্রহনের মালিকানাধীর মালিক উনারা সহ করেছে না কেন? ঐখানে করছে কি টি ওয়ারকার ইউনিয়ান এর পক্ষ হয়ে সই করছে। কেননা ভাইস চেয়ারম্যান হিসাবে ভাইস চেয়ারম্যান এবং এম.ডি. কেন সই করবে না ত্রি-দলীয় চুক্তিতে। স্যার, দ্বিতীয়ত ত্রি-দলীয় চুক্তিতে আছে সরকারী এবং বেসরকারী চা বাগানের নির্বিশেষে প্রত্যেক চা শ্রমিক তাদের নিজস্ব খাবারের জন্য ২৫০ গ্রাম করে চা পাতা পাবেন। সরকারী অধিকৃত চা বাগানের শ্রমিকরা এই সুযোগ থেকে বঞ্চিত হচ্ছে। প্রত্যেক স্টাফ এবং সাব স্টাফরা প্রতি বছর এক জোড়া করে ডিউটি সু পাবেন। সরকারী অধিকৃত চা

বাগানগুলিতে এই সুযোগ গুলো হচ্ছে না। তাহলে শ্রমিকরা বঞ্চিত হচ্ছে। অথচ বেসরকারী চা বাগনের শ্রমিক এবং কর্মচারীরা ত্রি-দলীয় চুক্তি মেনে নিচ্ছে। সাব সরকারী অধিকৃত চা বাগানগুলিতে শ্রমিকদের যখন তখন বন্ধ করে দেওয়া হচ্ছে, তাদের অপরাধ আছে, তারা শাসক দলের ইউনয়িন করছে না, এইরূপ ঘটনা লক্ষ্মীলুঙ্গা, তুফানিয়ালুঙ্গা, কালাছড়ার চা বাগান নির্বিবাদের জন্য চলছে। স্যার শ্রমিকদের কাজ বন্ধ করার জন্য কোন নোটিশ দেওয়া হয় না এবং কইফতও তলব করা হয় না। সরকারী অধিকৃত চা বাগানে কোন পাশ করা ডাক্তার নেই, ঔষধ পত্রের ব্যবস্থা নেই, চা বাগানের শ্রমিকরা ম্যালেরিয়া, আমাশয়, সর্দি কাশি, শিশুরোগ, তাদের নিত্যসঙ্গী। সরকারী অধিকৃত চা বাগানগুলিতে শিশু যুবক বৃদ্ধ বিনা চিকিৎসায় মৃত্যুর কুলে ঢলে পড়ছে। স্বাধীনতার ৫৪ বছর পরেও বেসরকারী পরিচালিত চা বাগানে ক্ষুদা, দারিদ্র, রাজনৈতিক বৈষম্য ঘটেনা। সরকারী পরিচালিত চা বাগান প্লেনটেশন, লেভেল অ্যাক্ট, বোনাস অ্যাক্ট, ইণ্ডাষ্ট্রিয়াল ডিসপোর্ট, অ্যাক্ট, প্রভিডেন্ট ফাণ্ড অ্যাক্ট, গ্রেচিটিয়েট অ্যাক্ট, পেনশন অ্যাক্ট এবং অন্যান্য শ্রমিক কল্যান আইন আসে না। শাসক দলের সমর্থক না হলে ৮-১০ বছর পর্যন্ত কাজ করলে তাদের রেগুলার করা হয় না। কালাছড়া চা বাগান, মোহনপুর চা বাগান বঞ্চনা চলছে। অথচ নরেন্দ্রপুর চা বাগানে অন্ততঃ ত্রি -দলীয় চুক্তি মেনে নিয়েছে। পাশাপাশি সরকার চা বাগানগুলিতে চুক্তি মানছে না। কালাছড়া এবং মোহনপুর চা বাগান এই এলাকার লোকেরা মোকদ্দমা করছে জিতেছে। কারন এই যে লুটেপুটে গিয়ে যে ব্যবস্থা তারা সেখানে পরিষ্কার হ্যাণ্ড অভার করে দেয়। যারা এখানে আছেন মাননীয় মন্ত্রী মহোদয় আছেন, চেয়ারম্যান, ভাইস চেয়ারম্যান আছেন। মাতাভারী প্রশাসন ওরা খাবেন। কালাছড়া ও মোহনপুর চা বাগান শ্রমিকরা অভিযোগ শাসক দলের মতলব শাসন শোষনের জন্য স্বজন পোষন। চা বাগান এর মালিক বক্তব্য দিচ্ছে না। স্যার, বেসরকারী চা বাগানরা কি পাচ্ছেন? শ্রমিকরা ২০ পারসেন্ট বোনাস। বে-সরকারী বাগানে শ্রমিকরা চিকিৎসার সুযোগ, ঘর দোয়ার, বিদ্যুৎ এর ব্যবস্থা রয়েছে। প্রত্যন্তরে সরকারী অধিকৃত চা বাগানগুলিতে ডাক্তার চিকিৎসার ব্যবস্থা রয়েছে। আমার প্রশ্ন হল সরকারী চা বাগানে ৮-৩৩ শতাংশ অথচ উনার বিলে বলছে লাভজনক সংস্থা। এটা যদি লাভ জনক সংস্থা না হয় তাহলে ২০ পারসেন্ট হবেনা? আমি অনুরোধ করছি এই যে কথাগুলি বললাম প্রাথমিক বিল উইথড্র করে নিয়ে উচিত মোস্ট অবজেকশন এমেণ্ডমেন্ট বিল সমর্থন করতে পারে যেহেতু স্বার্থ রক্ষা করা যায় না। এই বিলটাকে সমর্থন করা যায় না। এটা কি সিট্যু পরিচালিত নাকি মেম্বারদের স্বার্থ রক্ষার জন্য তাহলে দুঃখিত সবাইকে ধন্যবাদ।

**শ্রীপবিত্র কর** (মন্ত্রী) ঃ- আমরা শ্রমিকদের স্বার্থের কথা চিন্তা করে কথা বলছি। এখানে বড় স্বার্থ শ্রমিকদের স্বার্থ। এই কারনে আমরা এইগুলিকে চালাবার, সিদ্ধান্ত নিয়েছি এবং চালাচ্ছি। জোট সরকারের আমলে উনারা মালিকদের সাথে গোপন পরামর্শ করে ফটিকরায় চা বাগান তাদের হাতে তুলে দিয়েছিলেন।

**শ্রীরতনলাল নাথ** ঃ- পয়েন্ট অব্ অর্ডার স্যার, ফটিকরায় চা বাগানের শ্রমিকরা বর্ত্তমানে সরকার অধিগৃহীত চা বাগান থেকে অনেক সুখে আছে।

**শ্রীপবিত্র কর** (মন্ত্রী) ঃ- ফটিকরায় চা বাগানে উনি যান কিনা আমি জানি না। আমি কমপক্ষে বছরে চারবার যাই। সেখানে গতবারও মালিকরা চলে যেতে চেয়েছিলেন। শ্রমিকরা মালিকদের ঘেরাও করে রেখেছিল। এই সমস্ত কথা বলতে তারা নানা কথা বলেছেন। শ্যামাবাবু এখানে যে কথা বলেছেন সেই প্রসঙ্গে আমি বলছি যে আমরা শুধু ত্রিপুরা টী ডেভেলাপমেন্ট করপোরেশন নয় বা শিল্প দপ্তর নয় খোয়াই বাগানকেও শ্রমিকদের দিয়ে কো-অপারেটিভ করে তাদেরকে দিয়ে চালাচ্ছি। আজকে উদারীকরণের ফলে, বিশ্বায়নের ফলে ভারতবর্ষে চা-এর বাজার কংগ্রেস সরকার ১৯৯১ইং সালে খুলে গিয়েছিল। আজকে শ্যামাবাবু, নগেন্দ্র বাবুদের প্রভুরা যারা দিল্লীতে বসে আছেন তাদের সেই নীতির ফলে ত্রিপুরাতে চা-র দাম অনেক কমে গেছে। আজকে চা বাগানের শ্রমিকরা, মালিকরা আমাদের কাছে আসছেন, আমরা এক সাথে প্রতিবাদ করতে চাই এবং করছিও। দেবগৌড়া ত্রিপুরা রাজ্যের চার জন্য সেন্ট্রাল একসাইড ট্যাকস চালু করেন নি। বি.জে.পি সরকার এসে ত্রিপুরায় চা-র উপর আড়াই টাকা করে সেন্ট্রাল একসাইজ ট্যাকস বসিয়েছেন। আগে ত্রিপুরা

রাজ্যের চা ৮০/৯০ টাকা কে.জি. বিক্রী হত। আর এখন উদারীকরণের ফলে ত্রিপুরার চা ৩০/৪০ টাকায় বিক্রী হচ্ছে। এই অবস্থার মধ্যে দাঁড়িয়ে ত্রিপুরা রাজ্যের বামফ্রন্ট সরকার শ্রমিকদের স্বার্থের কথা চিন্তা করে এই বাগান গুলিকে অধিগ্রহন করেছে। আমি মাননীয় সদস্য রতন বাবুকে ভুল তথ্য দিয়ে সভাকে প্রভাবিত না করার জন্য অনুরোধ করছি। টাই এর সঙ্গে এগ্রিমেন্ট হয় সেই এগ্রিমেন্টে কোন পক্ষ সই করল না করল সেই প্রশ্ন বড় নয়, সরকার পরিচালিত সংস্থা সেটা মানতে বাধ্য এবং টি.টি.ডি.সি শতকরা একশত ভাগ শ্রমিকদের স্বার্থের কথা চিন্তা করে কাজ করছে এবং সিদ্ধান্ত নিচ্ছে। আমি চ্যালেঞ্জ করে বলছি।

**শ্রীরতনলাল নাথ ঃ**- পয়েন্ট অব্ অর্ডার স্যার, মাননীয় মন্ত্রী মহোদয় বললেন সই কোন ব্যাপার নয়। একটা লাটের আমল পড়েছে কিনা? উনি যদি টাই-এর পার্টিকে টি টি ডি সি-র সই দেখাতে পারেন, আগামীকাল হাউসে প্লেস করুন। আমি চ্যালেঞ্জ রাখলাম।

**মিঃ স্পীকার ঃ**- আপনি বসুন।

**শ্রীপবিত্র কর** (মন্ত্রী) ঃ- সেই জায়গায় দাঁড়িয়ে আমি এটাই বলব শ্রমিক স্বার্থের কথা চিন্তা করে এটা ঠিকই একটু দেরী হয়ে গেছে সেই কারনে আমরা সমস্ত দিক মিলিয়ে যাতে শ্রমিকদের স্বার্থের কথাটা রক্ষা করতে পারি এবং তার ডেভলাপমেন্টের জন্য আমরা যে উদ্যোগ নিয়েছি এই অবস্থার মধ্যে দাঁড়িয়েও আমরা সেখানে এই বাগানগুলি ডেভলাপমেন্টের জন্য, এ্যাকস্টেনশানের জন্য, রিপ্লেনটিং-এর জন্য আমরা এই সিদ্ধান্ত করেছি। শ্রমিকদের কথা চিন্তা করে। তাই এই সমস্ত কাজগুলি আমরা যাতে সুন্দরভাবে শ্রমিকদের স্বার্থে ব্যবহার করতে পারি তাই এই বিলকে আমি আবার পূর্ণ সমর্থন করছি এবং এই বিল যাতে পাশ হয় তার জন্য আমি সমস্ত সদস্যদের অনুরোধ করছি।

**শ্রীরতনলাল নাথ ঃ**- মিঃ স্পীকার স্যার, এমনিতেই তো সংখ্যাধিক্যের জন্য বিল হাউসে পাশ হয়ে যাবে। আমি একটা কথা মাননীয় মন্ত্রী মহোদয়কে বলব যে পয়েন্টগুলি বলেছি শ্রমিকদের স্বার্থে এই জিনিসগুলি আপনার আলোচনায় নেই। বিল তো পাশ হয়েই যাবে কাইগুলি এই জিনিষগুলি একটু দেখবেন।

GOVERNMENT BILL - Considered and passed.

**মিঃ স্পীকার ঃ**- এখন সভার সামনে প্রশ্ন হলো ঃ- শিল্প ও বাণিজ্য দপ্তরের ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী মহোদয় কর্তৃক উত্থাপিত প্রস্তাবটি। আমি এখন ইহা ভোটে দিচ্ছি। প্রস্তাবটি হলো ঃ-

"The Tripura Tea Companies (Taking over of Management of certain Tea Units) (Third Amendment) Bill, 2001 (Tripura Bill No. 4 of 2001)."

(প্রস্তাবটি সভা কর্তৃক গৃহীত হলো)।

আমি এখন বিলের ধারাগুলি ভোটে দিচ্ছি। বিলের অন্তর্গত ১নং ও ২নং ধারাগুলি এই বিলের অংশ রূপে গণ্য করা হউক।

(বিলের উক্ত ধারাগুলি বিলের অংশরূপে সভা কর্তৃক গৃহীত হলো)।

এখন সভার সামনে প্রশ্ন হলো ঃ- "বিলের শিরোনামটি বিলের একটি অংশরূপে গণ্য করা হউক। এখন আমি ইহা ভোটে দিচ্ছি। (বিলের শিরোনামটি উক্ত বিলের অংশরূপে সভা কর্তৃক গৃহীত হলো)।

সভার পরবর্তী কার্য্যসূচী হলো ঃ- "The Tripura Tea Companies (Taking over of Management of certain Tea Units) (Third Amendment) Bill, 2001 (Tripura Bill No. 4 of 2001)."

পাশ করার জন্য প্রস্তাব উত্থাপন। এখন আমি শিল্প ও বানিজ্য দপ্তরের ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি প্রস্তাব উত্থাপন করার জন্য।

**শ্রীপবিত্র কর** (মন্ত্রী) ঃ- মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি প্রস্তাব করছি যে, The Tripura Tea Companies (Taking over of Management of certain Tea Units) (Third Amendment) Bill, 2001 (Tripura Bill No 4 of 2001)."

পাশ করা হোক।

**মিঃ স্পীকার** ঃ- এখন সভার সামনে প্রশ্ন হলো ঃ- শিল্প ও বানিজ্য দপ্তরের ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী মহোদয় কর্তৃক উত্থাপিত প্রস্তাবটি। আমি এখন ইহা ভোটে দিচ্ছি। প্রস্তাবটি হলো ঃ- The Tripura Tea Companies (Taking over of Management of certain Tea Units) (Third Amendment) Bill, 2001 (Tripura Bill No. 4 of 2001)."

পাশ করা হউক। (আলোচ্য বিলটি সভা কর্তৃক গৃহীত হলো)।

## PRESENTATION OF PETITIONS

**মিঃ স্পীকার** ঃ- মাননীয় সদস্য মহোদয়দের অবগতির জন্য জানাচ্ছি যে, আমি ৩ (তিনটি) পিটিশান পেয়েছি। প্রথম পিটিশানটি দিয়েছেন শ্রীবিপ্লব বৈদ্য ও বকুল দাস। পিটিশানটির বিষয়বস্তু হল ঃ- "বিলোনীয়া মহকুমার অন্তর্গত জোলাইবাড়ীতে পিলাক ডাইভারশান স্কীম সংস্কার সম্পর্কে"। পিটিশানটি ফরোয়ার্ড এবং কাউন্টার সাইন করেছেন মাননীয় সদস্য শ্রীগীতামোহন ত্রিপুরা।

দ্বিতীয় পিটিশানটি দিয়েছেন শ্রীদেবেন্দ্র ত্রিপুরা।

পিটিশানটির বিষয়বস্তু হলো ঃ- "জোলাইবাড়ী বিধানসভার অন্তর্গত আগরতলা, সাব্রুম রাস্তা হইতে দেবদারু ভায়া আচাইচি মগ পাড়া সংস্কার করা সম্পর্কে"।

পিটিশানটি ফরোয়ার্ড এবং কাউন্টার সাইন করেছেন মাননীয় সদস্য শ্রীগীতামোহন ত্রিপুরা।

তৃতীয় পিটিশানটি দিয়েছেন শ্রীযতীন্দ্রকুমার মজুমদার এবং ৪৭০৮ জন। পিটিশানটির বিষয়বস্তু হলো ঃ-" ত্রিপুরা সংখ্যানুপাতিক ও.বি.সি. বিল পাশের দাবী সম্পর্কে"।

পিটিশানটি ফরোয়ার্ড এবং কাউন্টার সাইন করেছেন মাননীয় সদস্য শ্রীনগেন্দ্র জমাতিয়া।

এখন আমি মাননীয় সচিব মহোদয়কে অনুরোধ করছি পিটিশানগুলি এই সভায় উত্থাপন করার জন্য।

**Secretery** (T.L.A.) :- Mr. Spearker Sir, Under Rule 255 of the Rules of Procedure & Conduct of Business in the Tripura Legislative Assembly, I have to report 3 (three) petitions duly countersigned by Shri Gita Mohan Tripura and Shri Nagendra Jamatia, M.L.A. as mentioned below in the Table of the House.

1. Countersigned by Shri Gita Mohan Tripura, M.L.A. regarding renovation of Diversion Scheme over river Pilak at South Jolaibari Gaon Sabha.

2. Countersigned by Shri Gita Mohan Tripura, M.L.A. regarding repairing of Debdaru via Achaichhi Mog para road from Agartala Sabroom road.

3. Countersigned by Shri Nagendra Jamatia, M.L.A. regarding Legisiation form reservation for the people of other Backward Community.

**মিঃ স্পীকার ঃ-** সভার পরবর্ত্তী কার্য্যসূচী হলো ঃ- কমিটি অন্ পাবলিক এ্যাকাউন্টস চৌষট্টিতম এবং পঁয়ষট্টিতম প্রতিবেদন সভার সামনে উপস্থাপন।

এখন আমি মাননীয় সদস্য শ্রীরতনলাল নাথ, চেয়ারম্যান, কমিটি অন্ পাবলিক এ্যাকাউন্টস্ মহোদয়কে অনুরোধ করছি কমিটির চৌষট্টিতম এবং পঁয়ষট্টিতম প্রতিবেদন সভায় পেশ করার জন্য।

**শ্রীরতনলাল নাথ** (চেয়ারম্যান, পি এ সি) ঃ- মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি কমিটি অন্ পাবলিক এ্যাকাউন্টস্ এর চৌষট্টি এবং পঁয়ষট্টিতম প্রতিবেদন সভার সামনে পেশ করছি।

**মিঃ স্পীকার ঃ-** মাননীয় সদস্য মহোদয়গণ, আজেকের সভায় পেশ করা কমিটির রিপোর্ট দু'টির প্রতিলিপি নোটিশ অফিস থেকে সংগ্রহ করে নেওয়ার জন্য অনুরোধ করছি।

## MOTTON FOR EXTENSION OF TIME FOR PRESENTATION OF REPORT OF THE PRIVILEGE COMMITTE

**Mr. Speaker :-** I would now call Shri Amitabha Datta, M.L.A. Chairman of the Committee on Privileges to move his Motion for extension of time for presentation of the report of the Committee on Privileges.

**Shri Amitabha Datta** (Chairman) :- Mr. Speaker Sir, I beg to move - "That the time for presentation of the Report of the Committee on privileges on the question of alleged breach of privilege raised by Shri Shyama Charan Tripura, Member, against Shri T.K. Chakma, Joint Resident Commissioner and the Staff of Tripura Bhawan, Calcutta be extended upto the next Session of the Assembly."

**Mr. Speaker :-** Now the Question before the House is the motion moved by Shri Amitabha Datta, M.L.A., Chairman of the Committee on privileges - "That the time for presentation of the Report of the Committee on Privileges on the question of alleged breach of privileges raised by Shri Shyama Charan Tripura, Member, against Shri T.K.Chakma, Joint Resident Commissioner and the Staff of Tripura Bhawan, Calcutta be extended upto the next Session of the Assembly."

Now, I put the Motion to vote.

(After voting) the

The Motion is Carried

## ANNOUNCEMENT BY THE CHAIR

**মিঃ স্পীকার ঃ-** মাননীয় সদস্য মহোদয়গম, আমি মাননীয় সদস্য মহোদয়দের নিকট থেকে "শর্ট ডিসকাশান্ অন্ মেটারস্ অব আর্জেন্ট পাবলিক ইম্পর্টেন্স" এর উপর কয়েকটি নোটিশ পেয়েছি এবং জনজীবনের গুরুত্বের পরিপ্রেক্ষিতে সেগুলোর অনুমোদন দিয়েছি।এখন আমি সদস্য মহোদয়দের নাম, নোটিশের বিষয়বস্তু এবং আলোচনার জন্য ধার্য্য তারিখ পর্যায়ক্রমে উল্লেখ করছি।

ক্রমিক নং - ১, সদস্য মহোদয়ের নাম - শ্রীবিজয়কুমার রাঙ্খল।

বিষয়বস্তু ঃ- "এ.ডি.সি.র ভিলেজ কমিটি নির্বাচন সম্পর্কে।আলোচনার তারিখ ঃ- ২৮/৮/২০০১ইং

| ক্রমিক নং - | সদস্য মহোদয়ের নাম | বিষয়বস্তু | আলোচনার তারিখ |
|---|---|---|---|
| ২ | শ্রীনগেন্দ্র জমাতিয়া, সদস্য, | "গ্রাম পাহাড়ে শিক্ষার অচলাবস্থা সম্পর্কে" | ২৮/৮/২০০১ইং |
| ৩ | শ্রীরবীন্দ্র দেববর্মা, সদস্য | "গ্রাম পাহাড়ে ম্যালেরিয়ার রোগের প্রাদুর্ভাব সম্পর্কে" | ২৮/৮/২০০১ইং |
| ৪ | শ্রীবীরজিৎ সিন্‌হা, সদস্য | "স্বর্ন জয়ন্তী স্ব-নির্ভর যোজনায় ত্রিপুরা রাজ্যে সঠিক বাস্তবায়ন না হওয়া সম্পর্কে" | ২৮/৮/২০০১ইং |
| ৫ | শ্রীপ্রকাশ চন্দ্র দাস, সদস্য | "ত্রিপুরা রাজ্যে তপশিলী জাতি সম্প্রদায়ের সার্বিক কল্যানে গুচ্ছ প্রকল্প চালু করার প্রয়োজনীয়তা সম্পকে।" | ২৯/৮/২০০১ইং। |
| ৬ | শ্রীকাজলচন্দ্র দাস | "রাজ্যে উগ্রপন্থী হামলা সন্ত্রাসজনিত কারনে যে সকল পরিবার বাস্তুচ্যুত হয়েছে তাদের পূর্ন নিরাপত্তার মাধ্যমে পুনরায় বাড়ীঘরে ফিরিয়ে নেওয়া সম্পর্কে।" | ২৯/৮/২০০১ইং |
| ৭. | শ্রীবিল্লাল মিঞা | "সরকারী চাকুরীর ক্ষেত্রে ত্রিপুরা সংখ্যালঘু শিক্ষিত অর্ধ শিক্ষিত বেকারদের সরকারী চাকুরী ও অর্থ সংস্থানের বিশেষ সুযোগ সম্পর্কে।" | ২৯/৮/২০০১ইং |
| ৮ | শ্রীপ্রশান্ত কপালি | "আগরতলা পৌর এলাকায় নর্দমা ব্যবস্থা উন্নয়নের প্রয়োজনীয়তা সম্পর্কে" | ২৯/৮/২০০১ইং |

## SHORT DISCUSSION ON THE MATTER OF URGENT PUBLIC IMPORTANCE

**মিঃ স্পীকার ঃ-** এখন সভার পরবর্তী কার্য্যসূচী হলো, "শর্ট ডিসকাশান অন্ দি মেটারস্ অব্ আর্জেন্ট পাবলিক ইমপর্টেন্স"। আজকের কার্য্যসূচীতে দুটি শর্ট ডিসকাশান নোটিশ আছে। নোটিশ দু'টির প্রথমটি এনেছেন মাননীয় সদস্য শ্রীরতনলাল নাথ। নোটিশটির বিষয়বস্তু হল, "রাজ্যের সমস্ত উন্নয়নমূলক কর্মসূচী ও পরিকল্পনার সঙ্গে পরিবেশকে যুক্ত করে বাস্তবমুখী ব্যবস্থা গ্রহন করার উদ্দেশ্যে দেশের অন্য কয়েকটি রাজ্যের ন্যায় ত্রিপুরা বিধানসভায় এন্‌ভাইরন্‌মেন্ট সিলেক্ট্ কমিটি গঠন করা সম্পর্কে"।

আমি মাননীয় সদস্য শ্রীনাথ মহোদয়কে অনুরোধ করছি নোটিশটির উপর আলোচনা আরম্ভ করতে। আপনারা সবাই মিলে আধা ঘন্টা সময় পাবেন, সেভাবে আলোচনা করুন।

**শ্রীরতনলাল নাথ ঃ**- সময়মতো আছে স্যার, মাত্র দুইটা আইটেম।

**মিঃ স্পীকার ঃ**- ঠিক আছে বলুন।

**শ্রীরতনলাল নাথ ঃ**- মাননীয় অধ্যক্ষ মহোদয়, যে কোন দপ্তরের উন্নয়নমূলক কার্যপ্রনালীতে পরিবেশ সুরক্ষার ব্যবস্থাটাকে অগ্রাধিকারে সুনিশ্চিত করা আবশ্যক। রাজ্যের পরিকল্পনা গুলির সঙ্গে পরিবেশকে তেমনিভাবে গুরুত্ব না দেওয়ার ফলে পরিবেশে সংরক্ষনের বিষয়টা উপেক্ষিত হচ্ছে। যে কোন উন্নয়নমুখী কাজের পরিকল্পনা গুলির সঙ্গে পরিবেশের সামঞ্জস্য যথার্থভাবে বজায় রাখার জন্য দেশের অন্য কয়টি রাজ্যের ন্যায় ত্রিপুরা বিধানসভাতেও এন্‌ভাইরন্‌মেন্ট সিলেকট্‌ কমিটি গঠন করা প্রয়োজন। স্যার, আমরা বিধানসভায় যে সিলেকট্‌ কমিটি করি এটা সেরকম হবে না। এটা কোন পার্টিকুলার ইস্যুর জন্য নয়, এখানে হবে স্ট্যাণ্ডিং কমিটি মানে এন্‌ভাইরন্‌মেন্ট স্ট্যাণ্ডিং কমিটি। স্যার, পূর্নরাজ্য প্রাপ্তির পর আগরতলা সহ সমগ্র ত্রিপুরা রাজ্যের উন্নতির জন্য বিভিন্ন সময় বিভিন্ন পরিকল্পনা গৃহীত হয়েছে এবং তার জন্য অনেক অর্থও ব্যয়িত হয়েছে। কিন্তু লক্ষনীয় গৃহীত পরিকল্পনা গুলির সুফল কখনই আমাদের কাছে সেরকমভাবে আসেনি। যদি আগরতলা শহরের অবস্থাটাই ধরি তাহলে দেখতে পাই সেই তিলোত্তমা আগরতলা আজ হারিয়েছে তার সেই গৌরব। কিন্তু কেন, এই শহরের উন্নয়নের জন্য বিভিন্ন পর্যায়ে অনেক পরিকল্পনা গৃহীত হলেও কেন আজ তার এই অবস্থা। আমার মনে হয় যেহেতু এই পরিকল্পনা গুলির সঙ্গে পরিবেশকে কখনই গুরুত্ব দেওয়া হয় নি, তাই। তাছাড়া শুধু আগরতলা কেন ত্রিপুরা রাজ্যের সর্বত্রই পরিকল্পনা প্রনয়নের ক্ষেত্রে পরিবেশ সংরক্ষনের কোন অংশকে গ্রাহ্য করা হয়নি বা পরিকল্পনার অংশ হিসাবে পরিবেশকে স্থান দেওয়া হয়নি বা বিবেচনা করা হয়নি। তাই আজ এই রাজ্য বিধ্যানসভায় এন্‌ভাইরন্‌মেন্ট সিলেকট্‌ বা স্ট্যাণ্ডিং কমিটির প্রয়োজনীয়তা আবশ্যকীয় হয়ে দাঁড়িয়েছে। পৃথিবীর যে কোন অংশে বা ভারতবর্ষের যে কোন রাজ্যে যতগুলি উন্নয়নমুখী পরিকল্পনা সাফল্য লাভ করেছে তাতে পরিবেশকে যথাযথভাবে গুরুত্ব দেওয়া হয়েছে। এতে শিক্ষনীয় একটা জিনিস হলো যারা পরিবেশকে এত দিন উন্নয়নের শত্রু হিসাবে মনে করত তাদের ধারনা ভ্রান্ত প্রতিপন্ন হয়েছে। স্যার, আমি ত্রিপুরা রাজ্যের গৃহীত বিভিন্ন পরিকল্পনার উদাহরন দিয়ে বুঝাতে চাই যে, কেন এই কমিটির প্রয়োজন। সম্প্রতি নাগেরজলাতে দক্ষিন ত্রিপুরাগামী বাসস্ট্যাণ্ড নির্মানের জন্য পরিকল্পনা চলছে, তার জন্য রাস্তাঘাট নির্মান ও পূনর্বাসনের জন্য বেশ কিছু অর্থ ব্যয়িত হয়েছে। কিন্তু যে জমিতে বাসস্ট্যাণ্ড হতে যাচ্ছে তার ইতিহাসটা কি ? সেটা একটা জলাশয় ছিল ধীরে ধীরে পলি ও ময়লায় জলাশয়টা ভুজঝে গেছে এবং এই জায়গাটাকে ভুজানোর জন্য আইন প্রনয়ন হয়েছে, তাতে যেমন ত্রিপুরা টি এল আর অ্যাকট ভায়লেট হুয়েছে তেমনি পরিবেশের ভারসাম্যও ব্যাপকভাবে বিঘ্নিত হচ্ছে। তাছাড়া বাসস্ট্যাণ্ড করার পরিকল্পনা নেওয়া হয় এন্‌ভাইরন্‌মেন্ট ইনফ্যাক্ট অ্যাসেসমেন্ট করা হয়নি। এই জলাশয়টি বর্ষার সময় এই এলাকার অনেক জল ধরে রাখতে পারত, আজকাল একটু বৃষ্টিতেই শহর ও শহরতলীতে বন্যা হচ্ছে এবং এই জলাশয়টি ভুজানো তার জন্য অনেক অংশে দায়ী বলে বিশেষজ্ঞদের অভিমত। স্যার, নেকসট পয়েন্ট আগেই বলা হয়েছে আগরতলা শহরের উন্নয়নে অনেক পরিকল্পনা গৃহীত হয়েছে। কিন্তু আজ পর্যন্ত আগরতলা শহরের কন্টুর ম্যাপ বলে কিছু নাই। কন্টুর ম্যাপ মানে কি, কন্টুর মানচিত্র যা দিয়ে শহরের যে কোন জায়গার উচ্চতা নিচ্চতা এগুলির হিসাব জানা যায়। এই মানচিত্রটি ছাড়া যে কোন পরিকল্পনা এটাতে অর্থহীন। আগরতলা শহরে কোন সঠিক রেঞ্জ মাপক আজ পর্যন্ত তৈরী হয়নি। সংশ্লিষ্ট দপ্তরগুলিও জানে না ত্রিপুরা রাজ্যের বা আগরতলা শহরের সবগুলি নালার প্রকৃত অবস্থাটা কি ? তাছাড়া যত গুলি নালা সম্প্রসারণ করা হয়েছে সবগুলি বর্তমান প্রয়োজনের ভিত্তিতে করা হয়েছে, ভবিষ্যতের কোন পরিকল্পনা তাতে নাই। কন্টরু ম্যাপ না থাকার ফলে তাদের জলের গতিবিধি কি হওয়া উচিৎ সেটা হিসাব করা হয়না। তাছাড়া আগরতলা শহরে নোংরা জল যাওয়ার জন্য কোন আলাদা ব্যবস্থা নাই। যার ফলে শহরের সমস্ত নোংরা জল ও বৃষ্টির জল একই নালার মধ্য দিয়ে যায়, ফলে সেটা হয়ে দাঁড়ায় ভয়ংকর এবং শহরের পাম্পিং সিসটেমও সার্বিকভাবে সমস্যার সমাধান করতে পারছে না। তারপর শহরের আর একটা ভয়ংকর সমস্যা হচ্ছে সলিট ওয়েষ্ট ডিস্‌পোজেল। কঠিন পদার্থ বর্তমানে বেশ কিছু

এলাকা থেকে বাড়ী বাড়ী গিয়ে ময়লা গুলি স্বেচ্ছাসেবী সংস্থারা সংগ্রহ করে ডেস্পারেশনে ফেলে দেয়। ওখান থেকে প্রতি দিন ডাম্পিং ষ্টেশনে না নিয়ে ফেলে এই জায়গাগুলিকে নষ্ট করে দিচ্ছে। তারপর আবার ময়লাগুলি ফেলার সময় যে প্লাষ্টিক গুলি থাকে সেগুলিকে আলাদা করে ফেলবে সেটাও করে না, ফলে এটা হয় আরও ভয়ংকর। আগরতলা শহরে প্রতিদিন প্রায় ৯০ টন ময়লা উৎপন্ন হয়। সমস্ত ব্যবস্থা সঠিকভাবে গ্রহন করার পরও প্রায় ৬০-৭০ টন ময়লা হাফানিয়া ডাম্পিং গ্রাউণ্ডে ট্রান্সফার হয়। ফলে প্রতি প্রায় ২০-৩০ টন ময়লা থেকে যাচ্ছে। তাতে নালাগুলির জল প্রবাহের ক্ষমতা বিঘ্নিত হয় এবং সাম্প্রতিক বন্যা তারই অন্যতম কারন। তারপর শিল্প, শিল্পে বন্ধ্যা এই রাজ্যে শিল্প বিকাশের জন্য বিভিন্ন পরিকল্পনা নেওয়া হয়েছে। অরুন্ধুতীনগর, ডুকলী যেমন ইণ্ডাষ্ট্রিয়েল এস্টেট্ তৈরী করা হয়েছে তেমনি বুধজংনগর হচ্ছে ইণ্ডাষ্ট্রিয়েল গ্রোথ সেন্টার। এই শিল্প ইউনিটগুলি নির্ধারিত হওয়ার সময় পরিবেশকে কি গুরুত্ব দেওয়া হয়েছে আমার মনে হয় - না। অরুন্ধুতিনগর ইণ্ডাষ্ট্রিয়েল এস্টেটের চারিদিকে যে বসতি রয়েছে এই বসতি বাড়ীগুলি তৈরী করার জন্য অনুমোদন দেওয়া হয়েছে। এই শিল্প ইউনিটে স্থাপিত হয়েছে ন্যারামেক্ এর কাজু বাদাম তৈরীর কারখানা। সেই কারখানা থেকে নির্গত ধূয়ায় চারিদিকের জনবসতি পরিবেষ্টিত। তারপর স্থাপিত হচ্ছে এ্যালুমিনিয়াম থেকে বাসনপত্র তৈরীর কারখানা। তারপর রিসাইকেলড প্লাষ্টিকস্ থেকে বিভিন্ন ধরনের প্লাস্টিক ম্যাটেরিয়েল তৈরীর কারখানা। এইগুলি কি জনবসতি অঞ্চলে স্থাপন করা যায়? একটু যদি চিন্তা করি তাহলে দেখা যায় - না, এটা মোটেই সম্ভব নয়। এছাড়া বোধজংনগর জনবসতি এলাকায় স্থাপিত হয়েছে ইণ্ডাষ্ট্রিয়েল গ্রোথ সেন্টার যার কোন এন্ভাইরন্মেন্টাল ইমপ্যাক্ট এসেসমেন্ট করা হয়নি। শিল্প দপ্তর সম্প্রতি বহু লক্ষ টাকা ব্যয় করে রাজ্যের বাইরের কন্সালটেন্টদের দিয়ে বিরাট পরিকল্পনা করেছে। এবং একটি এন্ভাইরন্মেন্ট ম্যানেজমেন্ট প্ল্যান তৈরী করেছে। এই প্ল্যানে এইখানকার শিল্পগুলির তরল বর্জ্য পরিশোধনের পর কোথায় নির্গত হবে তার কোন উল্লেখ নাই। নেই এই এলাকার কোন স্থানে কি ধরনের শিল্প গঠিত হবে বা হতে পারে তার কোন পরিকল্পনা। স্যার, কঠিন বর্জ্যের নিষ্কাশনেরও কোন পরিকল্পনা করা হয়নি। এখানে সম্প্রতি একটা সিমেন্ট প্ল্যান্ট স্থাপিত হচ্ছে। সিমেন্ট প্ল্যান্টের মত দূষিত কারখানা কি এই জায়গায় যেখানে বিশেষ করে টি.এস.আর. ক্যাম্প এবং নীপকোর রেসিডেনশিয়েল কোয়ার্টারগুলি রয়েছে। কাজেই এই জায়গায় এটা স্থাপন করা নিশ্চয়ই বাঞ্ছনীয় নয়। স্যার, আজকে একটা সার কারখানা তৈরীর একটা পরিকল্পনা আছে। প্রতিদিন ৬ মিলিয়ন গ্যালন জল প্রয়োজন। এতো জল দিতে গিয়ে রাজ্যে অদূর ভবিষ্যতে জলের সমস্যা দেখা দিতে পারে। তাহলে কি বলব এটা হবে না। না, হবে, কিন্তু এটার বিকল্প ব্যবস্থা কি তা খোঁজে বের করতে হবে। কারন পরিবেশকে সম্পূর্ণ সুরক্ষিত রাখতে হবে। তাছাড়া যত্রতত্র স্থাপিত হচ্ছে মোটর গ্যারেজ তার থেকে নির্গত হয় তেল, গ্রীজ, লুব্রিকেটিং তেল সরাসরি ড্রেনে ফেলে পরিবেশকে দূষিত করছে। নাগীছড়াতে স্থাপিত হয়েছে চর্মশিল্প কারখানা যাতে কোন কন্ট্রোলই হয় না। এইভাবে চলতে থাকলে সবুজ নির্মল ত্রিপুরাকে ভয়ংকর দূষণের শিকার হবে সেটা আপাতত মনে না করলেও ভবিষ্যতে প্রচণ্ড সমস্যা দেখা দেবে। স্যার, শহরের রাস্তা তৈরী ও মেরামতীর জন্য দিনের বেলায় বিটুমিন যত্রতত্র পুড়িয়ে কাজ করা হচ্ছে। এতে পরিবেশ ভয়ংকরভাবে দূষিত হচ্ছে। এতে প্রতি বছরই রাজ্যে ক্যান্সার ও এলার্জি, এস্থ্মা রোগীর সংখ্যা বাড়ছে যা ভারতবর্ষের কোথাও বা অন্য কোন রাজ্যে তা বিরল। রাস্তা সারাইয়ের জন্য অনেক আধুনিক ব্যবস্থা রয়েছে - মিক্সার মেশিন ইজ্ দেয়ার। যা এখানে কখনোই কার্যকরী হচ্ছে না। পূর্তমন্ত্রী এখানে নেই, কিন্তু উনার পূর্ত দপ্তর কেমন চলছে ? স্যার, ত্রিপুরার স্টেট্ পলিউশান কন্ট্রোল বোর্ড থেকে উনাকে বার বার ওয়ার্নিং দিচ্ছে যে "এ স্টপ টু দ্যা পার্সন ইন্হাইজেনিক প্র্যাক্টিস অব্ বিটুমিনস্ ফর রোড কন্সট্রাকশন অ্যাণ্ড রিপেয়ার ওয়ার্কস। দিস ম্যাটার মে কাইন্ডলি বি ট্রীটেড অ্যাজ মোস্ট আর্জেন্ট"। দৈনিক সংবাদের একটা কার্টুন ইনসাইড এন্ক্লোজ করে দিয়ে বলছে যে "অ্যাজ এন্ ইন্ডিকেশন অব্ পাবলিক ফটোগ্রাফ পাব্লিশড্ ইন্ দ্যা লোক্যাল নিউজ.পেপার অব্ দ্যা সাব্জেক্ট্ হোয়িচ ইজ ও সেল্ফ এক্সপ্লেনেটরী ইজ্ অলসো এন্ক্লোজড"। বটতলীতে একজন মহিলা নাকে চাপা দিয়ে যাচ্ছে - এখানে বিটুমিন পোড়ানো হচ্ছে ওপেনলি। আগরতলা শহরের উপর সেখানে বলছে - সরকারী ব্যবস্থাপনায় চলছে প্রকাশ্যে পরিবেশ দূষণের কাজ। মূল্যবান বিটুমিনের পাশাপাশি টায়ার পুড়িয়ে

এইভাবে চলছে সড়ক সারাইয়ের কাজ ও নির্মান কাজ। এখানে আবারও চীফ্ ইনজিনীয়ারকে চিঠি দিয়েছি কিন্তু কোন অ্যাকশান নেওয়া হয়নি। লাস্ট অব্ অল্ সুদীপ রায় সেক্রেটারী উনি চিফ্‌মিনিস্টারকে লিখেছেন, "ইট ইজ কমনসাইট দ্যাট ডিউরিং লেয়িং অব্ নিউ রোডস্ অ্যাণ্ড রিপেয়ারিং অব্ রোডস্ বাই দ্যা পি.ডব্লিউ.ডি. বিটুমিন ইজ ইউজড্ অ্যাজ ফুয়েলস অব্ হিটিং দ্যা কম্পাউণ্ড অব্ স্টোন্ চীপ্‌স্, স্যাণ্ড এট্ সেট্রা"। স্যার, আমাদের এই রাজ্যের বিভিন্ন সরকারী হাসপাতাল এবং নার্সিং হোমগুলি থেকে কোন ধরনের ট্রিটমেন্ট ব্যতীত 'টক্সিক্' বর্জিত তরল পদার্থ ড্রেন এবং হাসপাতাল সংলগ্ন লুঙ্গা সহ বিভিন্ন জায়গাতে ফেলে দেওয়া হচ্ছে। এর ফল কিন্তু মারাত্মক হচ্ছে। শুধুমাত্র আমাদের প্রজন্মেই নয় আগামী প্রজন্মও এর কুফল থেকে নিস্তার পাবে না। এর থেকে জল বাহিত বিভিন্ন রোগ দেখা দিচ্ছে।

স্যার, একটু লক্ষ্য করলেই দেখবেন যে ত্রিপুরা সরকারের বিভিন্ন দপ্তরগুলির মধ্যে যথেষ্ট সমন্বয় না থাকাতে জনসাধারনকে এর কুফল ভুগতে হচ্ছে। যেমন ধরুন, কোন একটি রাস্তাতে পূর্ত দপ্তর কাজ করল এবং এরপর রাস্তাটি ঠিক হল। কিছু দিন বাদেই দেখা যাবে পি.এইচ.ই. ডিপার্টমেন্ট সুন্দর রাস্তাটি কেটে জলের লাইন বসাচ্ছে এবং এরই ফলে পথচারীদের ভীষণ অসুবিধা হচ্ছে। আবার হয়ত রাস্তাটি দীর্ঘদিন বাদে ঠিক করা হল এবং তারপরই দেখা যায় টেলিফোন কানেকশান দেওয়ার জন্য ভাল রাস্তাটিকে খুঁড়া হল। তারপর আবার আসছে খুঁড়তে পাবলিক হেলথ্।

বাড়ি বাড়ি গ্যাস লাইনের সংযোগ দেওয়ার জন্য পাইপ-লাইন বসানো হচ্ছে। কিন্তু এই গ্যাসের পাইপ ফেটে যদি কোন এলাকাতে কোন বিপর্যয় দেখা দেয় তাহলে সেটা মোকাবিলা করার মত ইনফ্রাস্ট্রাকচার অগ্নি নির্বাপক সংস্থার আছে কিনা আমি জানি না। স্যার, পশ্চিমবঙ্গে গ্রীন বেঞ্চটি ভীষণ কার্য্যকরী। এই ধরনের গ্রীণ বেঞ্চ আমাদের রাজ্যেও গঠন করা গেলে আমাদের রাজ্যের বাসিন্দারা কিছুটা কম হলেও দূষণমুক্ত পরিবেশে থাকার সুযোগটুকু পেতেন। রাজ্য এবং বহিঃরাজ্যের বিজ্ঞানী, পরিবেশবিদ বা প্রকৌশলীদের আমন্ত্রন করে বিভিন্ন পরিকল্পনা বাস্তমুখি করতে সাহায্য করতে পারে। এই কমিটির স্থায়ী সদস্যরা অন্যান্য রাজ্যের অনুরূপ ধরনের পরিকল্পনাগুলি এবং তাদের বাস্তবায়ন সম্পর্কে ধারণা করতে বিভিন্ন রাজ্যে যেতে পারে এবং আহরিত জ্ঞান রাজ্যের উন্নতিতে প্রয়োগ করতে পারে। এই সমস্ত আলোচনায় একটা জিনিস স্পষ্ট যে আজ রাজ্যের সার্বিক উন্নতিতে বাস্তবমুখি টেকসই পরিকল্পনা গ্রহণ অধিক প্রয়োজন। তাই এই বিধানসভার সমস্ত মাননীয় বিধায়কদের কাছে মন্ত্রী মহোদয়দের কাছে আমি বিনীতভাবে আবেদন রাখছি আসুন সুন্দর সবুজ ত্রিপুরা গঠনের লক্ষ্যে এই বিধানসভা প্রস্তাব গ্রহন করা উচিত এবং প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করা উচিৎ। এখানে যাতে এনভায়রনমেন্ট সিলেকট কমিটি গঠন করা হয়। স্যার, ভারতের সংবিধানের ৪৮ A-তে আছে - **Protection and improvement of environment and safeguarding of forests and wild life. The state shall endeavour to protect and improve the environment and to safeguard the forests and wild life of the country.** আর্টিকেল এ.জি.তে আছে **To protect it shall be the duty of every citizen of India. (g) to protect and improve the natural environment including forests, lakes, rivers and wild life and to have compassion for living creatures.**

আর একটা স্যার, রেল আসছে, আমরা রেলের জন্য চিৎকার করছি। রেল আসতে হবে, না হলে উন্নয়নে অসুবিধা হবে। কিন্তু সাথে সাথে চিন্তা করতে হবে যে জায়গা দিয়ে রেল লাইন আসছে সেখানে ডিপ ফরেস্ট তাহলে অনেক ফরেস্ট কাটা পড়বে। তাহলে আমার কাছে এই প্লেন থাকতে হবে যে এই ফরেস্টের পরিবর্তে অন্য কোথাও ফরেস্ট করছি। যদিও এক ধরনের গাছ থাকা উচিৎ না। তাই পরিবেশের জন্য সেই রকম বিকল্প ব্যবস্থা রাখতে হবে যে আমি যতটুকু গাছ কাটব তার থেকে আরও বেশী পরিমাণে গাছ লাগাব, নাহলে পরিবেশ সুরক্ষা হবে না। আর বর্তমানের চিন্তা করে লাভ হবে না চিন্তা করতে হবে ভবিষ্যতের। আমার কাজ আমি সেরে চলে যাচ্ছি তাহলে আগামী দিনে কি হবে? সেটা ভেবে দেখা দরকার। স্যার, এখানে একজন পরিবেশ বিদ এসছিলেন ডঃ এ.কে.ঘোষ যিনি ৩২-৩৩ টা দেশে ভারতের প্রতিনিধিত্ব

করেছেন। তিনি ত্রিপুরায় স্টেট কন্ট্রোল পলিউশান বোর্ডের আমন্ত্রনে এখানে এসেছিলেন। উনি এখানে এসে দেখেন কোন রকম ব্যবস্থা এখানে নেই। সুতরাং আমি অনুরোধ করব এই জিনেসটা খুব গুরুত্বপূর্ণ ভাবে এটা বিরোধী দলের পক্ষ থেকে উঠেছে বলে এটাকে বাইপাস করা ঠিক হবে না। যদি করা হয় তাহলে আগামী দিনে বিপদ হয়ে যাবে। পরিবেশ ব্যাপারটা হল কস্ট অব্ ভ্যালু কোন কিছুতেই নেই। সুতরাং এটাকে প্রথম গুরুত্ব দিতে হবে। এই কথা বলেই আমার বক্তব্য শেষ করছি। ধন্যবাদ।

**মিঃ স্পীকার ঃ-** মাননীয় মন্ত্রী শ্রী জীতেন্দ্র চৌধুরী।

**শ্রীজীতেন্দ্র চৌধুরী** (মন্ত্রী) ঃ- মাননীয় স্পীকার স্যার, মাননীয় সদস্য রতন লাল নাথ যে প্রস্তাব এনেছেন যে একটা এনভায়রনমেন্ট সিলেক্ট কমিটি করার জন্য। তার স্বপক্ষে বলতে গিয়ে যে বিষয়গুলি এখানে তুলে ধরা হয়েছে ইন স্পীরিট বিষয়গুলেকে আমি স্বাগত জানাচ্ছি। এটা শুধু আমাদের আগরতলা বা রাজ্যের পক্ষে না এটা সারা পৃথিবীতে পরিবেশ বিষয়টাকে খুব গুরুত্ব দিয়ে দেখা হচ্ছে। এখানে আমাদের আগরতলা শহরের কথা সেটা বলা হয়েছে এটাও বাস্তব। সেই ৫০ দশকের আগে বা ৪০দশকের গোড়ায় আগরতলা শহরের যে পরিকল্পনা নেওয়া হয়েছিল তখনকার জনসংখ্যার নিরীখে একটা পরিকল্পনা মাফিক আগরতলার রাস্তাঘাট পয়ঃপ্রনালী ইত্যাদি তৈরীও হয়েছিল। কিন্তু পরবর্তী সময়তে স্বাধীনতার পর আগরতলা শহর বা ত্রিপুরা রাজ্যের অন্য নগরগুলি ঠিক সেইরকম পরিকল্পনা গ্রহন করে দীর্ঘমেয়াদী পরিকল্পনা নিয়ে গড়ে উঠেনি। যার ফলে একটু প্রাকৃতিক দুর্যোগ দেখা দিলেই বা বেশী মাত্রায় বৃষ্টি হলে আগরতলায় আমাদের একটা দুর্ভেগ পোহাতে হচ্ছে এটা সকলেরই জানা। এটা অস্বীকার করার কোন সুযোগ নেই। বরঞ্চ এর থেকে বেরিয়ে আসার পথ আমাদেরকে খুঁজতে হবে। এবং শুধু তা নয় বর্তমান যে সংকট তৈরী হয়েছে শুধু তার থেকে বেরিয়ে আসা না। এবং আগামী দিন আমাদের জনসংখ্যা আরও বাড়বে। তার সঙ্গে তাল রেখে আমাদের কলকারখানা, রাস্তা-ঘাট ইত্যাদি সবই বাড়বে। তার জন্য সেইরকম পরিকল্পনা থাকা অবশ্যই জরুরি এটাই সারা পৃথিবীতে সভ্য মানুষের কাছে উপলব্ধি। এই প্রশ্নে যে প্রস্তাবটা এসেছে এখানে যে এনভায়রনমেন্ট সিলেক্ট কমিটি করার জন্য। এটা আমি ঠিক বিরোধীতা করছি না এখনেই। এটা হয়তো বা প্রয়োজন হতে পারে। আমি এটা বলতে চাই - এনভায়রনমেন্ট সিলেক্ট কমিটি না হলেও রাজ্য সরকার এই সম্পর্কে যথেষ্ট ওয়াকিবহাল এবং এটাকে গুরুত্ব দিয়ে বিবেচনা করে আমরা আমাদের রাজ্যে ইণ্ডাস্ট্রি না হলেও আগামী দিনের কথা ভেবে ইতিমধ্যেই কতগুলি সুনির্দিষ্ট এবং সুদূরপ্রসারী পদক্ষেপ আমরা গ্রহণ করেছি। এবং তার মোতাবেক আমাদের রাজ্যে যে সমস্ত পরিকল্পনাগুলি নেওয়া হয়েছে উন্নয়নের সেই পরিবেশকে মাথায় রেখে যাহাতে সেই পরিকল্পনাগুলি গ্রহণ করা হয় বা রূপায়ণ করা হয় তার চেষ্টা এখানে শুরু হয়েছে। আমি এখনই বলবনা যেটা মাননীয় সদস্য বলেছেন যে বিভিন্ন দপ্তরগুলির মধ্যে সমন্বয় ব্যাপারে। বিশেষ করে পি.ডব্লু.ডি বিটুমিনস না পুড়ে কার্পেটিং করা দরকার। এটা এখনই পেরে উঠেনি। কারণ এখনই আর্থিক সংকুলান হচ্ছে না। এর জন্য একটা পদক্ষেপ নিতে শুরু করেছেন এবং দপ্তরগুলি চেষ্টা চালাচ্ছেন। আমি এই প্রসঙ্গে বলতে চাই প্রথমতঃ আমাদের রাজ্যে যে ইণ্ডাস্ট্রি কোথায় কিভাবে কোথায় হওয়া উচিৎ কোথায় হওয়া উচিৎ না এটা সুনিশ্চিত করার জন্য আমরা ইতিমধ্যে জোনিং এট্‌লাস ফর সেটিং ইণ্ডাস্ট্রিস। অর্থাৎ সারা ত্রিপুরা রাজ্যকে একটা জোনিং, কোন জায়গায় কি ইণ্ডাস্ট্রিস্ আসতে পারে কোন জায়গায় কি প্ল্যান আসতে পারে কোন জায়গায় আমাদের ওয়াটারবেড, এটাকে সুরক্ষিত রাখতে হবে। এই জন্য ইতিমধ্যে সারা ত্রিপুরা রাজ্যে জোনিং এটলাস ফর সেটিং ইণ্ডাস্ট্রিস্ আমরা করছি। এবং আমরা একটা বই পাব্লিশ করেছি। এটা এনভায়রনমেন্ট মিনিস্ট্রি এবং সেন্ট্রাল পলিউশন বোর্ড দ্বারা প্রসংশিত হয়েছে যে ত্রিপুরা রাজ্য এই প্রথম কাজটা আমরা সম্পূর্ণ করতে পেরেছি। এবং তার সঙ্গে তাল রেখে আমাদের যে নূতন ইণ্ডাস্ট্রিস্ কমপ্লেক্স বা গ্রোথ সেন্টার যেটা হচ্ছে তার পরিকল্পনা যাহাতে কোন জনবসতিকে পলিউশনের মধ্যে না ফেলে তার উপর ভিত্তি করে করে সেই কাজ শুরু হয়েছে। যেমন বোধজংনগরে সেখানে গ্রোথ সেন্টার হচ্ছে। আমরা সেখানে ইণ্ডাস্ট্রিয়াল এস্ট্যাট প্ল্যানিং ফর বোধজংনগর করেছি। এবং

সেখানে যে পরিকাঠামো তৈরী হচ্ছে সেখান থেকেই আমরা জেনে নেব কি করতে হবে ভবিষ্যতে। আমরা চেষ্টা করছি এই রকম গ্রোথ সেন্টার আমাদের স্বাস্থ্য এবং পরিবেশ দূষণ যাহাতে না করে তাহা সব দিক থেকে হিসাব করে কিভাবে তার পয়-প্রণালী কি হবে ইত্যাদি সেখানে করা হচ্ছে। দ্বিতীয়তঃ আগরতলা, এটা খুবই গুরুত্বপূর্ণ, আমাদের রাজধানী শহর। আমাদের প্রিয় শহর, আমরা সবাই চাই তিলোত্তমা থেকে আরও বেশী তিলোত্তমা হউক। কিন্তু আমরা চাইলেও এখানে যেভাবে জনসংখ্যা বৃদ্ধি পেয়েছে এবং বিগত কয়েক দশকে ঠিক সেই রকমভাবে পরিকল্পনা নেওয়া হয়নি। যার ফলে এখানে জনসংখ্যার চাপ, রাস্তা বড় হয়নি, রাস্তা বেদখল হয়েছে, ড্রেন বেদখল হয়েছে। আমরা একটু বেশী বৃষ্টি হলেই তার ফল ভোগ করছি। সেইজন্য আগরতলা শহরের জন্য 'এনভায়রনমেন্ট ম্যানেজমেন্ট প্ল্যান ফর আগরতলা সিটি' একটা তৈরী হচ্ছে। মিঃ ঘোষের কথা বলেছেন এরজন্য তিনি এসেছেন এখানে। আগরতলা শহরকে কি ভাবে কি করা যায়, যেখানে রাস্তা-ঘাট বা জলাশয় আছে এইগুলি কোনটা ভুজানো উচিৎ আর কোনটা ভুজানো উচিৎ না। এবং শুধু তা নয়, আগরতলা শহরের চারিদিকে একটা গ্রীণভেল কিভাবে আসা উচিৎ শুধু রূপরেখা পরিকল্পনা স্কেল তৈরী করা না এটা রূপায়ণ করতে গেলে তার ফাইন্ডিং সোর্সেস্ কি হবে আমরা কেন্দ্রীয় সরকারের এমন কি এক্সটার্ণেল কোন এডস্ আমরা পেতে পারি কি না সেই এনভায়রনমেন্ট এণ্ড ম্যানেজমেন্ট প্ল্যান ফর আগরতলা সিটি এটা আণ্ডার জব।

এখানে এটা সবাই জানেন যে উদ্যোগ চলছে সোনামুড়াতে মনারচক গ্রামে সেখানে ৫০০ মেগাওয়াট ক্ষমতা সম্পন্ন। এটা যদি হয় তা হলে ত্রিপুরার বৃহত্তম পাওয়ার প্ল্যান্ট হবে। এবং উত্তর পূর্বাঞ্চলের মধ্যেও অন্যতম হবে। প্রচুর গ্যাস পোড়ানো হবে। গোমতীর জল ব্যবহার করা হবে। জায়গা দখল করা হবে। এই রকম একটা প্ল্যান্ট আসলে এই সবুজ এটার পরিবর্তে যাতে একটা কম্পেনসেট করা যায় এবং ভবিষ্যতে যাতে তার কোন অসুবিধা না হয় সেটার দিকে লক্ষ্য রেখে রাজ্য সরকার তার ক্লিয়ারেন্স দেওয়ার আগে সেখানে পাবলিক হেয়ারিং থেকে শুরু করে সমস্ত রকম উদ্যোগ গ্রহন করেছে। এবং ইতিমধ্যে যারা প্ল্যান্ট করবে নেপকো পেয়েছে। প্ল্যান্ট করার আগে সেখানে ৩২ দফা শর্ত চাপানো হয়েছে। এই ৩২ দফা শর্ত পালন করা হলে পরে ভবিষ্যতে হোয়েন দি প্রজেক্ট উইল বি সেংক্শান যখন ইম্প্লিমেন্টেশন শুরু হবে তখন এই কাজগুলি সাইড বাই সাইড আরো প্রজেক্ট স্থাপন করা এবং তার সাথে এই এনভায়রনমেন্ট এস্কপেক্ট এইগুলি দেখে তার যাবতীয় প্রস্তুতি কর্মসূচী তাকে গ্রহন করতে হবে। এবং তাছাড়াও জোনিং এটলাস্ ফর সাইটিং অফ ইণ্ডাস্ট্রি এটাকে কেন্দ্র করে আমরা সমস্ত ত্রিপুরা রাজ্যেই একটা রিজিওন্যাল প্ল্যানিং যার এন্টায়ার স্টেট অর্থাৎ জোনিং এটলাস ফর সাইনিং ইণ্ডাস্ট্রিজ এটা একটা সাদা মাটা ভাবে ত্রিপুরা রাজ্যের বর্তমান এনভায়রনমেন্ট স্টেটাস্ এটাকে তৈরী করা হয়েছে। কিন্তু স্টেটাস্ তৈরী করাই শেষ কথা নয়। এর পরে ভবিষ্যতে কিভাবে রক্ষা করা যায় এটাকে তার জন্য সেই রকম পরিকল্পনা দরকার। এইজন্য তার উপরে ভিত্তি করে আমরা রিজিউনাল প্ল্যানিং ফর দি এন্টায়ার স্টেট আমরা করেছি। এখানে মাননীয় সদস্য যে উদ্বেগের কথা বলেছেন সেটাকে আমি সমর্থন করি। এবং তার পাশাপাশি এটাও জানতে চাই যে ইতিমধ্যে এই সমস্ত জিনিস মাথায় রেখে ত্রিপুরা রাজ্যে তার পদক্ষেপ শুরু করা হয়েছে। এবং এটা আগামী দিনে আরও সুচারুভাবে আরো বিস্তারিত ভাবে এই বিষয়গুলি মাথায় রেখে আমরা ডেভলাপমেন্ট করতে পারি এটা নেওয়া হবে। সেই জন্য আমি মনে করে সিলেক্ট কমিটি আন্য রাজ্যে যে রকম ভাবে হয়েছে আমার মনে হয় সেটার প্রয়োজন নেই। তবে ভবিষ্যতে এটার প্রয়োজন হবেনা আমি সেটা মনে করিনা। ভবিষ্যতে হয়তো সেটার প্রয়োজন হতে পারে। তখন নিশ্চই এই হাউজ বিবেচনা করবে। এখানে আরেকটা কথা বলেছেন যে পশ্চিমবাংলাতে গ্রীন বেঞ্চ কলিকাতা হাইকোর্টের অধীনে এটা দারুনভাবে কাজ করছে। আমার মনে হয়না যে আমাদের রাজ্যে এই গ্রীন বেঞ্চ করতে পারবে। আমরা বলছি যে রাজ্যে গ্রীন বেঞ্চ হয়েছে রাজ্য সরকার বা পলিউশান কন্ট্রোল বোর্ড বা এনভায়রনমেন্ট ডিপার্টমেন্ট কে খুবই সাহায্য করছে। আমরাও চাই যে রাজ্যে এই রকম একটা হউক। আমাদেরও এই রকম প্রস্তাব আছে। এবং এটা আরো বেশী প্রয়োজন মনে করি এই কারনে আমাদের অভিজ্ঞতা হয়েছে আগরতলাতে কারখানা নেই কিন্তু কিছু কিছু ফ্যাক্টরী আছে কিছু গ্যারেজ আছে এবং

সবগুলিই জনবসতি এলাকার মধ্যে।। দেখা গেছে যে জনবসতি হওয়ার আগে ফ্যাক্টরী হয়েছে, তার পরে জনবসতি হয়েছে। এখন ফ্যা ক্টরী আগে নাকি জনবসতি আতে কোনটা আগে আমাদের রাজ্যে গ্রীন বেঞ্চ থাকলে পরে নিশ্চই আমাদের সিদ্ধান্ত গ্রহনের ক্ষেত্রে জটিলতা থাকতনা। কোন গ্যারেজ বা ফ্যাক্টরী বন্ধ করার নোটিশ দেওয়া হলে পরে কি শাসক দল কি বিরোধী দল তাদের সদস্যদের কাছ থেকে অহরহ চিঠি পেতে আরম্ভ করি। না, একটা ছোট গ্যারেজ বা ফ্যাক্টরী করে সংসার চালাচ্ছে এটা বন্ধ করে দিলে সে কি করে খাবে। তবে আমরা চেষ্টা করছি আমাদের পরিবেশকেও রক্ষা করতে হবে মানুষেব বাঁচার জন্য যে ব্যবস্থা তাও করতে হবে। এমন কি যে পি.এম.আর.ওয়াই. তার নূতন কোন প্রজেক্ট করেছে কিনা তার একটি এন্টার প্রিনার আমাদের কাছে আসলে তদন্ত করে দেখব। যে না, এই জায়গায় রং করানো, এই জায়গায় তোমরা গ্যারেজ, এই জায়গায় ওয়েল্ডিং এই সমস্ত জায়গাতে করা যাবে না। এইগুলো অনেক দূরে হয়ে আসতে হবে আমাদের জুনিয়র এডভাইজ অব সার্টিফাইং অল ইণ্ডাস্ট্রিস তার আগরতলার যে ম্যাপ করা হয়েছে ঐ জায়গাতে তোমরা যাও। দেখা গেল তাদের পক্ষে এতো দূরে গিয়ে এটা বসানো মানে তার পক্ষে লাভজনক নহে। কাজেই এই রকম অনেকগুলো সামাজিক সমস্যা এখানে সৃষ্টি হয়েছে। তবুও আমরা চেষ্টা করছি, কারন এটা আইন কানুন জবরদস্তি করে এটাকে সব সময় করা যায় না। এবং সব সময় তার ফল ভাল হয় না। কি ভাবে আমরা পরিবেশ রক্ষা করতে হবে মানুষের বাঁচার জন্য যে ব্যবস্থা তাও সুবিধা করতে হবে। কাজেই এই সমস্ত বিষয় খুবই জটিল। তবুও আমরা এবং আমাদের সরকার এই ব্যাপারে সজাগ। এই সম্পর্কে নূতন করে যে সমস্ত ফ্যাক্টরী আসছে বা ইনডাস্ট্রি তৈরী করছে সেই জায়গা আমরা চেষ্টা করছি জেনারেল সারপ্লাস অব ইনডাস্ট্রিস তার উপর ভিত্তি করে এটা করা যায়। আর যেগুলো বলেছেন পি.ডব্লিউ.ডি.। এটা ঠিক এটা অভিযোগ। না এটা শুধু মাননীয় সদস্যরা করবেন এটা পাবলিকের অভিযোগ এবং এনভায়রনমেন্ট মিনিষ্টার এটা আমারও অভিযোগ। এই রকম একটি ঘটনা হচ্ছে আগরতলা শহরে টায়ার পুড়িয়ে এটা টোটেল এগেইনষ্ট এনভায়রনমেন্টাল রুলস্। কিন্তু সেখানে চট করে কিছু করতে গেলে পরে সেই পি.ডব্লিউ.ডি এর পক্ষ থেকে তাদের কিছু করার থাকে না। আমাদের পলিউশান কন্ট্রোল বোর্ড এর তরফ থেকে চাপ দেওয়ার ফলে হাউ দেয়ার হেভ অলরেডি স্টারটেড রিজিওন দিজ অল ইনষ্ট্রুমেন্ট। আমরা আশা করি দপ্তর আগামী দিন এই চেষ্টা করবে এই জনবসতিপূর্ণ এলাকাগুলোতে যাতে এই সব না হয়। এই হলো ঘটনা। তবে এটা ঠিক যে আমাদের এনভায়রনমেন্ট অ্যাক্ট ইত্যাদি তৈরী হয়েছে অনেক পরে। কাজেই আমি সেজন্য স্পিরিট নিয়ে এটা এখানে বলা হয়েছে সেটাকে আমি সাপোর্ট করতে পারি না। কিন্তু আমি মনে করে যে উদ্যোগ আমরা ইতিমধ্যে নিয়েছি এবং এটা চলছে এবং আরোও বেশী সফেস্টিগেটেড ভাবে তৈরী করার জন্য পলিউশান কন্ট্রোল বোর্ড এবং এনভায়রনমেন্ট দপ্তর অলরেডি অন দ্যা জব। তার পরিপ্রেক্ষিতে এখনই এই সিলেক্ট কমিটির প্রয়োজন আছে বলে আমি মনে করি না। ধন্যবাদ।

**মিঃ স্পীকার ঃ-** দ্বিতীয় নোটিশটি এনেছেন মাননীয় শ্রীশ্যামাচরণ ত্রিপুরা মহোদয়। নোটিশটি সবায় উত্থাপনের অনুমতি দিয়েছি।

নোটিশের বিষয়বস্তু হলো ঃ- "Reservation for the other backward calsses of Tripura in the state Government Services and Posts."

আমি এখন মাননীয় সদস্য শ্রী ত্রিপুরা মহোদয়কে অনুরোধ করছি নোটিশের উপর আলোচনা আরম্ভ করতে।

**শ্রীশ্যামাচরণ ত্রিপুরা ঃ-** স্যার, এনভায়রনমেন্ট-এর ব্যাপারে আমি একটু বলি। এটা জলা জায়গা, চলুন না এটা আমরা বড়মুড়াতে নিয়ে যাই তাহলে তো কোন সমস্যা থাকে না। যেমন শিলং-এ এটা একেবারে নেচারেল সাইনটিফিক প্লেইস। এই জন্য আমি মাননীয় রেভিনিউ মন্ত্রীকে বলেছিলাম যে আগরতলার হেডকোয়ার্টার লংতরাই পাহাড়ে যদি নিয়ে যাই তাহলে আর কোন সমস্যা থাকবে না এবং হিল সাইড ও দর্শনীয় স্থান হবে। এবং বাইরে থেকে লোক আসবে দেখার

জন্য। আর এনভায়রনমেন্টের কোন প্রশ্নই উঠবে না। যাই হোক এটা ঠিক মন্ত্রী মহোদয় বলেছেন আগরতলা অনেক পুরানো শহর। ১৮৭৩ সলে এখানে মিউনিসিপ্যাল গঠিত হয়।আর, সেকেণ্ড টু মাদ্রাস, মাদ্রাসে হয় প্রথম তার পরে হয় আগরতলা। কাজেই এত পুরানো শহর একটা নূতন আইন করে চাপিয়ে দেওয়া মোটেই সম্ভবপর নয়। আর এটা যদিও পরিকল্পিত করুক এটা অপরিকল্পিত থেকে যাবে। মাননীয় ও.বি.সি. মিনিষ্টার অনিল বাবু উনি কেন হাইসকে বার বার বিভ্রান্ত করছেন, শতকরা ৫০ ভাগ এর বেশী করা যাবে, রির্জারভেশান এটা তো কোথায় কোন নিয়ম নেই। যেটা নাইন্ মেম্বারস একটা ফাইনাল হয়েছে সুপ্রিম কোর্টে ইন্দ্র সাহানী ভার্সেস্ স্টেট্ অব দ্যা ইউনিয়ন, এই কেইস এ বলেছেন শতকরা ৫০ ভাগ রাখা হউক। এর পরে পাশাপাশি এই কথাও বলেছেন, দ্যা ফিফটি পারসেন্ট নরম্যাল রুল মে বি এক্সিডেড্ ইন এক্সট্রাঅরডিনারি কেসেস টু বি জাস্টিফাই বাই দ্যা রিলিফ গ্রাউণ্ডস্।এটা তো মিনিষ্টার বলেছেন ইট্ ইজ্ দ্যা ডিউটি অব্ দ্যা গভর্ণমেন্ট টু জাসটিফাই হাউ মাচ্ রিজারভেশান সুড্ বি ইনক্রিজ অর ডিক্রিজ। কত করে আমর দেব ৭০, ৮০, ৯০ হোয়াটএভার ইট্ ইজ্, ইনিশিয়ালী ইট্ সেল হেভ টু জাষ্টিফাই।জাস্টিফিকেশান এর জন্য আমাদের কোন রকম এর জবাব নেই। কারা এখানে প্রাচীনকাল থেকে উপজাতি অধ্যুষিত ছিল। দেশ স্বাধীন হওয়ার পরে এখানে উদ্বাস্তুরা আশ্রয় করেছেন কাজেই এই উদ্বাস্তুদের মধ্যে অধিকাংশই এস.সি. এবং ও.বি.সি। এটাতে নেচারেলী অন্য যে তারা ও.বি.সি. ছিল।এখানে যারা গৃহ হারা, সর্বহারা তারা এখানে এসে আশ্রয় গ্রহন করতে বাধ্য হয়েছেন। এবং দেখা গেছে তাদের মধ্যে এস.সি. এবং ও.বি.সি. বেশী। কাজেই তাদেরকে এগিয়ে নেওয়ার জন্য ভারবর্ষের সরকারের কর্তব্য রয়েছে। পশ্চিম পাঞ্জাব এর পাঞ্জাবীদেরকে সূচের দাম পর্যন্ত মিটিয়ে দেওয়া হয় এবং তাদেরকে পুনর্বাসন দিয়ে আজকে তাদেরকে সবচেয়ে অগ্রসর জাতি করেছে। কাজেই যেসব বাঙ্গালী যারা স্বাধীনতার কারনে সমস্ত হারিয়ে এখানে আশ্রয় গ্রহন করতে বাধ্য হয়েছে, তাদের এই সাংবিধানিক সুযোগ দেওয়া যে দায়িত্ব এটা ভারত সরকার পালন করবে না কেন? এটা তো আমাদের সবচেয়ে বড় যুক্তি। এখানে এমন না যে হঠাৎ করে ও.বি.সি. বেশী হয়ে গেছে তা তো না। এটা ভারত সরকারের দায়িত্ব ইষ্টবেঙ্গল থেকে আগত লোকদের, আমার মতে এটা সবচেয়ে যুক্তিগ্রাহ্য হওয়া উচিৎ এবং ভারত সরকারের মানতে বাধ্য। ও.বি.সি.দের রিজারভেশন এটা ব্রিটিশ সরকারের আমল থেকে তামিলনাড়ুতে প্রথম থেকেই ছিল। তামিলনাড়ুর প্রথম মাদ্রাস পঞ্চায়েত ফার্স্ট ছিল, মাদ্রাস প্রেসিডেন্সী ফার্স্ট টেক টু স্টেপ রিজারভেশন ফর ব্যাক্ওয়ার্ড পিপল্। কারণ এখানে পশ্চাদপদ জনগোষ্ঠি অত্যান্ত বেশী। যে কারণে ডি.এম.কে. আন্দোলনের মূল কারনই বর্ণ হিন্দু বিভিন্ন জাতের ব্যাকওয়ার্ড ক্লাসের মধ্যে সংঘর্ষ - এর কারণ। সেখানে এমন ঘটনা ঘটেছিল যারা রামকে পূজা না করেই রাবনকে পূজা করে, তারপর পণ্ডিতদের টিকি কেটে দেওয়া হয়েছিল। কারণ গোদাবরী, নর্মদা নদীতে তপশিলী জাতির কোন লোক স্নান করা দূরের কথা নদী পাশে যেতে পারত না। তাদের ছায়া যদি জলে পরে জল অপবিত্র হয়ে যায় ঐখান থেকে পেরীয়ার উনি নীচু জাতির জন্য আন্দোলন করেন। তিনি এখন পশ্চাদপদ জাতির একজন মুক্তি দাতা হিসাবে গন্য হয়ে আছেন। সেখানে এই ভিত্তিতে যদি শতকরা ৬৯ ভাগ আছে। এখানে পরিষ্কার বলা আছে, Taking advantage of this observation as to extra ordinary circumstances in the judgeman of Jiban Raddy and 9 Judgemen in the Sahani was 1993. The Tamil nadu Government has enacted the Tamil Nadu reservation act assended by the president - তখন নর সিংহ রাও হলেন প্রধানমন্ত্রী। তিনি প্রথম পার্লামেন্টে স্পেশাল মিটিং ডাকেন যাতে নাইথ্ সিডিউল করা যায় কিনা, সেই জন্য সিদ্ধান্তর নিয়েছিলেন। তামিলনাড়ু যেমন একটা এক্সসেপশন্যাল কেইস ত্রিপুরাও একটা এক্সসেপশন্যাল কেইস। এই এক্সসেপশন্যাল সংবিধানের কোথাও সিডিউল কাষ্ট, সিডিউল ট্রাইব এর কথা বলা হয় নাই - । ১৬ (৪) বলা হয়েছে, Nothing in this artical shall prevent this state from making and also proviso for the reservation of appointments of post in fevour of any backword class of citizen which of the opinion of the steps in not

adequate reprsented in the services under this state. এখানে ব্যাকওয়ার্ড ক্লাসেস ইনক্লোডস সিডিউল কাষ্ট, সিডিউল ট্রাইব এনি আদার ব্যাকওয়ার্ড ক্লাসেস ইট ইজ এ ভেরি ক্লিয়ার। সিডিউল কাষ্টের জন্য করা যাবে, সিডিউল ট্রাইবের জন্য করা যাবে না এটা তো সংবিধানে বলা হয় নাই। আর সবচেয়ে বড় কথা জওহর বাবুর অপজিশনের মিটিং এও বলেছেন আপনাদের ইনটেনশনটা কি, হোয়াট ইজ : দ্যা রিয়েল ইনটেনশন ? যদি আপনারা সিডিউল কাষ্টের জন্য কিছু করতে চান, তা হলে আগে রেজিস্ট্রেশন করুন, আগে আইন তৈরী করুন রিজারভেশন আইন। বিধানসভা ইজ দ্যা কমিউনিকেটেড অথরিটি টু মেইক ল ফর রিজারভেশন ইন সার্ভিসেস এ্যাণ্ড পোষ্ট অব স্ট্যাট গভর্ণমেন্ট। কাজেই এখানে আপনারা বিল আনবেন না, আমরা অপোজ করি কিনা সাপোজ করি কিনা এটাও দেখবেন না, এটা হতে পারে না। আমরা এখানে সর্বদলীয় ভাবে এটাকে সমর্থন করে যাচ্ছি এবং কেন্দ্রীয় সরকার - এর কাছে আমরা যুক্তভাবে ডেপুটেশন দিয়েছি। কাজেই আমাদের ফল্টটা আমাদের অন্যায়টা কি আপনারা একটা আইন করুন। রিজারভেশন কেবলমাত্র বিধানসভায় আইন তৈরী করে তা নয়, সরকার প্রশাসনিক অর্ডার দিয়ে রিজারভেশন করতে পারে। এখানে তো পরিষ্কার আছে।

**মিঃ স্পীকার** :- মাননীয় সদস্য প্লীজ কনক্লোড করুন

**শ্রীশ্যামাচরণ ত্রিপুরা** :- আমি মাত্র ৫ মিনিট বলেছি, মিঃ স্পীকার তো এক ঘন্টা সময় দিয়েছেন। একদিকে ও.বি.সির জন্য কথা বলবেন আর অন্য দিকে উত্তর দেবেন এটা তো হয় না, এটা দ্বৈত ভূমিকা হয়ে চলছে। অদ্বৈতভাবে বিশেষ করে আপনার দ্বৈতবাদী কাজ করছেন এটা তো মারাত্মক কথা। কমিউনিষ্ট তো দ্বৈতবাদী সেখানে অদ্বৈতবাদের স্থান নেই। এটার জন্য আমি মাননীয় মন্ত্রী মহোদয়কে বার বার বলছিলাম উত্তরপ্রদেশ এবং তামিলনাড়ুর তারাও দুই ভাগ করেছে। ও.বি.সি. এবং মোস্ট ও.বি.সি.। মোস্ট ও.বি.সি. যদি আমরা চিহ্নিত করতে পারি তাহলে এটা খুব সোজা। আমি যখন ঐ কমিটির চেয়ারম্যান ছিলাম তখন দেখেছি যে সকলের অর্থনৈতিক ব্যবস্থা এক নয়। তবে সংবিধান এখানে বলে দিয়েছে যে অর্থনৈতিক ক্রাইটেরিয়া হবে না। সেটা শুধু সামাজিক হবে। সোসেয়্যালি যে ক্রাইটেরিয়া এখানেও আমরা দেখতে পাই যে বাঙ্গালীদের মধ্যে এমন অনেক সমাজ আছে, সম্প্রদায় আছে যারা সোসেয়্যালি একেবারে আনটাসেবলের কাছাকাছি। এদের এখন কে.আর.দাস কমিশন ঠিক করে বলেছেন যে দেয়ার আর অব্ ২৪.৩৮ পারসেন্ট ও.বি.সি. ইন ত্রিপুরা। ঠিক আছে আমরা এটা মেনেই নিলাম। কিন্তু যদি মোষ্ট ও.বি.সি. আইডেনটিফাই করতে পারি তাহলে দেখা যাবে ১০-১২ হার্ডলি এর বেশী হবে না। এটার জন্য কেন্দ্রীয় সরকার বিরোধীতা করবার জন্য সম্মতি দেবেন না। এটা আমি বিশ্বাস করি না। রাজমালার লেখন কৈলাশ চন্দ্র সিং উনাদেরকে চণ্ডাল বলে অবহিত করেছিলেন, কুমিল্লায় নাকি সব চণ্ডালের বাস। এত কথা শুনেও আপনি যদি না জানেন নিজের জন্য কিছু না করেন তাহলে তো এটা দুর্ভাগ্যজনক। সংবিধানের বলা হয়েছে যে, সমস্ত কুয়ো, সরোবর সরকারী টাকায় অথবা সরকারী অনুদানে পরিচালিত সেগুলি থেকে জল তুলতে স্নান করতে কোন রকম বাঁধা দেওয়া যাবে না। সকলের জন্য খোলা থাকবে। এটা সংবিধানে লেখা আছে। কিন্তু ইউ.পি. এবং বিহারে যান এখনও ব্রাহ্মনদের কুয়ো থেকে জল তোলা যায় না। গুজরাটেও বলে এখনও আন টাসিবিলিটি রয়ে গেছে। এদেরকে টেনে তুলবার জন্য সংবিধানের সুযোগটা দেওয়া হয় না তাদেরকে। আমাদের এখানে একটা মুশকিল হয়েছে অর্থনৈতিকভাবে অগ্রসর হয়ে গেলে ঘরে তারা আর নিজেদেরকে ও.বি.সি. বলে না। আসলে তারা অর্থনৈতিক দিক থেকে বেশী অগ্রসর হয়ে পড়েছে। আমার বন্ধু আছে উনি শীল সম্প্রদায়। অপর বন্ধু হল মজুমদার সম্প্রদায়ের। কিন্তু কেশব বাবু নয়। কিন্তু তারা ও.বি.সি. সম্প্রদায় লেখাতে রাজি নয়। কারন তারা অর্থনৈতিক দিক থেকে অগ্রসর হয়ে গেছে। তারা ভাল চাকুরী করেন, ভাল বাড়িও করেছেন। এই রকম ঘটনা হয়েছিল বড়ুয়া সম্প্রদায় নিয়েও। কলকাতায় বড়ুয়ারা ম্যানলি সাহেবদের ঘরে পাচক হিসাবে কাজ করেন এবং বাঙ্গালীরা কেরানি হিসাবে কাজ করেন। তারা রন্ধনে সবসময় ওস্তাজি

থাকে। সার্কিট হাউস ও রাজভবনের পাচকরা বড়ুয়া সম্প্রদায়ের। তাদের রান্না খুব ভাল হয়। এই পাচকদের ছেলেমেয়েরা লেখাপড়া শিখে যখন বড় লোক হলেন তখন তারা বললেন যে আমরা পাহাড়ী নই। আমরা বাঙ্গালী। দশরথবাবুদের ট্রাইবেল সম্প্রদায় থেকে বাদ দিয়ে বাঙ্গালী হতে বলল। একচ্যুয়েল এই রকম ঘটনা ঘটেছে। কিন্তু তাতে অরজিন্যালি মগ এবং বাঙ্গালী সংমিশ্রনে সৃষ্টি। এই জন্য পার্বত্য চট্টগ্রামে বাঙ্গালীরা এখনো বড়ুয়াদের মগই বলে। কোন সময় বাঙ্গালী হতে স্বীকার করে না। যাই হোক এই অংশ ভালই হয়েছে। তারা ও.বি.সি. হতে স্বীকার করে না।

**শ্রীকেশব মজুমদার** (মন্ত্রী) ঃ- মিঃ চেয়ারম্যান স্যার, মাননীয় সদস্য শ্যামাচরন বাবু যে বিষয়টা এখানে উত্থাপন করেছেন ও.বি.সি. রিজারভেশন ক্ষেত্রে তার ডিসকাশন নোটিশটি উত্থাপিত করেছেন আমি তার সমর্থন করি। আমি রিজারভেশনের পক্ষে। শ্যামাবাবু যে কথা বলেছেন ওর বিরোধী। ইট ইজ ট্রেন। বর্তমানে যারা সেন্ট্রাল গভর্ণমেন্টে কাজ করছেন এটার একটা ট্রেন থেকে গেছে গরীব অংশের বিভিন্ন অংশে ভাগ করে দাও। শ্যামাবাবুর এ. .য ট্রেন সেই ট্রেনটা প্রতিবন্ধকতা হয়েছে। ও.বি.সি. দের মধ্যে আরও ভাগ করুন। যেমন, ভিলো প্রপারটি লাইন এর মধ্যে আরও ভিলো প্রপারটি লাইন। এই করে সেন্ট্রাল গভর্ণমেন্ট গরীব অংশের মানুষকে ভাঙ্গার জন্য একটা অনবরত চেষ্টা করে চলছে ভারতবর্ষে। শ্যামাবাবু বিচক্ষন লোক। আমার সঙ্গে অনেক কথা বিনিময় হয় এবং আমরা অনেক সময় এই রকম সহমত পোষন করি। জনসংখ্যা অনুসারে রিজারভেশন পাওয়া উচিত। এর মধ্যে ভাগাভাগি এখন ইত্যাদি করা ঠিক নয়। আমাদের এখানে হবে না। এই প্রশ্ন শুধু আজকের না। এই প্রশ্নটা দীর্ঘ দিনের। শ্যামাবাবু এখানে চেয়ারম্যান ছিলেন তার চেয়ারম্যানশীপ ও.বি.সি. নির্ধারিত হয়ে রয়েছে। আজকে যারা এখানে প্রশ্ন তুলেছিল এই আইনে কোন কাজ হচ্ছে না। আমার প্রশ্ন হল কেন হল না শুধু বাম সরকার নয়। ওরা যখন গভর্ণমেন্টে ছিলেন তারাও এই ব্যাপারগুলি করতে পারল না। আমরাও চেষ্টা করছি তবুও পুরোটা করতে পারছি না। কেন হচ্ছে না এর মধ্যে একটা প্রশ্ন আছে। সেই প্রশ্নটাকে আমাদের খতিয়ে দেখতে হবে।

কেন হচ্ছে না এর মধ্যে একটা প্রশ্ন আছে। এই প্রশ্ন যদি আমাদের জনা না থাকে, এই প্রশ্ন যদি আমরা খতিয়ে না দেখি, তাহলে প্রতিটি নির্বাচনের কিছুদিন আগে এই প্রশ্নটা বারবার আসবে। আমি সেই জন্যই বলব এই বারবার আসাটাকে দূরীভূত করার চেষ্টা করা উচিত। মণ্ডল কমিশন এই বিষয়টি আমাদের সামনে নিয়ে আসলেন। তখন কেন্দ্রে ছিল ভি.পি.সিং সরকার। মণ্ডল কমিশন ও.বি.সি.র সংখ্যা নির্ধারণ করলেন শতকরা ৫২। কিন্তু ভি.পি.সিং রিজারভেশন দিলেন ২৭ পার্সেন্ট। কারনটা কি? কারন হচ্ছে এস.টি, এস.সি। এস.টি এবং এস.সি. -দের জন্য ১৫+১২=২৭ পার্সেন্ট রিজারভেশন অলরেডি ছিল। এর সঙ্গে ২৭ পার্সেন্ট যোগ করে দিলে হয় ৪৯ পার্সেন্ট। ৫০ পার্সেন্ট যাতে কোন ভাবেই এ্যাকসিড না হয়। দিস ইজ দ্য রিয়েলিটি। এই বাধা অতিক্রম করার মতো কোন সুযোগ নেই। এটাকে অস্বীকার করার স্কোপ উনাদেরও হয় নি। উনারা যখন সরকারে ছিলেন এবং আমাদেরও এই বাধাটাকে অতিক্রম করার সুযোগ নেই। তর্কের খাতিরে আমরা তামিলনাড়ুর কথা বলছি, কর্নাটকের কথা বলছি বা অন্যান্য রাজ্যের কথা বলছি। বাট হোয়াট ইজ দ্য ফ্যাক্ট? ওখানে করা হয়েছে কিন্তু এটাকে লাগু করা যাচ্ছে না। আইন একটা করা হলো অথচ এটাকে লাগু করা গেল না। এটাতো আরও বেশী ধোকা হবে। এখানে মাননীয় সদস্য মহোদয়রা বলছেন এটা হলো না, আমি তাদের বলব ভি.পি.সিং যখন রিজার্ভেশন করেন তখন এখানে যারা আছেন এবং নতুন বন্ধুরা যারা আছেন তাঁরা তখন ভারতবর্ষে কি কাণ্ডটাইনা করলেন। গায়ে কেরোসিন ঢেলে আগুন লাগিয়ে দিলেন। রিজার্ভেশন যারা চান না তারা বললেন - জান দেব তবুও রিজার্ভেশন করতে দেব না। এই ঘটনাগুলি আমাদের সবারই জানা। কংগ্রেস, বি.জে.পি. সবাই মিলে এটা করেছেন যাতে রিজার্ভেশন না হতে পারে। তামিলনাড়ুর কথা বলছেন ওখানেও গায়ে কেরোসিন ঢেলে আগুন লাগিয়ে দিয়েছে রিজারভেশন যারা চায় না। এটা তো ইতিহাস। সংবিধান বাধা আছে কি বাধা নেই এই যেমন আছে, সুপ্রীমকোর্টে তো সংবিধানের উপরে না। এই ধরনের কথা বলারও চেষ্টা করেছেন আমাদের বন্ধুরা। মাননীয় সদস্য শ্যাম বাবুতো বলেছেন - সুপ্রীম কোর্ট কে? সংবিধানের

পবিত্রতা রক্ষা করার সোল এজেন্ট পার্লামেন্ট। তারা করছেন না কেন? ওখানে তো যাচ্ছেন না। বরং আমাদেরকে নোটিশ দিয়ে দিয়েছেন যে কোন অবস্থাতেই যেন ৫০ পার্সেন্টের বেশী রিজার্ভেশন যেন না হয়। এর অর্থ হচ্ছে ৫০ পার্সেন্টের বেশী যদি রিজার্ভেশন দেওয়া হয় তাহলে এন্টায়ার চাকুরী দেবার পদ্ধতিটা বন্ধ হয়ে যাবে। চাকুরী দেওয়া তো আস্তে আস্তে বন্ধ হয়ে যাচ্ছে ভারতবর্ষে। সিদ্ধান্ত নিয়ে বলে দেওয়া হলো যে ২ পার্সেন্ট করে প্রতি বছর চাকুরী দেওয়া কমিয়ে দিতে হবে। তাহলে পাঁচ বছরে ১০ পার্সেন্ট চাকুরী দেওয়া কমানো যাবে। তারপরে বলে দেওয়া হয়েছে এক বছর ধরে যে সমস্ত পদগুলি খালি আছে সেগুলি বিলোপ করে দাও। এক বছর নতুন কোন চাকুরী দিতে পারবে না। গভর্ণমেন্টকে বারবার এই সমস্ত চিঠি দেওয়া হচ্ছে। কিন্তু আমরা এটা মানতে পারছি না। সে জন্য আমরা চাই গভর্ণমেন্টের ইনটেশন ভাল এই বিষয়ে কোন সন্দেহ নেই। কিন্তু আমরা চাইছি যে আইনটা তৈরী করব তাকে যাতে কার্যকরী করতে পারি সেটাই চাইছি। মানুষ যাতে ধোকায় না পড়ে ১৫ পার্সেন্ট ১০ পার্সেন্ট ৬ পার্সেন্ট কেন হবে, কেন পপুলেশন অনুযায়ী হবে না? সুতরাং সেই কারনে আমরা বলছি বাধাটা যেখানে আছে বলেই দিয়েছি ১৫ পার্সেন্টের বেশী। এটা রিজার্ভেশন হতে পারবে না, এটা করা যাবে না যারা করেছে তাদেরটা আটকে দিয়েছে চালু করতে পারবে না। এই জন্য বলছি যেখানে বাধা আছে বাধাগুলি আমরা অতিক্রম করে চলব এবং আমরা এটাকে করব। আমরা বলেছি সকলে মিলে চলুন আমাদের বিধানসভা থেকে যাই গিয়ে বলি তোমাদের কাছে এ বাধা পড়ে আছে, বাধা অতিক্রম করে নাও, আমাদের এইগুলি বার করে দাও। সংবিধানে নেইতা সংবিধানে লিপিবদ্ধ করে নাও। যেখানে আমরা পারি যেমন জনসংখ্যা আছে সেই অনুযায়ী যাতে রিজারভেশন করতে পারি সেই ব্যাপারে বাধাগুলি অতিক্রম করে নাও। সেটার জন্য আমরা সকলেই রাজী হলাম এই বিধানসভায়। আমরা তৈরী হলাম বিধানসভায় পার্টির রিপ্রেজেনটেটিভরা আমরা দিল্লীতে গেলাম মিনিস্টারের সঙ্গে দেখা করতে। তখন শ্রীমতি মেনকা গান্ধী এই দপ্তরের দায়িত্ব প্রাপ্ত মিনিস্টার। সুতরাং উনার কাছে আমরা গেলাম। আমরা যখন যাত্রা করলাম আমাদের সঙ্গে মাননীয় মিনিস্টার চেয়ারম্যান হিসাবে গেছেন। আমরা যখন রওয়ানা হলাম তখন কথা ছিল মাননীয় মিনিষ্টারের সঙ্গে অফিসে দেখা করব। কিন্তু এখন শুনা যাচ্ছে বাড়ীতে দেখা করতে হবে যাত্রাপথে একটা গোলমালে পড়ে গেলাম। ঠিক আছে ওখানে বাড়ীতেই যাই শ্যামাবাবু সহ আমরা সবাই গেলাম। এটা তো স্বাভাবিক আমরা যখন একটা ষ্ট্যাট সব রাজনৈতিক দলের পরিষদীয় দলে যারা আছি সেই দলের প্রতিনিধিরা আমরা যাচ্ছি এটাতে আমরা প্রত্যাশা করতে পারি নি গিয়ে দারোয়ানকে বলতে হবে যে এসেছি আমাদের অন্ততঃ যাওয়ার একটা রাস্তা করে দাও, এটা তো আমরা কল্পনাও করতে পারিনি। মাননীয়া মিনিস্টার নিমন্ত্রন করেছেন অফিসে নয় বাড়ীতে যাওয়ার জন্য। আমরা যখন মাননীয়া মিনিস্টারের বাড়ীতে গেলাম তখন যমদূতসম গাড়ী এসে সামনে দাঁড়াল এবং বলল কি ব্যাপার, কারা তোমরা, কোথা থেকে এসেছ? আমরা পরিচয় দেওয়া সত্ত্বেও দরজা কিন্তু খুলল না, দরজা না খুলে হুকুমের জন্য পাঠাল। শ্যামাচরণবাবু এদিক সেদিক চাইছেন এবং আমরাও এদিক সেদিক চাইছি কি করবো। তারপর আমাদের হুকুমনামা যখন এল দরজা খুলল ভেতরে গেলাম। কিন্তু গিয়ে কোন দিকে যাব এটাও বুঝার উপায় নাই। এখানে কেউ নেই রাস্তা দেখিয়ে দেবে যে এই দিকে যান এবং শেষ পর্যন্ত ড্রাইভার এসে বলল যে স্যার, এই দিকে চলে যান। সে দিক দিয়ে গেলাম এবং যে ঘরে নিয়ে গেল আমার মনে হয় ওখানে কোন প্রতিনিধি ও ঘরের কোন দিন যাবে, ডেপুটেশন নেওয়া হবে এই ধরনের কোন প্রস্তুতি আছে আমার মনে হয় নি। এই ব্যাপারে আমি জানি না শ্যামাবাবু রাজী হবে কিনা? আমরা যারা সেখানে গেলাম সেখানে আমাদের বসার উপযুক্ত সংখ্যক চেয়ারও নেই। কয়েকটা চেয়ার যা আছে আমরা কয়েকজন যারা বসতে পেরেছি আর কয়েকজন যারা দাঁড়িয়ে আছেন তাঁরা দাঁড়িয়েই আছেন। তারপর একজন আসার পর আমরা বললাম চেয়ার কোথায় আছে দেখে আমাদের কয়েকটা চেয়ার দাও। এর মধ্যে কিছু চেয়ারে গদি আছে আর কিছু চেয়ারে চামড়া আছে এবং কিছু কিছু চেয়ারে শুধু কাঠ আছে চামড়াও নেই। এই পরিস্থিতি যাক কোন রকমে বসা গেল এবং এর মধ্যে কয়েকটা প্লাস্টিকের

চেয়ারও আসল। তারপর গৃহকর্ত্রী এলেন। সবচেয়ে অবাক লাগল সেন্ট্রাল মিনিষ্টার আসার পর এদিক সেদিক চাইছেন। মিনিষ্টারকে দেখিয়ে বললাম আমাদের সঙ্গে এসেছেন। তখন মিনিষ্টার উনার কাছে গেলেন এবং আমাদের পরিচয় করিয়ে দিচ্ছেন তখন মাননীয়া মন্ত্রী মাথা গোজ করে দাঁড়িয়ে আছেন। উনার পোশাকের দিকে শ্যামাচরণবাবুর দিকে একবারও চাইলেন না। আমাদের লিডার পরিচয় করিয়ে দিচ্ছেন, ইনি হচ্ছেন শ্যামাচরণ ত্রিপুরা, উনি তাকিয়ে আছেন উনার পোষাকের দিকে। শ্যামাচরণ ত্রিপুরার দিকে চাইলেনওনা। কারোর দিকেই তিনি তাকালেন না। সেন্ট্রাল মিনিষ্টারের কাছে এই ধরনের ডেপুটেশান আমার চোখে পড়েনি। এর আগে প্রাইম মিনিষ্টারের কাছে ডেপুটেশানেও গিয়েছি, রাষ্ট্রপতির সংগে ডেপুটেশানেও গেছি বা অন্যান্য মিনিষ্টারের কাছে ডেপুটেশানেও গেছি। এইরকম ডেপুটেশান আমার চোখে পড়ে নাই। তারপরে যাইহোক প্রথম কথা হল, উনি যা অ্যাক্সপ্রেস করলেন, ইট ইজ নট পসিবল্। আই ডু নট অ্যাগ্রি। হোয়াট উইল বিদ্যা ফেইট অর দি আদারস্। প্রাইম মিনিষ্টার উইল নট অ্যাগ্রি। এই হচ্ছে ভাষা। আমি যদি ভুল বলে থাকি শ্যামাবাবু ৎ দ্ধ করে দেবেন। যার কাছে প্রতিকার চাইলাম তিনিই বলে দিলেন এই কথা। তাহলে সেখানে প্রত্যাশা আর কি করতে পারি? আইন করে সেখানে লঘু করা যাবে? আমরা যখন ডেপুটেশান দিচ্ছিলাম, তখন আর একটি পার্টি ঢুকে গেছে ডেপুটেশানের জন্য। তখন আমাদের সঙ্গে কথা না বলে ওদের সঙ্গে কথা বললেন। ওরা বেরিয়ে আসার পর আমাদের সঙ্গে কথা বলেন। হতে পারে আমাদের ছোট স্টেট। আমরা তো অল পার্টির একটা ডেলিগেশান গেছি। অনিলবাবু চড়া সুরেই বললেন, তুমি ব্যবস্থা করে দাও প্রধানমন্ত্রীর সঙ্গে দেখা করার জন্য। তিনি বললেন, আমি কি করে করব? তোমরা কর। অনিলবাবু বার বার এই কথা বলছেন। অনিলবাবুর মেজাজ যখন চড়া করে বললেন, তারপর তিনি বললেন, ঠিক আছে আমি কথা বলে দেখব। অনিলবাবু বললেন আমরা কালকে অপেক্ষা করব। কালকে তুমি ব্যবস্থা করবে। তিনি বললেন, জিজ্ঞাসা করে দেখতে পারি। প্রধানমন্ত্রীর সঙ্গে বললেই-ত আর চট করে ডেপুটেশান দেওয়া যায় না। এটা সম্ভবও না। এই হচ্ছে তাদের অ্যাটিচিউড। আমাদের এখানে এল-ত একটু চা-টা দিয়ে ভদ্রতা করি। মিষ্টি খাওয়াতে না পারলেও এক কাপ চা হলেও খাওয়াই। সেটাও এলনা। একজন সেন্ট্রাল মিনিষ্টারের এত অমানবিকতা মানুষ সম্পর্কে, তাদের কাছ থেকে কি আশা করতে পারি। মাঝখানে দেখলাম একটা কুকুর এসে ঢুকল, ওটাকে আবার হাত বুলিয়ে দিয়ে আদর করে দিলেন। যার ব্যবহার এরকম তার কাছে রিজার্ভেশানের জন্য মানুষগুলির সম্পর্কে মানসিকতা কি হবে? আমরা-ত সেখানে তিনজন মন্ত্রী এবং সকলেই বিধানসভার সদস্য গেছি। আমাদের প্রতি যদি এইরকম মানসিকতা হয়, তাহলে মানুষগুলি সম্পর্কে কি হবে? তার জন্য আমি বলেছিলাম, এই বাধাগুলিকে আমরা যাতে অতিক্রম করতে পারি, অতিক্রম করে আমরা যা করব তাকে যাতে আমরা প্রয়োগ করতে পারি। এই জন্যই বলেছিলাম এই বাধাগুলিকে আমরা অতিক্রম যাতে করতে পারি এবং এই বাধাকে অতিক্রম করেআমরা যেটা করব সেটাকে আমরা যাতে প্রয়োগ করতে পারি সেটা দেখতে হবে। আমাদের স্টেটে আমরা যেটা করেছি সেটা ভারতবর্ষের কোথায়ও করেছে কি? আমরা ১৯৭৪ ইং সন থেকে ব্যাক লক টেনে এস.টি. রিজার্ভেশন - এর কোটা পূরন করছি এবং আমাদের এখানে আমরা এস.টি. রিজার্ভেশন করেছি ৩১ পারসেন্ট, তার পরেও আমাদের গভর্ণমেন্টের আন্তরিকতা সম্পর্কে প্রশ্ন উঠছে। ১৯৭৪ সালে যখন ওরা রাজত্বে ছিলেন এখন যারা এখানে আছেন বিরোধী আসনে তারাও তখন এস.টি., এস.সি.দের রিজার্ভেশন দিলেন না। আমরাই একমাত্র গভর্ণমেন্ট যারা ত্রিপুরায় এসে ৭৪ সাল থেকে ব্যাক লক টেনে কোটা পূরন করছি আর আমাদের বিরুদ্ধে প্রশ্ন আসছে আন্তরিকতার। তা এই প্রশ্ন যারা উত্থাপন করেছেন তারা কেন এটা করছেন আমি জানি না, তবে এটা যদি ইলেকশনের জন্য করা হয় তো এটা করা উচিৎ না, এভাবে মানুষকে বিভ্রান্ত করা উচিৎ না। বলতেই যদি হয় তো প্রকৃত কথা বলুন। আমরা যখন কেন্দ্রে গেছি সর্ব্বদলীয়ভাবে এই বাধাগুলিকে অতিক্রম করে মানুষকে সুযোগ দেওয়ার জন্য কার্যকরী করার জন্য তখন কেন্দ্রের কি মানসিকতা ছিল আপনারা জানেন না, যে জন্য আমরা গিয়েছিলাম সেটা কি করা গেছে। স্যার, সে

জন্যই আমি মাননীয় সদস্য শ্যামাবাবুকে বলব অন্তত আপনারা যারা বন্ধু মানুষ আছেন যাদের সঙ্গে অনেক বিষয় সম্পর্কেই আমরা একমত হই ব্যক্তিগত আলাপচারিতায় তাদের আমি বলব, বাস্তব অসুবিধাগুলিকে বাস্তব ভাবেই দেখা উচিৎ। দেশের গরীব মানুকে আবার যাতে আমরা বিভ্রান্তির মধ্যে না ফেলি তার জন্য আমাদের ঐক্যবদ্ধ প্রয়াস থাকা উচিৎ, চেষ্টা থাকা উচিৎ। এই রকম কোন আইন করার দিকে আমাদের যাওয়া উচিৎ হবে না যাকে আমরা কার্য্যকরী করতে পারব না। দরকার হয় আমরা আবার যাব, দরকার হয় আমরা প্রধানমন্ত্রীর কাছে যাব, দরকার হয় আমরা প্রেসিডেন্ট অব্ ইন্ডিয়ার কাছে যাব। একবার আমরা সর্ব্বদলীয় ভাবে যেভাবে গেছি তেমনিভাবে আমরা আবার যাব, চেষ্টা আমরা করব। এটাতো অল্‌রেডি ন্যাশান্যাল ইস্যু হিসাবে সামনে এসে গেছে, ফাষ্ট টাইম ও.বি.সি. রিজার্ভেশনের পক্ষে কোন স্টেট থেকে সমস্ত দলের রিপ্রেজেন্ট্যাটিভ্‌রা গেছেন। আমরা এখানেই শেষ করতে চাই না, প্রয়োজন হয় আবার যাব। কিন্তু যখন আমরা আইন করব তখন সেই আইন যাতে কার্যকরী করতে পারি মানুষ যাতে আবার ধোকা না খায় সেটা দেখতে হবে। কারণ স্বাধীনতার পর থেকে দেশের গরীব মানুষ অনেক ধোকা খেয়েছে গরীবি হটাও বলেছে কিন্তু গরীবি হটেনি, বেকারী হটাও বলেছে, কিন্তু বেকারী হটেনি, এইভাবে কত কিছু হটবে বলেছে কিন্তু কোনটাই হটেনি, বার বার ধোকা খেয়েছে দেশের গরীব জনগন। এখন আমরা আইন করে তাদের আইনি ধোকা দেব এই জায়গায় আমরা যেতে চাই না এবং সেজন্য আমি আমার বন্ধুদের অনুরোধ করব আসুন সকলে মিলে আমরা চেষ্টা করি এটার বিরুদ্ধে যে বাধাগুলি আছে সেগুলিকে অতিক্রম করে এটাকে কার্যকরী করার। যারা এগুলির বিরুদ্ধে আছেন যারা দেশের গরীব মানুষকে ধোকা দেওয়ার পক্ষে আছেন যারা বলছে ও.বি.সি.র মধ্যে ও.বি.সি.'খোঁজ, বি পি এল-এর মধ্যে বি পি এল খোঁজ, এস সির মধে এস সি খোঁজ, এস টির মধ্যে এস টি খোঁজ তাদের এই রাস্তাটাকে পরিহার করা উচিৎ এবং এটাকে পরিহার করে যাতে সুষ্ঠুভাবে আমরা আমাদের রাজ্যে ও.বি.সি-দের জন্য যারা আমরা কথা বলি তাদের জন্য আমরা যাতে কিছু করতে পারি এবং এটার জন্য যদি প্রয়োজন হয় তো আমরা সকলে মিলে প্রধান মন্ত্রীর কাছে যাব, এই কথা বলে আমি আমার বক্তব্য এখানে শেষ করছি। ধন্যবাদ।

**চেয়ারম্যান** (শ্রীসমীর দেব সরকার) ঃ- মাননীয় সদস্য শ্রীরতনলাল নাথ মহোদয়।

**শ্রীরতনলাল নাথ ঃ**- মাননীয় চেয়ারম্যান মহোদয়, ও.বি.সি. সম্পর্কে মন্ত্রীদের মধ্যে কয়েকজনের এত বেশী এলার্জি কেন আমি বুঝি না। কারণ তিরুবনন্তপুরমে সি পি এম-এর যে সম্মেলন গেল ২০০০ সালের ২রা অক্টোবর থেকে ২৩ অক্টোবর পর্যন্ত সেটার ৫.১২ তে আছে ধনতান্ত্রিক বিকাশের অধীন সমাজ চালু, জাতপাত ব্যবস্থার সঙ্গে সমঝোতা করছে ভারতীয় বুর্জুয়া শ্রেণী নিজেরাই জাতপাতের সংস্থার লালন পালন করে শ্রমিক শ্রেনীর ঐক্যের পূর্ব শর্ত জাত ব্যবস্থার ধনিকদের নিপীড়নের বিরুদ্ধে ঐক্য, কেননা ধনিক জন সংখ্যার বিপুল সংখ্যক বলিষ্ঠ অংশের শ্রমজীবি শ্রেনীগুলি অঙ্গজাত ব্যবস্থার অবসানের জন্য সংগ্রাম ধনতান্ত্রিক ব্যবস্থার একটা গুরুত্বপূর্ণ অঙ্গজাত নিপীড়নের বিরুদ্ধে সংগ্রাম শ্রেনী শোষকের শোষনের বিরুদ্ধে সংগ্রামের সঙ্গে যুক্ত। আমি বুঝলাম না, এত এলার্জি কেন। মাননীয় মন্ত্রী মহোদয়, ১৫ মিনিট কাটিয়ে দিলেন মেনকা গান্ধী কিভাবে নাচে অর্থাৎ ইস্যুটাকে এত লাইট করছেন কেন আমি বুঝি না। স্যার, মাননীয় পরিষদীয় মন্ত্রী শ্রী কেশব মজুমদার শ্যামাবাবুকে মন্তব্য করে একটা কথা বলেছেন যে জোট আমলে শ্যামাবাবু তো ও.বি.সি. কমিশনের চেয়ারম্যান ছিলেন - তখন কেন তিনি এটা করলেন না। মাননীয় মন্ত্রী বোধ হয় এই বিষয়টি জ্ঞাত নন যে ইন্দ্রসাহনী ভার্সাস্ ইউনিয়ন অব্ ইণ্ডিয়া মামলাটার জাজমেন্ট দেওয়া হয়েছিল ১৬.১১.৯২ ইং তারিখ। সুতরাং কোয়েশ্চান অব্ রিজার্ভেশন অব্ ও.বি.সি. ডাজ নট এরাইজ। ৯২তে জোট গভর্ণমেন্ট অলরেডি গোন্। সুতরাং দেখতে হবে এখানে যে জাজমেন্ট দিয়েছেন ১৬.১১.৯২- কাজেই এই রিজারভেশনের প্রশ্ন আসে না। তবে এখানে একটা জিনিস - ইট ইজ ফ্যাক্ট দ্যাট ত্রিপুরা থেকে এই সময় বিভিন্ন ইস্যু নিয়ে আলোচনা হয়েছে কিন্তু কোন সময়ই সর্বদলীয় টীম দিল্লী যায় নি - এই প্রথম। সো, ইট ইজ অ্যান ভেরী ইম্পোরটেন্ট ইস্যু। মাননীয় মন্ত্রী শ্রীঅনিল সরকারের নেতৃত্বে এই সর্বদলীয় টীম দিল্লী গিয়েছেন।

আই অ্যাম অলসো এ পার্ট অ্যাণ্ড পার্সন অব্ দিস্ এসেম্বলী। উনারা যে মেমোরেণ্ডাম দিয়েছেন তাতে কি বলেছেন - এ সার্ভে ওয়াজ একর্ডিংলি কন্ডাক্টেড বাই দ্যা স্টেট গভর্ণমেন্ট ইন ১৯৯৫ ফর অ্যাসার্টেনিং ও.বি.সি. পপুলেশান ইন্ দিস্ স্টেট, দো দিস্ সার্ভে রিপোর্ট হ্যাজ নট ইয়েট বিন ফর্ম্যালী একসেপ্টেড্ বাই দ্যা স্টেট গভর্ণমেন্ট। অথচ মন্ত্রী দিনের পর দিন বলে যাচ্ছেন পপুলেশান ৬, ৭৪, ২৯২ জন। গভর্ণমেন্ট বই পাবলিশড্ করেছেন - তার মধ্যে বলা আছে এই পপুলেশানের কথা। তাহলে এই রিপ্রেজেনটেশনের মানেটা কি ? তুমি তো ফর্ম্যালী এটা একসেপ্ট কর নাই। তাহলে এই সংখ্যাটা কোথ্ থেকে আসল। কোথ থেকে এই বই পাবলিশ করা হলো - অথচ মন্ত্রী বলছেন ২৪.৪৮ পার্সেন্ট।

নেপথ্যে শ্রীবাদল চৌধুরী (মন্ত্রী) ঃ- এটা এপ্রোক্সিমেট্লী বলেছেন)

আবার এপ্রোক্সিমেট্লী বলছেন। এখানে পরিষ্কার বলা হয়েছে যে দো সার্ভে রিপোর্ট হ্যাজ নট বিল ফর্ম্যালী এক্সেপ্টেড্ বাই দ্যা স্টেট গভর্ণমেন্ট। তাহলে কোথ্ থেকে এই সংখ্যাটা এলো। গভর্ণমেন্ট যদি এটা এক্সেপ্ট না ক .রন তাহলে কিসের কথা বলছেন হাউসে প্রতিদিন ? আমি তো এটা বুঝি না।

স্যার, আরেকটা জিনিস দেখুন মেমোরেণ্ডামের ৭নং প্যারাতো বলা আছে - 'The matter was, therefore, referred to the Advocate General of Tripura and the then solicitor General of India Mr. T.R. Androijenia, Both of them are in opinion that reservation to the extent of 71% might be excessive.'

এটা বেশী হতে পারে। তো কি হলো - তারা কি বলছেন যে ৫০ পার্সেন্টের বেশী হতে পারে না। মেমোরেণ্ডামে কি আছে - বা কোথায় কোন রিপোর্টে কি আছে, আমার কাছে সোমনাথ চ্যাটার্জি থেকে 'ল' ডিপার্টমেন্ট থেকে সমস্ত রিপোর্ট আছে। সোমনাথ চ্যাটার্জির সই করা কাগজও আমার কাছে আছে। কোথাও বলেনি এটা বলেছে ইউ মে এক্সীড ৫০ পার্সেন্ট বাট রিজন শুড্ বি মেনশনড্ দেয়ার।

স্যার, আরেকটা জিনিস দেখুন মেমোরেণ্ডামের ৮ নং পয়েন্ট - 'It may be mentioned here that the operation of the legislation made by the some other states providing reservation exceeding 50% is learned to have been accepted.'

শুনেছি এই ধরনের একটা স্টেট করেছে স্যার, এই ধরনের কোন রিপ্রেজেনটেশন হয় ? এই ধরনের কোন রিপ্রেজেনটেশন নিয়ে কি রাজ থেকে কোন প্রতিনিধি দল যেতে পারে ? আমি জানি না - উনাদের কি মনোভাব, শেম্ শেম্। এই যে মেনকা গান্ধী এই ধরনের ব্যবহার করেছেন - এটা লজ্জাকর ব্যাপার। আই কন্ডেম্ দ্যা সিটিউয়েশান। এই ধরনের রিপ্রেজেনটেশনকে নিশ্চয়ই কেউ আদর করবে না।

স্যার, আমার নেকস্ট পয়েন্ট হচ্ছে - গত ২৪শে আগষ্ট, ০১ইং তারিখ মাননীয় সদস্য শ্রীনারায়ন চৌধুরী ও.বি.সি. বেকারদের সংরক্ষণ না হওয়া সাপেক্ষে তাদের সরকারী চাকুরীতে নিয়োগের ক্ষেত্রে অগ্রাধিকার দেওয়া হবে কি না ? উত্তর দিয়েছেন - যেহেতু সরকারী চাকুরীর ক্ষেত্রে ও.বি.সি. দের এখন পর্যন্ত সংরক্ষন ব্যবস্থা চালু হয়নি সেহেতু ও.বি.সি. বেকারদের সরকারী চাকুরীতে নিয়োগের ক্ষেত্রে অগ্রাধিকার দেওয়ার প্রশ্ন উঠে না।

কি বলছেন ও.বি.সি. কল্যান মন্ত্রী ? স্যার, রাজ্য সরকারের এপয়েন্টমেন্ট পলিসি তাং ৩১.৫.'৯৫ইং -এতে বলা হয়েছে, ও.বি.সি. প্রার্থীদের সরকারী চাকুরীতে অগ্রাধিকার দেওয়া হবে। আবার গত শুক্রবার মাননীয় সদস্য নারায়ন চৌধুরীর একটি লিখিত প্রশ্নের উত্তরে ভারপ্রাপ্ত মন্ত্রী জানিয়ে ছিলেন, না, এই ধরনের কোন ব্যবস্থা নেই। অথচ ৩১.৫.১৯৯৫ইং তারিখে রাজ্য সরকার পরিস্কার করে লিখিত অর্ডারে উল্লেখ করেছিল যে সরকারী চাকুরীতে ত্রিপুরা সরকারের বিভিন্ন দপ্তরে ও.বি.সি. সম্প্রদায়ভূক্তদের অগ্রাধিকার দেওয়া হবে। তারপর মন্ত্রীর বক্তব্যে এসব থাকে কি করে ? কি করে এটা

সম্ভব? আপনারা ভাবছেন, কেউ তারপর যদি কেইস করে বসে তাহলে কি হবে? অনুমোদন পাওয়া যাবে না - কাজেই বিল এনে লাভ নেই। মেনকা গান্ধীর চিঠির কথা বলা হচ্ছে এটা মানতে পারছি না। ২০০০ সালে রাজ্য সরকার এই হাউসে এভিডেন্স এ্যাক্ট বিল এনে পাশ করিয়েছিল। কিন্তু অনুমোদন এখনও পাওয়া যায় নাই। তাই বলে কি বিলটি হাউসে আনা হবে না? এটা অনুমোদন পাওয়ার ক্ষেত্রে কিছুটা বিলম্ব হতেই পারে। তার জন্য একটি সরকার কি করে বিশাল অংশের একটি জাতি গোষ্ঠীর সঙ্গে দিনের পর দিন এইভাবে প্রতারনা করে চলছে? এই জাতি গোষ্ঠীর সঙ্গে ছলনা করাটা মোটেই ঠিক হচ্ছে না। ও.বি.সি. ইস্যুতে আমরা সব রাজনৈতিক দল একত্রিত হলে এই ব্যাপারে একটা সিদ্ধান্তে এসেছিলাম। কিন্তু তারপরও ও.বি.সি. সংরক্ষন সংক্রান্ত কোন বিল না আসাতে রাজ্যের ও.বি.সি. সম্প্রদায়ের মানুষ বিস্মিত। জানি না, ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী নিজে এই ব্যাপারে কতটুকু আগ্রহী। এখন বলছেন ৫০ শতাংশের বেশী রিজার্ভেশান দেওয়া যাবে না। যদি তাই হয় তাহলে আমি এই রাজ্যেরই একটি মামলার রেফারেন্স দিচ্ছি। কেইস নাম্বার রীট আপীল ৮২/৯৬ এরাইজিং সিভিল রুল ৩২/৯৬ বিটুইন স্টেইট অব ত্রিপুরা এণ্ড আদার্স বনাম শ্রীচন্দন সাহা এণ্ড আদার্স। সেই মামলায় সরকার পক্ষ থেকে বলা হয়েছে, ৫০ পার্সেন্ট ইজ নট বার। রিজার্ভেশান ৫০ শতাংশের বেশী দেওয়া যাবে। কাজেই এখন সরকারের এই ধরনের কথা হতে পারে না। তামিলনাড়ুতে ৬৯ শতাংশ সংরক্ষন এখনও বলবৎ আছে। সাংবিধানিক রাইট থাকলে কেন রাজ্যের ৪২ শতাংশ ও.বি.সি.দের জন্য এটা কার্য্যকর হবে না? স্যার, মাননীয় সদস্য কাজলচন্দ্র দাসের একটি লিখিত প্রশ্নের উত্তরে মন্ত্রী জানালেন যে ও.বি.সি. দের জন্য বুক গ্র্যান্টের কোন টাকা বরাদ্দ নেই। কেশববাবুকে বলছি অন্য কেউ না, দুই চারজনের এলার্জী আছে আমি চিনি তাদের। স্যার, বুকগ্র্যান্টে কি টাকা দিয়েছে? বলছে যে বুকগ্র্যান্টে বরাদ্দ নেই ভালো। তারপরে মাধ্যমিকোত্তর বৃত্তি বরাদ্দ নেই, প্রয়োজনভিত্তিক ঐতিহ্যগত জীবিকা নির্বাহ উন্নয়ন প্রকল্প যেটা ও.বি.সি. সম্প্রদায়ের অনেক-এর মধ্যে কাস্ট ঐতিহ্যগত বরাদ্দ নেই। মহিলা অন্যান্য তাঁতীদের জন্য উন্নয়ন প্রকল্প নেই। মুদি দোকানের জন্য মাত্র একজনকে লোন দিয়েছে ২০০০-২০০১ সালে। তাহলে ও.বি.সি. দের প্রতি উনাদের যে প্রচণ্ড ইচ্ছা টু আপ দি ও.বি.সি. কমিউনিটি হয়্যার ইজ দি রেকর্ড? রেকর্ডে এ কথা বলে না স্যার, মাননীয় মন্ত্রী চাপে আছে। আমি জানি দুইজনের মাঝে পড়েছে কতটুকু পারবে সন্দেহ আছে। যখন আমরা ও.বি.সি. ইস্যু উঠাইয়াছি বাদলবাবু ও চাপে, মুখ্যমন্ত্রী চাপে আছে। সেন্টিমেন্ট ইজ দেয়ার। স্যার, জেনে ফেলেছে ও.বি.সি. সম্প্রদায়ের মানুষ ত্রিপুরার মানুষ যে কাদের কাদের ও.বি.সি. সম্পর্কে এলার্জী রয়েছে। আমি মুখ্যমন্ত্রীকে চিঠি দিয়েছিলাম যে, পলিটব্যুরোতে কোন ও.বি.সি. লোক নেই। যখন সদস্য পার্টির মিটিং হয় দিল্লীতে সীতারাম কেশরীর সময়ে তখন সব পার্টি গিয়েছিল। বি.জে.পি. তাদের মতামত পাশ করে নি। সি.পি.এম. পার্টি লিডেড বাই সোমনাথ চাটার্জী তিনিই একমাত্র ব্যক্তি হো অপোজ দি ও.বি.সি.। আমি পত্রিকার রেকর্ড রেফারেন্স দিয়েছি নো প্রটেস্ট ফ্রম দি ত্রিপুরা গভর্ণমেন্ট। ত্রিপুরা থেকে কেন প্রটেস্ট করেনি পলিটব্যুরোতে। আমি চিঠি দিয়েছি মুখ্যমন্ত্রীকে যেহেতু পলিটব্যুরোতে আপনার দলের ও.বি.সি. সম্প্রদায়ের কোন নেতৃত্ব নেই সেই আপনারা এখানে ও.বি.সি. সম্পর্কে নীরব। স্যার, আর একটা কথা আপনার মাধ্যমে বলব পশ্চিমবঙ্গ ১৯৯৭ইং সাল থেকে ও.বি.সি. বেকারদের জন্য আপার এইজ লিমিট রিলাক্জেশন করেছে থ্রি ইয়ার্স। আমি কাগজ দিয়েছি ২৯শে জুলাই, প্রশ্ন তুলেছিলাম মাননীয় মন্ত্রী বলেছিলেন ঠিক আছে পরীক্ষা করা হবে। এটার স্বার্থে ও.বি.সি. রিজার্ভেশানের কোন প্রশ্ন নেই। এটা হলো আপার এইজ লিমিট রিলাক্সজেশন আশ্বাসও দিয়েছিলেন অনেকটা যে ঠিক আছে পরীক্ষা নিরীক্ষা করে দেখব। এটা আপত্তি কোথায়? তার মানে পরিষ্কার এলার্জী আছে। স্যার, আমি আপনার মাধ্যমে একটা কথা বলছি এখানে দেখুন জাজমেন্টটা কি, বাংলা অর্থ কি দাঁড়ায়। জাজমেন্টটা হলো যে মূল ভূখণ্ডে দুর্গম প্রত্যন্ত অঞ্চলে অবস্থিত রাজ্য সমূহের যেসব অঞ্চলের ভৌগলিক দুর্গমতা ও জনগোষ্ঠীগত সংখ্যানুপাতিক ভিন্নতর ও জনগোষ্ঠীগত সংখ্যানুপাতিক ভিন্নতর অবস্থান বিদ্যমান সেইসব ক্ষেত্রে ৫০ শতাংশ সংরক্ষণ-এর বাধা অবশ্যই শিথিলযোগ্য। এবং ত্রিপুরা রাজ্যের তিন দিক আন্তর্জাতিক সীমানা দ্বারা পরিবেষ্টিত ভৌগলিক দিক থেকে দুর্গম এবং মূল ভূখণ্ড থেকে প্রত্যন্ত অঞ্চলে অবস্থিত এই

রাজ্যের জনগোষ্ঠীর অবস্থানও ভিন্নতর। যেমন এস.টি. হলো আমাদের ত্রিপুরাতে ৩১ শতাংশ আর সর্ব ভারতে ৭.৫ শতাংশ আর এস.সি. হলো ত্রিপুরাতে ১৬ শতাংশ আর সর্ব ভারতীয় ক্ষেত্রে ১৫ শতাংশ, ও.বি.সি. আমাদের রাজ্যে ৪০ শতাংশ এটা আমাদের হিসাব যেহেতু সরকার স্বীকার করে না ২৪ শতাংশ, সর্ব ভারতীয় ক্ষেত্রে ৫২ শতাংশ। সংখ্যালঘু ৬ শতাংশে, সর্ব ভারতীয় ক্ষেত্রে ১০.৫ শতাংশ। ব্রাহ্মণ আমাদের রাজ্যে ২ শতাংশ সর্ব ভারতীয় ক্ষেত্রে ৩.৫ শতাংশ। কাস্ট এবং অন্যান্য ৫ শতাংশ সর্ব ভারতীয় ক্ষেত্রে ১১.৫ শতাংশ। সুতরাং আমার প্রশ্ন হলো ও.বি.সি. সংরক্ষণের ফলে উদ্ধার হয়ে যাবে এটা ঠিক না। এটা আমরাও জানি কিন্তু এটা হলো আমার শেয়ার। আমার শেয়ার কোথায়? আমার শেয়ার কেন বাদলবাবু কেড়ে নেবে, আমার শেয়ার কেন মানিক সরকার মহোদয়কে দেব? আমার শেয়ার আমি পাব, এটা আমার অধিকার। ভারতের সংবিধান অনুযায়ী আমার অধিকার আমি পাব। সুতরাং আমি অনুরোধ করব, আমি আপনার মাধ্যমে বলছি আমি শুধু একটুকু জিনিস চাই। সুতরাং আমি অনুরোধ করা। আমি আপনার মাধ্যমে বলব। মা- ীয় মন্ত্রীর কাছে শুধু আমার একটা বক্তব্য আমি শুধু একটা জিনিষ চাই যেটা বাস্তব এটাই বলতে হবে। আমি মনে করি বিল না আনাটা এটা রাজ্য বাসীদের বঞ্চনা। কেশববাবু বলেছেন যে এটা গিয়ে যদি আটকে থাকে। এছাড়াও তো বিল আটকে আছে। এরপরে দরকার হলে আমরা যাব। অনেক সময় প্রতিনিধি দল যায়। এমন হলো কেন। গোড়ায় গলদ কোথায় আগে দেখতে হবে। তাহলে যারা এপয়েন্টমেন্টটা যারা নিয়েছে সেই এপয়েন্টমেন্টটা কি ব্যাপার। সেগুলি দেখতে হবে। স্যার, উনি যদি প্রপোজ বিল না আনে আমি তো উকে মারতে পারব না। ডেমোক্রেটিক সিস্টেমে আমি দায়ী করতে পারব চিৎকার দিতে পারব। আমার কাছে উনার কাছে একটাই বক্তব্য আমি আজকেই বলছি উনি দরকার হলে পার্টি লেভেলে ঠিক করে নিক। আদৌ এই বিলটা আসবে কি না? এটা হচ্ছে আসল কথা। ৯৩তে ইনক্লোড করলে কেউ কোর্টে যেতে পারে না। কিন্তু এখানেও একটা আপত্তি রয়েছে। এখানে বলেছে সুপ্রিম কোর্ট সব জায়গাতে আমি যাব। কাজেই একটি কথাই আমি মাননীয় মন্ত্রীর কাছে অনুরোধ করব, আসলে কি আপনি পারছেন না তাদের চাপে এটা হচ্ছে অবস্থান। এখানে সত্য কথা বলতে হবে। এখানে সাপ্রেস করাটা আপনি পাপি হয়ে যাবেন। সুতরাং কবে আনবেন বিল নতুবা এটা নিয়ে প্রত্যেক সময় ঝামেলা হবে, প্রত্যেক দিন ঝামেলা হবে। এই ব্যাপারে সঠিক বক্তব্য যে তা রাখবেন কি না। এই ব্যাপারে আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রীকে অনুরোধ রেখে আমার বক্তব্য শেষ করছি, ধন্যবাদ।

**মিঃ চেয়ারম্যান ঃ-** মাননীয় বিরোধী দল নেতা।

**শ্রীজওহর সাহা** (বিরোধী দলনেতা) **ঃ-** মিঃ চেয়ারম্যান স্যার, আসলে আমাদের মাননীয় স্বাস্থ্যমন্ত্রী যে বক্তব্যটা রেখেছেন এখানে, উনার দীর্ঘ বক্তব্যের মধ্য দিয়ে এটা কিন্তু পরিষ্কার হয়ে গেছে যে রাজ্যের ও.বি.সি. দের স্বার্থ রক্ষিত হউক এমন মানসিকতা উনার নিজের নেই। আর উনার বক্তব্যের মধ্য দিয়ে ট্রেজারী ব্যাঞ্চের অন্যান্য সদস্যদেরও নেই। আসলে কি জানেন এই রাজ্যের ও.বি.সি. দেরকে নিয়ে রাজ্যের বামফ্রন্ট সরকার প্রতারণা করছে। এটা পরিষ্কার করে বলতে হয়। এখানে বক্তব্য যারা রাখছে সব নন্ ও.বি.সি.। দিল্লীতে ডেলিগেশন যাবে তার সব নন্ ও.বি.সি.। আবার এখানে ও.বি.সি. ডাইরেক্টরেট কে চালাবেন যারা নন্ ও.বি.সি. এবং ও.বি.সি. দের স্বার্থ যাহাতে রক্ষা না হয় এমন লোকদেরকে নিয়ে সেখানে ও.বি.সি. ডাইরেক্টরেট করা হয়েছে। বক্তব্য রেখেছেন রমেন্দ্রবাবু উনি তো সেই সম্প্রদায়ের লোক। আর পবিত্রবাবু তো ভাল বর্কৃতা দিতে পারেন। কেশববাবু থেকে তুলনামূলকভাবে পবিত্রবাবুকে কেউ খারাপ বলতে পারবে না। সুন্দর বর্কৃতা উনি দেন। আমি যতটুকু জানি যদি আমার ভুল না হয়ে থাকে। উনি নিজেও একজন ও.বি.সি. সম্প্রদায়ভুক্ত। অর্থাৎ যে সম্প্রদায়ের লোক মনের ব্যথা এবং সম্প্রদায়ের সমস্যা এটা বলার অধিকারও কিন্তু তাদের দলের মধ্যে নেই এটা পরিষ্কার। এখানে তাদের কণ্ঠরোধ করা হচ্ছে। এবং এই মানসিকতা যে সরকারের আছে আপনি নিজেই বলুন যে ও.বি.সি.দের স্বার্থ তারা কতটুকু রক্ষা করবে। ফলে এখানে মাননীয় সদস্য রতনলাল নাথ অত্যন্ত সঠিকভাবে উনি আমাদের

কংগ্রেসের দলের হয়ে এই ও.বি.সি.দের স্বার্থ সংরক্ষণের ব্যাপারে আমাদের দলের যে মতামত এবং এখানে সরকার যে ভূল বিচ্যুতি হচ্ছে সেগুলি সঠিকভাবে উনি তুলে ধরেছেন।

রতনবাবুর বক্তব্য এটা আমাদের দলের বক্তব্য। আপনাদের জ্যোতি বসু তো একবার প্রধানমন্ত্রী হওয়ার সুযোগে এসেছিল কিন্তু আপনাদের কারনে উনি প্রধানমন্ত্রী হতে পারেন নি। উনি বলেছেন যে এটা ঐতিহাসিক ভুল। আবার আপনারা আরেকটা ভুল করেছেন। একসময় নেতাজী সুভাষ বসুকে বলেছিলেন যে সে না কি কুকুর। এর পরে সেটা আপনারা সংশোধন করে নিয়েছেন। এখানে কংগ্রেস দল বলেনি যে আমরা ও.বি.সি. দের স্বার্থ সংরক্ষিত হউক আমরা এর বিরুদ্ধে বলতে পারে না। এই রাজ্যের শ্যামাচরণ কমিশন এর রিপোর্টটা আপনারা মেনেছেন? আমরা বলব এই রাজ্যের ও.বি.সি. দের স্বার্থ সংরক্ষনের জন্য আমাদের জোট সরকারই প্রথম উদ্যোগী হয়। শ্যামাচরন ত্রিপুরা একজন প্রবীন সদস্য, আমরা উনাকে চেয়ারম্যান করে সেই কমিশন গঠন করেছি প্রথম আমাদের আমলে। আমরা মাত্র ৫ বৎসর সময় পেয়ে ছিলাম এই ৫ বৎসরে আমরা সূচনা করেছিলাম। আজকে আপনারা সেই পথও বন্ধ করে দিয়েছেন। এই শ্যামাচরন ত্রিপুরা উনার যে কমিশন সেই রিপোর্টে এখানকার ৪২ শতাংশ এর উপরে এই রাজ্যের ও.বি.সি. জনসংখ্যা নির্ধারন করেছিলেন এবং কতগুলি জনগোষ্ঠী এবং কারা কারা আসবে সেটাও উনি চিহ্নিত করেছিলেন। কিন্তু বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর আপনারা বলছেন যে এটা হবে না। তারা একজন আমলা দিয়ে বসালেন নন্দি কমিশন তারা সুপারিশ করল রাজ্যে ৩৫ শতাংশ ও.বি.সি সম্প্রদায়ভুক্ত। এটাও আপনারা মানলেন না। আপনারা পরবর্তী সময়ে বললেন এটা ২৪.৫ শতাংশ হবে। কিন্তু এটা বলার পরেও আপনারা এই পর্যন্ত কি কার্যকরী করেছেন বলুন? আপনারা বক্তৃতার বেলায় পণ্ডিত। প্রতিশ্রুতির বেলায় আপনারা বিদ্যাসাগর। আর কার্য্যকরী করার ক্ষেত্রে আপনারা হলেন তসলাম ফা।

(গণ্ডগোল)

মিঃ চেয়ারম্যান ঃ- আলোচনা যতক্ষন চলবে ততক্ষন পর্য্যন্ত সময় বাড়ানো হলো।

শ্রীজওহর সাহা (বিরোধী দলনেতা) ঃ- স্যার, তসলাম ফা সম্পর্কে আপনার কি মন্তব্য?

মিঃ চেয়ারম্যান ঃ- সময়ের প্রতি লক্ষ্য রাখবেন।

শ্রীজওহর সাহা (বিরোধী দলনেতা) ঃ- মাননীয় চেয়ারম্যান মহোদয় আসলে সমস্যাটা কি, এখানে স্যার, দৃষ্টিভঙ্গীর অভাব। আমাদের তপশিলী কল্যান দপ্তরের মন্ত্রী উনি ..........

শ্রীশ্যামাচরণ ত্রিপুরা ঃ- তসলাম ফা যেন অব্ ওয়ার্ক ছিলেন। তিনি যে কথা বলতেন এবং উনি কংগ্রেসের মন্ত্রী ছিলেন।

শ্রীজওহর সাহা (বিরোধী দলনেতা) ঃ- স্যার আমাকে বাধা দিচ্ছে। আমরা কিন্তু বাধা দেই না।

মিঃ স্পীকার ঃ- প্লীজ বলতে দিন। প্লীজ প্লীজ।

শ্রীজওহর সাহা (বিরোধী দলনেতা) ঃ- স্যার, আমরা কিন্তু তাদেরকে বাধা দেই না। কিন্তু আমাদের বক্তব্য হলো এই রাজ্যের ও.বি.সি. দের সংরক্ষনের ব্যাপারে মাননীয় সদস্য .......... ।

মিঃ চেয়ারম্যান ঃ- প্রশ্ন তো এটা না। মাননীয় বিরোধী দলনেতার প্রশ্নটা এসেছে প্রাক্তন মন্ত্রী সম্পর্কে, একজন প্রাক্তন মন্ত্রী সম্পর্কে আপনি মন্তব্য নিয়ে কথা বলছেন।

শ্রীজওহর সাহা (বিরোধী দলনেতা) ঃ- প্রাক্তন মন্ত্রী হিসাবে আমি মন্তব্য করছি আপনি কি করে বুঝলেন।

মিঃ চেয়ারম্যান ঃ- না না আপনিই তো বলেছেন।

(গণ্ডগোল)

শ্রীজওহর সাহা (বিরোধী দলনেতা) ঃ- মাননীয় চেয়ারম্যান মহোদয়, আপনি এখানে বলে বসে আছেন আপনার দায়িত্ব নিরপেক্ষ ভাবে হাউসকে পরিচালনা করা।

**শ্রীবাদল চৌধুরী** (মন্ত্রী) ঃ- পয়েন্ট অব্ অর্ডার স্যার, তসলামফা সম্পর্কে যে মন্তব্য করেছেন আমি অনুরোধ করব কংগ্রেস সভাপতি ও আছেন জওহর বাবু যে শ্যামাচরণ বাবুর সঙ্গে একমত কিনা?

**শ্রীবীরজিৎ সিনহা** ঃ- তসলামফা তো মৃত্যুর আগে কমিউনিষ্ট হয়ে মারা গেছেন। তার জন্য হয়তো তিনি সি.পি.এম. হয়ে গেছেন।

**শ্রীবাদল চৌধুরী** (মন্ত্রী) ঃ- তাহলে উনাকে স্বীকার করান।

(গণ্ডগোল)

**শ্রীকেশব মজুমদার** (মন্ত্রী) ঃ- ট্রাইবেল সম্পর্কে মাননীয় বিরোধী দল নেতার মনোভাবটাই প্রকাশ পেয়েছে।

(গণ্ডগোল)

**শ্রীজওহর সাহা** (বিরোধী দলনেতা) ঃ- মাননীয় চেয়ারম্যান মহোদয়, আসলে ও.বি.সি. দের স্বার্থ .ক্ষিত হউক এবং এই হাউসে ও.বি.সি. দের স্বার্থ রক্ষনের ব্যাপারে কোন আলোচনা হউক, সেটা বিরোধী বেঞ্চের সবাইকে বলব না একটা অংশ আছে যারা ও.বি.সি.দের স্বার্থ রক্ষনের ব্যাপারে তীব্র বিরোধীতা করে। সুতরাং সেখানে বিভিন্ন অপব্যাখ্যা এবং বক্তব্যে বাধা দেওয়া, কারন ওরা চায়না এই হাউসের মূল্যবান সময় এই রাজ্যে ও.বি.সি. দের কল্যানে এবং এদের সংরক্ষনে সেখানে কিছুটা সময় প্রয়োগ করা হউক। স্যার, এখানে এই রাজ্যের ও.বি.সি.দের মায়াকান্নার কথা পরিসংখ্যান দিয়ে মাননীয় সদস্য রতনবাবু তুলে ধরেছেন সংরক্ষন হবে না চাকরী, উন্নয়ন কিংবা তাদের জাতি গোষ্ঠীর কল্যানে। এই ও.বি.সি. দের জন্য এই রাজ্যের বামফ্রন্ট সরকার কোন রকম পদক্ষেপ নেবে না। স্যার, আমাদের বিধানসভা থেকে তাদের ব্যাপারে আইন পাশ করে দেওয়ার ব্যাপারে প্রতিশ্রুতি দেওয়া হয়েছে। যে বিধানসভায় আসবে এবং সেখানে মৌখিক আলোচনাও হয়েছে। মেনকা গান্ধীকে এই কথা বলা হয়েছে যে আমাদের পরবর্তী বিধানসভার অধিবেশনে ও.বি.সি. দের সংরক্ষনের জন্য বিল আনব।

**মিঃ চেয়ারম্যান** ঃ- প্লীজ্ কনক্লুড্ করুন।

**শ্রীজওহর সাহা** (বিরোধী দলনেতা) ঃ- আপনার কথার কোন প্রতিবাদ করিনি, এখানে আমাদের দল কংগ্রেস পরিষ্কার ভাবে আমরা এটা জানিয়ে দিতে চাই যে শ্যামাচরণ বাবু কমিটির সুপারিশ অনুসারে সংরক্ষনের জন্য যে ৪২ পার্সেন্ট করা হয়েছে। সেটা ২৪,৩৫ স্যার, এটা ৪৫ পার্সেন্ট, ৪২ পার্সেন্ট এই রাজ্যে ৪২ পার্সেন্ট কার্যকরী করতে হবে। এটা আমাদের বক্তব্য। সুতরাং এখানে যাই বলুক এখানে যত বিরোধী দলই আসুক, আন্তরিকতা তা নিয়ে আসতে হবে। ও.বি.সি. দের মধ্যে আদার ও.বি.সি. কে বাঁচাতে হবে এটার পক্ষে আমরা নয়। আমরা চাই মোট যে ও.বি.সি. জনগোষ্ঠী আছে যেটা পরিসংখ্যান শ্যামাচরণ কমিটির মিটিং এর মধ্যে দিয়ে বেড়িয়েছে। সেটা এই রাজ্যের মধ্যে কার্যকরী করতে হবে।

**শ্রীপবিত্র কর** (মন্ত্রী) ঃ- পয়েন্ট অব অর্ডার স্যার, উনি যেটা বলেছেন এটা ঠিক না। শ্যামাচরণ ত্রিপুরা কমিটির যে রিপোর্ট সেটা পরবর্তী সময় যখন কমিশন হয় তাদের সরকার থাকার সময়তে শ্যামাচরণবাবুর যে রিপোর্ট সেই রিপোর্ট পেশ করা হয়েছিল। সেই রিপোর্ট তারা একসেপট করে নাই। আমরা আবার পরে সেই কমিটির রিপোর্ট পরীক্ষা করি, পরীক্ষা করে উনার যে কতগুলি ব্যাপার ছিল আমরা আরও কতগুলি কমিউনিটি কে যুক্ত করে সাবমিট করি। এই রিপোর্ট সরকার গ্রহন করেছে এবং এই কার্য্যকরী করার জন্য ব্যবস্থা করেছেন। রিজার্ভেশনের বিষয়টা নিশ্চয়ই আছে সেটা আলাদা। রিজার্ভেশনবাদে সমস্ত বিষয় করা হয়েছিল। এবং এটা নিয়ে বিভ্রান্ত করেছে। রিপোর্ট বলতে আর রিপোর্ট নেই। রিপোর্ট যখন চালু তখন কার্য্যকরী করার ব্যবস্থা গ্রহন করা হল।

**শ্রীজওহর সাহা** (বিরোধী দলনেতা) ঃ- একটা নাম্বার কথা হল, পয়েন্ট অব্ অর্ডার হয় না। শ্যামাচরণ ত্রিপুরা কমিশনের রিপোর্ট আমাদের সরকারে কাছে কোন সময় পড়ল যখন নির্বাচনের প্রাগ মুহূর্তে তখন। সুতরাং সেখানে মন্ত্রীসভায় সিদ্ধান্ত হয়েছিল যে পরবর্তী সময় পর্যায় এই কমিশনের রিপোর্ট পর্যালোচনা করা হবে। আমরা সেটা প্রত্যাখ্যান করেছি। আমাদের

জোট সরকার এমন কোন সিদ্ধান্ত দেখাতে পারবে না স্যার। তাই আমরা বলব যে, এই শ্যামাচরণ কমিশন, উনার নেতৃত্বে গঠিত কমিশনের যে সুপারিশ সেটা যদি এই রাজ্যে ও.বি.সি.-দের সংরক্ষণ-এর জন্য এবং ও.বি.সি.দের কল্যানে যাতে কার্যকরী হয়। স্যার, আমি বলব যে মাননীয় মন্ত্রী মহোদয়, উনি মিটিং ডেকেছেন সর্বদলীয় মিটিং এবং এই সর্বদলীয় মিটিং আমরাই প্রথম চেয়েছিলাম। যে দিল্লীতে যেতে আমাদের আপত্তি নেই। কিন্তু সেখানে আপনার সরকার, অপনার দলের কি কর্মসূচী, আপনারা কি করতে চান, কত পার্সেন্ট চাকরীতে সংরক্ষণ চান, সেই গুলির কিন্তু জবাব মিলেনি। এবং পরবর্তী সময় দিল্লী যাওয়ার আগে আমরাই ঠিক করে ছিলাম যে যতক্ষন পর্যন্ত না ওরা সরকার তরফ থেকে ও.বি.সি. দের ব্যাপারে স্পষ্ট ভাবে মেমোরেণ্ডাম এর মধ্যে উল্লেখ করা থাকবে, ততক্ষন পর্যন্ত আমরা যাব না। এটা সত্য ত্রিপুরাতে একমাত্র ব্যতিক্রম, সমস্ত রাজনৈতিক প্রতিনিধিদের নিয়ে দিল্লী যাওয়া হয়েছিল। সেখানে কিপ্রতিশ্রুতি মেমোরেণ্ডামে বলা হয়েছিল, সেটা তো উল্লেখ নেই। আজকে কেন সেই বিল আসছে না, কেন এই বিল আনতে গিয়ে সরকার গরিমসি করছে? এটা কি এই রাজ্যের মানুষে জানার অধিকার নেই। তাই আমরা বলব যে ও.বি.সি. দের প্রতারনা না করে অবিলম্বে এই রাজ্যে ও.বি.সি.দের সংরক্ষনের জন্য আমাদের এই বিধানসভায় বিল আনতে হবে। অবিলম্বে এই রাজ্যে ও.বি.সি.দের সংরক্ষনের জন্য বিধানসভায় বিল আনতে হবে এবং সেটা কোথায় অনুমোদন হবে কোথায় হবে না এটাকে বাঁধা দেবেন কেউ চেলেঞ্জ করে মামলা করবে সুপ্রীম কোর্টে সেটা এখন আমাদের দেখার বিষয় না। আমরা চাই তাদের আন্তরিকতা, আমরা চাই আসলে তাদের মানসিকতা আছে কিনা। আমি এইটুকু বলে আমার বক্তব্য শেষ করতে চাই যে সরকার তার সদিচ্ছাটা আগে প্রমান করুক। সরকার বিল এনে এবং সেই বিলকে যথোপযুক্ত স্থানে থাকতে হবে সেই ব্যবস্থা সরকারকে করতে হবে। মাননীয় সদস্য শ্যামাচরণ ত্রিপুরা যে বিষয়টা এনেছেন আমরা আলোচনা করেছি শুধু আলোচনার মধ্যে নয় বিল আকারে সেটাকে এনে এই রাজ্যের ও.বি.সি.দের স্বার্থ সংরক্ষিত হোক তাদের মনের ইচ্ছা আকাঙ্খা কার্যকরী হোক এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি। ধন্যবাদ।

**মিঃ চেয়ারম্যান ঃ-** মাননীয় সদস্য প্রশান্ত কপালি মহোদয়।

**শ্রীপ্রশান্ত কপালী** (বনমালীপুর) ঃ- মিঃ চেয়ারম্যান, মাননীয় সদস্য শ্যামাচরণবাবু যে প্রস্তাবটা রেখেছেন নীতিগতভাবে আমার পার্টি ও.বি.সি. দের সংরক্ষনে সমর্থন করে। এখানে প্রশ্ন মাননীয় স্বাস্থ্যমন্ত্রী এই বিষয়টা পরিষ্কার করার পরেও বিরোধী দলের নেতা এবং মাননীয় সদস্য শ্রীরতনলাল নাথ বিষয়টাকে যেভাবে জটিল করে যে সর্ব্বসম্মত সিদ্ধান্ত দিল এই সিদ্ধান্তের পরিপ্রেক্ষিতে এই রাজ্য থেকে একটা প্রতিনিধি দল আমাদের সামনে যে হারগেলটা আছে এই হারগেলটাকে দূর করানোর জন্য যে উদ্যোগ এবং পরিকল্পনা তারা নিয়েছেন এটাকে কোন অবস্থার মধ্যে সমর্থন করা যায় না। কাজেই আমরা আমাদের পার্টির সর্ব্বভারতীয় স্তরে ও.বি.সি. দের জন্য রিজার্ভেশন জনসংখ্যার আনুপাতিক ভিত্তিতে হবে। এই রাজ্যে তারা ও.বি.সি.দের রিজার্ভেশন চাচ্ছেন তখন মনে হয় তাদের আন্তরিকতার ক্ষেত্রে কোথাও শঙ্কা পোষন করার যথেষ্ট কারন আছে। মাননীয় চেয়ারম্যান আমি যে কথাটা বলতে চাই যে বি.জে.পি. সরকার ইদানিং কালে ও.বি.সি.দের মধ্যে ও.বি.সি. তৈরী করে ও.বি.সি. আন্দোলনের মধ্যে তারা ভারতবর্ষের মধ্যে যে প্রত্যাশা তৈরী হয়েছে সেখানে তারা ব্যাঘাত তৈরী করতে চায়। সেই ক্ষেত্রে তাদের সাহায্য করছে, এখানে যাদেরকে আমরা দেখছি উৎসাহী ও.বি.সি. দের দরদে যারা উপচে পড়ছেন তাদের মত কিছু শক্তি সেই শক্তিকে আমরা ভারতবর্ষের বিভিন্ন রাজ্যে দেখছি। যারা উঠতে বসতে বর্ণবাদী বি.জে.পি.র বিরোধীতা করেন বা বর্ণ হিন্দুদের শ্রাদ্ধ না করে জনসভায় বর্ক্তৃতা করেন না, জল স্পর্শ করেন না সেই সমস্ত শক্তি কে বি.জে.পি.র হাত ধরে ৬ মাস করে ক্ষমতার ভাগীদার হয়। ঐ শক্তির আন্তরিকতার সঙ্গে আমাদের দেশের মানুষ পরিচিত হচ্ছে, মানুষ তার অভিজ্ঞতা সঞ্চয় করছে এবং সেই অভিজ্ঞতার মধ্য দিয়ে মানুষ দৃঢ়ভাবে বিশ্বাস করে আমাদের রাজ্যের মানুষ যখন বিশ্বাস করেন ভারতবর্ষের জন্য রাজ্যের মানুষও বিশ্বাস করতে পেরেছেন যে ও.বি.সি.দের যে দাবী, যে অধিকার এই অধিকার রক্ষার ক্ষেত্রে আন্তরিকতার সঙ্গে কারা প্রয়াস নেয়। এখানে বিরোধী দলের যারা এই রাজ্যের

বামফ্রন্ট সরকারের আন্তরিকতা সম্পর্কে বা সব প্রচেষ্টা সম্পর্কে সন্দেহ এবং আশঙ্কা প্রকাশ করেছেন তাদের এই সন্দেহ এবং আশঙ্কার কারন হল তারা আমাদের রাজ্যের জনগনের মধ্যে এই সরকারের প্রতি যে বিশেষ আস্থা এবং প্রত্যাশা রয়েছে সেটাকে তারা নাৎসাৎ করতে চায়। আমি দীর্ঘ বক্তৃতা করতে চাই না। আমি বলতে চাই যে আমাদের সামনে যে বাধাগুলো আছে সংবিধান সংশোধন করার এই ব্যাপারটার ব্যাপারে যে অনীহা আমাদের যে সর্বসম্মত প্রস্তাব সেই প্রস্তাবের প্রতি তাদের যে নেতিবাচক মনোভাব এবং বাধাগুলি তৈরী হয়েছে, সেই বাধাগুলি অতিক্রম করার জন্য ও.বি.সি. দের বাস্তব সম্মত যে অধিকার যাতে প্রতিষ্ঠিত হয় নিশ্চয়ই এই দপ্তরের যিনি মন্ত্রী তিনি নিশ্চয়ই সেই সম্পর্কে আরো পরিষ্কার ব্যাখ্যা দেবেন। আমি প্রত্যাশ্য করব এই যে সামনে বাধাগুলি আছে সেই বাধাগুলি অতিক্রম করার জন্য ও.বি.সি. বাস্তব সম্মত যে অধিকার সেই অধিকার যাতে প্রতিষ্ঠিত হয় মাননীয় মন্ত্রী এবং ও.বি.সি. কল্যানের মন্ত্রী নিশ্চয় সেই সম্পর্কে তার দৃষ্টিভঙ্গিতে পরিষ্কার করে ব্যাখ্যা করবেন। আমরা সেই বাধা অতিক্রম করার জন্য কি কি পদক্ষেপ গ্রহন করেছেন যেটা আমাদের রাজ্যের মানুষ তার প্রতি বিশ্বাস এবং আস্থা স্থাপন করবে। কাজেই আমি ও.বি.সি. রিজার্ভেশন সমর্থন করি। কিন্তু তারা যে ভাবে আমাদের বিরুদ্ধে দলের একটা ঐক্যবদ্ধ আন্দোলন করে যেটা মানুষের কাছে নিয়ে যাওয়া যেত তারা সেখানে বর্তমান ইতিবাচক পদক্ষেপ গ্রহন করে পশ্চাৎ ঘটনাকে বামফ্রন্টের বিরুদ্ধে এবং বাম আন্দোলনের বিরোদ্ধে ও.বি.সি. জনগণকে যেভাবে তারা ক্ষেপিয়ে দেওয়ার পরিকল্পনা নিয়েছেন এটা পূর্ণ সমর্থন করা যায় না। এটা বাম রাজ্যের ও.বি.সি.র সম্প্রদায়গুলির তাদের প্রত্যাশা পুরন এর পক্ষে সহায়ক ভূমিকা নেবেন না। বরং তাদের প্রত্যাশাকে কেন্দ্রীয় সরকারে যেভাবে বঞ্চনা করছে, আমি আবেদন করব সরকারের ইতিবাচক পদক্ষেপ ও.বি.সি. র কল্যানের জন্য যে সমস্ত কর্মসূচী গ্রহণ করেছেন এবং দৃঢ়ভাবে প্রত্যাশা করি। সামনে যে বাধাগুলি আছে ও.বি.সি. রিজার্ভেশনের জন্য নিশ্চয় আমাদের সরকার উদ্যোগী তা নিরসনে হবে। মাননীয় অধ্যক্ষ মহোদয় আমি যে প্রসঙ্গটা বলতে চাই সেটা হল যে রাজ্যের ও.বি.সি. দরদ জওহরবাবুরা এবং রতনবাবুরা। তারা বামফ্রন্টের বিরুদ্ধে ও.বি.সি.র জনগনের কাছে গিয়ে বলেন তাদের যে দৃষ্টিভঙ্গি ও.বি.সি.র জনগনের হতাশা প্রত্যাশাকে গভর্ণমেন্ট হাতাশা স্তরে নামিয়ে দিয়েছিল। সেই ইতিহাস আমাদের রাজ্যের জনগণ প্রত্যক্ষ করেছেন। আমরা দেখছি পরবর্তীগুলি ও.বি.সি. আন্দোলন একটা দানা বাধল। ও.বি.সি. জনগনকে ভিত্তি করে তাদের দাবিকে ব্যবহার করে সেই সমস্ত ব্যক্তিরা রাজনৈতিক পুনর্বাসন পাওয়ার জন্য চেষ্টা করছেন। তারা ও.বি.সি. জনগনকে বামসরকার আসার পরে তা ইতিবাচক পদক্ষেপ তুলে। তাদের মধ্যে যে প্রত্যাশা হয়েছে সেই প্রত্যাশার প্রতি আজকে তারা সহিষ্ণু। তার পরবর্তী কালে যে জনমত ক্ষেত্রে যে ঘটনাটি ঘটেছে সেটা উদ্ধার করে আজকে প্রাধান্য হিসাবে ব্যবহার করার জন্য তারা ও.বি.সি. র দরদে বিগলিত। এই রাজ্যের জনগনকে বিভ্রান্ত করতে চাইছে। আমি তাদের কাছে আবেদন করব যে আমরা দেখছি আমাদের রাজ্যে ইতিহাসে আছে রবীন্দ্রনাথ উপন্যাসের মধ্যে রাজর্সি এবং বিসর্জন এই দুটো উপন্যাস এবং তার যে পুরোহিত বা চন্ডাই রঘুপতির ভূমিকায় অভিনয় করে রঘুপতি ভূমিকায় না গিয়ে বরং রঘুপতী সর্বনাশা নীতিকে বানচাল করার জন্য জয় সিং যে উদ্যোগ করেছিলেন সেই উদ্যোগ আপনার গতি হবেনা। বামফ্রন্টের পক্ষে জনগণ থাকবে। বামফ্রন্ট কর্মসূচী সমর্থন করবেন এই প্রত্যাশা রেখে এবং এই আশা রেখে আমি সবাইকে নমস্কার জানিয়ে আমি আমার বক্তব্যকে শেষ করছি।

**মিঃ চেয়ারম্যান** ঃ- মাননীয় মন্ত্রী শ্রীঅনিল সরকার মহোদয়।

**শ্রীঅনিল সরকার** (মন্ত্রী) ঃ- মাননীয় চেয়ারম্যান স্যার, মাননীয় সদস্য শ্রীশ্যামাচরণ ত্রিপুরা মহাশয় যে চাকুরীতে এবং অন্যান্য পদে সিভিল সার্ভিস এবং ও.বি.সি. রিজার্ভেশন এর জন্য যে প্রস্তাব এনেছেন নীতিগতভাবে এর সঙ্গে সহমত পোষন করে আমি মনে করি।

**শ্রীঅনিল সরকার** (মন্ত্রী) ঃ- এই কারনে আমরা ও.বি.সি.র সংরক্ষন চাই এবং আমরা সরকারে আসার পর নন্দী কমিশন গঠন করেছি এবং নির্দ্ধারিত কতগুলি জনগোষ্ঠীকে ও.বি.সি.র অন্তর্ভূক্ত করেছি। মণ্ডল কমিশনের যে সুপারিশ

ও.বি.সি. ভুক্ত জনগোষ্ঠীকে তাদের অর্থনৈতিক অধিকারে প্রতিষ্ঠিত করা, রাষ্ট্রশক্তির মধ্যে তাদের উপস্থিতিকে গ্যারান্টেড করা জব এবং এডুকেশানের মাধ্যমে। চাকুরীর মধ্যে তাদের যে শেয়ার সেখানে তাদের জনসংখ্যা অনুপাতে প্রতিষ্ঠিত হয়। তাদের জনসংখ্যা ৫২ পার্সেন্ট। মণ্ডল কমিশন সেই ৫২ পার্সেন্ট মানুষেরই শেয়ার চেয়েছেন। মোরারজী দেশাই মণ্ডল কমিশন গঠন করেছেন, ইন্দিরা গান্ধীর আমলে সেটা উ থাপিত করা হয়। তারপর দীর্ঘদিন ধরে আপ টু রাজীব গান্ধী সেটা তালা বন্ধ অবস্থায় ছিল। ভি.পি.সিং এসে সেটা কার্যকরী করলেন। তাদের পাওনা ৫২ পার্সেন্ট। কিন্তু সে ৫২ পার্সেন্ট দেওয়া যাবে না, সেখানে সাড়ে বাইশ প্লাস সাতাশ অর্থাৎ সাড়ে উনপঞ্চাশ করে দিলাম। সেখানে বলা হয়েছে - প্রত্যেকের জানা উচিৎ যে জনসংখ্যার ওয়ান পার্সেন্টের বেশী চাকুরী পাবে না রাষ্ট্রীয় ব্যবস্থায়। এবং সেটাই তাদের কাছে রিফ্লেকশান উই আর ইন দা পাওয়ার, উই আর ইন দ্য স্টেট। ক্ষমতার করিডোরে আমরা আছি। আমি পয়েন্টটা তুলতে চাই এই জন্য যে ভি.পি.সিং. নীতিগতভাবে ৫২ পার্সেন্ট ও.বি.সি. র চাকুরীর কথা স্বীকার করলেও তিনি ২৭ পার্সেন্ট রিজার্ভেশন করে গেলেন যাতে ৫০ পার্সেন্ট ক্রস না করে। করলে সেটা মামলার অন্তর্ভূক্ত হবে। তাতে টোটাল গেইনটাই নষ্ট হয়ে যাবে। এটা নিশ্চয়ই আনন্দের ব্যাপার যে আমাদের এই বিধানসভায় যত রাজনৈতিক দল আছে আমরা সবাই ঐক্যমত হয়ে একটা মেমোরেণ্ডাম নিয়ে দিল্লীতে গিয়েছি। এবং সেখানে এটার প্রক্রিয়া চলছে এবং নিশ্চিত ভাবে এটা বলতে পারি যে আমাদের চীফহুইপ যিনি প্রতিনিধি দলে ছিলেন, মাননীয় মন্ত্রী কেশববাবু তিনি বলেছেন আমরা রিজারভেশনে বিশ্বাস করি এবং এ্যাজ পার পপুলেশন আমরা সেই রিজার্ভেশন করব। কাজেই জনসংখ্যা ২৪ না ৪২ বা ৩৫ সেটা সোমনাথ চ্যাটার্জীর কমেন্টের ভিত্তিতে রিজার্ভেশন দেওয়ার প্রশ্ন না, আসলে জন্যসংখ্যা কত সেই হিসাবে আমরা রাফ একটা সেনসাস করি। এটা গভর্ণমেন্ট এ্যাকসেপ্ট করবে কি করবে না বা নেকস্ট সেনসাসে কত পপুলেশন আসবে হয়তো তার ভিত্তিতে হবে। কিন্তু আসল পয়েন্ট হচ্ছে রিজার্ভেশন দেবার নীতিগত ব্যাপারটা। আমরা এখানে যে কথা বলেছি যে অর্থনৈতিক ব্যাপারটা। এই ব্যাপারে আমরা কি কি করেছি। আমরা ও.বি.সি. করপোরেশন গঠন করেছি এবং তার ভিত্তিতে প্রায় ৪ কোটি টাকার মত ঋন দেওয়া হয়েছে। আমরা সেন্ট্রাল গভর্ণমেন্ট থেকে ঋণ দেবার জন্য যে টাকা পাই সেটা নির্ধারিতভবে আমাদের পুনরায় পেমেন্ট করতে হয়। সেখানে দেখা যাচ্ছে যে ঋণ আদায়ের ক্ষেত্রে ল্যাপস হয়ে গেছে। যার জন্য আমরা যে টাকা পাই সেটা দিয়ে রিটার্ণ করতে হয়েছে। তাতে ও.বি.সি.দের ঋণ দেবার ফান্ডটা প্রায় নিল হয়েছে। ৪ কোটি টাকা ডিস্ট্রিবিউট করার পরও আজকে আমরা ডিফল্টার হয়ে আছি, দিতে পারছি না। এটা সম্পর্কে আমাদের আত্মসমালোচনা হওয়া দরকার। এছাড়া এডুকেশনের ক্ষেত্রে আমরা যে সমস্ত কর্মসূচী নিয়েছি যেমন, আমরা ও.বি.সি. ছাত্রদের ৬ষ্ঠ শ্রেণী থেকে অষ্টম শ্রেণী পর্য্যন্ত মাস্থলী ৪০ টাকা করে স্টাইপেণ্ড দিচ্ছি। নবম শ্রেণী থেকে দশম শ্রেণী পর্য্যন্ত ৫০ টাকা, একাদশ থেকে দ্বাদশ শ্রেণী পর্য্যন্ত যারা হোস্টেলার তাদেরকে ১৫০ টাকা এবং যারা বাইরে থাকে তাদেরকে ৯০ টাকা। এছাড়া মেডিক্যাল, ইঞ্জিনীয়ারিং-এ যারা পড়াশুনা করছে যারা হোস্টেলার তাদেরকে ৪২৫ টাকা এবং হোস্টেলের বাইরে যারা থাকে তাদের ১৯০ টাকা প্রতি মাসে। তারপর অন্যান্য ডিপ্লোমা এবং ডিগ্রীতে পড়াশুনা করছে তাদের ২৯০ এবং ১৯০ টাকা করে দেওয়া হচ্ছে। জেনারেল কোর্সে সেটা ২৩০ টাকা এবং ১২০ টাকা। এখন আমরা স্টেট গভর্ণমেন্টের সঙ্গে কতগুলি স্টাইপেণ্ড ফিফটি ফিফটি শেয়ারে করছি। কিন্তু গত দুই বছর যাবৎ সেন্ট্রাল গভর্ণমেন্ট থেকে কোন টাকাও পাইনি। তাই আমরা স্টাইপেণ্ড দিতেও পারিনি। এছাড়া মাননীয় মুখ্যমন্ত্রীর ৪৪ দফা দাবীর মধ্যে ও.বি.সি.-র ১১ দফা তাদের ডেভলাপমেন্ট বিদ্যাসাগর পুরস্কার, আম্বেদকর পুরস্কার ইত্যাদি ভিত্তিতে আমরা চেষ্টা করছি একাডেমিক্যালি তাদের কত বেনিফিট দেওয়া যায়। ও.বি.সি.-র যত দরিদ্র মানুষ সাহায্যের জন্য আসে তারা কেউ ফেরৎ যায় না এবং তারা চিকিৎসার জন্য আসলে আড়াই হাজার টাকা করে পায় এবং রেফার কেইস হলে ৫০০০ টাকা পায় এবং কোন কোন ক্ষেত্রে তারও বেশী পায়। মাননীয় মুখ্যমন্ত্রীর যে ১১ দফা কর্মসূচীর মধ্যে গৃহ নির্মান, প্রফেশনাল যারা ট্রেডিশনাল পেশার মধ্যে আছে সেগুলি দেওয়া।

ইণ্ডাষ্ট্রির ব্যাপার তো আমাদের নয়। কাজেই আমরা শুধু আমাদের এস.সি. ওয়েলফেয়ার বা ও.বি.সি. ওয়েলফেয়ারের যে সমস্ত কাজগুলি করি তার হিসাব সেখানে পেয়েছেন। যাইহোক যে জিনিসটা বাকী রয়ে গেল সেটা হচ্ছে ও.বি.সি. রিজার্ভেশন। আজকে ভারতবর্ষের জাত ব্যবস্থা ফরওয়ার্ড কাষ্ট ব্যাকওয়ার্ড কাষ্ট ইত্যাদি এবং ভারতবর্ষে সংবিধান আসলে দুইটিই হয়েছিল একটা খ্রীষ্টের জন্মের দুই শত বছর আগে থেকে ২০০ (দুইশত) বছর পর্য্যন্ত। এই পিরিয়ডে ভার্গব নামে একজন ঋষি মুণির স্মৃতি বিল্ড আপ করে সেএখানে চতুর্বর্ণ ব্যবস্থা করে ফরওয়ার্ড কাষ্ট, ব্যাকওয়ার্ড কাষ্ট, সম্মানিত, গৃহীত ইত্যাদি করে একটা ব্যাকলক্ এমন একটা জায়গার মধ্যে নিয়ে গেছে সেই জন্য রিজার্ভেশন মানে ডিফারন্ জাসটিজ হাজার হাজার বছর ধরে জনসংখ্যার বিপুল অংশকে তার শ্রমশক্তিকে ব্যবহার করা হয়েছে। কিন্তু তার বেনিফিট তো দেওয়া হয় নি। কি জমিতে, কি বানিজ্যে কি শিক্ষায়। ভারত স্বাধীন হওয়ার পর ডাঃ বি.আর.আম্বেদকরের নেতৃত্বে সেখানে রিজার্ভেশন আসে। আলটিমেটলি দেখা যাচ্ছে তামিলনাড়ু, অন্ধ্রপ্রদেশ কি অন্যান্য জায়গায় যেখানে এবার ৫০ পার্সেন্ট পর্যন্ত দেওয়ার কথা হয়েছে। আসলে আটকে দেওয়া হয়েছে। কাজেই আমরা যে মাননীয় মিনিষ্টারের কাছে ডেপুটেশনে গিয়েছিলাম সর্ব্ব দলীয় কমিটি থেকে আসলে সেটা রিজার্ভেশন ইস্যু থেকে ন্যাশনাল ইস্যুতে গেলাম। আজকে আমাদের এই জায়গাটা ক্লিয়ার করতেই হবে। যে এই দেশের ব্যাকওয়ার্ড পিপিল কত, মিনিমাম ৭৫ পার্সেন্ট কিন্তু মুসলিম মাইনরিটি ধরে নিলে ৮৫ পার্সেন্ট কিন্তু তাদের জন্য এটা ৫০ পার্সেন্টে রাখা হয়েছে। কাজেই এখানে বলা হয়েছে যে এ্যাজ পার পপুলেশন দিতে গেলে ৮৫ পার্সেন্টের মধ্যে এসে যায়। এটা হল ডেফারড্ জাজটিস। আমরা সেই জায়গায় নীতিগত ভাবে এটাকে সমর্থন করি। কিন্তু সুপ্রীম কোর্টের যে রায় সেখানে কেউ মামলা করে আটকে দিলে সেই জায়গাটাতে আমরা চাইছি সেটা দূর হোক। আমাদের প্রক্রিয়া শেষ হয় নি। আমি মনে করি যারা দাবী করছেন আমরা দিচ্ছি নেগেটিভ পয়েন্টে এটা পজেটিভে বেড়িয়ে আসছে তারা রিজার্ভেশন চায় এবং আমরা চাই না। কোন রাজনৈতিক দলের সিনসিয়ারিটি এবং অনিষ্টি পিউপিলসের কাছে কোয়েশ্চান হোক এটা চাই না। উই লাইক টু হিট এট দি বেল্ট, সেখানে আমরা আঘাত করতে চাই এবং সাইমালটেনাস্লি এটা চলবে। আমরা যদি বলি এবং বলছি যে আমরা কমিটেড টু দি ও.বি.সি. পিওপিল অ্যাণ্ড টু দেয়ার রিজার্ভেশান অ্যাণ্ড অ্যাজ পার পপুলেশান এটা দিতে গেলে বিল আনতে হবে। আজ না হোক কাল বিল আনতেই হবে। আমার কাছে কেন জানিনা মেনকা গন্ধীকে খুব অসহায় মনে হয়েছিল। আমার যেন মনে হয়েছিল উনি বলতে চেয়েছেন, তোমরা আমার কাছে এসেছ কেন, প্রধানমন্ত্রীর কাছে গেলেই-ত পারতে। উনি যদি রাজী হন, তাহলে আমার পক্ষে কোন অসুবিধা হত না। তিনি যেন প্রধানমন্ত্রীর কাছে বলার ক্ষেত্রেও শেকী ফিল করছেন। তার কতটুকু পাওয়ার আছে, না আছে জানিনা। কিন্তু তাকে ভীষণ করুন মনে হয়েছিল। আমরা বলেছি, তুমি অ্যারেঞ্জমেন্ট কর, আমরা নিশ্চয়ই অপেক্ষা করব। এখানে মেনকা গান্ধী কি বলল না বলল সেটা বড় প্রশ্ন না। মণ্ডল কমিশন চালু হওয়ার সঙ্গে সঙ্গে একদিকে কংগ্রেস আর একদিকে বি.জে.পি. ভি.পি. সিংয়ের বিরুদ্ধে কি ডাক দিয়েছিল? জিন্না ভারতবর্ষকে ভাগ করেছে, হিন্দুস্থান, পাকিস্থান হয়ে গেল, এই আর এক জিন্না। এই ছিল রাজীব গান্ধীর বক্তব্য। সেই তারই একটা সেটেলাইট মেনকা গান্ধী এবং আমার কাছে মনে হয়েছিল যে সে আপার কাস্টিজমকে সাপোর্ট করছে ভয়ংকরভাবে। সে বুঝতে পারছেনা ভারতবর্ষের পপুলেশান, যারা ডিপ্রাইভ হয়েছে, যারা হিউম্যান রাইট্স্ থেকে বঞ্চিত, যারা সোসিয়েল জাস্টিস থেকে বঞ্চিত, আজকে জাতিসংঘে দক্ষিণ আফ্রিকার নিগ্রোদের যে সমস্যা ডারবান বা সারা বিশ্ব জুড়ে যে বর্ণবিদ্বেষ, জাতি বিদ্বেষ সেই সফিনিজমের, ফ্যাসিজমের বিরুদ্ধে আর্যীকরণের বিরুদ্ধে যে ব্যাপারটা সেটা সেখানে আলোচিত হবে। এই ধরনের একটা ইস্যু এখানে রয়ে গেছে আমার পরিস্কার মনে হয়েছে এই ইস্যুটা আজকে একদিকে যেমন গোটা দেশটা দুইটি শিবিরে ভাগ হয়ে যাচ্ছে। একদিকে যেমন সংরক্ষণের জন্য যারা ডিপ্রাইভ, যারা হিউম্যালিটেড তারা চাইছে তাদের শেয়ার, তাদের অধিকার, তাদের অগ্রগতি। আর একদিকে স্যাফ্রনাইজেশান, যেটাকে বলা চলে জাত্যাভিমান, বর্ণভেদ এবং আর্যীকরণ এবং মেনকা গান্ধী

সেটাকে রিপ্রেজেন্ট করছে। মেনকা গান্ধী যে সাইজের মন্ত্রীই হোক না কেন, এটা টোট্যাল কেন্দ্রের যে সরকারটা, সেই সরকারটা বর্ণবাদে বিশ্বাস করে এবং জাত্যাভিমানে বিশ্বাস করে এবং যারা মাইনরিটি, ডাউনট্রোডেন তাদের যারা বিশ্বাস করে দে উইল বি গ্লেইভ, তারা হবে ফিজিক্যাল লেবার, সেখানে এটা আসতেই পারেনা। কাজেই এখানে এটা রিফ্লেকশান হয়েছে। কাজেই আমি মনে করি আমাদের সর্বদলীয় কাজের যে প্রক্রিয়াটা এটা এখনও চলছে, চলুক এবং চলবে। আমরা পরবর্ত্তী সময়ে প্রয়োজনবোধে প্রধানমন্ত্রীর সঙ্গে দেখা করব। এই ব্যাপারটা নিয়ে সস্তা ধরনের রাজনীতি হোক এটা আমি চাইনা। কারন সিনসিয়ারিটি, অনেষ্টি এবং স্ট্রেই স্ট্যাটেজী যেন কোয়েশ্চান না হয়। আমরা রিজার্ভেশানে বিশ্বাস করি, সিনসিয়ারিটিতে বিশ্বাস করি বলেই এই ইস্যুটা সকলের ইস্যুতে পরিণত করেছি। এই সর্বদলীয় ডেপুটেশান তারই একটি চেহারা। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীনগেন্দ্র জমাতিয়া** ঃ- এই যে সর্বদলীয় ডেপুটেশান দেওয়া হয়েছে মাননীয় মন্ত্রীর বক্তব্যে জানতে পারলাম, সেখানে কি দাবী নিয়ে যাওয়া হয়েছে? সেখানে কোন মেমোরেণ্ডাম পেশ করা হয়েছে কিনা? মাননীয় মন্ত্রী কেশব মজুমদার বলেছেন মেনকা গান্ধী শ্যামাচরণ ত্রিপুরার দিকে তাকাননি, উনি আশা করেছিলেন উনার দিকে তাকাবেন, উনার দিকেও তাকাননি, চা-টা খাওয়ার কথাও বলেননি। এইসব কথা বলেছেন। আর একজন মন্ত্রী অবশ্য উনার অসহায় অবস্থার কথা বলেছেন। কাজেই এই অবস্থায় আসলে এই সর্ব্বদলীয় প্রতিনিধি দলটি স্পেসিফিকক্যালি কি দাবী নিয়ে গেছেন এবং কোন মেমর‍্যাণ্ডাম্ পেশ করেছেন কিনা, করলে সেই মেমর‍্যাণ্ডামের মূল দাবী কি ছিল সেটা হাউসে প্লেইস করা হোক।

**শ্রীঅনিল সরকার** (মন্ত্রী) ঃ- মাননীয় চেয়ারম্যান স্যার, নগেন্দ্রবাবুর দলের শ্যামাবাবুতো আমাদের সঙ্গে ছিলেন এবংসেখানে তিনি সিগ্‌নেচার্‌ও করেছেন। আমরা সাধারণত মনে করি যে,এত বড় একটা গুরুত্বপূর্ণ ইস্যুতে ডেপুটেশান দেওয়ার পর মেমর‍্যাণ্ডাম্ সাব্‌মিট করার পর দলগত ভাবে তারা ব্যাপারটা আলোচনা করবেন, এটাতো শ্যামাবাবু ও নগেন্দ্রবাবুর ব্যাপার। মেমর‍্যাণ্ডাম্ আমরা দিয়েছি এবং মেমর‍্যাণ্ডামের মূল বিষয়বস্তু হল যে আমরা সংবিধানের ১৬নং ধারার পরিবর্তন চাই এবং ৫০ ভাগের বেশী রিজার্ভেশনের যাতে কোন বাধা না হয়। প্রয়োজনে সেটা নাইন্‌থ্ সিড্যুল-এ যাতে নেওয়া হয় এটাই ছিল আমাদের মূল দাবী। তা আপনাকে শ্যামাবাবু যদি এটার কপি না দেনতো নিশ্চয়ই আমরা মেমর‍্যাণ্ডামের একটা জেরক্স কপি পাঠিয়ে দেব।

**শ্রীনগেন্দ্র জমাতিয়া** ঃ- স্যার, আমরা চাইছি এটা বিধানসভায় রেকর্ড হোক।

**মিঃ চেয়ারম্যান** (সমীর দেব সরকার) ঃ- মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয়কে আলোচনায় অংশগ্রহন করার জন্য অনুরোধ করছি।

**শ্রীমানিক সরকার** (মুখ্যমন্ত্রী) ঃ- চেয়ারম্যান মহোদয়, এখানে আমাদের মাননীয় সদস্য শ্যামাচরণ ত্রিপুরা মহোদয় যে বিষয়টা আলোচনার জন্য রেখেছেন তার উপর আমরা খুব ভাল সময় নিয়ে সবাই মিলে আলোচনায় অংশ গ্রহন করেছি। একটা বিষয়েতো পরিস্কার কেউই ও.বি.সি. অংশের মানুষদের চাকুরী ক্ষেত্রে সংরক্ষনের প্রশ্নে বিরোধীতা করেন নি। কিন্তু মূল প্রশ্নে আমরা সবাই একমত সেটা হচ্ছে আমাদের সব চেয়ে বড় অ্যাচিভ্‌মেন্ট্। এখানে আমাদের এই সদিচ্ছা কার্যকরী করার ক্ষেত্রে বাস্তব অসুবিধা আছে বিধায়তো আমরা এই বিধানসভার গত অধিবেশনে সিদ্ধান্ত নিয়েছি যে, চলুন আমরা সবাই মিলে দিল্লী যাই। আমরা গেলাম কেন? বাহিরে থেকে যদি কেউ আমাদের বলে দেয় তাহলে আমরা সবাই অনুভব করছি একটা সমস্যা আমাদের রাজ্যে আছে সেটা আমরা চাইলে করতে পারব না। কিন্তু আমরা একটা পয়েন্টে একমত হয়েছিলাম যে রিজার্ভেশন করা দরকার। তাহলে যেখানে বাধাটা সেখানে চলুন আমরা সবাই মিলে যাই, তাদেরকে বুঝানোর চেষ্টা করি, বাধাটা অপসারণ করতে আপনারা সাহায্য করুন. কিন্তু সেখানে দেখা গেল তা হল না। মূল পয়েন্টটাইতো হচ্ছে এই জায়গায়। অভিজ্ঞতা থেকে দেখা গেল বাধা অপসারনে যাকে আমরা সাহায্যকারী হিসাবে ভেবেছিলাম, তিনি

সেই জায়গায় আমাদের আশা পূরণের ক্ষেত্রে কার্য্যকরী ভূমিকা নিতে পারেন নি। কি আচার আচরন করেছে সেটা আমি সবই আপনাদের কথায় শুনছিলাম ঘরে বসে। আমি সেই জায়গায় যেতে চাইছি না, এখানে আমি কথা বাড়াতে চাইছি না। আমার নিজের যেটা বক্তব্য হবে এই হাউসের কাছে, যেহেতু আমরা একটা পয়েন্টে সবাই একমত এবং যার কাছে আমরা গিয়েছিলাম কেন তার কাছে আমরা গিয়েছিলাম। তিনি এই দপ্তরটার ভারপ্রাপ্ত মন্ত্রী। স্বভাবতই তাকে আমরা ডিঙ্গাতে চাই না, এখন তিনি তার অসহায়তার কথা প্রকাশ করে বলেছেন যে, আপনারা প্রধান মন্ত্রীর সঙ্গে কথা বলুন। আমি আপনাদের বলছি যে সিন্সিয়ারিটির কোয়েশ্চানে আপনাদের ওখান থেকে ডেপুটেশান দিয়ে বেরিয়ে এসেই মাননীয় মন্ত্রী মহোদয় ওখান থেকে ফোন করেছেন আমাকে বলেন যে, আমরাতো ওনার কাছে গেছি উনিতো টোট্যালি নেগ্যাটিভ্ অ্যাটিচিউড্ নিয়েছেন। আমি অফিস থেকেওনাকে জিজ্ঞাসা করেছি যে, কি বলেছে উনি আপনাদেরকে। তাতে যা যা বলেছেন আমি দেখলাম যে, আমাদের মাননীয় মন্ত্রী মহোদয় মানে স্বাস্থ্যমন্ত্রী মহোদয় যেভাবে বলেছেন প্রায় সেগুলি সব ঠিক আছে। দুইটা কথা বলেছেন উনি, এটা হবে না, কি করে এটা হবে, আপনারা কেন প্রধান মন্ত্রীর কাছে যাচ্ছেন না। আমি সঙ্গে সঙ্গে মাননীয় মন্ত্রীকে বলেছি, তাই যদি ঘটনা হয় তো আপনারা যেহেতু সবাই ওখানেআছেন আরও এক দুই দিন থেকে হলেও এই মন্ত্রী মহোদয়ের সাহায্য নিয়ে প্রধানমন্ত্রীর সঙ্গে আপনারা দেখা করার চেষ্টা করুন। ঠিকই তো আসলেতো ওনার পরে এটা করার ক্ষেত্রে কিছু সমস্যা হতেই পারে। কারণ একটা দল ওখানে সরকার চালায় না। আর একদল সরকার চালালেও পার্টিকুলার কোন একটা ডিপার্টমেন্টের পক্ষে পলিসি ডিসিশন নেওয়ার ক্ষেত্রে সেই ডিপার্টমেন্ট ইন্ডিভিজিউয়্যালি একটা কালেক্টিভ ডিসকাশন করা ছাড়া সিদ্ধান্ত নেওয়ার ক্ষেত্রে তার কতগুলি অসুবিধা থাকতেই পারে।

আমাদের বামফ্রন্ট সরকারও কিছু করতে চাইলে অনেকের সঙ্গেই সেটা নিয়ে আলোচনা করতে হয়। আমরা দলীয়ভাবেই যদি কোন একটা কিছু করতে চাই তাহলেও আমাদের অনেকের সঙ্গে কথা বলতে হয়। দিস্ ইজ্ দ্যা প্রোসেস। তো আপনারা একটা কিছু বলুন, আপনারা উনার সাহায্য চান এবং প্রধানমন্ত্রীর সঙ্গে কথা বলার চেষ্টা করুন। তাতে আমাদের মাননীয় মন্ত্রী সেখান যেটা জানিয়েছেন যে - 'আমরাতো উনাকে রিকোয়েষ্ট করেছি, কিন্তু উনি আমাদের কোন কথা দিতে পারেননি'। তারপর উনি বলেছেন - 'আমরা একটি প্রেস রিলিজ করব। আমি সঙ্গে সঙ্গে উনাকে অনুরোধ করেছি' - দেখবেন মন্ত্রী মহাশয়ার সঙ্গে আপনাদের যে কথাবর্তা হয়েছে তার আচরন আপনাদের মনে কিছু ক্ষোভ হয়েছে, বুঝতে পারছি। কিন্তু এটা আপনারা প্রেস্ রিলিজে দেবেন না। তাহলে এটা ইন্এক্টিভ হবে, এটা ঠিক হবে না। কাজেই এগুলি প্রেস রিলিজে দেবেন না। আপনারা এটাকে পজিটিভ্লি রাখুন যে মিনিষ্টার বলেছেন যে প্রাইম্ মিনিষ্টাররের সঙ্গে কথা বলতে হবে এই ব্যাপারে এবং আমরা তাকে রিকোয়েষ্ট করেছি এবং আমরা চেষ্টা করছি। দিস্ ওয়াজ মাই সাজেসশান। পরবর্তী সময়ে উনার প্রেস রিলিজ সংবাদপত্রে চলে এসেছে। আমরা এটা পরীক্ষা করে দেখেছি যে তারা ঠিকই করেছে যে ইস্যুটাকে তারা পজিটিভলি না বলার চেষ্টা করেছেন।

আমি এখন সবার কাছে অনুরোধ করব এবং হাউসের সামনে রাখব - যেহেতু আমরা সবাই একমত - আমরা চাই যে এটা হোক। এখন কার মনের ভিতর কি আছে এটাতো আর বুঝা যাবে না। কারন মনের ভেতরটা মাপার মত কোন যন্ত্র এখনো বের হয়নি। যখন বেরুবে তখন অনেক সমস্যার সমাধান হয়ে যাবে। তো এখান থেকে যে ডিলিগেশন এ আপনারা গিয়েছিলেন এটা বিভিন্ন দলের প্রতিনিধি হিসেবে গিয়েছিলেন আপনারা। এখন আবার আমাদের বিধানসভায় যে সব দলের প্রতিনিধিরা রয়েছেন তাদের মধ্যে থেকে একজন করে প্রতিনিধি নিয়ে টীম করে আমরা আবার চেষ্টা করিনা - প্রধানমন্ত্রীর সঙ্গে দেখা করে কথা বলতে - যে আপনার মন্ত্রীর সঙ্গে আমরা কথা বলেছিলাম - তিনি তো আপনার সঙ্গে কথা বলার জন্য পরামর্শ দিয়েছেন। এখন আমাদের তো আপনার সঙ্গে কথা বলতে হয়। যদি তিনি বলেন - আমার সঙ্গে কথা বলবে কেন - তোমরাইতো এটা করতে পার - তাহলেতো হয়েই গেলো। কিন্তু এটা প্রধনমন্ত্রী বলবেন না, শ্রীমতি গান্ধীও বলবেন না যে তোমরাইতো এটা করতে পার - আমার কাছে কেন এসেছ। কারন শ্রীমতী গান্ধী এ কথা না বলে

বলেছেন যে তোমরা আমার কাছে কেন এসেছ? - তোমরা প্রধানমন্ত্রীর কাছে যাচ্ছনা কেন? তাহলে প্রোব্‌লেম ইজ্ নট আননোন্ টু হার। এখন সমস্যা হচ্ছে আমরা যে সংবিধানের কথা বলছি - ঠিকতো আমাদের সংবিধানের কোন জায়গায় কত পার্সেন্ট রিজার্ভেশন কার জন্য কত এটা কিচ্ছু উল্লেখ নেই। এটা ঠিক, কিন্তু সংবিধানের ২৩৫ নাম্বারে যে অনুচ্ছেদ তাতে এস.সি. এবং এস.টি.-র ক্ষেত্রে রিজার্ভেশনের ক্ষেত্রে বলতে গিয়ে বলেছেন যে তাদেরকে দিতে হবে। কিন্তু রিজার্ভেশন এমন যাতে না হয় যে প্রশাসন পরিচালনার ক্ষেত্রে তার যে গুণমান এটার যেন কোন কম্প্রোমাইজ না হয়। দ্যাট ইজ দ্য মেইন পয়েন্ট। সেকেন্ড যেটা - এই বিষয়টা আবার আর্টিকেল ১৬(৪) এ রি-ইনক্লুডেড হয়েছে। সেখানে বলা হয়েছে যেটা মাননীয় সদস্য শ্রীশ্যামাবাবু বলেছেন - ঠিকই আছে - সেটাতো আমিও উল্টাতে পারবনা, শ্যামাবাবুও পারবেন না। সেটা যদি আমরা ভালভাবে দেখি তাহলে দেখব - ৫০ পার্সেন্ট এক্‌সীড করা যাবেনা তা হয় - করা যাবে - কিন্তু সেটা পরীক্ষা করে দেখতে হবে। এবং এই জায়গায় তারা বলেছে - এডিকোসীর কথা বলেছেন। প্রেশনশনেট কিন্তু বলেনি। যদি কোন সেকশান বা কমিউনিটির যদি প্রপার রিপ্রেজেনটেশন না থাকে তাদের রিপ্রেজেনটেশনের জন্য এটা দিতে হয় তহলে ইউ এগ্‌জামিন ইট। এখানে মণ্ডল কমিশনের যে রায় তার পরিপ্রেক্ষিতে সুপ্রীম কোর্ট যেভাবে ভাগ করে দিয়েছেন তাতে ২২টা ক্রাইটেরিয়া তারা আইডেনটিফায়েড করে দিয়েছেন। তাতে বলেছে যে ২২টা ক্রাইটেরিয়ার মধ্যে এগারটা যদি কেউ রীচ করে অর্থাৎ ক্রস করে তাহলে তাদেরকে এই যে বিশেষ সুবিধাগুলি দেবার কথা বলছে। এর মধ্যে রিজার্ভেশন একটা। অর্থনৈতিক ব্যাপারটা তারা বলেননি - না সামাজিক, না অর্থনৈতিক সুবিধার কথা বলেছেন। এমনকি অন্ দ্যা পার্টিকুলার কোন একটা কমিউনিটির উপর থেকে পানীয় জলের যে উৎস তারা তুলছে - যদি থেকে যায় যে ৫০০ মিটার বা বেশী দূরে এইটাও ক্রাইটেরিয়া করেছেন। এটা ভাল। অনেক সহানুভূতির সঙ্গে বলছে এবং অনেকগুলি বিষয় তারা এখানে বলছে. এখানে কিন্তু তারা সেই সংখ্যাটা কত হবে, না হবে এই কথাটা তারা বলেনি। এবং তারাও সেখানে মূলতঃ বারবার বলছেন এই ৩৩৫ ধারা সংবিধানের সঙ্গে সাযুজ্য রক্ষা করেও যে আমাদের যদি প্রশাসনের ক্ষেত্রে যাতে কোন কম্প্রোমাইজ না হয় তাহলে কিন্তু প্রশ্নটা সেখানে থেকে যাচ্ছে। এটা কিন্তু আমরা একেবারে অস্বীকার করতে পারছি না। এখন প্র্যাকটিক্যালী প্রোব্‌লেমটা কি? সংবিধানে ৫০ পার্সেন্টের উপর করা যাবে না এটাও কিন্তু বলেননি। আবার ৩৯ পার্সেন্ট করো - এটাও বলেননি। মাননীয় স্বাস্থ্যমন্ত্রী তার আলোচনায় বলেছেন যে - ৫২ পার্সেন্ট মণ্ডল কমিশনের রায়ে বলেছেন এবং এই সংখ্যাটা সেন্ট্রাল গভর্ণমেন্ট এক্‌সেপ্ট করেছেন। কিন্তু এটা কার্যকরী করার ক্ষেত্রে তারা এস.সি. এবং এস.টি. তাদের যে হিসাবটা তার সঙ্গে মিলিয়ে ৫০-এর নীচে রেখেছেন এক পার্সেন্ট কমিয়ে। ২৭ পার্সেন্ট ও.বি.সি. অংশের মানুষের জন্য করেছেন। এ তো যে ভি.পি.সিং সরকার এই ধুলাবালি পড়া মণ্ডল কমিশনের রায়টাকে যেটা রাজীব গান্ধী বন্ধ করে যান বাক্সের মধ্যে সেখান থেকে বের করে তিনি যখন কার্যকরী করতে গেলেন। - তিনিও কিন্তু ৫২ পার্সেন্ট দিতে পারলেন না। সুপ্রীম কোর্টের যে নির্দ্দশটা অস্বীকার করে করেননি। এটা ঠিক সুপ্রীম কোর্টের কথাই শেষ কথা নয়। পার্লামেন্ট ইজ্ ফাইনাল। কিন্তু পার্লামেন্ট করলো না। সুপ্রীম কোর্ট কিন্তু একটা জায়গায় এ.সি. এবং এস.টি.-র প্রমোশনের ক্ষেত্রে কোন রিজার্ভেশন নেই এটা বলে দিয়েছেন। আমরা নিশ্চয়ই সেটা জানি। এবং এই পরিপ্রেক্ষিতে পার্লামেন্টে আলোচনা করে সেই জায়গায় ১৬(৪) এর (এ) এটা নতুন করে ইনক্লুড করে বলেছেন যে না, কোন স্টেট গভার্ণমেন্ট যদি প্রমোশনের ক্ষেত্রে রিজারভেশন রাখে তাহলে সেটা করতে পারে। এটা আসার পরে সুপ্রীম কোর্টের যে রায় সেটা কিন্তু আনডু হয়ে গেল। এটা সুপার ক্রস হয়ে গেলো। তাহলে এই যে সুপ্রীম কোর্ট বার বার বলছেন যে ৫০ পার্সেন্ট কুড্ নট্ বি এক্সিডেড। এই জায়গায় আমরা যারা একমত হচ্ছি যে রিজার্ভেশন করা দরকার এবং আমরা সেটাও বুঝতে পেরেছি যে এটা করতে গেলেই ৫০ পার্সেন্ট ক্রস করবে। এই কারনেই তো আমাদের মধ্যে বিরূপটা হয়ে যাচ্ছে। তাহলে আমরা সবাই একমত যে রিজার্ভেশন করতে হবে। তাদের দেওয়া দরকার আছে। তাদের যে শেয়ার এটা তাদের থাকা উচিৎ। কিন্তু এখনো রিবার্ভেশন

ছাড়াও একটা তথ্য দেখা গেছে যে আমাদের রাজ্যের সরকারী কর্মচারীদের মধ্যে প্রায় ১৫-১৮ পার্সেন্ট ও.বি.সি. অংশের মানুষ আছেন। আমাদের এমপ্রয়মেন্ট পলিসি যেটা আছে সেটা আমরা বলেছি। যেমন ধরুন, আমাদের রাজ্যে ঘর দেওয়ার জন্য এস.সি. এবং এস.টি.-র জন্য পৃথকভাবে সংরক্ষণ ব্যবস্থা থাকে। আমরা সেখানে ও.বি.সি. বা সংখ্যালঘুদের জন্য সেখানে কিছু দিতে পারি না। কিন্তু আমরা যে জেনারেল ডাইরেকটিভ ইস্যু করেছি, তাতে আমরা বলেছি, এই বিষয়গুলি নজরের মধ্যে রাখতে হবে। কাজেই, আমাদের এই ব্যাপারে কতটুকু সদিচ্ছা আছে সেটা নিয়ে কোন ফিরিস্তি দিতে চাইছি না। কেন্দ্রীয় সরকার এই বিষয়টা পার্লামেন্টে আনলে সুবিধা হয়। ধরুন আমরা বিলটি এনে এখানে পাশ করলাম এবং তারপর দেখা গেল অনুমোদন পাওয়া গেল না - তারপর ও.বি.সি. সম্প্রদায়ের মানুষের কাছে আমাদের অবস্থাটা কি হবে? তারা আমাদের কি ভাববেন? এটা যদি করা হয় তাহলে তাদের সঙ্গে প্রতারনা হয়ে যাবে। তারা আর প্রতারিত হউক, এটা আমরা চাই না। আমি বিরোধীদলের মাননীয় সদস্যদের এই বিষয়টি আরোও শান্তভাবে বিবেচনা করার জন্য অনুরোধ করছি। এখান থেকে আবার একটি ডেলিগেশান দিল্লীতে গিয়ে প্রধানমন্ত্রীর সঙ্গে আলোচনা করুন। প্রয়োজন হলে আমি নিজেও এই ব্যাপারে প্রধানমন্ত্রীকে অনুরোধ করব। সেখান থেকে আলোচনা করে যদি প্রয়োজন হয় তাহলে বিধানসভায় সেটা আনা যেতে পারে। কাজেই, এই জন্য আমরা আরোও কিছু দিন নিশ্চয়ই অপেক্ষা করতে পারি। অধিবেশন শেষ হলে আপনারা আবার দিল্লীতে যান। দিল্লীতে গিয়ে প্রধানমন্ত্রীর সঙ্গে কথা বলুন। আমরা যদি সেভাবে চিন্তা-ভাবনা করে অগ্রসর হই তাহলে আমার ধারনা, আমরা বোধ হয় একটা রাস্তা খুঁজে পাব। আজকের এই আলোচনা থেকে যে পজিটিভ বিষয়টা বেলিয়ে এল এটাকে ফলপ্রসূ করার জন্য আমরা গঠন মূলক দৃষ্টিভঙ্গী নিয়ে আমরা সেই জায়গাতে যাব - এই আশা নিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীরতনলাল নাথ** ঃ- স্যার, আমি কিন্তু ও.বি.সি.দের বয়সের সরলিকরনের ব্যাপারটা নিয়ে উনাদের কাছ থেকে কিছুই শুনতে পেলাম না।

**শ্রীমানিক সরকার** (মুখ্যমন্ত্রী) ঃ- স্যার, আমি মাননীয় সদস্যের বক্তব্য শুনেছি। মাননীয় মন্ত্রীর বিষয়টা দেখার কথা ছিল হয়ত তিনি ভুলে গিয়েছেন। আমি দপ্তরের মাননীয় মন্ত্রী সহ সংশ্লিষ্ট অফিসারদের সঙ্গে আলোচনা করে ক্ষতিয়ে দেখব কিভাবে কি করা যায়। সিদ্ধান্ত নেওয়ার ক্ষেত্রে যাতে বিলম্ব না হয় নিশ্চয়ই সেটা দেখা হবে।

**মিঃ স্পীকার** ঃ- এই সভা আগামী ২৮.০৮.২০০১ইং বেলা ১১ ঘটিকা পর্যন্ত মুলতুবী রইল।

## PAPERS LAID ON THE TABLE OF THE HOUSE

(Question and Answer) ANNEXURE - 'A'

**Admitted starred Question No. 19**

**Name of Member :- Shri Shyama Charan Tripura**

Will the Hon'ble Minister-in-charge of Home (Jail) Department be pleased to state :-

**প্রশ্ন**

১) ত্রিপুরা রাজ্যে পশ্চিমবঙ্গের মত মুক্ত জেল স্থাপনের পরিকল্পনা আছে কি?

২) থাকিলে কবে তাহা কার্য্যকরী করা হবে বলে আশা করা যায়। এবং

৩) না থাকিলে তার কারন

**উত্তর**

১) বর্তমানে ঐ রূপ কোন পরিকল্পনা হাতে দেওয়া হয়নি।

২) প্রশ্ন উঠে না।

৩) পরিকল্পনা করা হয় নি।

**Admitted Starred Question No. 20**

**Name of the Member - Shri Ratan Lal Nath**

Will the Hon'ble Minister-in-charge of the Hom Department be pleased to state :-

**প্রশ্ন**

১। ইহা কি সত্য সদর এস.ডি.ও. সুখরাম দেববর্মার হত্যা কাণ্ডের তদন্তভার সি.বি.আই. গ্রহণ করার জন্য রাজ্য সরকার সুপারিশ করেছেন।

২। যদি সত্য হয়ে থাকে তবে উক্ত সুপারিশ মূলে সি.বি.আই. উক্ত মামলাটি তদন্তের ভারগ্রহণ করেছেন কিনা।

**উত্তর**

১। হ্যাঁ।

২। না।

**Admitted starred Question No. - 21**

**Name of Member :- Shri Anil Chakma**

Will the Hon'ble Minister-in-charge of the Power Department be pleased to state.

**প্রশ্ন**

১) বহিঃরাজ্য থেকে আমদানীকৃত প্রতি মেগাওয়াট বিদ্যুতের মূল্য কত?

২) রাজ্যে বিদ্যুৎ ভোক্তাদের কাছ থেকে বিদ্যুৎ ব্যবহারের ক্ষেত্রে প্রতি ইউনিট এর জন্য সর্বোচ্চ কত টাকা ধার্য্য করা হয়েছে?

৩) রাজ্যে বিদ্যুৎ দপ্তরের বাৎসরিক লাভ বা ক্ষতির পরিমান কত?

**উত্তর**

১) বহিঃরাজ্য থেকে আমদানীকৃত বিদ্যুৎ-র গড়মূল্য প্রতি ইউনিটে ১.৬৫ টাকা (এক টাকা পয়ষট্টি পয়সা)

২) রাজ্যে ভোক্তাদের সরবরাহকৃত বিদ্যুৎ-এর গড়মূল্য ১লা আগষ্ট ২০০১ইং হতে ১.৫০ টাকা (এক টাকা পঞ্চাশ পয়সা) ধার্য্য করা হয়েছে।

৩) গত আর্থিক বছরে (২০০০-২০০১ইং) বিদ্যুৎ সরবরাহ করতে গিয়ে রাজ্য সরকারের মোট ৮৪.৩৫ কোটি টাকা ক্ষতি হয়েছে।

**Admitted Starred Question No. 88**

**Name of Mamber :- Shri Kajal Ch. Das**

Will the Hon'ble Minister-in-charge of the Home Department be please to state :-

**প্রশ্ন**

১। ইহা কি সত্য যে কল্যাণপুর থানাধীন বিষ্ণু মাষ্টার পাড়ায় এস.এ.এফ. ক্যাম্পের জন্য নতুন ঘর নির্মাণ করা সত্ত্বেও সেখানকার এস.এ.এফ. এর লোক নতুন ঘরে যাচ্ছে না।

ক) সত্যি হয়ে থাকলে কারণ কি?

খ) কবে নাগাদ এস.এ.এফ. ক্যাম্পটি নতুন নির্মিত বাড়ীতে গিয়ে মলয় সর্দার পাড়া স্কুলটি খালি করে দেবে?

উত্তর

১। কল্যাণপুর থানাধীন বিষ্ণু মাষ্টার পাড়ায় এস.এ.এফ. এর জন্য কোন ঘর করা হয় নাই।

ক) প্রশ্ন উঠে না।

খ) গত ১০-০৭-২০০১ইং এস.এ.এফ. ক্যাম্পটি মলয় সর্দ্দার পাড়া হইতে দেবেন্দ্র সর্দ্দার পাড়ায় স্থানান্তরিত করা হয়েছে।

**Admitted Starred Question No. 114**

**Name of Member. :- Shri Sudhan Das.**

Will the Hon'ble Minister-in-Charge of the Public Works Department be pleased to State :-

প্রশ্ন

১) ইহা কি সত্য রাজ্যে সীমান্ত এলাকায় কাঁটা তারের বেড়া দেওয়ার কাজ শুরু হয়েছে?

২) যদি সত্য হয় তা হলে এখন পর্য্যন্ত তার অগ্রগতি কতটুকু হয়েছে?

৩) সীমান্ত এলাকা থেকে কত মিটার দূরে এই কাঁটা তারের বেড়া দেওয়া হয়েছে?

উত্তর

১) হ্যাঁ।

২) সীমান্তে কাঁটা তারের বেড়া দেওয়ার কাজ ২০০১ইং সনের মে মাস থেকে খোয়াই মহকুমার আশারামবাড়ীতে শুরু করা হয়েছে এবং ক্রমশ তা মোনাবাড়ীর দিকে অগ্রসর হচ্ছে।

৩) সীমান্ত এলাকা থেকে ভারতের দিকে ১৫০ গজ দূরত্বে এই বেড়া দেওয়া হচ্ছে।

**Admitted Starred Question No. 115.**

**Name of Member - Shri Prakash Ch. Das.**

Will the Hon'ble Minister-in-charge of the Food, Civil Supplies & Consumer Affairs Department be please to state :-

প্রশ্ন

১।ইহা কি সত্য যে, রাজ্যের বিভিন্ন L.P.G. Agency গুলি থেকে রান্নার গ্যাসের সিলিণ্ডারে সঠিক পরিমান ভোক্তাদের সরবরাহ করা হচ্ছে কিনা সেটা নিয়মিত পরীক্ষা নিরীক্ষা করার ব্যবস্থা রয়েছে?

২। সত্য হলে, কি ধরনের ব্যবস্থা রয়েছে এবং

৩। না হলে তার কারন।

উত্তর

১। হ্যাঁ।

২।প্রত্যেক নথীভূক্ত গ্যাস গ্রাহক গন ইচ্ছা করলে গ্যাসের পরিমান স্বঃস্বঃ এজেন্সী থেকে গ্যাস ডেলিভারী নেওয়ার পূর্বে বুঝে নিতে পারবেন। প্রত্যেক Filled Cylinderé-এ ১৪.২ কেজি গ্যাস থাকবে এবং এই পরিমান গ্যাস না থাকলে গ্রাহকগন সঠিক ওজনের গ্যাস বদল করে নিতে পারবেন। খাদ্য দপ্তরে Inspector গন এবং Weight & Measwces Depthé-এর পরিদর্শকগন সময় সময় এজেন্সী গুলো পরিদর্শন করে প্রয়োজনীয় ব্যবস্থা নিয়ে থাকেন। তাছাড়া যদি কোন ভোক্তা পরিষেবা সংক্রান্ত কোন বিষয়ে ক্ষতিগ্রস্ত বলে মনে করেন। তাহলে উনি সরাসরি সাদা কাগজে দরখাস্তের মাধ্যমে ভোক্তা আদালতে অভিযোগ দায়ের করতে পারেন যার জন্য কোন খরচ বহন করতে হয় না।

৩। প্রশ্নই উঠে না।

**Admitted Starred Question No. 152**

***Name of Member :- Shri Gita Mohan Tripura***

Will the Hon'ble Minister-in-charge of the Home Department be pleased to state :-

**প্রশ্ন**

১। বিলোনীয়া বিভাগের দেবদারুতে যে ডি.এ.আর. ক্যাম্প আছে সেখানে স্থায়ী আউট পোষ্ট বসানোর কোন পরিকল্পনা আছে কিনা ?

২। যদি থাকে তবে কবে নাগাদ উপরিউক্ত পরিকল্পনা বাস্তবায়িত হবে বলে আশা করা যায় ?

**উত্তর**

১। আপাতত নেই।

২। ১নং প্রশ্নের উত্তরের পরিপ্রেক্ষিতে এই প্রশ্ন আসে না।

**Admitted Starred Question No. 153**

**Name of Member :- Shri Dipak Kr. Roy.**

Will the Hon'ble Minister-in-charge of the Power Department be pleased to state :-

**প্রশ্ন**

১) বিদ্যুৎ দপ্তর কর্তৃক লোড এসেসমেন্ট প্রথা বন্ধে রাজ্য সরকার কোন ব্যবস্থা গ্রহন করেছেন কি না ?

২। না করে থাকিলে তাহার কারন এবং কোন আইনে এই প্রথা চালুর সিদ্ধান্ত নেওয়া হয়েছে তার বিবরন।

**উত্তর**

১) না।

২) গ্রাহকদের বাড়ী ঘর দোকান পাট, শিল্প কারখানা প্রভৃতিস্থানে সঠিকমাপের মিটার, ফিউজের তার এবং আনুষঙ্গিক বিদ্যুৎ সংযুক্তির তার ব্যবহারের ক্ষমতা নির্দ্ধারনের করা অত্যন্ত জরুরী।

তা নাহলে শর্ট সার্কিট হয়ে আগুন লাগার এবং সম্পত্তি হানির মত দুঃখজনক দুর্ঘটনার সম্ভাবনা থাকে।

ভারতীয় বিদ্যুৎ আইন ১৯১০ ইং-র ২০ নং ধারা এবং ১৯৫৬ ইং -র ৪৬নং ধারা অনুযায়ী এই প্রথা চালু করা হয়েছে।

**Admitted Starred Question No. 155**

**Name of Member :- Shri Ratan Lal Nath**

Will the Hon'ble Minister-in-charge of the Power Department be pleased to state :-

**প্রশ্ন**

১। ইহা কি সত্য ত্রিপুরা রাজ্যে পুনরায় বিদ্যুতের মাশুল বৃদ্ধি করা হচ্ছে ?

২। সত্য হলে কারন ?

৩। ইহাও কি সত্য ত্রিপুরা রাজ্যে শীঘ্রই 'পাওয়ার রেগুলেটরী বোর্ড গঠন করা হচ্ছে। এবং

৪। সত্য হলে এর প্রয়োজনীয়তা কেন ?

**উত্তর**

১। হ্যাঁ, ইহা সত্য। ১লা আগষ্ট ২০০১ ইং থেকে তা কার্যকরী হয়েছে।

২। ক্রমাগত কেন্দ্রীয় সরকারের বিদ্যুৎ ক্ষেত্রে সংস্কারের চাপ এবং বৎসর বৎসর ভর্তুকীর পরিমান বৃদ্ধির দরুন রাজ্য সরকারকে এক কঠিন পরিস্থিতির মুখোমুখি হয়ে বিদ্যুৎ মাশুল বৃদ্ধি করতে হয়েছে।

৩। ত্রিপুরা সরকার নীতিগতভাবে স্টেস ইলেকট্রিসিটি রেগুলেটারী কমিশনস গঠনের সিদ্ধান্ত নিয়েছে।

৪। কেন্দ্রীয় সরকার ১৯৪৮ সালের কেন্দ্রীয় বিদ্যুৎ সরবরাহ আইন সংশোধন করে "দি ইলেকট্রিসিটি রেগুলেটরি কমিশন একটা ১৯৯৮ইং" গঠন করে এবং দেশের প্রতিটি রাজ্যে ষ্টেট ইলেকট্রিসিটি রেগুলেটরি কমিশন গঠন করার নির্দেশ দেয়। এই কমিশনের কাজ হল সাধারন গ্রাহকদের বিদ্যুতের দাম নির্ধারন, সরকারী এবং বে-সরকারী সংস্থার মধ্যে বিদ্যুতের আদান-প্রদান সংক্রান্ত মাশুল নির্ধারন ইত্যাদি।

কেন্দ্রীয় সরকার যে সংস্কার নীতি নিয়েছে তাতে প্রতিটি রাজ্যকে ষ্টেট রেগুলেটরী বোর্ড গঠনের নির্দেশ দিয়েছে। বাম ও রাজস্ব সংগ্রহের মধ্যে সমতা আনতে নির্দেশ দেওয়া হয়েছে। আগামী দুই বৎসরের মধ্যে বিদ্যুৎ ক্ষেত্রের ঘাটতি শূন্যে নামিয়ে আনতে হবে।

তা না হলে কেন্দ্রীয় সরকার রাজ্য সরকারগুলোকে বিদ্যুৎ ক্ষেত্রে কোন আর্থিক সহায়তা দেবে না।

**Admitted Starred Question No. 159**

**Name of Member. :- Shri Prakash Ch. Das.**

Will the Hon'ble Minister-in-charge of the Food, Civil Supplies and Consumer Affairs Department be pleased to State :-

**প্রশ্ন**

১। ইহা কি সত্য ত্রিপুরা রাজ্যে নতুন রেশন কার্ড (পুরাতন রেশন কার্ডের পরিবর্তে) দেওয়ার প্রক্রিয়া শুরু হয়েছে?

২। সত্য হলে কবে নাগাদ এই কাজ সম্পন্ন হবে?

৩। সত্য না হলে পুরাতন রেশন কার্ডের পরিবর্তে নতুন রেশন কার্ড ইস্যু করার ব্যাপারে দপ্তর কি ধরনের উদ্যোগ নিয়েছে?

**উত্তর**

১। হ্যাঁ। ইহা সত্য।

২। আশা করা যায় ২০০১ইং সনের মধ্যে উক্ত নতুন রেশন কার্ড দেওয়ার কাজ সম্পন্ন হবে।

৩। প্রশ্নই উঠে না।

**Admitted Starred Question No. 161**

**Name of Member :- Shri Shyama Charan Tripura**

Will the Hon'ble Minister-in-charge of the Home Department be pleased to State :-

**প্রশ্ন**

১। ১৯৯৮, ১৯৯৯ এবং ২০০০ইং সালে গ্রামীণ বাজারে সর্বমোট কয়টি অগ্নিকাণ্ড সংঘটিত হয়?

২। ইহাতে আর্থিক মূল্যে ক্ষয়ক্ষতি পরিমাণ কত এবং

৩। প্রত্যেক দোকানদারকে অগ্নি নিরোধক ব্যবহার বাধ্যতামূলক করে আইন তৈরীর পরিকল্পনা আছে কি না?

**উত্তর**

১। ১৯৯৮, ১৯৯৯ এবং ২০০০ ইং সালে সর্বমোট ৪৬৩টি অগ্নিকাণ্ড ঘটে।

২। ইহাতে আর্থিক মূল্যে ক্ষয়ক্ষতির পরিমাণ ১০,৭৩,৫৪,৭৭৫.০০ টাকা।

৩। আপাততঃ এই ধরনের কোন পরিকল্পনা নেই।

**Admitted Starred Question No. 162**

**Name of Member :- Shri Prakash Ch. Das.**

Will the Hon'ble Minister-in-charge of the Food, Civil Supplies and Consumer Affairs

Department be pleased to State :-

প্রশ্ন

১। বর্তমানে রাজ্যের রেশন দোকানগুলি থেকে মাথা পিছু কি কি সামগ্রী এবং কত টাকা করে বিক্রয় করা হচ্ছে এবং

২। ভোক্তাদের অনিয়মিত ভাবে রেশন সামগ্রী সরবরাহ বন্ধে রাজ্য সরকার কি পদক্ষেপ নিয়েছেন ?

উত্তর

১। নিম্ন লিখিত দ্রব্যগুলি সরকারী নির্ধারিত স্কেলে বন্টন করা হচ্ছে।

(ক) চাউল - সাধারন এলাকার জন্যে শহর ও গ্রামাঞ্চলে একই হারে - ৪ (চার) কেজি প্রতি প্রাপ্ত বয়স্ক এবং এর অর্ধেক প্রতি অপ্রাপ্ত বয়স্কদের প্রতি মাসে। এবং এ-ডি-সি এলাকা এবং ঘোষিত দুর্গত এলাকার জন্য দ্বিগুন হারে প্রতি মাসে।

খ) লবন - ৫০০ গ্রাম মাথা পিছু প্রতি মাসে শহর ও গ্রামাঞ্চলে একই হারে।

গ) চিনি - ১ (এক) কেজি মাথা পিছু প্রতি মাসে আগরতলা পৌর এলাকার জন্য এবং ৭০০ গ্রাম মাথা পিছু পৌর এলাকা ব্যতিত সমস্ত এলাকার জন্য।

ঘ) কেরোসিন - মাথা পিছু ১ (এক) লিটার প্রতি মাসে শহর ও গ্রামাঞ্চলে একই হারে দেওয়া হয়।

২। E.C.Act. অনুযায়ী সাময়িক বরখাস্ত (তদন্ত সাপেক্ষে) এবং ডিলারশিপ বাতিল এবং সিকিউরিটির টাকা বাজেয়াপ্ত করার নিয়ম আছে।

**Admitted Starred Question No. 164**

**Name of Member :- Shri Amitava Dutta,**

Will the Hon'ble Minister-in-charge of the Home Department be pleased to State :-

প্রশ্ন

১। রাজ্যে মহিলা পুলিশের পদ ভিত্তিক সংখ্যা কত ?

২। সমস্ত থানা গুলোতে পর্যাপ্ত সংখ্যায় মহিলা পুলিশ নিয়োগের কোন পরিকল্পনা আছে কি ? এবং উপরিউক্ত পরিকল্পনা বাস্তবায়নের জন্য কি কি উদ্যোগ নেওয়া হয়েছে ?

৩। রাজ্যে থানা গুলোতে মহিলা সেল আছে কি ?

৪। যদি না থাকে মহিলা সেল চালু করার ব্যাপারে কোন উদ্যোগ বা পরিকল্পনা আছে কি ?

উত্তর

১। রাজ্যে পদ ভিত্তিক মহিলা পুলিশের সংখ্যা নিম্নরূপ ঃ-

(ক) এডিশন্যাল এস.পি. - ১ জন

(খ) ডি.এস.পি. - ১ জন

(গ) ইনস্পেক্টর - ১ জন

(ঘ) এস.আই. - ১৬ জন

(ঙ) এ.এস.আই. - ১৭ জন

(চ) কনস্টেবল - ১৯৭ জন

২। হ্যাঁ। প্রয়োজনীয় সংখ্যক মহিলা পুলিশ পর্যায়ক্রমে পাওয়া সাপেক্ষে প্রত্যেক থানা প্রেরণ করার প্রচেষ্টা রয়েছে।

৩। পশ্চিম ত্রিপুরা জেলার অন্তর্গত পশ্চিম আগরতলা থানায় একটি মহিলা সেল খোলা হয়েছে।

৪। মহিলা পুলিশ অফিসার ও কর্মী পাওয়ার পরিপ্রেক্ষিতেই বিভিন্ন থানায় মহিলা সেল খোলার বিষয়টি কার্যকরি করার চেষ্ট নেওয়া হবে।

**(Question and Answer)**

**Admitted Satrred Question No. 165**

**Name of Member :- Shri Samir Deb Sarkar.**

Will the Hon'ble Minister-in-charge of the Food, Civil Supplies and Consumer Affairs Department be pleased to State :-

**প্রশ্ন**

১। ইহা কি সত্য যে খোয়াই মহকুমা শহর সহ রাজ্যের কয়েকটি মহকুমা শহরে পেট্রোলের এজেন্সী না থাকায় গাড়ী, স্কুটার মালিক ও যাত্রী সাধারন দুর্ভোগের শিকার হচ্ছেন।

২। সত্য হলে, নতুন পেট্রোল এজেন্সী খোলার ব্যাপারে প্রয়োজনীয় উদ্যোগ নেওয়া হবে কিনা?

**উত্তর**

১। হ্যাঁ।

২। হ্যাঁ।

**Admitted Starred Question No. 210**

**Name of Member :- Shri Joy Gobinda Deb-Roy**

Will the Hon'ble Minister-in-charge of the Food, Civil Supplies and Consumer Affairs Department be pleased to State :-

**প্রশ্ন**

১। রাজ্যে বর্তমানে বি পি এল কার্ডের সংখ্যা কত?

২। বি.পি.এল. কার্ড দেওয়ার ক্ষেত্রে কি কি নীতি নির্দেশিকা রয়েছে?

৩। ইহা কি সত্য নীতি নির্দেশিকা বহির্ভূত ভাবে কিছু কিছু বি.পি.এল. কার্ড দেওয়া হয়ে থাকে?

৪। যদি সত্যি হয় তবে তার জন্য দপ্তরের কোনো ভূমিকা রয়েছে কি না?

৫। এ রকম নিয়মনীতি বহির্ভূত কার্ড কতগুলো রয়েছে?

**উত্তর**

১। দুই লক্ষ একত্রিশ হাজার।

২। গ্রামাঞ্চলে নির্বাচিত পঞ্চায়েত এবং নগর পঞ্চায়েত ও পৌর এলাকায় নির্বাচিত পঞ্চায়েত ও পৌর কাউন্সিলার ভূমিহীন ক্ষেত মজুর গ্রামীন কারিগর দৈনিক হাজিরার শ্রমিক তাঁতী, কামার এ ধরনের কর্মরত গরীব লোক এবং শহরাঞ্চলে বস্তীবাসী রিক্সা চালক শ্রমিক ও অন্যান্য অধিকতর গরীব শ্রেনীর পরিবারগুলিকে চিহ্নিত করে। বি.পি.এল. কার্ড সাধারনত দেয়া হয়ে থাকে।

৩। না, ইহা সত্য নয়। কেননা এ ধরনের কোন সুনির্দিষ্ট অভিযোগ দপ্তরের গোচরে নেই।

৪। প্রশ্নই উঠে না।

৫। প্রশ্নই উঠে না।

**Admitted Starred Question No. 211**

**Name of Member :- Shri Kajal Chandra Das.**

Will the Hon'ble Minister-in-charge of the Home Department be pleased to State :-

**প্রশ্ন**

১। খোয়াই থানা সংলগ্ন বিভিন্ন স্থান সহ লালছড়া দিয়ে বাংলাদেশের সঙ্গে ব্যাপক হারে অবৈধ পণ্য সামগ্রী লেনদেন বন্ধে

কি ধরনের কার্যকরী পদক্ষেপ নেওয়া হয়েছে?

২। খোয়াই থানা সংলগ্ন লালছড়াতে ০১-০১-২০০১ইং থেকে ৩০-০৬-২০০১ইং পর্যন্ত কি কি ধরনের কতগুলি অপরাধজনিত অভিযোগ খোয়াই থানায় লিপিবদ্ধ হয়েছে এবং উক্ত এলাকায় চুরি ডাকাতি বন্ধে কি ব্যবস্থা নেওয়া হয়েছে?

**উত্তর**

১। বাংলাদেশ সীমান্ত অঞ্চলে চোরাচালান রোধের দায়িত্ব প্রধানত কেন্দ্রীয় শুল্ক দপ্তর ও বি.এস.এফ. -এর হাতে। এই দুইটি সংস্থা কেন্দ্রীয় সরকারের অধীন। এছাড়া স্থানীয় পুলিশ ঐ এলাকায় পেট্রোলিং এর ব্যবস্থা করেছে।

২।গত ০১-০১-২০০১ইং হইতে ৩০-০৬-২০০১ইং পর্যন্ত খোয়াই থানার অধীনে লালছড়া এলাকা হইতে নিম্নলিখিত অভিযোগ গুলি দায়ের করা হয়েছে।

(ক) ভারতীয় দণ্ডবিধির ৪৫৮/৩২৬/৩৪ ধারায় মোকদ্দমা নং ৩/২০০০ একটি মামলা খোয়াই থানায় নথীভূক্ত করা হয়েছে এবং চার্জশীট দাখিল করা হয়েছে, ৩ জন আসামী পলাতক আছে।

(খ) ভারতীয় দণ্ডবিধির ৩৪১/৩২৪/৩৪ ধারায় মোকদ্দমা নং ৭/২০০০ খোয়াই থানায় নথীভূক্ত করা হয়েছে। উক্ত ঘটনায় ৩ জন আসামীকে আটক করা হয়েছে।

(গ) ভারতীয় দণ্ডবিধির ৩৮৪ নং ধারার মোকদ্দমা নং ৫/২০০১ খোয়াই থানায় নথীভূক্ত করে তদন্তকার্য আরম্ভ করে এবং ২ জন ভারতীয় নাগরিকের বিরুদ্ধে চার্জশীট দাখিল করা হয়েছে।

লালছড়াতে কোন পুলিশ ক্যাম্প নেই, কিন্তু স্থানীয় পুলিশ থানা থেকে মোবাইল পেট্রোলিং-এর সাহায্যে ঐ এলাকা দেখা শুনা করে থাকে। এছাড়া এলাকায় অবস্থিত বিভিন্ন আধাসামরিক বাহিনীও সময়ে সময়ে পেট্রোলিং দিয়ে থাকে। ইহা ছাড়া সিঙ্গিছড়া বি.ও.পি. হইতে ও সীমান্ত অঞ্চলে টহলদারীর ব্যবস্থা করা হয়েছে যাহাতে সীমান্তের ওপার হতে চুরি ও ডাকাতি বন্ধ করা হয়।

**Admitted Starred Question No.- 271**

**Name of Member.:- Shri Padma Kr. Debbarma.**

Will the Hon'ble Minister-in-charge of the Power Department be pleased to State :-

**প্রশ্ন**

১।রাজ্যে মোট কতটি উপজাতি অধ্যুষিত প্রত্যন্ত পাড়াতে বা এলাকায় এখনও বিদ্যুতের সুযোগ সুবিধা পৌছানো সম্ভব হয় নাই।

২।বর্তমান ২০০১-২০০২ইং আর্থিক বর্ষে কতটি উপজাতি অধ্যুষিত এলাকায় বিদ্যুতের সুযোগ সুবিধা সম্প্রসারিত করা হবে?

**উত্তর**

১।১৯৯৯ইং সনের সেন্সাস অনুযায়ী রাজ্যের মোট ৮৫৫টি রেভিনিউ ভিলেজ এর মধ্যে এখন পর্য্যন্ত ৮১৩ টি রেভিনিউ ভিলেজে বিদ্যুৎ পৌছানো সম্ভব হয়েছে। বাকী ৪২টি প্রত্যন্ত উপজাতি অধ্যুষিত রেভিনিউ ভিলেজে বিদ্যুৎ পৌছানো সম্ভব হয় নাই।

২।বর্তমান ২০০১-২০০২ অর্থ বৎসরে নিম্নোক্ত স্কীম সমূহের মাধ্যমে মোট ১৭৪টি উপজাতি অধ্যুষিত এলাকায় বিদ্যুতের সুযোগ সুবিধা সম্প্রসারিত করার পরিকল্পনা আছে।

ক) হেমল্যাট বা পাড়া বিদ্যুতায়ন - ৬টি

খ) নিবিড় বিদ্যুতায়ন - ৭০টি

গ) ২৫ দফা উপজাতি কল্যান কর্মসূচী - ২৮টি

ঘ) রিনোভেসান প্রকল্পের কাজ - ৬০টি

ঙ) মাননীয় প্রধানমন্ত্রী উত্তর-পূর্বাঞ্চলের গুচ্ছ প্রকল্পের অধীনে প্রত্যন্ত উপজাতি পাড়া বিদ্যুতায়ন - ১০টি

মোট - ১৭৪টি।

**Admitted Starred Question No. -273**

**Name of Member :- Smt. Baijayanti Kalai.**

Will the Hon'ble Minister-in-charge of the Power Department be pleased to State :-

**প্রশ্ন**

১। জিরানিয়া অন্তর্গত খুমুলুঙ হইতে পূর্ব জন্মজয়নগর পর্য্যন্ত চলতি অর্থ বৎসরে বিদ্যুৎ লাইন চালু করা হবে কি?

**উত্তর**

বর্তমান অর্থবৎসরে (২০০১-২০০২ইং) জিরানীয়া অন্তর্গত খুমুলুঙ হইতে পূর্ব জন্মজয়নগর পর্য্যন্ত বিদ্যুতের লাইন সম্প্রসারনের বিষয়টি বিবেচনাধীন আছে।

**Admitted Starred Question No.- 285**

**Name of Member :- Shri Subodh Nath.**

Will the Hon'ble Minister-in-charge of the Home Department be pleased to State .-

**প্রশ্ন**

১) ২০০১-২০০২ ইং অর্থ বৎসরে ধর্মনগর মহকুমার কদমতলা আউট পোষ্টটিকে পুলিশ স্টেশন হিসাবে উন্নীত করার কোন পরিকল্পনা সরকারের আছে কি না? এবং

২) উপরোক্ত সময়ে ধর্মনগর মহকুমার বিষ্ণুপুরে ও ব্রজেন্দ্রনগরে পুলিশ আউট পোষ্ট স্থাপনের পরিকল্পনা সরকারের আছে কি না? এবং

৩) যদি থাকে তবে কবে নাগাদ বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

৪) না থাকলে কারণ?

**উত্তর**

১) এই মর্মে একটি প্রস্তাব সরকারের বিবেচনাধীন আছে। তবে বর্তমান বছরে চালু করার পরিকল্পনা নেই।

২) ধর্মনগর মহকুমার অন্তর্গত বিষ্ণুপুর ও ব্রজেন্দ্রনগরে কোন আউট পোষ্ট খোলার প্রস্তাব বর্তমানে নেই।

৩) ২ নং প্রশ্নের উত্তরের পরিপ্রেক্ষিতে প্রশ্ন উঠে না।

৪) বর্তমানে নিকটবর্তী থানা হতে উক্ত এলাকাগুলি দেখাশুনা করার জন্য ব্যবস্থা আছে।

**Admitted starred Question No. -287**

**Name of Member :- Sri Subodh Nath.**

Will the Hon'ble Minister-in-charge of the Power Department be pleased to state -

**প্রশ্ন**

১) ধর্মনগর মহকুমার কদমতলাতে বিদ্যুৎ দপ্তরের মোট ডিভিশান অফিস ও একটি ১৩২ কে.ভি. ওয়াট সম্পন্ন সাব-ষ্টেশান খোলার কোন পরিকল্পনা রাজ্য সরকারের আছে কি?

২) থাকিলে কবে নাগাদ খোলা হবে? এবং

৩) না থাকিলে তাহার কারণ?

উত্তর

১) বর্তমানে ধর্মনগর মহকুমার কদমতলাতে বিদ্যুৎ দপ্তরের ডিভিশন অফিস খোলার ও ১৩২ কে.ভি. সাব-ষ্টেশান নির্মানের কোন পরিকল্পনা রাজ্য সরকারের নেই।

২) উপরোক্ত প্রশ্নের উত্তরের পরিপ্রেক্ষিতে প্রশ্ন উঠেনা।

৩) বর্তমানে ধর্মনগর মহকুমার কদমতলাতে বিদ্যুৎ পরিষেবা পরিচালনার জন্য একটি সহ-বাস্তুকারের অফিস (বিদ্যুৎ) আছে। ঐ এলাকায় বিদ্যুৎ পরিষেবা নিয়ন্ত্রনের জন্য সহ-বাস্তুকারের অফিসই যথেষ্ট এবং সুষ্ঠভাবে তাহা পরিচালনা করা সম্ভব। বর্তমানে ঐ এলাকায় বিদ্যুৎ চাহিদা নিকটবর্তী ১৩২ কে.ভি. সাব-ষ্টেশান, মিশন টিলা থেকে ১১ কে.ভি লাইনের মাধ্যমে বিদ্যুৎ সরবরাহ করা হয়।

**Admitted starred Question No. -293**

**Name of Member :- Sri Subodh Nath.**

Will the Hon'ble Minister-in-charge of the Jail Department be pleased to state :-

প্রশ্ন

১) রাজ্যে সেন্ট্রাল জেল ও সাব জেল গুলিতে কয়েদীদের কি কি ধরনের খাবার দেওয়া হয়?

২। দীর্ঘদিন ধরে যে সমস্ত কয়েদী জেল খাটছেন তাদের আর্থিক কোন সুযোগ সুবিধা দেওয়া হয় কিনা?

উত্তর

১) রাজ্যের সেন্ট্রাল জেল ও সাব জেলগুলিতে নিম্নলিখিত খাদ্য তালিকার ভিত্তিতে প্রত্যেক জেল বন্দিকে প্রতিদিন খাবার সরবরাহ করা হয়ঃ-

| | | |
|---|---|---|
| ১) চাউল/আটা | মাথাপিছু ৭০০ গ্রাম | প্রতিদিন |
| ২) ডাল | মাথাপিছু ১২৫ গ্রাম | প্রতিদিন |
| ৩) লবন | মাথাপিছু ২৫ গ্রাম | প্রতিদিন |
| ৪) তৈল সরিষা | মাথাপিছু ২২ গ্রাম | প্রতিদিন |
| ৫) পেঁয়াজ | মাথাপিছু ১০ গ্রাম | প্রতিদিন |
| ৬) মশলা | মাথাপিছু ১০ গ্রাম | প্রতিদিন |
| ৭) গুড় | মাথাপিছু ১৫ গ্রাম | প্রতিদিন |
| ৮) তেঁতুল | মাথাপিছু ৩ গ্রাম | প্রতিদিন |
| ৯) সব্জী | মাথাপিছু ৪১০ গ্রাম | প্রতিদিন |
| ১০) লাকড়ী | মাথাপিছু ১ কেজি | প্রতিদিন |
| ১১) মাংস (সপ্তাহে ১ বার) | মাথাপিছু ৮০ গ্রাম | প্রতিদিন |
| ১২) মাছ (সপ্তাহে ১ বার) | মাথাপিছু ৬৫ গ্রাম | প্রতিদিন |
| ১৩) ডিম (সপ্তাহে ১ বার) | মাথাপিছু ১টি করে | প্রতিদিন |
| ১৪) সিদল (সপ্তাহে ১ বার) | মাথাপিছু ৫ গ্রাম | প্রতিদিন |

এছাড়া নিরামিষ ভোজিদের জন্য মাছ, মাংস ও ডিমের পরিবর্তে ১৫০ গ্রাঃ পাকা কলা ও ২০০ গ্রাম সব্জী অতিরিক্ত প্রদান করা হয়। অসুস্থ রোগীদের জন্য ডাক্তারের পরামর্শমত দুধ, ফল, মাছ, ডিম, অতিরিক্ত খাদ্য হিসাবে দেওয়া হয়।

১) 'না'।

## (Question and Answer)

**Admitted Starred Question No. 301**

**Name of Member :- Shri Bilal Miah.**

Will the Hon'ble Minister-in-charge of the Home Department be pleased to state :-

**প্রশ্ন**

১। রাজ্যে প্রতিটি ব্লক হেড কোয়ার্টারে ফায়ার সার্ভিস খোলার জন্য সরকারের কোন পরিকল্পনা আছে কি না?

২। থাকিলে কবে নাগাদ কার্যকরী করা হবে বলে আশা করা যায়?

৩। পরিকল্পনা না থাকিলে তার কারণগুলি কি কি?

**উত্তর**

১।হ্যাঁ। রাজ্যে প্রত্যেক ব্লক হেড কোয়ার্টারে ফায়ার সার্ভিস ষ্টেশন খোলার প্রস্তাব সরকারের বিবেচনাধীন আছে।

২। নির্দ্দিষ্ট সময় বলা সম্ভব নয়। তবে পর্যায়ক্রমে করা হচ্ছে।

৩। প্রশ্ন উঠে না।

**Admitted Starred Question No. 302**

**Name of Member :- Shri Bilal Miah.**

Will the Hon'ble Minister-in-charge of the Home Department be pleased to state :-

**প্রশ্ন**

১।পূর্ত দপ্তরের বিভিন্ন অফিসে কাজের সময় গত ১৯৯৮ ইং ফেব্রুয়ারী থেকে ২০০১ইং ফেব্রুয়ারী পর্যন্ত সময়ে দুর্বৃত্তদের দ্বারা কয়টি হামলা, আক্রমণ এবং ভাংচুর হয়েছে?

২।এই সকল দুর্বৃত্তদের বিরুদ্ধে সরকার কি ব্যবস্থা গ্রহণ করেছে?

**উত্তর**

১।উক্ত সময়ে মোট ৬টি ঘটনা পুলিশের নিকট লিপিবদ্ধ করা হয়েছে।

২।উক্ত ঘটনায় ১৮ জনকে গ্রেপ্তার করে মামলা নথীভূক্ত করে ৫টি ঘটনার চার্জশীট দাখিল করা হয়েছে এবং একটি ঘটনা তদন্তাধীন আছে।

**Admitted Starred Question No. 309**

**Name of Member :- Shri Dipak Kumar Roy.**

Will the Hon'ble Minister-in-charge of the Power Department be pleased to state :-

**প্রশ্ন**

১।রাজধানী আগরতলা সদরের বিভিন্ন এলাকায় লোডশেডিং করার ক্ষেত্রে কয়টি ফিডারে বিভক্ত করা হয়েছে?

২। ফিডারগুলি কি কি এবং নাম সহ প্রতিটি ফিডারে লোডশেডিং করার পদ্ধতি কি?

**উত্তর**

১। রাজধানী আগরতলা সদরে লোডশেডিং করার ক্ষেত্রে চারটি সাব-ষ্টেশনের মাধ্যমে মোট ২৬টি ফিডারে বিভক্ত হয়েছে।

২।ফিডারগুলির নাম নিম্নে দেওয়া হল।

গ্রীড ১৩২ কে.ভি. সাবষ্টেশন হইতে -

১। জি বি ফিডার — ২। জি বি স্পেশাল

৩।আই.টি.আই. ফিডার — ৪। নরসিংগড় ফিডার

৫। গান্ধীগ্রাম ফিডার
৬। কালিকাপুর ফিডার
৭। পাওয়ার হাউস ফিডার
৮। খয়েরপুর ফিডার

কলেজটিলা ৩৩ কে.ভি. সাবষ্টেশন হইতে -

১। যোগেন্দ্রনগর ফিডার
২। আড়ালিয়া ফিডার
৩। প্রতাপগড় ফিডার
৪। শিবনগর ফিডার
৫। জগহরিমুড়া ফিডার
৬। ওয়াটার সাপ্লাই ফিডার
৭। রেশম বাগান ফিডার

রামপুর ৩৩ কে.ভি. সাবষ্টেশন হইতে -

১। ফায়ার ব্রিগেড ফিডার
২। কৃষ্ণনগর ফিডার
৩। বড়জলা ফিডার
৪। জয়পুর ফিডার

বাধারঘাট ৬৬ কে.ভি. সাবষ্টেশান হইতে -

১। বটতলা ফিডার
২। ওয়াটার সাপ্লাই ফিডার/আম্বেদকর ফিডার
৩। আমতলী ফিডার
৪। সেকেরকোট ফিডার
৫। ডুকলী ফিডার
৬। ভুতুরিয়া ফিডার
৭। ইন্ড্রাষ্ট্রি ফিডার

বিদ্যুৎ এর যোগান স্বাভাবিক থাকিলে প্রতিদিন সকালে ১ ঘন্টা এবং সন্ধ্যাবেলায় দেড় ঘন্টা করে পর্যায়ক্রমে লোডশেডিং করা হয়।

**Admitted Starred Question No. 329**

**Name of Member :- Shri Dipak Kumar Roy**

Will the Hon'ble Minister-in-charge of the Food, Civil Supplies & Consumer Affairs Department be pleased to state :-

**প্রশ্ন**

১। ইহা কি সত্য যে রেশন কার্ড নবীকরণের ক্ষেত্রে পুরানো রেশন কার্ডে নাম থাকা সত্ত্বেও এবং প্রয়োজনীয় একাধিক নাগরিকত্বের প্রমানপত্র থাকা সত্ত্বেও নতুন রেশনকার্ড থেকে নাম বাদ দেওয়া হয়েছে?

২। ইহা কি সত্য পুরানো রেশন কার্ডে নাম তোলার ক্ষেত্রে ভোটার তালিকার নিয়ম অনুসারে অপ্রাপ্ত বয়স্কদের কোন প্রমানপত্র ছাড়া প্রাপ্ত বয়স্ক করে নতুন রেশন কার্ডে নাম তোলা হয়েছে বলে জানা আছে কি?

৩। যদি উপরোক্ত বিষয়গুলি সত্য হয়ে থাকে তবে এই ব্যাপারে কি ব্যবস্থা গ্রহণ করা হবে?

**উত্তর**

১। এই ধরনের কোন সুনির্দিষ্ট তথ্য বা অভিযোগ কোন ভোক্তার কাছ থেকে দপ্তরের গোচরে আজ পর্যন্ত আসেনি।

২। জানা নেই।

৩। প্রশ্নই উঠে না।

**Admitted Starred Question No. 341**

**Name of Member :- Shri Joy Gobinda Deb Roy**

Will the Hon'ble Minister-in-charge of the Food, Civil Supplies and Consumer Affairs Department be pleased to state :-

প্রশ্ন

১।ইহা কি সত্য ১৬ই জুলাই ২০০১ইং থেকে রেশন কার্ড নবীকরণ ও পুননর্বীকরণ কাজ হাতে নেওয়া হয়েছে এবং এর জন্য বাড়ী বাড়ী সার্ভের কাজ চলছে?

২। যদি সত্য হয় তবে কি কি পদ্ধতিতে এর কাজ চলছে?

৩। সার্ভে রিপোর্টে কত ভূয়া রেশন কার্ডের হিসাব মিলেছে?

উত্তর

১। হ্যাঁ, ইহা সত্য।

২। ভারপ্রাপ্ত গননা কারীগন বাড়ী বাড়ী গিয়ে ভোটার তালিকা, স্কুলের প্রমান পত্র, নাগরিক প্রমান পত্র এবং জন্মের প্রমান ইত্যাদির ভিত্তিতে রেশন কার্ড নবীকরনের জন্য নাম নথীভুক্ত করছেন।

৩। গননার কাজ সম্পূর্ণ হলে পরেই ভূয়া রেশন কার্ডের সঠিক তথ্য জানা যাবে।

**Admitted Starred Question No. 365**

**Name of Member :- Shri Samir Deb Sarkar.**

Will the Hon'ble Minister-in-charge of the Public Works Department be pleased to state :-

প্রশ্ন

১।ইন্দো-বাংলাদেশ সীমান্তে কাঁটাতারের বেড়া দেবার জন্য আমাদের রাজ্যে কত টাকা মঞ্জুরী পাওয়া গেছে?

ইন্দো-বাংলাদেশ সীমান্তে কাঁটাতারের বেড়া দেবার জন্য মঞ্জুরীকৃত অর্থের বিস্তারিত বিবরন নিম্নে দেওয়া হল।

ক) সীমনা - শিববাড়ী সেন্টারের (২০.০০ কি.মি.) জন্য ৫১৪.৩৮ লক্ষ টাকা।

খ) তারাপুর - রাগনা সেন্টারের (২০.০০ কি.মি.) জন্য ৪৯৪.৫৪ লক্ষ টাকা।

গ) বৈষ্ণবপুর - (BP NO. 2218-A-RI) হইতে সাক্রম (BP NO. 2225A-RI) পর্য্যন্ত জরিপ ও এষ্ট্রিমেট তৈরী করার জন্য ১১৮০০০.০০ টাকা।

ঘ) জে.সি. বাড়ী (BP. NO. 2249A-RI) হইতে ভগবান টিলা (BP. NO. 2255A-RI) পর্যন্ত জরিপ ও এষ্ট্রিমেট তৈরী করার জন্য ৭০৮০০ টাকা।

ঙ) চাপলিংছড়া (BP. NO. 2262/M) হইতে রইস্যাবাড়ী (BP NO. 2266/M) পর্য্যন্ত জরিপ ও এষ্ট্রিমেট তৈরী করার জন্য ১০২২৬৫ টাকা।

**Admitted Starred Question No. 375**

**Name of the Member :- Shri Narayan Chowdhury.**

Will the Hon'ble Minister-in-charge of the Power Department be pleased to state :-

প্রশ্ন

১। বিশালগড় মহকুমায় বিদ্যুৎ দপ্তরের সাবসেন্টার ও কল সেন্টারের সংখ্যা কত এবং

২। উক্ত মহকুমার মধুপুর এলাকার কল সেন্টারটিকে সাবসেন্টারে উন্নীত করা হবে কি না?

উত্তর

১। বিশালগড় মহকুমায় বিদ্যুৎ দপ্তরের ২৩টি কল সেন্টার এবং ১২টি সেকশান অফিস আছে। সাবসেন্টার নামে কোন অফিস নেই।

২। আপাততঃ এমন কোন পরিকল্পনা নাই।

**Admitted Un-Starred Question No.11** **ANNEXURE-B'**

**Name of Member :- Shri Samir Deb Sarkar.**

Will the Hon'ble Minister-in-charge of the Power Department be pleased to state :-

**প্রশ্ন**

১। রাজ্যের সমস্ত নগর পঞ্চায়েত এবং আগরতলা মিউনিসিপলিটি এলাকার বস্তীবাসী বি.পি.এল. ভুক্ত পরিবার সমূহের জন্য কুটির জ্যোতি প্রকল্পের সুযোগ সম্প্রসারনের কোন প্রস্তাব সরকারের বিবেচনাধীন আছে কি না?

**উত্তর**

১। কুটির জ্যোতি ভারত সরকারের একটি অনুদান প্রকল্প। এই প্রকল্পের নীতি অনুযায়ী দারিদ্র সীমার নীচে বসবাসকারী গ্রামীন জনসাধারনের ঘরে বিনামূল্যে বিদ্যুৎ সংযোজন করা হয়। দারিদ্র সীমার নীচে বসবাসকারী শহরের জনসাধারনের জন্য এই প্রকল্প বর্তমানে প্রযোজ্য নয়। শহরে বসবাসকারী অনুরূপ জনসাধারনের ক্ষেত্রেও এই প্রকল্প চালু করার জন্য বিষয়টি বিভিন্ন সময়ে আর.ই.সি. ও উক্ত প্রকল্পের নীতি নির্ধারক কমিটির গোচরে নেওয়া হয়েছে। যেহেতু এটি একটি অনুদান প্রকল্প তাই ভারত সরকারের নীতির উপরই সংযোজন দেওয়ার ব্যাপারটা পুরোপুরি নির্ভর করে। ভারত সরকার রাজ্যের প্রস্তাব গ্রহন করলেই এই ধরনের সংযোজন দেওয়া সম্ভব এটা সম্ভব নয়।

**Admitted Un-Starred Question No. 31**

**Name of Member :- Shri Samir Deb Sarkar.**

Will the Hon'ble Minister-in-charge of the Home Department be pleased to state :-

**প্রশ্ন**

১। ২০০১-২০০২ইং অর্থবর্ষে রাজ্যে কতটি থানা ও পুলিশ আউট পোষ্ট চালু করার পরিকল্পনা আছে?

২। খোয়াই মহকুমার আমপুরাতে পুলিশ আউট পোষ্ট পুনরায় চালু করা হবে কিনা?

**উত্তর**

১। ২০০১-২০০২ইং অর্থবর্ষে রাজ্যে ১টি থানা ও একটি আউট পোষ্ট চালু করা হয়েছে।
এছাড়া আরো ৩টি থানা চালু করার প্রস্তাব আছে।

২। খোয়াই মহকুমার আমপুরাতে আপাতত পুলিশ আউট পোষ্ট স্থাপনের কোন পরিকল্পনা রাজ্য সরকারের নেই।

**Admitted Un-Starred Question No. 38**

**Name of Member :- Shri Anil Chakma and**
**Shri Ratan Lal Nath, Sri Kajal Ch. Das,**

Will the Hon'ble Minister-in-charge of the Home Department be pleased to state :-

**প্রশ্ন**

১। ১৯৯৭ ইং থেকে ২০০১ ইং সনের জুন পর্যন্ত উগ্রপন্থীদের কাছ থেকে কত পরিমাণ অস্ত্র উদ্ধার করা হয়েছে তার বিস্তারিত হিসাব আছে কিনা?

২। ত্রিপুরা রাজ্যে বর্তমানে কয়টি উগ্রপন্থী সংস্থা এবং কত সংখ্যক উগ্রপন্থী তৎপরতা চালাচ্ছে?

৩। কত জন উগ্রপন্থীর বিরুদ্ধে মামলা রুজু করা হয়েছে এবং কত জনের মামলা প্রত্যাহার করা হয়েছে?

৪। ১৯৯৩ থেকে ২০০১ ইং সনের জুন মাস পর্যন্ত সারা ত্রিপুরা রাজ্যে বিভিন্ন উগ্রপন্থীদের দ্বারা নিহত ও অপহৃতদের

আত্মীয়দের মধ্যে সরকারী নিয়মানুযায়ী কত জনের সরকারী চাকুরী হয়েছে? এবং

৫। যাদের হয়নি তাদের কবে নাগাদ চাকুরী হবে বলে আশা করা যায়?

উত্তর

১। হ্যাঁ।

২। ত্রিপুরা রাজ্যে বর্তমানে প্রধানত দুইটি উগ্রপন্থী গোষ্ঠী আছে এবং আনুমানিক ১৩৪৬ জন উগ্রপন্থী রাজ্যে তৎপরতা চালাচ্ছে।

৩। মোট ২৪০৬ জনের বিরুদ্ধে ২৭৬১ টি মামলা নথীভূক্ত করা হয়েছে এবং ১৩১ জনের বিরুদ্ধে ৩৭টি মামলা তুলে নেওয়া হয়েছে।

**৪নং এবং ৫নং প্রশ্নের উত্তর ঃ-**

রাজস্ব দপ্তরের রেকর্ড অনুযায়ী এযাবৎ ১৩২৭টি দরখাস্ত পাওয়া গিয়াছে। তন্মধ্যে ২১১ জনকে আর্থিক সাহায্য দেওয়া হয়েছে। বাকী ১১১৬ জনের মধ্যে ৭১৩ জনের চাকুরীর অনুমোদন দেওয়া হয়েছে। এই ৭১৩ জনের মধ্যে ৫০৫ জনকে চাকুরীর অফার দেওয়া হয়েছে। বাকী ২০৮ জনকেও শীঘ্রই অফার দেওয়া হইবে। ১২৬ জনের দরখাস্ত বাতিল বলে গণ্য হয়েছে। বাকী ২৭৭ জনের দরখাস্তের পরীক্ষার কাজ চলছে।

**Admitted Un-Starred Question No. 41**

**Name of Member :- Shri Nagendra Jamatia.**

Will the Hon'ble Minister-in-charge of the Food, Civil Supplies & Consumer Affairs Department be pleased to state :-

প্রশ্ন

রাজ্যে কতজনকে অন্নপূর্ণা অন্নযোজনা ও অন্ত্যোদয় অন্ন যোজনায় অন্তর্ভূক্ত করা হয়েছে? (ব্লক ভিত্তিক হিসাব)

উত্তর

রাজ্যে অন্ন পূর্ণা যোজনায় মোট ১০,৯৭৭ জন এবং অন্ত্যোদয় অন্ন যোজনায় ৪২,১৮৯ টি পরিবারকে চিহ্নিত করা হয়েছে। (ব্লক ভিত্তিক হিসাব নিম্নে দেওয়া হল)

ব্লক ভিত্তিক হিসাব

| ক্রমিক নং | ব্লক ও নগর পঞ্চায়েতের নাম | অন্নপূর্ণা | অন্ত্যোদয় অন্নযোজনা |
|---|---|---|---|
| ১) | মোহনপুর | ৪০০ | ১১২৮ |
| ২) | জিরানীয়া | ৪৫০ | ৮৩৭ |
| ৩) | মান্দাই | ২১০ | ৭২২ |
| ৪) | হেজামারা | ২০০ | ৩৬০ |
| ৫) | রাণীরবাজার নগর পঞ্চায়েত | ৪৪ | - |
| ৬) | মেলাঘর | ৪৬০ | ১৪০৪ |
| ৭) | বক্সনগর | ১৮০ | ৬২৭ |
| ৮) | কাঁঠালিয়া | ২০০ | ৭০৮ |
| ৯) | সোনামুড়া নগর পঞ্চায়েত | ৪৪ | ২৭ |
| ১০) | বিশালগড় | ৫২৮ | ১৭১৪ |
| ১১) | ডুকলি | ৩৬০ | ১৩৭৮ |

| | | | |
|---|---|---|---|
| ১২) | জম্পুইজলা | ৮১ | ১০৭৬ |
| ১৩) | খোয়াই | ২৪০ | ৫১৩ |
| ১৪) | তুলাশিখর | ২০০ | ১২১২ |
| ১৫) | পদ্মবিল | ১৪০ | ৫১৩ |
| ১৬) | কল্যাণপুর | ১৬০ | ৭৬৬ |
| ১৭) | তেলিয়ামুড়া | ৩০০ | ১০৯৯ |
| ১৮) | খোয়াই নগর পঞ্চায়েত | ৪৪ | ৬৬ |
| ১৯) | তেলিয়ামুড়া নগর পঞ্চায়েত | ৪৪ | ১২২ |
| ২০) | মাতাবাড়ী | ৪৬০ | ১৮৭৭ |
| ২১) | কাকড়াবন | ২৫০ | ১১৩৪ |
| ২২) | কিল্লা | ১৬০ | ৮৯৯ |
| ২৩) | উদয়পুর নগর পঞ্চায়েত | ৪৪ | ৭৪ |
| ২৪) | ঋষ্যমুখ | ২২০ | ৭২৮ |
| ২৫) | রাজনগর | ২৭০ | ১১৪০ |
| ২৬) | বগাফা | ৪৫০ | ২০৪৪ |
| ২৭) | বিলোনীয়া নগর পঞ্চায়েত | ৪৪ | ৫৫ |
| ২৮) | সাতচাঁদ | ৪৯০ | ১৮৩৫ |
| ২৯) | রুপাইছড়ি | ২৬০ | ৭১০ |
| ৩০) | সাব্রুম নগর পঞ্চায়েত | ৪৪ | ১৯ |
| ৩১) | অমরপুর | ৪৯০ | ১৮৪২ |
| ৩২) | করবুক | ১৭০ | ১০৯২ |
| ৩৩) | অমরপুর নগর পঞ্চায়েত | ৪৪ | ৩৪ |
| ৩৪) | আমবাসা | ২৮০ | ৯০৬ |
| ৩৫) | ডম্বুর নগর | ১৯০ | ১২০২ |
| ৩৬) | মনু | ২৬০ | ১৯৭০ |
| ৩৭) | ছামনু | ১৪০ | ৭৯৫ |
| ৩৮) | সালেমা | ৪৩০ | ৯৭৯ |
| ৩৯) | কমলপুর নগর পঞ্চায়েত | ৪৪ | - |
| ৪০) | কদমতলা | ২৬০ | ১৮৪০ |
| ৪১) | পানিসাগর | ৩৩০ | ১৫৯৭ |
| ৪২) | ধর্মনগর নগর পঞ্চায়েত | ৪৪ | ১২১ |
| ৪৩) | দশদা | ১৮০ | ৯৮২ |
| ৪৪) | পেচারথল | ১৩০ | ৩২৪ |
| ৪৫) | ভাংমুন | ৭০ | ১৮৫ |
| ৪৬) | দামছড়া | ৯০ | ১৮২ |

| | | | |
|---|---|---|---|
| ৪৭) | গৌরনগর | ৩৭০ | ১৪৬৯ |
| ৪৮) | কুমারঘাট | ২৯০ | ১২৪০ |
| ৪৯) | কৈলাশহর নগর পঞ্চায়েত | ৪৪ | ৪৬ |
| ৫০) | কুমারঘাট নগর পঞ্চায়েত | ৪৪ | ৪০ |
| | | মোট - ১০,৯৭৭ | ৪২১৮৯ |

**Admitted Un-Starred Question No. 42**

**Name of Member :- Shri Shayama Ch. Tripura.**

Will the Hon'ble Minister-in-charge of the Statistics Department be please to State :-

**প্রশ্ন**

১) ২০০১ ইং সালের জনগননার ত্রিপুরার লোক সংখ্যা কত?

২) ইহাতে এস.টি., এস.সি. সংখ্যা ও শতকরা পরিমান কত?

৩) ধর্মবিশ্বাস হিসাবে হিন্দু, মুসলমান, বৌদ্ধ, খৃষ্টান,শিখ, জৈন এবং অন্যদের সংখ্যা এবং আনুপাতিক হার কত?

**উত্তর**

১) ভারতের রেজিষ্টার জেনারেলের প্রাথমিক (Provisional) রিপোর্ট অনুযায়ী ২০০১ সালের জনগণনা অনুসারে ত্রিপুরার লোক সংখ্যা ৩১,৯১,১৬৮ জন।

২) ভারতের রেজিষ্টার জেনারেলের ২০০১ সালের প্রাথমিক (Provisional) রিপোর্টে এই তথ্য প্রকাশ করা হয় নাই।

৩) ঐ

**Admitted Un-starred Question No. 54**

**Name of Member :- Sri Samir Deb Sarkar,**

will the Hon'ble Minister-in-charge of the Jail Department be pleased to State :-

**প্রশ্ন**

১) কেন্দ্রীয় কারাগার সহ রাজ্যের কারাগার সমূহে ২০০১ সনের ৩১ শে পর্য্যন্ত সাজাপ্রাপ্ত এবং বিচারাধীন বন্দীর সংখ্যা কত, তন্মদ্ধে মহিলার সংখ্যা কত (কারাগার ভিত্তিক পৃথক পৃথক হিসাব) এবং

২) মহকুমা কারাগার সমূহে রোগীদের চিকিৎসার জন্য কি কি সুবিধা বর্তমানে আছে?

**উত্তর**

**ANNEXURE-I**

1) As on 31-05-2001

| | Convict | | U/T | | NSA | | Total |
|---|---|---|---|---|---|---|---|
| | M. | F. | M. | F. | M. | F. | |
| Central Jail, Agartala | 294 | - | 159 | - | 07 | - | 460 |
| Female Jail | - | 08 | - | 16 | - | - | 24 |
| Kailasahar Dist. Jail | 04 | - | 102 | 02 | 21 | - | 129 |
| Udaipur Dist. Jail | 21 | - | 181 | - | 05 | - | 207 |
| Dharmanagar Sub Jail | 02 | - | 101 | 01 | 11 | - | 115 |

| | | | | | | | |
|---|---|---|---|---|---|---|---|
| Khowai Sub Jail | 02 | - | 69 | - | - | - | 71 |
| Sonamura Sub Jail | 02 | - | 23 | 01 | - | - | 26 |
| Amarpur Sub Jail | 01 | - | 56 | - | - | - | 57 |
| Sabroom Sub Jail | - | - | 20 | - | - | - | 20 |
| Belonia Sub Jail | 18 | - | 42 | 01 | - | - | 61 |
| | 346 | 08 | 818 | 21 | 48 | - | 1241 |

২) মহকুমা কারাগার গুলিতে রোগীদের চিকিৎসার জন্য স্থানীয় ভাবে উপলব্ধ সকল প্রকার ব্যবস্থা আছে। সপ্তাহে ২ দিন ডাক্তার এসে রোগীদের পরীক্ষা করেন। এবং ডাক্তারের ব্যবস্থা পত্র অনুযায়ী সকল প্রকার ঔষধ রোগীদের প্রদান করা হয়। প্রয়োজনে যে কোন সময়ে ডাক্তার এসে কারাবাসী রোগীদের চিকিৎসা করেন। বিশেষ প্রয়োজনে ডাক্তারের পরামর্শে রোগীদের হাসপাতালে স্থানান্তরিত করা হয় বিশেষ চিকিৎসার জন্য।

**Admitted Un-starred Question No. 63**

**Name of Member - Shri Ratan Lal Nath.**

Will the Hen'ble Minister-in-charge of the Home Department be pleased to state :-

**প্রশ্ন**

১) ১৯৯৮ ইং সনের এপ্রিল মাস হইতে ২০০১ ইং সনের ২৮শে মে পর্যন্ত রাজ্যে মোট আত্মহত্যার সংখ্যা কত ?
(থানা ভিত্তিক হিসাব)

২) এর মধ্যে বিষ খেয়ে মৃত্যুর সংখ্যা কত এবং ফাঁসী দিয়ে আত্মহত্যার সংখ্যা কত এবং অন্যান্য কত ?
(আলাদা আলাদা হিসাব এবং থানা ভিত্তিক হিসাব)

**উত্তর**

১) উক্ত সময়ে মোট ২৯৮৯টি আত্মহত্যার ঘটনা নথীভুক্ত করা হয়েছে। থানা ভিত্তিক হিসাব নিম্নরূপ ঃ-

| ক্রমিক সংখ্যা | থানার নাম | আত্মহত্যার সংখ্যা |
|---|---|---|
| ১. | পূর্ব আগরতলা | ১৪০ |
| ২. | পশ্চিম আগরতলা | ১২২ |
| ৩. | জিরাণীয়া | ৭৮ |
| ৪. | টাকারজলা | ১৫ |
| ৫. | আমতলী | ৯৯ |
| ৬. | এয়ারপোর্ট | ৩৭ |
| ৭. | বিশালগড় | ২১৩ |
| ৮. | সিধাই | ৯৭ |
| ৯. | খোয়াই | ১৬১ |
| ১০. | তেলিয়ামুড়া | ৬২ |
| ১১. | কল্যাণপুর | ৯১ |
| ১২. | সোনামুড়া | ৬২ |
| ১৩. | মেলাঘর | ৬১ |
| ১৪. | যাত্রাপুর | ৩৩ |

| | | |
|---|---|---|
| ১৫. | কলমচৌরা | ২৩ |
| ১৬. | চাম্পাহাওড় | ১ |
| ১৭. | শ্রীনগর | ০ |
| ১৮. | কৈলাসহর | ১২৯ |
| ১৯. | ফটিকরায় | ১১৩ |
| ২০. | ধর্মনগর | ১৬১ |
| ২১. | চোরাইবাড়ী | ৫৬ |
| ২২. | পাণিসাগর | ৭৯ |
| ২৩. | কাঞ্চনপুর | ৫৭ |
| ২৪. | পেচারথল | ৩৪ |
| ২৫. | দামছড়া | ২ |
| ২৬. | ভাংমুন | ০ |
| ২৭. | খেদাছড়া | ০ |
| ২৮. | কমলপুর | ৯৯ |
| ২৯. | সালেমা | ৪২. |
| ৩০. | আমবাসা | ৫১ |
| ৩১. | মনু | ৫৪ |
| ৩২. | ছামনু | ১১ |
| ৩৩. | গঙ্গানগর | ৫ |
| ৩৪. | গণ্ডাছড়া | ২২ |
| ৩৫. | রইস্যাবাড়ী | ৩ |
| ৩৬. | কচুছড়া | ০ |
| ৩৭. | রাধাকিশোরপুর | ২৪১ |
| ৩৮. | কিল্লা | ৮ |
| ৩৯. | শান্তিরবাজার | ৫১ |
| ৪০. | বাইখোরা | ৬২ |
| ৪১. | বিলোনীয়া | ১২১ |
| ৪২. | পি.আর.বাড়ী | ৭৫ |
| ৪৩. | সাক্রম | ৫৬ |
| ৪৪. | মনু বাজার | ৫২ |
| ৪৫. | বীরগঞ্জ | ৫৩ |
| ৪৬. | নূতন বাজার | ৪৪ |
| ৪৭. | অম্পি | ৪ |
| ৪৮. | তৈদু | ৯ |
| | | মোট ২৯৮৯ |

২) ২৯৮৯ জনের মধ্যে বিষপানে ১১২২ জন, ফাঁসীতে ১১২২ জন এবং ৭৫৫ জন।

থানা ভিত্তিক হিসাব নিম্নরূপ ঃ-

| ক্রমিক সংখ্যা | থানার নাম | বিষপানে মৃত্যু | ফাঁসীতে মৃত্যু | অন্যান্য |
|---|---|---|---|---|
| ১. | পূর্ব আগরতলা | ৫২ | ৮৮ | - |
| ২. | পশ্চিম আগরতলা | ৫৩ | ৬৯ | - |
| ৩. | জিরাণীয়া | ১৭ | ৬১ | - |
| ৪. | টাকারজলা | ১০ | ৫ | - |
| ৫. | আমতলী | ২৭ | ৫১ | ২১ |
| ৬. | এয়ারপোর্ট | ৬ | ৩১ | - |
| ৭. | বিশালগড় | ৮৬ | ৬৬ | ৬১ |
| ৮. | সিধাই | ৩৪ | ৬৩ | - |
| ৯. | খোয়াই | ৫৩ | ৫১ | ৫৭ |
| ১০. | তেলিয়ামুড়া | ৩৮ | ২৪ | - |
| ১১. | কল্যাণপুর | ৩৫ | ২৩ | ৩৩ |
| ১২. | সোনামুড়া | ২৫ | ১৮ | ১৯ |
| ১৩. | মেলাঘর | ৪১ | ২০ | - |
| ১৪. | যাত্রাপুর | ২১ | ১২ | - |
| ১৫. | কলমচৌরা | ১৬ | ৭ | - |
| ১৬. | চাম্পাহাওড় | ১ | - | - |
| ১৭. | শ্রীনগর | - | - | - |
| ১৮. | কৈলাসহর | ৪২ | ২৮ | ৫৯ |
| ১৯. | ফটিকরায় | ২৭ | ৪৫ | ৪১ |
| ২০. | ধর্মনগর | ৪৭ | ৪৮ | ৬৬ |
| ২১. | চোরাইবাড়ী | ২১ | ২১ | ১৪ |
| ২২. | পাণিসাগর | ১৮ | ২৭ | ৩৪ |
| ২৩. | কাঞ্চনপুর | ১৫ | ১৭ | ২৫ |
| ২৪. | পেচারথল | ১২ | ১১ | ১১ |
| ২৫. | দামছড়া | ১ | - | ১ |
| ২৬. | ভাংমুন | - | - | - |
| ২৭. | খোদাছড়া |  | - |  |
| ২৮. | কমলপুর | ৪৮ | ৩৭ | ১৪ |
| ২৯. | সালেমা | ১১ | ২৪ | ৭ |
| ৩০. | আমবাসা | ১৫ | ১৯ | ১৭ |
| ৩১. | মনু | ১৪ | ১৮ | ২২ |
| ৩২. | ছামনু | ১ | ৬ | ৪ |

| | | | | |
|---|---|---|---|---|
| ৩৩. | গঙ্গানগর | - | ২ | ৩ |
| ৩৪. | গণ্ডাছড়া | ৪ | ৭ | ১১ |
| ৩৫. | রইস্যাবাড়ী | ১ | ১ | ১ |
| ৩৬. | কচুছড়া | - | - | - |
| ৩৭. | রাধাকিশোরপুর | ৮৮ | ৬৪ | ৮৯ |
| ৩৮. | কিল্লা | ১ | - | ৭ |
| ৩৯. | শান্তিরবাজার | ২০ | ৯ | ২২ |
| ৪০. | বাইখোরা | ৩৬ | ৯ | ১৭ |
| ৪১. | বিলোনীয়া | ৫৬ | ৩৮ | ২৭ |
| ৪২. | পি.আর. বাড়ী | ৫২ | ১৭ | ৬ |
| ৪৩. | সাব্রুম | ১৮ | ২২ | ১৬ |
| ৪৪. | মনু বাজার | ২২ | ১৯ | ১১ |
| ৪৫. | বীরগঞ্জ | ১৯ | ১৬ | ১৮ |
| ৪৬. | নূতন বাজার | ১৩ | ১২ | ১৯ |
| ৪৭. | অম্পি | ২ | ২ | - |
| ৪৮. | তৈদু | ৩ | ৪ | ২ |

**Admitted Un-starred Question No. 66**

**Name of Member - Shri Ratan Lal Nath,**

Will the Hon'ble Minister-in-charge of the Home Department be pleased to state :-

**প্রশ্ন**

১) ত্রিপুরা সরকার মন্ত্রী, বিধায়ক, লোকসভা, রাজ্যসভার সদস্য এবং এ.ডি.সি.-র নির্ব্বাচিত সদস্য ছাড়া রাজ্যের অন্যানা আর পদের জন্য দেহরক্ষী হিসাবে আরক্ষা কর্মী নিযুক্ত করেছেন এবং বর্তমানেও রয়েছে, তাদের নাম ও ঠিকানা কি? (তাদের প্রত্যেকের জন্য নিয়োজিত আরক্ষা কর্মীর সংখ্যা পদবী সহ আলাদা আলাদা হিসাব)

**উত্তর**

১) দেহরক্ষী হিসাবে নিযুক্ত আরক্ষা কর্মীদের সংখ্যা ও পদবী Protectee-দের নিরাপত্তার স্বার্থে প্রকাশ করা সম্ভব নয়।

**Admitted Un-starred Question No. 69**

**Name of Member - Shri Ratan Lal Nath.**

Will the Hen'ble Minister-in-charge of the Power Department be pleased to state :-

**প্রশ্ন**

১) ১৯৯৮ ইং সনের এপ্রিল মাস হইতে ২০০১ ইং সনের ২৬শে মে পর্য্যন্ত সারা রাজ্যে কতজন লোক বিদ্যুৎ পিষ্ট বা বৈদ্যুতিক তারে পিষ্ট হয়ে মারা গেছেন, (থানা ভিত্তিক হিসাব)

২) সরকারী তরফে ঐ মৃত পরিবারের সদস্যদের কি ধরনের সাহায্য দেওয়া হয়ে থাকে, এবং

৩) উক্ত সময়ের মধ্যে কয়টি পরিবারকে সাহায্য দেওয়া হয়েছে? (থানা ভিত্তিক হিসাব)

**উত্তর**

১) মোট ৭৬ (ছিয়াত্তর) জন।

থানা ভিত্তিক হিসাব নিম্নে দেওয়া হল ঃ-

| | | |
|---|---|---|
| পূর্ব কোতয়ালী | - | ৮ জন |
| পশ্চিম কোতয়ালী | - | ২ জন |
| ধর্মনগর | - | ১ জন |
| চুড়াইবাড়ী | - | ১ জন |
| রাধাকিশোরপুর | - | ১২ জন |
| পেঁচারথল | - | ১ জন |
| বিলোনীয়া | - | ৫ জন |
| বাইখোরা | - | ২ জন |
| সাব্রুম | - | ২ জন |
| নাগরবাড়ী (কামরুপ) | - | ৩ জন |
| বগাফা | - | ৫ জন |
| সাতচাঁদ | - | ২ জন |
| রাজনগর | - | ২ জন |
| মেলাঘর | - | ২ জন |
| কলমছড়া | - | ১ জন |
| খোয়াই | - | ২ জন |
| কল্যাণপুর | - | ৪ জন |
| তেলিয়ামুড়া | - | ৫ জন |
| নতুনবাজার | - | ৭ জন |
| সিধাই | - | ৭ জন |
| জিরানীয়া | - | ২ জন |
| | | মোট ৭৬ জন |

২) বিদ্যুৎপৃষ্ট হয়ে মারা যাওয়ার পর দপ্তরে কোন ব্যক্তি দরখাস্ত করিলে, ১৯৮৬ সনের ১লা এপ্রিল থেকে চালু হওয়া নিয়মতানুযায়ী এক্সগ্রাসীয়া সাহায্য দেওয়া হয়ে থাকে। তাছাড়া যারা সরাসরি আদালতের শরনাপন্ন হন মাননীয় আদালতের রায় অনুযায়ী যে ক্ষতিপূরণের সিদ্ধান্ত হয় তা্হা দরখাস্তকারীকে দেওয়া হয়ে থাকে।

৩) উক্ত সময়ের মধ্যে মোট ৪ (চার)টি পরিবারকে আদালতের রায় অনুযায়ী ক্ষতিপূরণ দেওয়া হয়েছে তাহা নিম্নরূপ ঃ-

| | | |
|---|---|---|
| সাব্রুম থানাধীন | - | ১ জন |
| নতুনবাজার | - | ২ জন |
| রাধাকিশোরপুর | - | ১ জন |
| | | মোট ৪ জন |

**Admitted Un-starred Question No. 83**

**Name of Member - Shri Samir Deb Sarkar.**

Will the Hon'ble Minister-in-charge, Food, Civil Supplies & Consumer Affairs

Department be pleased to state :-

প্রশ্ন

১) রাজ্যে বর্তমানে খাদ্য গুদাম এর সংখ্যা কত (এফ.সি.আই. ও রাজ্য সরকার এর গুদাম সহ মহকুমা ভিত্তিক পৃথক হিসাব)

২) কত পরিমান খাদ্য সামগ্রী ও অন্যান্য নিত্য প্রয়োজনীয় সামগ্রী গুদামজাত করার সুযোগ বর্তমানে গুদাম সমূহে আছে।

৩) বর্তমানে নতুন কোন খাদ্য গুদাম নির্মানের পরিকল্পনা সরকারের আছে কি না এবং

৪) খোয়াই মহকুমার মহারাণীপুরে নতুন খাদ্য গুদাম নির্মানের কথা বিবেচনা করা হবে কিনা ?

উত্তর

১) রাজ্যে মোট ১২০টি খাদ্য গুদাম আছে। তার মধ্যে রাজ্য সরকারের নিজস্ব ১০৭ টি এবং এফ.সি.আই.-এর ১৩ টি।

মহকুমা ভিত্তিক হিসাব নিম্নে দেওয়া হইল :-

| ক্রমিক নং | মহকুমার নাম | এফ.সি.আই-এর অধিকৃত | রাজ্য সরকারের অধিকৃত |
|---|---|---|---|
| ১ | ২ | ৩ | ৪ |
| ১. | সদর | নাই | ৮ (আট) টি |
| ২. | বিশালগড় | ৬ (ছয়) টি | ১৫ (পনের) টি |
| ৩. | খোয়াই | নাই | ৭ (সাত) টি |
| ৪. | সোনামুড়া | নাই | ৬ (ছয়) টি |
| ৫. | উদয়পুর | নাই | ৪ (চার) টি |
| ৬. | অমরপুর | নাই | ৭ (সাত) টি |
| ৭. | সাব্রুম | নাই | ৭ (সাত) টি |
| ৮. | বিলোনীয়া | নাই | ৮ (আট) টি |
| ৯. | আমবাসা | নাই | ১ (এক) টি |
| ১০. | কমলপুর | নাই | ৫ (পাঁচ) টি |
| ১১. | গণ্ডাছড়া | নাই | ৬ (ছয়) টি |
| ১২. | এল.টি.ভি. | নাই | ৫ (পাঁচ) টি |
| ১৩. | ধর্মনগর | ৬ (ছয়) টি | ১২ (বার) টি |
| ১৪. | কৈলাশহর | ১ (এক) টি | ৮ (আট) টি |
| ১৫. | কাঞ্চনপুর | নাই | ৮ (আট) টি |

২) মোট ৭৫,০২৭ এম.টি. খাদ্য সামগ্রী মজুত করার সুযোগ আছে। তার মধ্যে রাজ্য সরকারের গুদামে ৪৩,৪৬০ এম.টি. এবং এফ.সি.আই.-এর গুদামে ৩১,৫৬৭ এম.টি.।

৩) হ্যাঁ, আছে।

৪) বর্তমানে বিবেচনার মধ্যে নেই।

**Admitted Un-starred Question No. 84**

**Name of Member - Shri Samir Deb Sarkar.**

Will the Hon'ble Minister-in-charge of the Food, Civil Supplies & Consumer Affairs Department be pleased to state :-

**প্রশ্ন**

১). রাজ্যে বি.পি.এল. এর সুবিধাভোগী রেশন্ কার্ডধারী পরিবারের চাকুরী বা অন্যান্য কারনে যারা এ.পি.এল. ভুক্ত হয়েছেন, এমন ক্ষেত্রে একটি রেশনকার্ড-এ বি.পি.এল. সুবিধা বাতিল করা হয়েছে ও পরিবর্তে নতুন করে বি.পি.এল. ভুক্ত অন্য কোন পরিবারকে সুবিধার আওতায় আনা হয়েছে কিনা ? (মহকুমা ভিত্তিক হিসাব)

**উত্তর**

১) রাজ্যে মোট চারশত বিরাশী বি.পি.এল. এর সুবিধাভোগী রেশনকার্ড ধারী পরিবারের চাকুরী বা অন্যান্য কারনে এ.পি.এল. ভুক্ত হয়েছেন এবং এমন ক্ষেত্রে বি.পি.এল. এর শূন্যস্থানে ১৯২টি (একশত বিরানব্বই) পরিবারকে বি.পি.এল. ভুক্ত করে বি.পি.এল. সুবিধার আওতায় আনা হয়েছে। মহকুমা ভিত্তিক হিসাব নিম্নে দেওয়া হল ঃ-

| ক্রমিক নং | মহকুমার নাম | বি.পি.এল. কার্ড থেকে এ.পি.এল. কার্ড করা হয়েছে এমন কার্ড এর সংখ্যা | তিন নং সারনীর শূন্যস্থানে বি.পি.এল. কার্ড দেওয়া হয়েছে এমন পরিবারের সংখ্যা |
|---|---|---|---|
| ১ | ২ | ৩ | ৪ |
| ১) | বিশালগড় | ৫৪ | ১৬ |
| ২) | আগরতলা পৌর এলাকা | ৫৯ | ২৪ |
| ৩) | সোনামুড়া | ১৮ | x |
| ৪) | অমরপুর | ৩৫ | x |
| ৫) | গণ্ডাছড়া | ১ | x |
| ৬) | আমবাসা | ২ | ২ |
| ৭) | কৈলাশহর | ১৬ | ২ |
| ৮) | খোয়াই | ২৬ | ২৬ |
| ৯) | সাব্রুম | ৫০ | ৫০ |
| ১০) | বিলোনীয়া | ৩৬ | ৩৩ |
| ১১) | কাঞ্চনপুর | x | x |
| ১২) | সদর | ২৫ | ১৭ |
| ১৩) | উদয়পুর | ১৭৩ | x |
| ১৪) | ধর্মনগর | ২২ | ২২ |
| ১৫) | কমলপুর | x | x |
| ১৬) | লংতরাইভ্যালী | x | x |
| | | ৪৮২ | ১৯২ |

উপরোক্ত হিসাব অনুসারে বাকী ২৯০ টি কার্ডের জন্য কোন সুপারিশ সংশ্লিষ্ট পঞ্চায়েত থেকে এখনও আসেনি। সুপারিশ পঞ্চায়েত থেকে আসিলে সেই সমস্ত পরিবারগুলিকে বি.পি.এল. কার্ড দেওয়া হবে।

**Admitted Un-Starred Question No. -100**

**Name of Member :- Shri Padma Kr. Debbarma.**

Will the Hon'ble Minister-in-charge of the Power Department be pleased to state :-

প্রশ্ন

১। বর্তমান কতটি বি.পি.এল. কার্ডধারী তথা আর্থিক অস্বচ্ছল তপশিলী উপজাতি, তপশিলী জাতি ও অন্যান্য পশ্চাদপদ জনগোষ্ঠীকে কুটির জ্যোতি প্রকল্পের আওতায় আনা সম্ভব হয়েছে (প্রতিটি জনগোষ্ঠীর পৃথক পৃথক হিসাব)

উত্তর

১। বি.পি.এল. কার্ডধারী তথা আর্থিক অস্বচ্ছল তপশিলী উপজাতি, তপশিলী জাতি ও অন্যান্য পশ্চাদপদ জনগোষ্ঠীর মোট ২৯,৬১০ জনকে কুটির জ্যোতি প্রকল্পের আওতায় আনা সম্ভব হয়েছে। জনগোষ্ঠীভিত্তিক হিসাব নিম্নে দেওয়া হল ঃ-

| | |
|---|---|
| ক) তপশিলী উপজাতি - | ১৩,৩৩৬ জন |
| খ) তপশিলী জাতি - | ৭,৯১৩ জন |
| গ) অন্যান্য পশ্চাদপদ জনগোষ্ঠী - | ৮,৩৬১ জন |
| | মোট - ২৯,৬১০ জন |

**Admitted Un-Starred Question No. 121**

**Name of Member :-i) Shri Joy Govinda Deb Roy.**

**ii) Shri Bill Mia. iii) Shri Bijoy Laxmi Sinha.**

Will the Hon'ble Minister-in-charge of the Home Department be pleased to state :-

প্রশ্ন

১। রাজ্যে ১৯৯৩ ইং এর জানুয়ারী থেকে ২০০১ ইং জুলাই পর্যন্ত মোট কতজন উগ্রপন্থী আত্মসমর্পণ করেছে?

২। তাদের পুনর্বাসনের জন্য রাজ্য সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন এবং তার জন্য মোট কত টাকা খরচ হয়েছে?

৩। বর্তমানে রাজ্যে কতজন উগ্রপন্থী আছে, তাদের দমনে কি কি ব্যবস্থা সরকার নিয়েছেন?

৪। গত স্বশাসিত জেলা পরিষদ নির্বাচনের পর রাজ্যে মোট কয়টি খুনের ঘটনা ঘটেছে, তার মধ্যে রাজনৈতিক খুন কয়টি (থানা ভিত্তিক হিসাব)? এবং

৫। রাজ্যে আধাসামরিক বাহিনীর সংখ্যা কত (কেন্দ্রে ও রাজ্যের আলাদা হিসাব)?

উত্তর

১। মোট ৫৬৩২ জন।

২। তাদের পুনর্বাসনের জন্য রাজ্য সরকার বিভিন্ন ধরনের সাহায্য করেছেন এই সাহায্য গুলির মধ্যে কিছু কিছু ব্যক্তিকে গৃহনির্মাণ, কিছু ব্যক্তিকে অর্থনৈতিক পুনর্বাসন এবং কিছু সংখ্যকদের সরকারী চাকুরী প্রদান করেছে। গৃহনির্মাণ সহায়তা এবং অর্থনৈতিক পুনর্বাসন ইত্যাদির জন্য মোট ৯০২.৫৯ লক্ষ টাকা ব্যয় করা হয়েছে।

৩। রাজ্যে বর্তমানে আনুমানিক ১৩৪৬ জন উগ্রপন্থী আছে এবং এছাড়াও ওভার গ্রাউণ্ড কর্মীরা সাহায্য করছেন।

**উগ্রপন্থা দমনে সরকার যে সকল পদক্ষেপ নিয়েছেন তাহা নিম্নরূপ ঃ-**

ক) ২২টি থানা এবং আরও ৫টি থানার কিয়দংশকে উপদ্রুত বলে ঘোষণা করা হয়েছে।

খ) এ.টি.টি.এফ. এবং এন.এল.এফ.টি. সংগঠনদ্বয়কে নিষিদ্ধ বলে ঘোষণা করা হয়েছে।

গ) উগ্রপন্থাকে প্রতিহত করতে এবং যথাযথ মোকাবিলা করার লক্ষ্যে উপদ্রুত এলাকায় টি.এস.আর., সি.আর.পি.এফ. আসাম রাইফেলস এবং পুলিশ মোতায়েন করা হয়েছে।

ঘ) সরকার উগ্রপন্থী বা তাদের সহযোগীদের বিরুদ্ধে নাসা ও প্রয়োগ করেছে।

ঙ) উগ্রপন্থায় ভ্রান্ত যুবকদের উদ্দেশ্যে আহ্বান রাখা হয়েছে তারা যেন অস্ত্রশস্ত্রসমেত জীবনের মূলস্রোতে ফিরে আসে।

এরজন্য আত্মসমর্পণের নীতি নির্ধারিত রয়েছে।

৪। মোট ৩৪২ টি ঘটনা ঘটেছে ইহাতে ৪৮৯জন খুন হয়েছেন। ঐ সময়ে রাজনৈতিক খুনের ঘটনা ঘটেছে ২টি (১টি গণ্ডাছড়া ও অন্যটি কল্যাণপুর থানাধীন)। থানা ভিত্তিক হিসাব সঙ্গীয় তালিকায় দেওয়া হল।

৫। রাজ্যে মোট ২৪ ব্যাটেলিয়ন (কেন্দ্র ১৮ ব্যাটেলিয়ন ও রাজ্য ৬ ব্যাটেলিয়ন)

**Admitted Un-Starred Question No. 129**

**Name of Member :- Shri Samir Deb Sarkar.**

Will the Hon'ble Minister-in-charge of the Home Department be pleased to state :-

**প্রশ্ন**

১। রাজ্যে ফরেন্সিক সায়েন্স ল্যাবোরেটরীর কাজ কর্ম কবে নাগাদ শুরু হবে বলে আশা করা যায়?

**উত্তর**

১। রাজ্যে ফরেন্সিক সায়েন্স ল্যাবোরেটরীর স্থাপনের জন্য বাড়ী নির্মাণের কাজ শেষ হয়েছে এবং ল্যাবোরেটরীর জন্য অধিকর্তা নিয়োজিত হয়েছেন। নতুন অধিকর্তা কাজে যোগদান করেছেন। এছাড়াও মোট ২১টি বিভিন্ন পদে নিযুক্তি এবং যন্ত্রপাতি, আসবাবপত্র ইত্যাদি ক্রয়ের জন্য প্রয়োজনীয় উদ্যোগ নেওয়া হয়েছে। অতিশীঘ্রই ল্যাবোরেটরীর কাজ শুরু হয় বলে আশা করা যায়।

**Admitted Un-Starred Question No. 135**

**Name of Member :- Shri Ratan Lal Nath.**

Will the Hon'ble Minister-in-charge of the Power Department be pleased to state :-

**প্রশ্ন**

১। রাজ্যে প্রত্যেক বাড়ীতে বিদ্যুৎ দপ্তরের চালু মিটার অনুসারে নির্দিষ্ট সময় অন্তর বিল করা সত্ত্বেও কি কারনে লোড এসেসমেন্টের প্রয়োজনীয়তা দেখা দিয়েছে এবং ইতিপূর্বে রাজ্যে কবে লোড এসেসমেন্ট করা হয়েছিল?

২। বিদ্যুৎ যোগানের ক্ষেত্রে সিঙ্গেল ফেইজ লাইনের মাধ্যমে বিদ্যুৎ সংযোগ দেওয়া হলে নিয়মানুসারে একজন বিদ্যুৎ গ্রাহক সর্বাধিক কি পরিমান বিদ্যুৎ প্রতি তিন মাসে ব্যবহার করতে সক্ষম হবে?

৩। লোড এসেসমেন্টের পর দপ্তর থেকে দেওয়া গ্রাহকের পাস বুকে মিনিমাম চার্জ বলে যে পরিমান অর্থের উল্লেখ রয়েছে সেটা থেকে মিটার রিডিং এর চার্জ কম হলে গ্রাহককে কিসের ভিত্তিতে বিল প্রদান করতে হবে?

**উত্তর**

১। অক্ষুন্ন ও উন্মুক্ত বিদ্যুৎ পরিষেবার জন্য লোড এসেসমেন্টের মাধ্যমেই জানা যাবে কোন বাড়ী বা প্রতিষ্ঠানে ঠিক কত বিদ্যুৎ প্রয়োজন, এভাবে গোটা রাজ্যের বিদ্যুৎ চাহিদা নিরুপন করা এবং গ্রাহকদের নিরাপত্তার জন্য আনুষঙ্গিক যন্ত্রাদি নির্ধারন করা। ইতিপূর্বে রাজ্যে ১৯৯৯ ইং সনে লোড এসেসমেন্ট করা হয়েছিল।

২। সিঙ্গেল ফেইজ লাইনের ক্ষেত্রে নিয়মানুসারে একজন বিদ্যুৎ গ্রাহক প্রতি তিন মাসে সর্বোচ্চ ৪৩২০ ইউনিট (কিলোওয়াট আওয়ার) বিদ্যুৎ ব্যবহার করতে পারেন।

৩। মাসিক মিনিমাম চার্জ হইতে মিটার রিডিং এর চার্জ কম হলেও গ্রাহককে নিয়মানুসারে মাসিক মিনিমাম চার্জের ভিত্তিতে বিল প্রদান করতে হবে।

**Admitted Un-Starred Question No. 141**

**Name of Member :- Shri Ratan Lal Nath.**

Will the Hon'ble Minister-in-charge of the Home Department be pleased to state :-

প্রশ্ন

১। তৃতীয় বামফ্রন্ট সরকার ক্ষমতাসীন হওয়ার পর থেকে ৩১-০৭-২০০১ইং পর্যন্ত ত্রিপুরা রাজ্য সন্ত্রাসবাদী কর্তৃক সেনাবাহিনী,আধা সামরিক বাহিনী, রাজ্যে কর্মরত অন্যান্য আরক্ষা কর্মীসহ রাজ্য আরক্ষা দপ্তরের কর্মীদের কাছ থেকে কি কি ধরনের কতগুলি অস্ত্র ছিনতাই বা লুট হয়েছে?

২। উল্লিখিত সময়ের মধ্যে আত্মসমর্পণকারী বৈরীর সংখ্যা কত এবং আত্মসমর্পণকালে কি কি ধরনের কতগুলি অস্ত্র সরকারের নিকট জমা হয়েছে?

৩। আত্মসমর্পণকারী বৈরীদের স্বনির্ভর প্রকল্পে কতজনকে আর্থিক সহায়তা দেওয়া হয়েছে এবং কতজনকে সরকারী চাকুরী প্রদান করা হয়েছে?

উত্তর

১। মোট ২১৯টি অস্ত্র ছিনতাই ও লুট করেছে। লুণ্ঠিত অস্ত্রশস্ত্রগুলি হল বিভিন্ন ধরনের রাইফেল, রিভলবার, পিস্তল ইত্যাদি।

২। উল্লিখিত সময়ে ৫৬৩২জন উগ্রপন্থী সরকারের নিকট আত্মসমর্পণ করেছে। উগ্রপন্থীরা আত্মসমর্পণকালে .৩০৩ রাইফেল,৯এম.এম. রিভলবার, গ্রেনেড, এ.কে.-৪৭ রাইফেল, এ.কে. -৫৬ রাইফেল, এস.এল.আর., স্টেনগান, এস.বি.বি.এল.গান, কান্ট্রি গান ইত্যাদি অস্ত্রশস্ত্র জমা দিয়েছেন।

অস্ত্রের সংখ্যা নিম্নরূপ ঃ-

| কারখানায় তৈরী অস্ত্রের সংখ্যা | দেশীয় পদ্ধতিতে তৈরী অস্ত্রের সংখ্যা | দেশীয় পদ্ধতিতে তৈরী গোলাবারুদের সংখ্যা | বিস্ফোরকরে সংখ্যা | গোলাবারুদের সংখ্যা |
|---|---|---|---|---|
| ১ | ২ | ৩ | ৪ | ৫ |
| ১৪০টি | ২৭৮৪টি | ৫৩২টি | ১৪৯টি | ৫৩৯৪টি |

৩। আত্মসমর্পণকারী ৩২৮ জনকে অর্থনৈতিক পুনর্বাসন প্রকল্পে আর্থিক সহায়তা দেওয়া হয়েছে এবং ১৪৩৮ জনকে সরকারী চাকুরী প্রদান করা হয়েছে।

**ANNEXURE - 'C'**

(Written Statement of Reference Cases)

Reply laid on the Table of the House on 27th August, 2001 by the Minister-in-charge of Social Education Department on the matter of Urgent Public Importance raised by Shri Samir Deb Sarkar and Shri Gita Mohan Tripura, M.L.A.

বিষয় ঃ- কেন্দ্রীয় সরকার কর্তৃক সমাজ শিক্ষা কেন্দ্রসমূহে বালাহার প্রকল্প বন্ধ করে দেওয়া সম্পর্কে।

উত্তর ঃ- রাজ্য সরকার রাজ্যের ১২২৪টি সমান শিক্ষাকেন্দ্রে ৭০ হাজার -৩,৬৮৬৯ হাজার টাকা বি.এম.এস. (Basic Minium Service) স্কীম থেকে বালাহার প্রকল্পের মাধ্যমে শিশুদের জন্য পুষ্টিকর খাদ্য সরবরাহ করে আসছিলেন। ১৯৮৬-৮৭ অর্থ বর্ষ থেকে গত আর্থিক বৎসর থেকে বি.এম.এস. প্রকল্পটির নাম পরিবর্তন করে প্রধানমন্ত্রী গ্রামোদয় যোজনা (P.M.G.Y.) নামকরন করেন। আমাদের বালাহার প্রকল্পে ০ থেকে ৬ বৎসর শিশু এবং প্রসূতি ও গর্ভবতী মায়েদের খিচুরী সরবরাহ করার ব্যবস্থা আছে। কিন্তু P.M.G.Y. এর অন্তর্গত S.N.P. প্রকল্পে শুধুমাত্র ০ থেকে ৩ বৎসর পর্যন্ত শিশুদের পরিপূরক পুষ্টিকর খাদ্য সরবরাহ করার সংস্থান আছে। এই স্কীমে ৩ থেকে ৬ বৎসর পর্যন্ত শিশুদের পরিপূরক খাদ্য সরবরাহ করার কোন সংস্থান নেই। তাই রাজ্য সরকার ত্রিপুরা রাজ্যের বালোয়ারী কেন্দ্রের শিশুদের (০ থেকে ৬ বৎসর) এবং প্রসূতি ও গর্ভবতী মায়েদের অপুষ্টি এবং শিশু মৃত্যুর হার নির্মূলীকরণের উদ্দেশ্যে কেন্দ্রীয় বালাহার

প্রকল্পটি P.M.G.Y. র অন্তর্ভূক্ত করার জন্য প্রস্তাব পাঠান। এই উদ্দেশ্যে একটি প্রকল্প তৈরী করে কেন্দ্রীয় সরকারের নিকট পাঠানো হয়। কিন্তু কেন্দ্রীয় সরকার এই প্রকল্পটি অনুমোদন দেন নাই কারণ বালাহার প্রকল্পটি তাদের মতে - P.M.G.Y. এর নীতি নির্দেশিকার বহির্ভূত।

এমতাবস্থায় বালাহার প্রকল্পটি চালু রাখা অত্যন্ত জরুরী মনে করে রাজ্যমন্ত্রীসভায় মন্ত্রীগণ ২১-৮-২০০১ইং তারিখের সভায় সিদ্ধান্ত গ্রহন করেন যে বালাহার প্রকল্প কেন্দ্রীয় সরকারের অনুমোদন পাওয়া সাপেক্ষে রাজ্য সরকারের নিজস্ব তহবিল থেকে চালু রাখা হবে। এবং এও সিদ্ধান্ত নেওয়া হয় যে বালাহার প্রকল্প প্রধানমন্ত্রী গ্রামোদয় যোজনায় অন্তর্ভূক্ত করার জন্য অনুরোধ করা হবে।

সম্প্রতি কেন্দ্রীয় সরকার একটি চিঠি দিয়ে জানিয়েছেন যে বালাহার প্রকল্পটি প্রধানমন্ত্রী গ্রামোদয় যোজনাতে অন্তর্ভূক্ত করা হবে। কিন্তু এর জন্য পৃথকভাবে কেন্দ্রীয় সরকার কোন অর্থ বরাদ্দ করবেন না। বালাহা প্রকল্পের খরচ কেন্দ্রীয় সরকার প্রদত্ত P.M.G.Y. -র ৩৫% সিক্রিয়েশনারী (Discretionary) তহবিল থেকে খরচ করা যাবে। এখনও এই ব্যাপারে ফর্ম্যাল অর্ডার এখনও এসে পৌঁছায় নি। বর্তমানে বালাহার প্রকল্পে শিশু ও মায়ের সংখ্যা ৭০,০০০ (সত্তর হাজার)।

Reply laid on the Table of the House on 27th August, 2001 by the Minister-in-charge of Social Education Department on the matter of Urgent Public Importance raised by Shri Basudev Majumder and Shri Gour Kanti Goswami, M.L.A.

বিশ্ববিদ্যালয়ে জ্যোতিষশাস্ত্র অধ্যয়ন প্রসঙ্গে —

আমরা অত্যন্ত গভীর উদ্বেগের সঙ্গে লক্ষ্য করছি যে পাঠক্রম সংস্কারের নামে বিশ্ববিদ্যালয় মঞ্জুরী কমিশন বিশ্ববিদ্যালয় পাঠক্রমে জ্যোতিষশাস্ত্র অন্তর্ভূক্তিকে বাধ্যতামূলক করার ফতোয়া জারী করেছে। অন্যথায়, মঞ্জুরী কমিশনের প্রদেয় আর্থিক অনুদান বন্ধের হুমকি দেয়া হচ্ছে। আমরা এও লক্ষ্য করেছি যে, শিক্ষাকে বামপন্থী প্রভাব মুক্ত করার নাম করে ইতিমধ্যে ভারতের ইতিহাস গবেষণা কেন্দ্র থেকে রমিলা থাপার, ইরফান হাবিব, বিপান চন্দ্র, সতিশচন্দ্রের মতো প্রথিতযশা আন্তর্জাতিক খ্যাতিসম্পন্ন ঐতিহাসিকদের সরিয়ে ২৫ জন নতুন ঐতিহাসিক নিয়োগ করা হয়েছে, যার মধ্যে ১৬ জন RSS এর সক্রিয় সদস্য। উদ্দেশ্য - দেশের ইতিহাস বদল করে গেরুয়াকরণের গোপন এজেণ্ডা বাস্তবায়ন। শিক্ষাঙ্গনের সর্ব্বোচ্চ পীঠস্থান বিশ্ববিদ্যালয়ে বিশ্বাস আর ধারনা নির্ভর জ্যোতিষশাস্ত্রের অধ্যয়ন শুধুমাত্র যে অবৈজ্ঞানিক, কুসংস্কারাচ্ছন্ন যুবমানস গঠনে ইন্ধন যোগাবে তা নয়, এর ফলে ব্যহত হবে দেশের ধর্মনিরপেক্ষতার আদর্শ, ঐক্য ও অগ্রগতি এবং বৃদ্ধি পাবে ধর্মীয় উত্তেজনা।

ভারতের প্রখ্যাত বিজ্ঞানী ডঃ জয়ন্ত বিষ্ণু নারলিকার বলেছেন, জ্যোতিষশাস্ত্র বিজ্ঞানভিত্তিক তো নয়ই, এমনকি বৈদিকজ্ঞানও নয়। এগুলি কতিপয় অজ্ঞান, কুসংস্কারাচ্ছন্ন মতলববাজের মস্তিষ্কপ্রসুত। এতে নেই কোন তত্ত্বায়ন, নিরীক্ষন এবং পর্যবেক্ষন। এটা অত্যন্ত দুর্ভাগ্যজনক যে মহামান্য পোপ পল - ২ যখন প্রকাশ্যে ক্ষমা চেয়েছেন ৩৬০ বছর আগে চার্চ এবং পোপ কর্তৃক গ্যালিলিওর প্রতি অবিচার এবং অকথ্য নির্যাতনের অপরাধ স্বীকার করে, তখন কেন্দ্রীয় সরকার ও বিশ্ববিদ্যালয় মঞ্জুরী কমিশন বিজ্ঞান ও প্রযুক্তির অভাবনীয় অগ্রগতির যুগে মধ্যযুগীয় গ্রহ-নক্ষত্র সম্পর্কিত কুসংস্কারাচ্ছন্ন অবৈজ্ঞানিক জ্যোতিষশাস্ত্রকে জোর করে বিশ্ববিদ্যালয় পাঠক্রমে অন্তর্ভূক্তির ফতোয়া জারী করছে।

আমরা বিশ্ববিদ্যালয় মঞ্জুরী কমিশনের এই অবৈজ্ঞানিক সিদ্ধান্তের তীব্র প্রতিবাদ জানাচ্ছি এবং দাবী জানাচ্ছি এই ভ্রান্ত সিদ্ধান্ত প্রত্যাহারের জন্য।

PROCEEDINGS OF THE TRIPURA LEGISLATIVE ASSEMBLY
ASSEMBLED UNDER THE PROVISIONS
OF THE CONSTITUTION OF INDIA.

he Assembly met in the Assembly House, Agartala on 28 th August,2001, Tuesday at 1 A.M.

## P R E S E N T

hri Jitendra Sarkar, Hon'ble Speaker in the Chair. The Hon'ble Chief Minister, 15 Ministers and 36 Members.

## QUESTIONS & ANSWERS.

**মিঃ স্পীকার ঃ-** আজকের কার্যসূচীতে সংশ্লিষ্ঠ মন্ত্রী মহোদয়গণ কর্তৃক উত্তর প্রদানের জন্য প্রশ্নগুলি সদস্যগণের ামের পার্শ্বে উল্লেখ করা হয়েছে। আমি পর্য্যায়ক্রমে যে সসদ্যগণের নাম বললে তিনি তাঁর নামের পার্শ্বে উল্লিখিত যে কান নাম্বার জানাবেন এবং সংশ্লিষ্ঠ বিভাগের মন্ত্রী মহোদয় উত্তর দেবেন।
ামনীয় সদস্য শ্রীনগেন্দ্র জমাতিয়া মহোদয়।

**শ্রীনগেন্দ্র জমাতিয়া ঃ-** মিঃ স্পীকার স্যার, এডমিটেড কোয়েশ্চান নাম্বার-১

**শ্রীবাদল চৌধুরী** (মন্ত্রী) ঃ- মিঃ স্পীকার স্যার, এডমিটেড কোয়েশ্চান নাম্বার- ১

**প্রশ্ন**

১. উদয়পুর মহকুমার দক্ষিণ মহারাণীর সারফেস ওয়াটার ট্রিটমেন্ট প্ল্যান্ট করার পরিকল্পনা আছে কি?
২. না থাকিলে তার কারণ কি?

**উত্তর**

১. উদয়পুর মহকুমার দক্ষিণ মহারাণীতে সারফেস ওয়াটার ট্রিটমেন্ট প্ল্যান্ট করার পরিকল্পনা আছে।
২. উপরে বর্ণিত উত্তর অনুযায়ী এই প্রশ্ন আসে না।

**শ্রীনগেন্দ্র জমাতিয়া ঃ-** সাপ্লিমেন্টারী স্যার, মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কিনা যে কবে থেকে এই কাজ শুরু করা হবে?

**শ্রীবাদল চৌধুরী** (মন্ত্রী) ঃ- স্যার, দক্ষিণ মহারাণী এলাকায় সারফেস ওয়াটার ট্রিটমেন্ট প্ল্যান্ট করার জন্য সমীক্ষা এবং পরীক্ষা-নিরিক্ষা কাজ চলছে। এই সমস্ত পরীক্ষা নিরিক্ষার পর বিস্তারিত প্রজেক্ট রিপোট তৈরী করা হবে। আমরা আশা করছি অর্থ বছরে কাজটা আমরা শুরু করতে পারব।

**শ্রীনগেন্দ্র জমাতিয়া ঃ-** সাপ্লিমেন্টারী স্যার, মাননীয় মন্ত্রী মহোদয় জামাবেন কিনা সেখানে তো গোমতী নদী আছে, মহারাণী ছড়া আছে দুইটা থেকে এই ট্রিটমেন্ট প্লেন্ট করা যায়। যদিও সেটা শহর নয় কিন্তু জনবসতি বেশী আছে। সেখানে লক্ষীপতি আছে, মহারাণী আছে, হাতিছড়া আছে, গামারিয়া আছে। অতএব, কোন নদী থেকে এই ট্রিটমেন্ট প্ল্যান্ট নেওয়া হবে?

**শ্রীবাদল চৌধুরী** (মন্ত্রী) ঃ- স্যার, এখানে মহারাণী ছড়া আর গোমতী কোনটাতে জলের কোন অভাব নেই। কিন্তু আমি যতটুকু জানি কয়দিন আগে যখন রিভিউ হচ্ছিল সেখানে মহারাণী ছড়াকে রাখা হয়েছে। সেখান থেকে জল তুলে সেটাকে ব্যবহার করার চেষ্টা করা হবে। এই মিনি ট্রিটমেন্টের কাজ আমরা এই বছর পেচারথল, ধলাই জেলার মনুতে এবং জিরানীয়াতে ইতিমধ্যে আমরা কাজ হাতে নিয়েছি। এছাড়া আগামী আর্থিক বছরে এই মহারাণী নতুনবাজার শান্তির

বাজার, ছৈলেংটা, কাঞ্চনপুর, ছামনু, গন্ডাছড়া, আমবাসা, কদমতলা এবং বিশালগড় এগুলি আমরা তার মধ্যে অন্তভুক্ত করেছি।

**শ্রীমানিক দে** ঃ- সাপ্লিমেন্টারী স্যার, এই ট্রিটমেন্ট প্ল্যান্টগুলির যেগুলি কথা মাননীয় মন্ত্রী মহোদয় বলেছেন এগুলি সিদ্ধান্ত করে হয়েছিল এবং কতদিনের মধ্যে এই কাজ শেষ করা হবে এই ধরনে কোন নীতি নির্দেশিকা দফতর থেকে আছে কিনা ?
বা এই ট্রিটমেন্ট প্ল্যান্টগুলি যেগুলি নিয়েছেন সেই ট্রিটমেন্ট প্ল্যান্টগুলিতে কত পরিবার কাভার হবে এবং কত কিলোমিটার কাভার করা যাবে এই সম্পর্কে দপ্তর থেকে কোন নির্দেশিকা আছে কিনা ?

**শ্রী বাদল চৌধুরী** (মন্ত্রী) ঃ- স্যার, মোটামোটি এলাকার অ্যাভেল্যাবিলিটি অব্ ওয়াটার আর এরিয়ার যে জনসংখ্যা সেগুলি সার্ভে করে তারপরে এগুলি ঠিক করা হয় কোথায় কোন মাপের সেই ধরনে ট্রিটমেন্ট প্ল্যান্ট হয়। মূলত দশ থেকে পনর হাজার লোককে যাতে জল দেওয়া যেতে পারে এটাকে লক্ষ্যের মধ্যে রেখে এইসমস্ত প্রজেক্ট তৈরী করার আমাদের নির্দেশ দেওয়া আছে যাতে যতটুকু এরিয়া সম্ভব সেগুলি কাভার করা যেতে পারে। আর যেটা মাননীয় সদস্য বলেছেন তিনটার কাজ আমরা শুরু করেছি। পেচারথল আমি জানি অনেকগুলি অগ্রসর হয়ে আছে মনু শেষ পর্য্যন্ত বার কয়েক টেন্ডার করার কর শেষে পাওয়া গেছে, জিরাণীয়ার কাজ চলছে। এগুলি অনেকগুলি কাজ ইস্টিমেট প্রিপারেশন এর কাজ শেষ হয়ে গেছে। এরপরে টেন্ডার অন্যান্য এগুলি প্রসেস-এর মধ্যে আছে। টাকা পয়সা আর্থিক সংগতির একটা প্রশ্ন আছে। তারপরও আমরা সমস্ত কাজ করে আমরা যথাশীঘ্র সম্ভব এগুলি তাড়াতাড়ি হাতে নেওয়ার জনাই একটা পরিকল্পনা নিয়ে আমরা অগ্রসর হচ্ছি। বছর দুই-এক আগে থেকে এগুলি চিন্তাভাবনা করে একটার পর একটা কাজ আমরা হাতে নিয়েছি।

**শ্রীনগেন্দ্র জমাতিয়া** ঃ- সাপ্লিমেন্টারী স্যার, উনি যে কথা বলেছেন যে কতগুলি কাজ শুরু হয়েছে, মহারাণী এটা সারফেস শুরু হয়েছে। মাননীয় মন্ত্রী নিশ্চয় জানেন যে পেচারতল,মনু এগুলি ঠিক ড্রাই এরিয়া বলা যায় না যেটা মহারাণীকে বলা হয়। সেখানে ডিপ-টিউবওয়েল চলে না ইভেন মার্ক-টুও চলে না। সেই কারণে এই কাজটা যাতে কোন কারণে পিছিয়ে না যায়। অর্থাভাবের কথা বলেছেন তাহলেও এটা যেন অগ্রধিকার পায় এটা মাননীয় মন্ত্রী মহোদয় দেখবেন কিনা ?

**মিঃ স্পীকার** ঃ- মাননীয় সদস্য অনিল চাকমা এবং সমীর দেব সরকার।

**শ্রীঅনিল চাকমা** (পেচারথল) ঃ- মিঃ স্পীকার স্যার এডমিড কোয়েশ্চন নাম্বার-৩

**শ্রীপবিত্র কর** (মন্ত্রী) ঃ- মিঃ স্পীকার স্যার, এডমিটেড কোয়েশ্চন নাম্বার-৩

**প্রশ্ন**

১। ত্রিপুরা সরকারী টি. এস. আই. সির ইট ভাট্টা সংখ্যা কত এবং বেসরকারী সংখ্যা কত, ভাট্টা সমূহে কত শ্রমিক কাজ করেন ?

২। ইট ভাট্টা শ্রমিকের মধ্যে বহির রাজ্য থেকে আগত শ্রমিকদের মধ্যে কত জন দক্ষ শ্রমিক ও মহিলা শ্রমিক আছে?

৩। সরকারী ইট ভাট্টার মাথাপিছু মজুরী কত দেওয়া হয় এবং বেসরকারী ইট ভাট্টার মাথা পিছু কত টাকা মজুরী দেওয়া হয় এবং দৈনিক হাজিরা কিংবা চুক্তিবদ্ধ ও পিচ-পেইড ওয়ার্ক শ্রমিকদের নূন্যতম মজুরী কত ?

৪। কোন বেসরকারী ইউ ভাট্টা মালিকদের বিরোদ্ধে শ্রমিক মজুরী ব্যাপার নিয়ে কোর্টে কোন মামলা করা হয়েছে কি না ?

**উত্তর**

১। রাজ্য সরকারের কোন ইট ভাট্টা নেই। রাজ্য সরকারের অধিকৃত সংস্থা টি. এস. আই. সি. লিঃ কর্তৃক পরিচালিত পাচঁটি ইট ভাট্টা আছে এবং কো-অপারেটিভ এবং বেসরকারী ইটভাট্টা সংখ্যা মিলিয়ে ১১০টি। টি. এস. আই. সি. পরিচালিত মোট ৭৪৪ জন শ্রমিক কর্মরত আছেন। বে-সরকারী ইট ভাট্টা সমূহের শ্রমিক সংখ্যা তথ্যা সংগ্রাহাধীন। কারণ লেবার ডিপার্টমেন্টে পাঠিয়েছি।

২। যেহেতু বেসরকারী হিসাব এখনো আমাদের কাছে আসে নাই । টি. এস. আই. সির হিসাবটা দিচ্ছি - টি. এস. আই. সি. পরিচালিত পাচঁটি ইট ভাট্টার কর্মরত ৭৪৪ জন শ্রমিকের মধ্যে বাইরে থেকে আসা দক্ষ শ্রমিকের সংখ্যা পুরুষ হলো ১৭২ জন এবং মহিলা শ্রমিকের সংখ্যা ২০৬ জন।

৩। ত্রিপুরা সরকারের নূন্যতম মজুরী আইন মোতাবেক সরকারী এবং বেসরকারী উভয় ক্ষেত্রেই ইট ভাট্টা কর্মরত শ্রমিকদের সরকার অনমুদিত ৪১ টাকা ৩০ পয়সা দৈনিক হারে মজুরী দেওয়া হয়ে থাকে। চুক্তিবদ্ধ ইট ভাট্টার কর্মরত ফায়ারম্যান লুডি মিষ্ট্রি, এবং আন্-লুডিং মিষ্ট্রি শ্রমিকরা নিম্ন লিখিত হারে মাসিক মজুরী পেয়ে থাকেন।

ফায়ারম্যান -১৭৬৯-৮৫ পয়সা, লুডিং মিষ্ট্রি ৪৩৫১.৯০ পয়সা আন-লুডিং মিষ্ট্রি ১৬৫১.৯০ পয়সা।

৪। এই তথ্য আমাদের কাছে জানা নেই।

**শ্রী সমীর দেবসরকার** (খোয়াই) ঃ- সাপ্লিমেন্টরী স্যার, মাননীয় মন্ত্রী মহোদয় এখানে তথ্য দিয়েছেন যে টি. এস. আই. সি. কর্তৃক পরিচালিত পাঁচটা ভাট্টা আছে। কিন্তু আমরা জানি এই পাচঁটা ছাড়াও টি. এস. আই. সির অধিনে আরও অনেক জায়গায় ইট ভাট্টা ছিল কিন্তু বিভিন্ন কারণে সেটা বন্ধ হয়ে যায়। এখন আমার প্রশ্ন- সেই বন্ধ হয়ে যাওয়া ভাট্টা সহ মোট কতটা ইট ভাট্টা ছিল এবং বর্তমানে যে ৫টা ইট ভাট্টা আছে সেটি লাভ জনকভাবে চলছে কি না, এই তথ্য মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি ?

**শ্রী পবিত্র কর** (মন্ত্রী) ঃ- যদিও এই প্রশ্নটা সঙ্গে সম্পর্ক নেই তবু আমি বলছি। যে ৫টা বর্তমানে চলছে সেটা নূতন এবং পুরান মিলিয়ে চলছে। যে পাচঁটা বর্তমানে চলছে-সেটি হলো- উত্তর ত্রিপুরা জেলায় কাঞ্চনপুর সেখানে নূতন করে আমরা চালিয়েছি। কারণ সেখানে বে-সরকারী মালিকরা করতে চাই না। কিন্তু পি. ডব্লু. ডির প্রচুর কাজ আছে। কুকিছড়া, কুমারঘাট পুরোনো ভাট্টা, ময়নামা এটাও পুরানো। দক্ষিণ জেলায় চিত্তামারা এটা নূতন করেছি, সোনাইছড়ি-বিলোনীয়া এটাও নূতন করা হয়েছে, জিরানিয়া পুরানো ইট ভাট্টা সেটাও এই বছর চালু করা হয়েছে। কুটিয়া-সোনামুড়াতে এবার আমরা নূতন করে ইট ভাট্টা করার পরিকল্পনা আছে কারণ সেদিকে চাহিদা আছে। গন্ডাছড়াতে করা হয়েছে সেখানকার পি. ডব্লু. ডির চাহিদা অনুসারে।

**শ্রী পবিত্র কর** (মন্ত্রী) ঃ- সাধারণত এখন যেটা আমরা করছি সেখানে প্রাইভেট মালিকরা যেতে চায়না কিংবা আমাদের বিভিন্ন সরকারী প্রয়োজনেও আছে পি.ডাব্লিও.ডি দপ্তর বা অন্যান্য সরকারী দপ্তর যারা আমাদের কাছে এই রকম রিকয়ারমেন্ট চায় তার উপর ভিত্তি করে আমরা চলছি। আর এখানে মাননীয় সদস্য যেটা বলেছেন এই যে গত বৎসর এবং তার আগের বৎসর এইগুলি আমরা পুনরায় চালু করেছি তাতে এই ভাট্টাগুলি এই আমরা লাভজনকভাবে চালাতে পারছি।

**শ্রী অনিল চাকমা ঃ-** সাপলিমেন্টারী স্যার, বর্তমানে ইটের মূল্য যে হারে বেড়েছে তার মূল্য নিয়ন্ত্রণ করার জন্য টি. এস. আই. সি-র আরো নূতন করে ইট ভাট্টা খোলার কোন পরিকল্পনা আছে কি ? যেহেতু এটা লাভজনকভাবে চলছে এখানে মাননীয় মন্ত্রী মহোদয় বলেছেন।

**শ্রী পবিত্র কর** (মন্ত্রী) ঃ- স্যার, আমরা সাধারণত টি. এস. আই. সি. কর্তৃক যে ভাট্টা বিভিন্ন জায়গায় চালাচ্ছি ইটের মূল্য আমরা নিয়ন্ত্রণ করতে পারব কিন্তু আমরা সরকারী প্রয়োজনে এবং বিভিন্ন দপ্তরের যেখানে প্রয়োজন আছে সেখানে আমরা করছি। কিন্তু বে-সরকারী যে ব্যবস্থা আছে আমি এখানে বলেছি ১১০টা তার সঙ্গে নিশ্চয় আমরা যেতে পারব না। কিন্তু সরকারী ইটি ভাট্টা থাকলে যে সুবিধা হয় সরকারের কাজ করতে সুবিধা হয় এবং সেখানে বাজারটা অনেকটা নিয়ন্ত্রিত থাকে। ফলে এই দুইটা জিনিস মাথায় রেখে আমরা চালু করার চেষ্টা করছি এবং আমরা কাজ করছি।

**শ্রী প্রশান্ত দেববর্মা** (সালেমা) ঃ- সাপলিমেন্টারী স্যার, বে-সরকারী ইট ভাট্টাগুলিতে সেইল টেক্স ফিক্সড দেড় লক্ষ টাকা দিতে হয় কিন্তু টি. এস. আই. সি. এর ক্ষেত্রে সাড়ে তিন লক্ষ থেকে চার লক্ষ টাকা দেওয়া হয়। এই যে বৈশম্য সেই বৈশম্য দূর করার জন্য কোন উদ্যোগ গ্রহণ করবেন কিনা ?

**শ্রী পবিত্র কর** (মন্ত্রী) ঃ- স্যার, এই উত্তরটা আমরা কাছে নেই। এখানে ফিনান্স মিনিষ্টার আছেন তিনি দিতে পারবেন। এটা নিয়ে আমাদের সমস্যা হচ্ছে টি. এস. আই. সি-র কাজ করার ক্ষেত্রে। কারণ বে-সরকারী মালিকরা প্রপোজড এত হবে তাকে ভিত্তি করে লামছাম এমাউন্ট তারা দেয় কিন্তু আমরা যদি সরকারীভাবে করি আমরা নিশ্চয় প্রপোজড করতে পারব আমাদের টার্গেট থাকবে কিন্তু আমাদের হিসাবতো আর আমরা গোপন রাখতে পারব না। ফলে সেইল টেক্স আমাদের বেশী দিতে হয়। আমাদের এতে অসুবিধা হয়। আমরা অনুরোধ করছি এবং ২, ৩টা মিটিংও হয়ে গেছে বিষয়টা কিভাবে এডজাস্ট করা যায়।

**শ্রী রতনলাল নাথ** (মোহনপুর) ঃ- সাপলিমেন্টারী স্যার, এই ইট ভাট্টার শ্রমিকরা হলো অসংগঠিত শ্রমিক। রাজ্যে এই রকম বিভিন্ন শ্রমিক রয়েছে যারা অসংগঠিত শ্রমিক তাদের আর্থিক সুরক্ষার ব্যবস্থার জন্য পশ্চিমবঙ্গের ন্যায় এই সব অসংগঠিত শ্রমিক তাদের আর্থিক সুরক্ষার ব্যবস্থার জন্য পশ্চিমবঙ্গের ন্যায় এই সব অসংগঠিত শ্রমিকদের জন্য ভবিষ্যতনিধি প্রকল্প চালু করা হবে কিনা? এই ব্যাপারে রাজ্য সরকার কোন চিন্তা ভাবনা করছেন কিনা?

**শ্রী পবিত্র কর** (মন্ত্রী) ঃ- স্যার, উত্তরটা যদিও লেবার ডিপার্টমেন্টের সঙ্গে রিলেটেড আমি যেহেতু জানি বলছি। এখন আমাদের যে শ্রম আইন আছে একদিনও যদি কোন শ্রমিক কোন জায়গাতে কাজ করে এই ধরনের অংগঠিত জায়গাতে তার সি. পি. এফ. কাটা হয়। সুতরাং যেখানে আমাদের ইট ভাট্টাগুলিতে এটা যাতে কাটা হয় সেই ধরনের প্রটেকশান আমরা দিচ্ছি আর ঐ বিষয়টা আমি যতটুকু জানি শ্রম দপ্তর সব বিষয়টা চিন্তাভাবনা করছেন কিভাবে করা যায়।

**মি. স্পীকার ঃ-** মাননীয় সদস্য শ্রী বিজয় কুমার রাংখল।

**Mr. B. K. Hrangkhawal (Kulai) :-** Mr. Speaker Sir, Admitted starred question no. 7

প্রশ্ন

**Mr. Badal Choudhury (Minister) :-** Is there any Memorandum of Understanding in between the state of Tripura and the state of Tripura and the T.T.A.A.D.C. in regards to sharing of Revenue/Tax being realized out of O.N.G.C. and Forest ?
i) If yes, total amount in break-up from 1995-2000 A.D.
ii) And the rate of realization ?
iii) If not, reason thereof ?

উত্তর

১) রাজ্যের প্রথম অর্থ কমিশনের সুপারিশ এবং সরকারের সিদ্ধান্ত অনুযায়ী টি. টি. এ. এ. ডি. সি. কে রাজ্যের রাজস্বের শেয়ার দেওয়া হয়েছে নিম্নরূপ ঃ-

| | |
|---|---|
| ১৯৯৫-১৯৯৬ ইং বছর ৫ কোটি ২ লক্ষ টাকা | |
| ১৯৯৬ ১৯৯৭ ইং বছর ৫ কোটি ২ লক্ষ টাকা | |
| ১৯৯৭-১৯৯৮ ইং বছর ৫ কোটি ২৮ লক্ষ ৭৫ হাজার টাকা | |
| ১৯৯৮-১৯৯৯ ইং বছর ৫ কোটি | ৫০ হাজার টাকা |
| ১৯৯৯-২০০০ ইং বছর ৫ কোটি . | ৫০ হাজার টাকা |

**মোট ঃ- ২৫ কোটি ৩৩ লক্ষ ৭৫ হাজার টাকা।**

২) আদায়ীকৃত রাজস্বের অংশ প্রদানের হার হল কৃষি আয়কর খাতে ৫০ শতাংশ, পেশা কর খাতে ২৫ শতাংশ জমির রাজস্ব খাতে ৪০ শতাংশ এবং বনের রাজস্ব খাতে ৭৫ শতাংশ।

৩) প্রশ্নই উঠে না।

**শ্রী বিজয়কুমার রাংখল ঃ-** সাপ্লিমেন্টারী স্যার, প্রবিশ্যানাল যেটা মেমোরেনডাম অব আন্ডারটেনডিং-এ আছে

মাননীয় মন্ত্রী বললেন, এগ্রিকালচার প্রফেশন্যাল ট্যাক্স, লেন্ড রেভেনিউ, ফরেষ্ট এই সবের আলাদা আলাদা রেইট আছে। এখন সেটা লামসাম ৫.৫০ ক্রোড় এটা ইয়ার মার্ক করা আছে এটা কি হেড-ওয়াজ দেওয়া হয় নাকি না এক্স এবং ওয়াই পাবে একটি লামসাম ৫.৫ দেওয়া হয়।

**শ্রী বাদল চৌধুরী** (মন্ত্রী) ঃ- স্যার, যেটা প্রথম অর্থ কমিশন ঠিক করে দিয়েছেন যে পার্সেনটেইজ সে ক্ষেত্রে যে সমস্ত দপ্তরগুলোর কথা এখানে বলা হয়েছে তাঁদের যে রেভেনিউ আসে সেই হিসাব করে আমরা টাকা দিয়েছি।

**শ্রী শ্যামাচরণ ত্রিপুরা** (ছামনু) ঃ- সাপ্লিমেন্টারী স্যার, এখানে মি. রাংখল যেটা জানতে চেয়েছিলেন এটা মন্ত্রী এড়িয়ে গেছেন সেটা হচ্ছে মিনারেল রিসোর্স অর্থাৎ ও. এন. জি. সি. গ্যাস যে এবস্ট্রাক হয় এটার বাবদে কোন শেয়ার অব রেভেনিউ এ. ডি. সি.-কে দেওয়া হয়েছে কিনা, দেওয়া হলে কত টাকা দেওয়া হয়েছে।

**শ্রী বাদল চৌধুরী** (মন্ত্রী) ঃ- অর্থ কমিশন যে সুপারিশ করেছেন তাতে ও. এন. জি. সি. বা মিনারেল থেকে যে টাকা আসে তাতে টি. টি. এ. এ. ডি. সিকে টাকা দেওয়ার কোন সুপারিশ তারা করেননি।

**শ্রী নগেন্দ্র জমাতিয়া ঃ-** সাপ্লিমেন্টারী স্যার, সিকথ্ সিডিউলে এটা একটা সংবিধানে সেখানে বলা আছে এ.ডি.সি. এলাকায় মিনারেল গ্যাস এবং প্রাকৃতিক সম্মদ এগুলো একটি রাজস্ব এগুলো এ.ডি.সি. পাবেন। মাননীয় মন্ত্রী বলেছে অর্থ কমিশনের সুপারিশ করেন নাই তাহলে সংবিধান আজকে কিভাবে ইগনোর করা হলো এটা মাননীয় মন্ত্রী জানাবেন কিনা।

**শ্রী বাদল চৌধুরী** (মন্ত্রী) ঃ- স্যার, আমরা পঞ্চায়েত বলি, মিনিউসিপ্যালিটি বলি বা এডিসিতে দেওয়ার ক্ষেত্রে আমাদের স্টেট গভর্ণমেন্ট রাজ্য সরকারগুলোকে তারা কমিশন গঠন করে। এখানে এ.ডি.সিকে টাকা দেওয়ার ক্ষেত্রে প্রথমতঃ যে প্রথম অর্থ কমিশন তারা জাষ্ট সুপারিশ করেছেন তারা সেই জায়গায় হয়তো ও. এন. জি. সির ক্ষেত্রে কত রয়েলিটি পাওয়া উচিত সেই সম্পর্কে সুপারিশ করতে পারেনি। কিন্তু অর্থ কমিশন এর কাজ করতে শুরু করেছে এডিসি কর্তৃপক্ষ বার বার স্টেট গভর্ণমেন্টের নজরে এটা এনেছেন যে এর আগেও এ.ডি.সিতে যারা ছিলেন তারাও স্টেট গভর্ণমেন্টের দৃষ্টিতে এনেছেন। যে ও. এন. জি. সি. বা গ্যাস থেকে যে রয়েলিটি আগে আসছে তার শেয়ার কত হবে এটা ঠিক করা হয়। সেটা যেহেতু কমিশন ঠিক করে দেন, এর ভিত্তিতে রাজ্য সরকার সেই সমস্ত সিদ্ধান্ত গ্রহণ করবে। আগে যে কমিশন সুপারিশ করেছে তার বিবেচনাধীন আসেনি রাজ্য সরকার এখনো পর্যন্ত কোন সিদ্ধান্ত নিতে পারেননি। কিন্তু সামনের যে অর্থ কমিশন তারা যে সুপারিশ করবেন নিশ্চই রাজ্য সরকার তাতে উদ্যোগ গ্রহণ করবেন। আমি মাননীয় সদস্যদের এটা বলতে পারি অর্থ কমিশন সুপারিশ অনুসারে যা পাওয়ার কথা এই সময়ের মধ্যে যে সমস্ত দিকে কমিশন কাজ করতে শুরু করেছে, তার থেকে অনেক বেশী টাকা আমরা এ.ডি.সি. কে দিয়েছি আমি এটা বলতে পারি। ১৯৮২-৮৩ইং থেকে অর্থবছর ২০০০-২০০১ইং সালের মধ্যে টি. টি. এ. এ. ডি. সি. তার প্রাপ্য অংশের জন্য তারা পাওয়ার কথা ৬৫ কোটি ১৯ লক্ষ ২৮ হাজার টাকা, আমরা রাজ্য সরকার ইতিমধ্যে তাদের দিয়েছি ৬৬ লক্ষ ২০ হাজার টাকা যা ১ কোটি ৪৫ লক্ষ ৯২ হাজার টাকা বেশী। যেটা অর্থ কমিশনের সুপারিশ অনুসারে পাওয়ার কথা তার থেকে বেশী টাকা রাজ্য সরকার টি. টি. এ. এ. ডি. সিকে দিয়েছে।

**শ্রী নগেন্দ্র জামাতিয়া ঃ-** মি. স্পীকার স্যার, আমার যেটা বক্তব্য, এখানে আরও বলা আছে যদি এইগুলি রাজ্য এবং এ. ডি. সি এর মধ্যে কোন বিবাদ দেখা দেয় তাহলে সেটা রাজ্যপালের কোর্টে যাবে এবং রাজ্যপাল যা সিদ্ধান্ত নেবে তা হবে। মাননীয় মন্ত্রী যেভাবে বলছেন যে রাজ্য সরকার এমন ভূমিকা নিচ্ছেন যা এ. ডি. সি. এর সঙ্গে বিবাদ অনিবার্য যেটা রাজনীতির দিকে আমরা আশা করতে পারিনা, এটা মাননীয় মন্ত্রী মহোদয় স্বীকার করবেন কি না।

**শ্রী শ্যামাচরণ ত্রিপুরা ঃ-** স্যার, সংবিধানে এটা পরিস্কার বলা আছে এটা অর্থ কমিশানের ব্যাপার নয়। রাজ্য সরকার এবং এ. ডি. সি. এর মধ্যে এই এভেনিউ নিয়ে ঠিক হবে যদি কোন কারণে রাজ্য সরকার অথবা এ. ডি. সি. যে কোন এক পক্ষে সম্মতি প্রকাশ না করে সে ক্ষেত্রে রাজ্যপাল যে সিদ্ধান্ত নেবেন সেটাই চুড়ান্ত হবে। কাজেই আপনি

কমিশনের কথা বলে দায়িত্ব এড়িয়ে যাচ্ছেন এটা তো ঠিক না।

**শ্রী বাদল চৌধুরী** (মন্ত্রী) ঃ- মি. স্পীকার স্যার, মাননীয় সদস্য বোধ হয় ব্যাপারটা অন্যভাবে উপস্থিত করার চেষ্টা করছেন। এ. ডি. সি. এবং কেউ এখন পর্যন্ত রাজ্যপালের দিক থেকেও কোন সময় তাঁর দৃষ্টিতে আনেনি। যখন টাকা দিচ্ছে তখন আমরা একটা নিয়ম নীতির মধ্যেই টাকা দিচ্ছি, পঞ্চায়েতের ক্ষেত্রেও, পৌরসভার ক্ষেত্রেও ট্যাক্স এর টাকা অংশ আমরা তাদেরই দিয়ে থাকি। সেই এ. ডি. সি. কেও আমরা দিয়ে থাকি। এ. ডি. সি. কর্তৃপক্ষ আমাদের কাছে লেখেনি মানে রাজ্য সরকারের কাছে।

**শ্রী নগেন্দ্র জমাতিয়া** ঃ- স্যার, পঞ্চায়েত হচ্ছে রাজ্য সরকারের পরিচালিত, এ. ডি. সি. রাজ্যসরকারের পরিচালিত নয়।

**শ্রী বাদল চৌধুরী** (মন্ত্রী) ঃ- টাকা দেওয়ার ব্যাপারে সেটা আপনি বলছেন সেটা আপনি ভুল বলছেন সিক্‌থ সিডিউলড্ এর মধ্যে কোথাও এমন উল্লেখ নেই যে তারা একেবারে স্ব-শাসিত এবং তার আলাদা রাজ্য তার আছে। স্টেট্ এবং টি. টি. এ. এ. ডি. সির সম্পর্কটা আপনাদের জানা উচিৎ। এ. ডি. সির সিক্‌থ্ সিডিউল এর মধ্যে যা বলা আছে।

**শ্রী শ্যামাচরণ ত্রিপুরা** ঃ- এ.ডি.সি. সংবিধান সম্মত একটা সংগঠন এবং বলা আছে যে রেভেনিউ এবং মিনারেল ফেসিলিটি তারা পাবে।

**শ্রী বাদল চৌধুরী** ঃ- আপনাকে তো বললাম যে রাংখল সাহেব যে প্রশ্ন করেছেন আমরা এটা বলেছি প্রথম অর্থ কমিশান সেটা করেছে তারা কোন খাতে কত টাকা পেয়েছে এটা বসে ঠিক করে এটা মৌ এর মতই হউক এটা বোঝাপরা হয়েছে। সেই অনুসারে এখন টাকা দিয়ে দেওয়া হচ্ছে। তারা শেয়ার হিসাবে যা পাওয়ার দরকার তার বেশী টাকা আমরা দিচ্ছি এবং এ.ডি.সি কতৃপক্ষ তারাও এই গ্যাস এর রয়েলিটি এর জন্য শেয়ারের জন্য টাকা লিখেছেন। আমরা তো বলছি এটা রাজ্য সরকারের বিবেচনাধীন আছে।

**মিঃ স্পীকার** ঃ- মাননীয় সদস্য আর তো দরকার নেই।

**শ্রী শ্যামাচরণ ত্রিপুরা** ঃ- এটা বেশী কম এর ব্যাপার না, আপনারা বেশী দিয়েছে ভাল করেছেন এটা ব্যাপার না। ব্যাপার হলো এই মিনারেল বাবদ যে রেভেনিউ এই ব্যাপারটা রাজ্য এবং এ.ডি.সি. দুই সংগঠনই গেছেন এটাই হচ্ছে মূল কথা। কিন্তু এটা সাংবিধানিক নিয়ম তাদের কিছু হলেও তারা পাওয়ার কথা ছিল আপনারা ফিনানস্ কমিশনের কথা দিয়ে বলেছেন এটা ঠিক নয়। এখন রাজ্যপালের কাছে কেউ যায়নি বা কেউ গেছে এটা ব্যাপার না। কিন্তু এটা তাদের প্রাপ্য এখন তাদের কত দেবে এটা রাজ্য সরকারের উপর নির্ভর করছে। কিন্তু আপনারা তো দিচ্ছেন না।

**শ্রী বাদল চৌধুরী** (মন্ত্রী) ঃ- আপনাকে এখানে নিয়ম অনুযায়ী টাকা দেওয়া যাবে, আপনি এখানে দরদ দেখাতে পারেন। এ. ডি. সি. আপনাদের দখলে ছিল, সেই দিন আপনারা এই প্রশ্ন তুলেননি। আজকে আমরা তো বলছি এ. ডি. সির কতৃপক্ষ তাঁরা টাকার জন্য লিখেছেন নিয়ম অনুসারে দেওয়ার দরকার। সরকারের বিবেচনাধীন আছে। আমরা তো ইনটারেস্টেড এটা সায় দেওয়ার জন্য যা পরে পেতে পারেন তা দেওয়া হবে। কিন্তু তাকে একটা নিয়ম কানুনের মধ্য দিয়ে দিতে হবে।

**মিঃ স্পীকার** ঃ- মাননীয় সদস্য শ্রী অমিতাভ দত্ত, শ্রী শ্যাম্যচরণ ত্রিপুরা এবং শ্রী সমীর দেব সরকার, আপনাদের এ্যাডমিটেড কোয়েশ্চান নং- ৮

**শ্রী সমীরদেব সরকার** ঃ- মি. স্পীকার স্যার, এ্যাডমিটেড কোয়েশ্চান নং - ৮

**শ্রী পবিত্র কর** (মন্ত্রী) ঃ- স্যার, এ্যাডমিটেডস স্টার্ড কো[illegible]শ্চান নং - ৮

**প্রশ্ন**

১। ইহা কি সত্য, রাজ্যে আরও কয়েকটি স্থানে আই টি আই স্থাপনের পরিকল্পনা রয়েছে?

২। ইহাও কি সত্য রাজ্যে ৩টি আই. টি. আই. স্থাপনের কেন্দ্রীয় সরকারের অনুমোদন পাওয়া গেছে?

৩। যদি সত্য হয় তা হলে আই. টি. আই. স্থাপনের জন্য স্থান নির্ধারণ করা হয়েছে কিনা, হয়ে থাকলে স্থানগুলো কোথায় কোথায়?

৪। কবে নাগাদ আই. টি. আই. স্থাপনের কাজ শুরু করা যাবে বলে আশা করা যায়?

৫। খোয়াই মহকুমায় একটি শিল্প প্রশিক্ষণ স্থাপনের কোন পরিকল্পনা সরকারের বিবেচনাধীন আছে কিনা?

**উত্তর**

১। হ্যাঁ।

২। হ্যাঁ, রাজ্যে আরও ৪ (চার)টি স্থানে আই. টি. আই. স্থাপনের জন্য কেন্দ্রীয় সরকারের অনুমোদন পাওয়া গেছে।

৩। হ্যাঁ, স্থানগুলো নিম্নরূপ ঃ

ক) আমবাসা, ধলাই ত্রিপুরা।
খ) উদয়পুর, দক্ষিণ ত্রিপুরা।
গ) বিলোনীয়া, দক্ষিণ ত্রিপুরা।

৪। ২০০১-২০০২ইং আর্থিক বৎসরের মধ্যে আই. টি. আই. স্থাপনের কাজ শুরু করা যাবে বলে আশা করা যায়।

৫। রাজ্য সরকার কর্তৃক খোয়াই মহকুমায় শিল্প প্রশিক্ষণ কেন্দ্র স্থাপনের জন্য একটি প্রস্তাব অনুমোদনের জন্য কেন্দ্রীয় সরকারের নিকট প্রেরন করা হয়েছিল। কিন্তু কেন্দ্রীয় সরকার এর নিকট হতে উক্ত ব্যাপারে অনুমোদন পাওয়া যায়নি।

**শ্রী সমীর দেব সরকার ঃ-** স্যার, মাননীয় মন্ত্রী মহোদয় বলেছেন ৪ টা নতুন আই. টি. আই. স্থাপনের জন্য অনুমোদন পাওয়া গেছে। **দ্বিতীয়ঃ** - খোয়াই মহকুমার শিল্প প্রশিক্ষন স্থাপনের জন্য কেন্দ্রীয় সরকারের কাছে অনুমোদনের জন্য পাঠানো হয়েছে যার অনুমোদন এখনও পাওয়া যায়নি। অনুমোদন সাপেক্ষে রাজ্য সরকার নিজে উদ্যোগী, এই খোয়াই মহকুমায় একটি আই. টি. আই. স্থাপনের কোন বিবেচনাধীন আছে কিনা।

**শ্রী পবিত্র কর** (মন্ত্রী) ঃ- স্যার, কেন্দ্রীয় সরকারের কাছে ৬ টা আই, টি,আই, স্থাপনের জন্য প্রস্তাব পাঠিয়েছি। তার মধ্যে ৪ টা এসেছে। তার বাইরে কাঞ্চনপুর ও খোয়াই এই দুটি প্রস্তাবের মধ্যে ছিল। কিন্তু সেখানে প্রধানমন্ত্রীর যে প্যাকেজ তাতে ৪টা কে আমাদের জন্য অন্তর্ভুক্ত করে এবং আমরা এই দুইটা স্থানের গুরুত্ব অনুধাবন করি। কাঞ্চনপুর এবং খোয়াইতে আমরা পুনরায় কেন্দ্রীয় সরকারের কাছে চিঠি লিখেছি কিন্তু এখন পর্যন্ত কোন উত্তর আসেনি। কিন্তু মাননীয় সদস্য যেটা জানতে চেয়েছেন যে কেন্দ্রীয় সরকার অনুমোদন না দিলেও আমরা রাজ্য সরকারের পক্ষ থেকে করতে পারি কিনা। রাজ্য সরকারের পক্ষ থেকে আই. টি. আই. করতে গেলে তার বাজেটের যে প্রভিশান আছে, সেটা অনেক প্রয়োজন, তার কনষ্ট্রাকশন থেকে আরাম্ভ করে প্রচুর টাকা দরকার। বর্তমানে রাজ্য সরকারের যে আর্থিক সংগতি তার পরে এটা আমাদের সম্ভব হচ্ছে না। আমরা অপেক্ষা করছি, এই ৪টা আমরা করে কেন্দ্রী সরকারের সঙ্গে আমরা আবার একটা উদ্যোগ নেব যাতে করে আমাদের যে পুরানো প্রস্তাব গুলি আছে, সেগুলি যাতে বাস্তবায়িত হয়।

**মি. স্পীকার ঃ-** মাননীয় সদস্য শ্রী শ্যামাচরণ ত্রিপুরা।

**শ্রী শ্যামাচরণ ত্রিপুরা ঃ-** সাপ্লিমেন্টারী স্যার, যে চারটা জায়গার নাম বলেছেন, এটা ঠিক আছে। আরও দুইটা জায়গার যে প্রস্তাব আছে এটাও ঠিক। যত আই. টি. আই. স্থাপিত হয় ততই ভাল মানুষ স্বাবলম্বন হবে এবং চাকুরীর ক্ষেত্রে সুযোগ সুবিধা পাবে। আরও একটা আই. টি. আই. খুমুলুঙ অথবা মান্দাই এই সব জায়গায় করা যায় কিনা, এটা মাননীয় মন্ত্রীর বিবেচনা করে দেখবেন।

**শ্রী পবিত্র কর** (মন্ত্রী) ঃ- খুমুলুং এবং মান্দাইতে আমার মনে হয় আই. টি. আই. স্থাপন করার জন্য যে জায়গাগুলি আমরা করি সেখানে সাধারণত আমাদের এখানে যে আগরতলাতে ২টি আছে একটি মহিলাদের জন্য আর একটি ছেলেদের

জন্য। এখানে যে স্ট্রীম আছে সেই জায়গাতে আমাদের উপজাতি অংশের যারা আছে তাদের জন্য নিদৃষ্ট যে কোটা আছে প্রতি বছর আমরা পূরণ করছি। আর একটা যে নতুন করে করা মানে তার অ্যাডিশন্যাল বাজেট হয়। এখানে কিন্তু খুমুলুং থেকে এবং মান্দাই থেকে আগরতলা শহরের দূরত্বও বেশী না এবং এখানে হোস্টেল ফেসিলিটি সব কিছু আছে সীট আমরা বাড়াতে পারি কিনা চেষ্টা করতে পারি কিন্তু আমরা অন্য সাব ডিভিশনগুলিতে গুরুত্ব দিচ্ছি না এই কারণে আপনারা দেখেছেন প্রস্তাবের মধ্যে যে আমরা আমবাসাতে ইভেন টি. এন. ভি. একোয়ার্ডের মধ্যে একটা কথা ছিল আমরা সেটার প্রেফারেন্স প্রথমে দিয়েছি যাতে করতে পারা যায়। যতনবাড়ীতে আমরা একটা চালু করেছি। যতনবাড়ীতে প্রভলেম হয়েছে সেখানে আমরা বিভিন্ন কারণের জন্য ঠিক মত টেডগুলি চালাতে পারছি না। সেই দিক থেকে খুমুলুং চিন্তার মধ্যে আনিনি এই কারণে যেহেতু আগরতলাতে দুটি আছে। খোয়াই, কাঞ্চনপুর এইগুলি হলে অনেক বেশী বেনিফিট হতো সেই জায়গাতে। আমাদের আদার সাব-ডিভিশনগুলি রয়েছে দূরবর্তী এলাকাগুলি সেইগুলি আমরা কাভার করে নিশ্চয়ই যদি প্রয়োজন হয় আমরা আমাদের আগরতলাতে ট্রেইড্ বাড়ানোর জন্য কিংবা সেখানে যে ছাত্র তাদের সংখ্যা বাড়ানোর জন্য আমরা সেটা প্রস্তাব দিতে পারি।

**শ্রী দীপক কুমার রায়** (বড়জলা) ঃ- সাপ্লিমেন্টারী স্যার, মাননীয় মন্ত্রী নিশ্চয়ই অবগত আছেন কেন্দ্রীয় সরকারের এন. সি. বি. টি. কমিটির মেম্বার আই. এন. টি. ইউ. সি. থেকে আমি আছি আপনাকে আমি অবহিত করেছিলাম এই আই. টি. আই. প্রসঙ্গে ৪টি সেকশন হয়েছে অনেক আগেই। এই ব্যাপারে কত টাকা স্যাংশান হয়েছে মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি ? হয়ত প্রতি তিন মাস অন্তর অন্তর দিল্লীতে লেবার মিনিষ্ট্রিতে মিটিং হয়। সেই মিটিং-এ আমি যখনই এটেন্ড করি আমি লক্ষ্য করি ত্রিপুরার তরফ থেকে ইন্ডাষ্ট্রি ডাইরেকটরের তরফ থেকে কোন প্রপোজল এই গুলি ইমিডিয়েট স্টার্ট করার জন্য বিভিন্ন ট্রেইড আছে তাদের একটা প্রর্ফমা তৈরী করে সপটার্স রির্পোট দিতে হয়। আমি বার বার চেয়েছি ওখানে ত্রিপুরার কি রিপোর্ট আছে। সেইগুলি ত্রিপুরা থেকে এখনও যায়নি অথচ স্যাংশন হয়ে গেছে প্রায় এক বছর হয়ে গেল। এক বছরের মধ্যে কোন রিপোর্ট প্লেইস করা হয় নি। ইমিডিয়েট স্টার্ট করার জন্য এই ব্যাপার মাননীয় মন্ত্রী মহোদয় এর কিছু জানা আছে কি না এটা জানাবেন কি ?

**শ্রী পবিত্র কর** (মন্ত্রী) ঃ- আমি বলছিলাম মাননীয় সদস্য উনি যে তাদের কাছে এই তথ্যটা পান নাই, আমি বলব এমন কোন মিটিং বাদ যায়নি যে মিটিং-এ আমাদের দপ্তর থেকে আমাদের কোন অফিসার এটেন্ড করে নাই। যখন যেভাবে তারা এই প্রস্তাব চেয়েছেন আমরা সেইভাবে প্রস্তাব সময় সময়তে পাঠিয়েছি। মাননীয় সদস্য যদি আমাদের সাহায্য করতে চান আমি সমস্ত কাগজ আপনাকে পার্সন্যালী দিতে পারি, দিলে সেটা আপনি তুলতে পারেন এবং এর পরে যে বিষয়টা আসছে সেটা টোট্যাল কত। আমাদের নতুন চারটা এবং পুরানো আই. টি. আই. এর জন্য একসঙ্গে ৯ কোটি ৭০ লক্ষ টাকা স্যাংশন আছে। গত যে মিটিং কলিকাতাতে হয়েছিল মিটিং-এও আমরা বলেছি যে এমনও কনট্রাকশন আমবাসাতে রেডি আছে আমরা এখনই চালু করতে পারি উদয়পুর ইন্ডাস্ট্রিয়েল এস্টেটের মধ্যে ২টা জায়গা ঠিক করে নিয়েছি। আমরা এটাতেও চালু করতে পারি। বিলোনিয়াতে সেখানকার প্রশাসনের সাথে আমাদের ডিপার্টমেন্টের তারা আলোচনা করেছে, আমরা একটা পুরানো বাড়ী নিয়ে শুরু করতে পারি। ধর্মনগরে আমাদের ইন্ডাস্ট্রিয়েল এস্টেটের মধ্যে পুরানো বাড়ী আছে সেখানেও আমরা শুরু করতে পারি। আমরা রেডি আছি আমাদের দিক থেকে এবং আমরা আমাদের দপ্তরের পক্ষ থেকে ফিনানসের কাছে লেখেছি পোষ্ট ক্রিয়েশন ইত্যাদির জন্য। আমরা আশা করছি মুখ্যমন্ত্রী মিটিং করেছেন আমরা এটা করে নিতে পারব। আমরা কেন্দ্রীয় সরকারকে বারবার লিখেছি আমাদেরকে স্যাংশন দিয়েছেন টাকাটা প্লেইস করেছেন এটলিষ্ট একটা অংশে যাতে আমরা শুরু করতে পারি এবং মাননীয় মুখ্যমন্ত্রীর মিটিং-এর পরে সেটা সিদ্ধান্ত হয়েছে আমরা এইভাবে প্রসিড হব যাতে করে আগামী অর্থ বছরে শিক্ষাবর্ষ যাতে আমরা শুরু করতে পারি সেই ধরনের প্রস্তুতি। আমাদের দিক থেকে কোন ধরনের কোন কাজগুলি আমরা পরে করি এই প্রায়রিটি সেক্টর এটা একটা এবং আমাদের দিক

থেকে সমস্ত বিষয়ের উপর এবং আমি নিজেও পার্সন্যালি আবার মন্ত্রীকে চিঠি লেখেছি প্ল্যান এস্টিমেট আমরা ফাইনাল করে পাঠিয়েছি এই বিষয়ে আমাদের কোন ঘাটতি নাই এই কথা আমি মাননীয় সদস্যকে বলব।

**মি. স্পীকার ঃ-** মাননীয় সদস্য শ্রী সুধন দাস মহোদয়।

**শ্রী দিপক কুমার রায় ঃ-** স্যার, আমি লেবার ডিপার্টমেন্টের সেক্রেটারীকে সরাসরি জিজ্ঞাসা করেছিলাম উনি বলেছে যে ত্রিপুরা স্টেটের ডাইরেকটর এই প্রপোজালগুলি পাঠালেন বিভিন্ন ট্রেডে। ব্যাপারটা নিয়ে আমি স্পিসিয়ালি চিঠি পাঠিয়েছিলাম কিন্তু ওখান থেকে কোন রেসপন্স পাচ্ছি না, দেওয়া হচ্ছে না। ওরা মিটিং এ এটেন করেননি'। এইগুলি একচ্যুয়েলি আমি লেবার ডি.মেন্ট সেক্রেটারী বক্তব্য আমি স্পেশলি জানতে চেয়েছিলাম। এটা স্যাংশান হয়েছে। অন্যান্য স্টেটে প্রপোজালগুলি পাশ হয়েছে। আমি ত্রিপুরা কোন প্রোপোজাল পাচ্ছি না। আমরা কাছে নোটআছে দেখতে পারেন। আপনাকে সাহায্য করতে পারি। কোন কোনও স্ট্যাটে কি কি প্রোপোজাল স্যাংশান করে কিন্তু ত্রিপুরার কেন নেই। এটা দুর্ভোগ্য ব্যাপার। এখানে বেকার সমস্যা সমাধান হবে। এটা কেন করা হচ্ছে না। আপনি বলেছিলেন আমাকে তথ্য দেবেন। আমাকে তথ্য দিন আমিও আপনাকে তথ্য দেব। এই যে স্যাংশানের সঙ্গে সংখ্যা কতটা স্টেটে এই গুলি ইমপ্লিমেন হয়েছে ত্রিপুরা রাজ্যে এখন পর্যন্ত হয়নি।

**শ্রী পবিত্র কর** (মন্ত্রী) ঃ- আবার আমি মাননীয় সদস্যকে বলছি যে আমার ডাইরেকটর নিজে উপস্থিত হয়েছে এবং অন্য জুনিয়ার অফিসার পাঠানোর জন্য প্রস্তাব হয়েছে কাজেই গ্যাপটা থাকার কথা নয়।

**মি. স্পীকার ঃ-** মাননীয় সদস্য শ্রী শ্যামাচরণ ত্রিপুরা।

**শ্রী শ্যামাচরণ ত্রিপুরা ঃ-** এডমিটেড কোয়েশ্চান নং - ৯

**শ্রী বাদল চৌধুরী** (মন্ত্রী) ঃ- এডমিটেড কোয়েশ্চান নাম্বার - ৯

**প্রশ্ন**

১। ছামনু ব্লকের অন্তরগত মানিক গ্রামের কাছে রাজধর অথবা মালিধর ছড়ার উপর বাঁধ দিয়ে ডাইভারশন স্কিমে জলসেচের কোন পরিকল্পনা আছে কিনা, থাকলে কবে নাগাদ কার্যকরী হবে বলে আশা করা যায়?

২। না থাকলে তার কারণ কি?

**উত্তর**

১। বিবেচনাধীনে আছে, কারীগরী অনুসন্ধান হলেই এবং আর্থিক সংকোলন হলেই কাজ হাতে নেওয়া হবে।

২। প্রত্যত্তুরে পরিপ্রেক্ষিতে এটা প্রযোজ্য নয়।

**শ্রী শ্যামাচরণ ত্রিপুরা ঃ-** সাপ্লিমেন্টারী স্যার, ছামনু ব্লকের মানিকপুরে সবচেয়ে বেশী কালটিভেশন ল্যান্ড আছে আর আছে এই মানিকপুরেই পশ্চিম ছামনুতে ৮০০ একর কালটিভেশন ল্যান্ড আছে কিন্তু জলের জন্য এক ফসল চাষ হয়। এটার উপর বড় বড় ছড়া। পাশে মনু নদী। এখানে ডাইভারসন স্কিমে করা যায়। শুধু এখানকার গাওঁসভা নয়। পার্শ্ববর্তী সমস্ত গাওঁসভাকে এই স্কীম করতে পারবে। দুই হাজার কানি জমি। সোজা ব্যাপার নয়। আমি বাদলবাবুকে বলেছিলাম ১০ বছরের খাদ্য স্বয়ংসম্পূর্ণ পরিকল্পনা নিয়েছেন। এখানে যদি আর্থিক সংস্থান না করে এইভাবে যদি রাখেন তাহলে মাননীয় মুখ্যমন্ত্রীর ২৫ দফা কর্মসূচী পর্যন্ত রাখা যেত। এটা ভাইয়াবল নয়। স্কীম নাম করে এখানে শুধু চাষ নয় এতে মৎস্য উৎপাদনও হবে অলটারনেটিভ গণতান্ত্রিক হিসাবে জীবিকা ব্যবস্থা হয়ে যাবে। কাজই এই গুরুত্ব চিন্তা করে মাননীয় মন্ত্রী অথবা আগামী আর্থিক বছরে বাজেটে এটাকে কার্যকারী করা হবে কিনা।

**শ্রী বাদল চৌধুরী** (মন্ত্রী) ঃ- মাননীয় সদস্য শুনতে বোধ হয় ভুল করেছেন। আমরা বলছি ইতিমধ্যে এই কাজ হাতে নেওয়া হয়েছে। সারভে এই সমস্ত সব করা হয়েছে। সারভেতে যদি ফেজিবিলিটি রিপোর্ট আসে তখন কাজ হাতে নেওয়া হবে।

শ্রী শ্যামাচরণ ত্রিপুরা ঃ- মি. স্পিকার স্যার, সারভে কংগ্রেসও টি. ইউ. জে. এস. আমলেও হয়েছিল। সারভে এত দেরী হওয়ার পর দেখা যায় যে এই বিষয়ে আমি বার বার বলেছি। এটা সারভের উপর শুরু ভায়োবল হয় না। এখানে তাই হবে আমরা আশা আছে কারণ আমাদের আমলেও তাই হয়েছে। তার কারণ হচ্ছে একজেকলি এই রকম বাঁধ দেওয়ার মত কোন জায়গায় নেই। এটা ১ কিলোমিটার উপর দিয়ে যদি বাদ বাঁধ না দেয় তাহলে সেটা সম্ভব নয়। কাজেই এটা টেকনিক্যালি ভায়োবল নেই।

শ্রী বাদল চৌধুরী (মন্ত্রী) ঃ- মাননীয় সদস্য এই রাজ্যের মানুষকে প্রবঞ্চনা করছেন, প্রতারণা করছেন আমি বলছি আমরা কাজ শুরু করছি। এটাতো যে কোন কাজের যে কোন স্কিম নিতে গেলে পরে এসটিমেইট করতে হবে তার পরে কাজ শুরু হবে। এটা না করে তো করা যাবে না। আমরা যখন সাব-ডিভিশন লেভেলে মিটিং করেছি শ্যামাবাবু ও সেই মিটিং এ উপস্থিত ছিলেন। সেই মিটিং-এ সিদ্ধান্ত হয়েছে এবং সেই দিন থেকে দায়িত্ব দেওয়া হয়েছে কিন্তু শ্যামাবাবু জানেন জায়গাটায় যখন খুশি তখন যাওয়া যায় কিন্তু মানিকপুর তো আছে। যে এলাকায় যেখানে সারভে হবে সেখানে তো নেই। সেখানে যে কোন লোক সারভে করতে যায় তাকে নিরাপত্তা সঙ্গে নিয়ে যেতে হবে। এগুলি অসুবিধা আছে। তাড়াতাড়ি কথা বলছেন ইচ্ছা করলেও তত তাড়াতড়ি করা যায় না। মাননীয় সদস্য যদি সাহায্য করেন অতএব সেই কাজটা দ্রুত করা যাবে। এই উপজাতি এলাকায় এই ধরনের স্কিম যখন আসে আমরা দেখছি ইতিমধ্যে শুধু ঘোষণা নয় টেন্ডার করে যত শীঘ্রই সম্ভব কাজ তুলে দেওয়া এবং সেই কাজ করার জন্য আমি বলতে পারি সমস্ত রকম উদ্যোগ আমরা ইতিমধ্যে গ্রহণ করেছি। এটা হচ্ছে প্রাইওরিটি নাম্বার ওয়ান। এই ধরনের উপজাতি এলাকায় ডাইভারসন স্কীম হোক এল. টি. স্কীম হোক এই সমস্ত স্কীম করার জন্য।

উপজাতি এলাকায় ডাইভারশান স্কীমে হোক, লিফট ইরিগেশান স্কীম হোক এই ধরণে স্কীম করার জন্য মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয় নির্দেশ দিয়েছেন যে লিফট ইরিগেশর্ন এখন যা হবে অন্ততঃ ৫০ পার্সেন্ট উপজাতি এলাকায় মধ্যে রূপায়িত হয়। এব ং দপ্তরও সেই ভাবে কাজ যাছে।

শ্রী নগেন্দ্র জমাতিয়া ঃ- সাপ্লিমেন্টারী স্যার, জোট সরকারের আমলের কথা কিছু বলি। ওখানে প্রচন্ড খাদ্যের অভাব হয় ম্যালেরিয়া হয়। তখন আমি কৃষিমন্ত্রী ছিলাম। আমি গিয়ে ওখানে একটা টেম্পোরারী সেচের ব্যবস্থা করেছি। উ নারা সবাই বলেছেন যে আমরা দুই বছরের ফসল একটা ফসলেই পেয়েছন। খুব ভাল উর্বর জমি। মাননীয় সদস্য শ্যামাবাবু যেটা বলেছেন যে জোট সরকারের আমলে এটা ফি জিব্লে হয়নি, আমার মনে হয় এটা ঠিক না। সার্ভে তো এগ্রিকালচার ডিপাটমেন্ট করে না। আমি যতটুকু জানি ইরিগেশান ডিপার্টমেন্ট সার্ভেটা হাতে নেয়নি । আর এটা যে ফিজিক্যালি এটা এগ্রিকালচার ডিপার্টমেন্ট থেকে জানানো হয়েছিল। আর মাননীয় মন্ত্রী মহোদয় যেটা বলেছেন যে শ্যামাবাবু যান এটা ঠিক না। মাননীয় মন্ত্রী মহোদয় তো শ্বশুর বাড়ীতে অনেক চাকুরী দিয়েছেন। আর উনি জল চেয়েছেন সেটা পাবেন না, এটা বোধ হয় ঠিক হবে না।

শ্রী বাদল চৌধুরী (মন্ত্রী) ঃ- স্যার, আমি দেখছি শ্বশুর বাড়ী সম্পর্কে সবাই উৎসাহী। মাননীয় নগেন্দ্রবাবু কিছুক্ষন আগে শ্বশুর বাড়ী কথাই বলেছেন দক্ষিণ মহারাণী সম্পর্কে । আর যেটা বলেছেন যে শ্বশুর বাড়ীতে আমি চাকুরী দিয়েছি এটা সম্পূর্ণ মিথ্যা তথ্য। আর আমি বলেছি কাজটা অলরেডি আমরা হাতে নিয়েছি।

মিঃ স্পীকার ঃ- শ্রীজয়গোবিন্দ দেবরায়।

শ্রী জয়গোবিন্দ দেবরায় ঃ- এডমির্টেড স্টার্ড কোয়েচান নং ২০৩ স্যার।

শ্রী সুকুমার বর্মন (মন্ত্রী) ঃ- এডমিটেড স্টার্ড কোয়েশ্চান নং ২০৩ স্যার।

**প্রশ্ন**

১। ইহা কি সত্য যে, এক সময়ে আগরতলা শিলচর বিমান পরিসেবা চালু ছিল।

২। সত্য হলে বর্তমান আগরতলা শিলচর রুটে পুণরায় বিমান পরিসেবা চালু করা জন্য রাজ্য সরকারের তরফ থেকে কোন পদক্ষেপ নেওয়া হেয়েছে কিনা,

৩। নেওয়া হলে কি কি পদক্ষেপ নেওয়া হয়েছে?

উত্তর

১। ইহা সত্য আগরতলা শিলচর বিমান পরিসেবা চালু ছিল।

২। হ্যাঁ।

৩। রাজ্যের মুখ্যমন্ত্রী কেন্দ্রীয় বিমান পরিবহন মন্ত্রী শ্রী শারদ যাদবকে গত ২৭শে মে ২০০০ইং তারিখে এক চিঠি মূলে উক্ত রোডে বিমান পরিসেবা চালুর জন্য অনুরোধ করেছেন।

**শ্রী জয়গোবিন্দ্র দেবরায় ঃ-** সাপ্লিমেন্টারী স্যার, প্রথম আগরতলা-শিলচর রোডে কোন সালে এই বিমান পরিসেবা চালু ছিল? দ্বিতীয়, ত্রিপুরা রাজ্যের অনেক ছাত্র-ছাত্রী শিলচর মেডিক্যাল কলেজে, ইঞ্জিনয়ারিং কলেজে, পলিটেকনিক কলেজে পড়াশুনা করছে এবং চিকিৎসার জন্য ত্রিপুরা থেকে প্রচুর রোগী শিলচরে যান। এই কারণে পুণরায় এই রুট বিমানপরিসেবা চালু করার জন্য প্রয়োজনীয় উদ্যোগী নেওয়া হবে কিনা এবং এই বিধানসভায়ও অনেক আলোচনা হয়েছে যে রাজ্যের অভ্যন্তরে আগরতলা-কুমারঘাট, আগরতলা-কৈলাশহরে বিমান পরিসেবা এখন বন্ধ আছে। এই বিমান পরিসেবা পুণরায় চালুর জন্য প্রয়োজনীয় উদ্যোগ গ্রহন করা হবে কিনা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি?

**শ্রী সুকুমার বর্মন** (মন্ত্রী) ঃ- প্রথমতঃ মাননীয় সদস্য যে প্রশ্ন করেছেন এটার এ্যাগজাকট্ তথ্য আমার কাছে এই মূহূর্তে হাতে নেই। এই বিমান পরিসেবা আগরতলা এবং শিলচর রোডে ছিল কিন্তু এটা এখন বন্ধ হয়ে গেছে এবং তার সঠিক তারিখ আমাদের হাতে নেই। আমরা ইন্ডিয়ান এয়ার লাইস- এর কাছে জিজ্ঞাসা করেছিলাম তাঁরাও এই তথ্য এই সময়ের মধ্যে দিতে পারেননি। মাননীয় মুখ্যমন্ত্রী কেন্দ্রীয় পরিবহন মন্ত্রীর কাছে চিঠি দিয়েছেন। তাছাড়া আমরা এখানে প্রাইভেট সংস্থাগুলি যেমন বেঙ্গঁল এয়ার এলায়েন্স, সাহারা ইত্যাদি সংস্থাগুলির সঙ্গে আলাপ-আলোচনা করেছি আগরতলা, কমলপুর, কৈলাশহর, শিলচর এবং গৌহাটির মধ্যে বিমান চালুর জন্য তাছাড়া এই রুটে হেলিকপ্টার সারভিস চালুর জন্য একটা উদ্যোগ নেওয়া হয়েছে রাজ্য সরকারের পক্ষ থেকে। কেন্দ্রীয় স্বরাষ্ট্র মন্ত্রক এটা এগ্রি করেছেন এবং এটা চালুর জন্য প্রসেস করেছেন। তাছাড়া এই চলতি মাসেই কেন্দ্রীয় পরিবহন মন্ত্রী উত্তর পূর্বাঞ্চলের যারা মন্ত্রী আছেন তাদেরকে সেখানে ডেকেছেন। আমাদের দপ্তরের পক্ষ থেকে আগরতলা, শিলচর, কৈলাশহর, কমলপুর ইত্যাদি জায়গার মধ্যে বিমান পরিসেবা চালু করার জন্য যা যা তথ্য আমাদের কাছে আছে সেগুলি আমরা এম.পি দের হাতে দিয়েছি এইবিষয়টা উৎথাপন করার জন্য।

**শ্রী মানিক দে ঃ-** সাপ্লিমেন্টার স্যার, মাননীয় মন্ত্রী মহোদয় অবগত আছেন কিনা যে, বিমান পরিসেবা চালু করার জন্য বেসরকারী বিমান পরিবহন যখন চালু হয় তখন কথা ছিল নর্থইষ্টান রিজিওন-এর মধ্যে ৭ দিন বেসরকারী বিমান চালু করবেন। মৃদি, সাহারা তারা আমাদের রাজ্যে বিমান পরিসেবা চালু করার জন্য ঘোষণা দিয়েছিলেন। তেমনি আমরা দেখছি রাজ্যের বিভিন্ন প্রান্তে যে বিমান পরিসেবা ছিল সেগুলিও বন্ধ হয়ে গেছে। এখনও আগরতলা কলকাতা রোডে এক মাসের আগে মানুষ টিকিট পায় না এবং সে জন্য মানুষকে সাফার করতে হচ্ছে। বেসরকারী বিমান সংস্থাগুলি বিমান পরিসেবা চালু করার কথা বলে তারা চালু করলেন না এই সম্পর্কিত বিষয়ে কেন্দ্রীয় সরকার এর কাছে রাজ্য সরকারের পক্ষ থেকে দৃষ্টি আকষর্ণ করা হয়েছে কিনা এবং আকষর্ণ করা হয়ে থাকলে কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে বিমান চালু করার জন্য কোন ব্যবস্থা নিয়েছেন কিনা এই সর্ম্পকে মাননীয় মন্ত্রী অবগত আছেন কিনা?

**শ্রী সুকুমার বর্মন ঃ-** (মন্ত্রী) মাননীয় অধ্যক্ষ্য মহোদয় বেসরকারী বিমান সংস্থাগুলির সঙ্গে আগরতলা কোলকাতা রুটে বিমান পরিসেবা চালু করার জন্য কথা বলেছি এবং তারা এই ব্যাপারে এ্যাসুরেন্সও দিয়েছিলেন কিন্তু পরবর্তী সময়ে

তাঁরা পিছিয়ে গেছেন। বেঙ্গল এয়ার লাইন্স তাঁরা এসেছিলেন এবং কথাও দিয়েছিলেন এবং বলেছিলেন যে ইক্যুয়িটি শেয়ার দিতে হবে এক কোটি বিশ লক্ষ টাকা অর্থাৎ তাদের কাছে থেকে শেয়ার কিনতে হবে এক কোটি ২০ লক্ষ টাকায়। আমরা খোঁজ খবর নিয়ে দেখেছি তাদের কাছে এখন বিমানও নেই। আমরা আগে থেকে এক কোটি ২০ লক্ষ টাকার শেয়ার দেব এটা নিয়ে আমাদের মধ্যে একটু প্রশ্ন ছিল তাই আমরা সেটা দিতে পারিনি। এয়ার এলায়েন্সের সাথেও আমরা কথা বলেছি এবং তারা রাজীও হয়েছিলেন এবং বলেছিলেন আমাদের জানাবেন কিন্তু পরবর্তী সময়ে তাঁরা কিছুই আমদের জানাননি। বিমান পরিসেবার জন্য মাননীয় মুখ্যমন্ত্রী এবং আমি নিজেও কেন্দ্রীয় বিমান পরিসেবা মন্ত্রীর কাছে চিঠি লিখেছি এই চিঠির উত্তরে উনারা লিখেছেন সপ্তাহে ১২ বিমান এই রোডে চালু আছে কিন্তু আমরা লিখেছিলাম ১৪টা বিমানের জন্য অর্থাৎ আরও দুটি বেশী। কিন্তু উনারা বলছেন যাত্রী ভিড় এড়ানোর জন্য আমরা মাঝে মাঝে বিমান দেব কিন্তু ১৪ টা দিতে পারব না।

**শ্রী মানিক দে** (মন্ত্রী) ঃ পার্লামেন্টারী স্যার, আমার ছিল বেসরকারী সংস্থাগুলি নর্থইষ্টান রিজিওনে পরিসেবা চালু করার কথা ছিল। সেই সম্পর্কিত বিষয়ে কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করার জন্য দৃষ্টি আকর্ষণ করা হয়ে থাকে কেন্দ্রীয় সরকার এর জন্য কি ব্যবস্থা নিয়েছেন, এই সম্পর্কে মাননীয় মন্ত্রী অবগত আছেন কি না?

**শ্রী মানিক সরকার** (মুখ্যমন্ত্রী) ঃ- মাননীয় অধ্যক্ষ, মাননীয় সদস্য যে প্রশ্ন করেছেন তা জেনে বুঝেই করেছেন। যে সবকারী শিল্পপতিরা গভর্ণমেন্ট চালাচ্ছে। তাদের বিবৃদ্ধে ব্যবস্থা নেওয়ার মুরোদ আমাদের কেন্দ্রীয় সরকারের নাই। কাজেই এখানে যাই সিদ্ধান্ত নেওয়া হয়ে থাকুক এত সাহসটা কোথায় যে তাদের ডেকে বলবে মুদী সাহারা তোমরা চালাচ্ছ না কেন? এটা বুঝতে হবে আমাদের। এখন দেখছেন না এয়ার ইন্ডিয়া দিয়ে দিচ্ছে। এটা নিয়ে বিতর্ক চলছে। যেহেতু একটা সিংগল বীড যেহেতু আছে এটা দিতে পারছে না। এটা নিয়ে লেখালেখি চলছে। কাজেই মূল প্রব্লেমটা বুঝতে হবে যে গভর্ণমেন্ট চলে যাচ্ছে বে-সরকারী শিল্পীপতি, পুঁজিপতিদের হাতে এবং তার সাথে বিদেশী একচেটিয়া পুজিঁর হাতে। ব্যাপারটা এই জায়গায় এটা আমাদের বুঝা দরকার। আমাদের মন্ত্রী কি উত্তর দেবেন? উত্তর- দেওয়ার কথা তাদের। আমার পেছনে যে মাননীয় সদস্য বসে আছেন, এখন আর কিছু বলছেন না, হতাশ হয়ে গেছেন। খোয়াইয়েও একটা এয়ারপোর্ট আছে, এটার নাম কেউ উচ্চারণ করছে না। এটা নিয়ে কথা বলতে গিয়েছিলাম মাননীয় মন্ত্রী শারদ যাদবের সংগে। উনি বলেছেন এখানে যখন হবেই না, তাহলে একটি হাসপাতাল করুন। কিন্তু এটা শর্ত আছে, শর্তটা হচ্ছে বেসরকারী হাসপাতাল করতে হবে। এখি অদ্ভুত কথা। আমি বললাম, হাসপাতালই যদি হবে জায়গাটা দিয়ে দিন আমরা গভর্ণমেন্ট থেকে করি। আর এর সাথে যতটুকু জায়গা পাওয়া যাবে ঔষধপত্র বিক্রীয় জন্য সেখানে স্টল হতে পারে। বেকার ছেলেরা তার সুযোগ পেতে পারে। পাঁচহাজার লোক খোয়াই শহরের স্বাক্ষর করে পাঠিয়েছেন, এগুলির বোঝা বয়ে আমি নিয়ে গেছি কোন জবাব নেই। কাজেই প্রব্লেম নিশ্চয় আছে। এখানে আবার মাননীয় মন্ত্রী বলছেন, এটা আবার একটি নাশার ফানুস উড়ানো হবে হেলিকপ্টারের কথা বলে। এখানে সাধারণতঃ অ্যাক্টিমিজমের প্রোব্লেমটা মাথায় রেখে নর্থ ইষ্টান রিজিওনে কোন কোন এরিয়াতে এটা চালু আছে। এটাও দুই তিনবার আমাদেরটা নাকচ হয়ে গেছে। অ্যালটিমেটলি হোম মিনিষ্টার আমাদের চিঠি দিয়ে জানিয়েছেন, তোমাদের প্রস্তাবটা আমরা অ্যাক্টিভলি কনসিডার করছি। তাও চার মাস হয়ে গেছে। আমরা বলছি, এটা চালু করুন না কাজেই এই বিধানসভায় থেকে এইরকম একটা ধারনা হয়ে যেতে পারে, হয়ত সহসা এটা হয়ে যাবে। চালু হলে আমরা সবাই খুশী হব। আমরা বলেছি ফিফটি সীটেড ডোনিয়ার এয়ারক্র্যাফট আছে এগুলি অন্ততঃ চালু করুন। কলকাতা, আগরতলা, কৈলাশহর, কমলপুর এবং শিলচর হয়ে যাতে গৌহাটি যেতে পারে। এটা হলে খুবই লাভজনক হতে পারে কিন্তু এটা হচ্ছে না। আমরা আবার এটা নিয়ে যাব। মাননীয় সদস্য যেটা জানতে চেয়েছেন তার জবাব এটাই। রেলের ক্ষেত্রেও সিদ্ধান্ত হয়েছিল। শ্রীমতি গান্ধী যখন প্রধানমন্ত্রী ছিলেন রেলের কনসালটেটিভ কমিটির মিটিং হয়েছিল তখন আমি যুব আন্দোলনের কর্মী। তাতে সিদ্ধান্ত হয়েছিল ভারতবর্ষের

প্রত্যেকটি স্টেট ক্যাপিটেলকে রেল দিয়ে লিংক করতে হবে। এটাই আমরা নিয়ে গিয়ে কথা বলার চেষ্টা করেছিলাম। এই ব্যাপারটা এখানে শমুক গতিতে চলছে। শামুকের গতির চাইতেওশ্লো চলছে। ৪০ কোটি টাকা করে আসতে থাকলে ১৭ বৎসর লাগবে রেল আসতে। উই হ্যাভ ক্যালকুলেটেড ইট এবং এটার উপরে আমি চিঠি দিয়েছি যে আপনারা কি চান আরও ৫৪ বৎসর আমরা পেছনে থাকি। আগরতলা পর্য্যন্ত আসবে তাও মিটারগেজ। এটা আসতে ২১ বৎসর লাগবে এই হচ্ছে আমাদের অবস্থা।

**শ্রী বাদল চৌধুরী ঃ-** মিঃ স্পীকার স্যার, অ্যাডমিটেড স্টার্ড কোয়েশ্চান নাম্বার -১৩

**প্রশ্ন**

১। রাজ্য সরকারের যে সকল কর্মচারী ১৪৫০-৩৭১০ বেতনক্রমে (৫০০০-১০০০০ সংশোধিত বেতনক্রম) চাকুরীতে নিযুক্ত হওয়ার পর ১০ বৎসর অতিক্রান্ত হওয়ার সত্ত্বেও একটি ও পদোন্নতি পায় নাই এবং আগামী কয়েক বৎসরের মধ্যেও পদোন্নতির সম্ভবনা নেই। এই সকল কর্মচারীদের উচ্চতর বেতনক্রমে দেওয়ার কি কি ব্যবস্থা রয়েছে?
২। না থাকলে, বিষয়টি গুরুত্ব সহকারে পর্য্যালোচনা করে উক্ত কর্মচারীদের উচ্চতর বেতনক্রম দেওয়ার জন্য প্রয়োজনীয় সরকারী আদেশনামা প্রকাশ করা হবে কি না?

১। গত আর. ও. পি. রুলস্ ১৯৮৮ অন্তভুক্ত পার্ট- বি (শেডিউলড) নিয়ম অনুযায়ী যে সমস্ত কর্মচারী সরাসরি ১৪৫০-৩৭১০ টাকা বেতনক্রমে নিযুক্ত হয়েছিলেন নির্দিষ্ট একটি পদে ১০ বছর অতিক্রান্ত হলে তাদের পরবর্তী উচ্চতর বেতনক্রম ১৭৫০-৩৯৮০ টাকা দেওয়ার ব্যবস্থা ছিল এবং বর্তমান আর. ও. পি. রুলস ১৯৯৯ অর্ন্তভুক্ত কেস অনুযায়ী কোন কর্মচারী ১৪৫০-৩৭১০ টাকা অথবা ইহার সংশোধিত ৫০০০-১০৩০০ টাকা বেতনক্রমে সরাসরি নিযুক্ত হওয়ার পর কোন পদোন্নতি না পেয়ে ১০ প্লাস ৭ প্লাস ১২ অতিক্রান্ত হলে যথাক্রমে উচ্চতর ৫৫০০-১০,৭০০ টাকা দ্বিতীয় উচ্চতর ৬৫০০-১২৩০০ টাকা এবং তৃতীয় বা শেষ উচ্চতম ৭৪৫০-১৩০০০ টাকা বেতনক্রমে পাবেন । তবে উভয় আর. ও. পি. রুলস অনুযায়ী উপরোক্ত উচ্চতর বা উচ্চতম বেতনক্রমে পরবর্তী পদোন্নতি পদের বেতনক্রমে অতিক্রান্ত করতে পারবে না। সে রকম ক্ষেত্রে সংশ্লিষ্ট সরকারী কর্মচারী উচ্চতর বেতনক্রম না পেয়ে একটি অগ্রিম ইন্‌ক্রিমেন্ট পাবেন। "ইনক্রিমেন্ট টি শেষ যে হারে পেয়েছিলেন সেই হারেই পাবেন।"
২। ১নং প্রশ্নের উত্তরের পরিপ্রেক্ষিতে ২নং প্রশ্ন আসে না।

**মিঃ স্পীকার ঃ-** মাননীয় সদস্য শ্রী সমীর দেব সরকার।

**শ্রী সমীর দেব সরকার ঃ-** মিঃ স্পীকার স্যার, অ্যাডমিটেড স্টার্ড কোয়েশ্চান নাম্বার -৫৮

**শ্রী বাদল চৌধরী ঃ-** মিঃ স্পীকার স্যার, অ্যাডমিটেড স্টার্ড কোয়েশ্চান নাম্বার-৫৮

**প্রশ্ন**

১। পরিশোধিত পাণীয় জল পাইপ লাইনের মাধ্যমে বাড়ী পৌঁছে দেবার উদ্যোগ রাজ্যের কোন কোন নগর পঞ্চায়েতে শুরু করা হয়েছে?
২। ২০০১ ইং মার্চ মাস অব্দি কোন কোন নগর পঞ্চায়েত এলাকায় কতটি বাড়ীতে পাইপ লাইনের মাধ্যমে পাণীয় জল সরবরাহ করা হয়েছে?
৩। ২০০১-২০০২ ইং অর্থ বর্ষে ডোমেস্টিক কানেকশান দেবার ক্ষেত্রে নগর পঞ্চায়েত গুলির কোনটির কত লক্ষ্য মাত্রা?

১। রাজ্যের মোট ১০ টি নগর পঞ্চায়েতে পরিশোধিত পাণীয় জল বাড়ী বাড়ী পৌঁছে দেবার ব্যবস্থা করা হয়েছে। তাদের নাম নিম্নে দেওয়া হল - খোয়াই, উদয়পুর, তেলিয়ামুড়া, বিলোনীয়া, রাণীর বাজার, অমরপুর, সোনামুড়া, সাব্রুম, ধর্মনগর

ও কমলপুর।

২। ২০০১ সনের মার্চ মাস অব্দি বিভিন্ন নগর পঞ্চায়েত এলাকায় মোট ১৬৪২ টি বাড়ীতে পাইপ লাইনের মাধ্যমে বাড়ী বাড়ী পরিশোধিত পাণীয় জল সরবরাহ করা হয়েছে। তাহার হিসাব নিম্নে দেওয়া হল-খোয়াই-৫৬টি, তেলিয়ামুড়া-১০৫টি, সোনামুড়া-৭৮টি, উদয়পুর-৮৭৫টি বিলোনীয়া -১৪২টি, সাব্রুম-১০টি, অমরপুর -১৬০টি, কমলপুর-৩৪টি, ধর্মনগর-১০২টি। মোট - ১৬৪২টি।

৩। ২০০১-২০০২ অর্থ বর্ষে পাণীয় জল সরবরাহ কেন্দ্রগুলির উৎপাদনের ক্ষমতা অনুযায়ী এবং নগর পঞ্চায়েতগুলির সঙ্গে আলাপ আলোচনাক্রমে ডোমেস্টিক কানেকশান দেওয়ার লক্ষ্যমাত্রা ধার্য্য করা হবে।

**মিঃ স্পীকার ঃ-** যে সমস্ত তারকা চিহ্নিত প্রশ্নের মৌখিক উত্তর সম্ভব হয়নি সেগুলির উত্তর পত্র এবং তারকা চিহ্ন বিহীন প্রশ্নগুলির উত্তাপত্র সভার টেবিলে রাখার জন্য মাননীয় মন্ত্রী মহোদয়দের অনুরোধ করছি।

**ANNEXURES-A&B**

**শ্রীরতনলাল নাথ ঃ-** স্যার,আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয়ের দৃষ্টি আকর্ষণ করছি, নারী নির্যাতন রোধে আরক্ষা দপ্তর একটা মহিলা সেলের ওপেনিং করতে যাচ্ছে আগামী কাল ২১ তাং পূর্ব থানার অধীনে এবং বি, এল, ভোড়া ডি, জি উনি তা ওপেনিং করবেন এবং সেই সেলে দায়িত্বে থাকছেন চন্দ্র দেববর্মা, যিনি সিটি কন্ট্রোলে এখন আছেন, এটা ভাল একটা উদ্যোগ । কিন্তু কালকে মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয় এখানে অমিতাভ দত্ত মহোদয়ের একটা প্রশ্নর উত্তরে বলেছেন প্রশ্নটা ছিল রাজ্য থানাগুলিতে মহিলা সেল আছে কি না? উত্তর দিয়েছেন, পশ্চিমজেলায় অন্তর্গত পশ্চিম আগরতলা থানায় একটা মহিলা সেল খোলা হয়েছে। স্যার, আমি বুঝলাম না হোম অথচ এই ফাষ্ট কালকে মহিলা সেলের উদ্বোধন হচ্ছে, আজকে সকালে আমি নিজে আই, জি, সেলেম আলীর সঙ্গে কথা বলেছি ইনফরমেশানের জন্য, পশ্চিম থানাতে আমিনিজে কথা বলেছি নো সেল ইজ্ দেয়ার। অথচ মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয়কে দিয়ে হোম ডিপাটমেন্ট কিভাবে এই প্রশ্নগুলি এরকমভাবে শুধু আজকেই নয় কন্টিনিউ এরকম অসত্য সংবাদ হাউসে পরিবেশিত হচ্ছে, বিভিন্ন দপ্তরের মন্ত্রীদের দিয়ে পেশ করাচ্ছে। তারা কে, সেই সব অফিসাররা কারা, যারা হাউসকে বিভ্রান্ত করছে? আমি অনুরোধ করব এই ধরনের ঘটনা যাতে কখনও না হয়। আই এম মোর কর্নফাম দিস ইজ দি ফার্স্ট মহিলা সেল।

**শ্রী মানিক সরকার** (মুখ্যমন্ত্রী) ঃ- মাননীয় অধ্যক্ষ মহোদয়, উনি যেটা বলতে চেয়েছেন এটা ঠিক না। জুন মাসে সম্ভবত ২৭কি ২৮ তারিখ এস. পি. ওয়েস্ট নোটিফাই করে এই সেলের কাজ আরম্ভ করার নির্দেশ দিয়েছেন। দ্যাট ইজ ওয়ান থিং এবং কারা তাতে কাজ করবেন তা ডিটেইল করে দেওয়া হয়েছে এবং কি কাজ করবে সেটাও ডিটেইল করে দেওয়া আছে। তাতে বলা হয়েছে ওয়েস্ট ত্রিপুরার প্রতিটি পুলিশ স্টেশনে মহিলাদের নির্যাতনের বিরুদ্ধে যাতে পুলিশ সক্রিয়ভাবে বিশেষ ভুমিকা নিতে পারে তারজন্য আপাতত আমরা ওয়েস্ট ত্রিপুরা থানা থেকে শুরু করলাম। আপনারা সবাই তাকে সাহায্য করুন এবং ফর দি টাইম বিং কিছু স্টাফ দিয়ে আমরা শুরু করছি, দ্যাট ইজ ওয়ান থিং । ইনগিউরেশনতো অনেক জিনিষ এটা ফরমাল হতেই পারে দুই দিন চার পাঁচ দিন পরে। কাজেই মোটেই এখানে হাউসকে বা মানুষকে ভুল তথ্য দেওয়া হয়নি। এখানে তোরা সাহেব না আলি সাহেব করবেন ইট ইর্জ দেয়ার মেটার । কাজেই আপনি যেটা বলেছেন এটা আসলে ঠিক না।

**শ্রী রতনলাল নাথ ঃ-** তাহলে কি পশ্চিম থানায় মহিলা সেল আছে?

**শ্রী মানিক সরকার** (মুখ্যমন্ত্রী) ঃ- এগজেকটলি।

**শ্রী রতনলাল নাথ ঃ- পশ্চিম থানায় আছে?**

**শ্রী মানিক সরকার** (মুখ্যমন্ত্রী) ঃ- এটা পশ্চিম না পূর্ব থা. --------।

**শ্রী রতনলাল নাথ ঃ-** এটা হাউসের রিপ্লাই।

**শ্রী মানিক সরকার** (মুখ্যমন্ত্রী) ঃ- মাননীয় সদস্য আপনি যেটা বলেছেন সেটা হচ্ছে-----।

শ্রী রতনলাল নাথ ঃ- এখানে উত্তর দেওয়া হয়েছে পশ্চিম থানার অন্তগর্ত পশ্চিম আগরতলা থানায় একটি মহিলা সেল খোলা হয়েছে।

শ্রী মানিক সরকার (মুখ্যমন্ত্রী) ঃ- ঠিকই আছে। আমি সেটা বলেছি এটা পশ্চিম অথবা পূর্ব হতে পারে কিন্তু একটা থানা। মাননীয় সদস্য আমি এই প্রশ্নের উত্তর দেওয়ার সময় এটাও বলেছি যে এটা ইনেশিয়াল এবং আমাদের যেমন মহিলা স্টাফ আমরা পাব পর্য্যায়ক্রমে সেটা অন্য জায়গায় নিয়ে যাওয়ার চেষ্টা করব।

শ্রী রতন লাল নাথ ঃ- আমার বক্তব্য হলো ওয়েস্ট পি. এস, নয় ইষ্ট পি. এস.।

শ্রী মানিক সরকার (মুখ্যমন্ত্রী) ঃ- এটা পশ্চিম বা পূর্ব দুইটার মধ্যে একটা। এটা বিভ্রান্ত থাকতে পারে কিন্তু একটা পুলিশ স্টেশন। কিন্তু গোটা জিনিষটা যেভাবে আসছে তাতে রং ম্যাসেজ যাবে যে এটা সরকার না করেই বলে দিয়েছে ঘটনা তা না। পশ্চিমের জায়গায় পূর্ব হতে পারে, পূর্বের জায়গায় পশ্চিম এটা না হলেই ভাল হত। এই ভুলটা না হলেই ভাল হত। কিন্তু মূল জিনিস যেটা দ্যাট ইজ বিং ডান, দ্যাট ইজ বিং কনটিনিউ।

## REFERENCE PERIOD

মিঃ স্পীকার ঃ- আমি আজ মাননীয় সদস্য শ্রী নগেন্দ্র জমাতিয়া মহোদয়ের নিকট হইতে একটি উল্লেখ্য বিষয়ের উপর নোটিশ পেয়েছি। আমি মাননীয় সদস্য মহোদয়কে অনুরোধ করছি, তিনি যেন দাঁড়িয়ে তাঁর বিষয়টি উল্লেখ করেন।

শ্রী নগেন্দ্র জমাতিয়া ঃ- মিঃ স্পীকার স্যার, আমার বিষয়বস্তু হলো গত ২২শে জুলাই২০০১ইং তারিখ আস্তাবল বাজারে বোমা বিস্ফোরনের ঘটনায় একজন হত এবং ১৫ জন আহত হওয়া সম্পর্কে।

মিঃ স্পীকার ঃ- আমি ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী মহোদয়কে এই বিষয়ের উপর তাঁহার বক্তব্য রাখার জন্য আহ্বান করিতেছি। যদি এখনি তিনি বক্তব্য রাখিতে প্রস্তুত না থাকেন তবে সময় চাইতে পারেন এবং আজ কখন অথবা পরে কবে তাঁর বক্তব্য রাখিতে পারিবেন তাহা অনুগ্রহ করিয়া জানান।

শ্রী মানিক সরকার (মুখ্যমন্ত্রী) ঃ- মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আজ এখনি এই বিষয়ে-র উপর বিবৃতি দেব। গত ২২-৭-২০০১ইং তারিখে আনুমানিক সকাল ৯টায় আগরতলা শহরের লেইক চৌমুহনী বাজারে (আস্তাবল বাজার) একটি বোমা বিস্ফোরণের ঘটনা ঘটে। বোমা বিস্ফোরণের ফলে ১৫ জন আহত হন। এই ঘটনার পরিপ্রেক্ষিতে শ্রী বুদ্ধিরাম দেববর্মা, পিতা মঙ্গল দেববর্মার এজাহারের ভিত্তিতে ভারতীয় দন্ডবিধির ৩২৬, ৩৫২ ধারা মূলে পশ্চিম থানায় একটি মামলা (১৬২, ২০০১) করা হয়। এই ঘটনায় আহত ব্যক্তিদের নাম ঃ-

১. কনৌজ দেববর্মা (৫৮), পিতা - মৃত রাজেন্দ্র দেববর্মা, সাং- বিজয়কুমার চৌমুহনী, থানা - পশ্চিম আগরতলা।
২. বিশু দেববর্মা (৩০), পিতা - সুরেন্দ্র দেববর্মা, সাং - গুলিরাই, থানা - বিশালগড়।
৩. পূর্ণলোচন জমাতিয়া (৩৫), পিতা - সরলমণি জমাতিয়া, সাং - রয়্যাল গেষ্ট হাউস, থানা - পশ্চিম আগরতলা।
৪. দিপালী দেবনাথ (৩৬), স্বামী - তরণী দেবনাথ, সাং - ইন্দ্রনগর, থানা - পূর্ব আগরতলা।
৫. সাধন দেববর্মা (৩২), পিতা - মাখন দেববর্মা, সাং - কান্তাকোবরা, থানা - জিরানীয়া।
৬. শ্রীমতি উর্মিলা দেববর্মা (৩০), স্বামী - চন্দ্রশেখর ত্রিপুরা, সাং কৃষ্ণনগর, থানা - পশ্চিম আগরতলা।
৭. শ্রীমতি মমতা সাহা (২৩), স্বামী - স্বপন সাহা, সাং - কর্ণেল চৌমুহনী, থানা - পশ্চিম আগরতলা।
৮. প্রদীপ দেববর্মা (২৬), পিতা - বিশ্বম্ভর দেববর্মা, সাং- মুকামপাড়া, থানা - সিধাই।
৯. মিস অচিন ত্রিপুরা (৭), পিতা - চন্দ্রশেখর ত্রিপুরা, সাং- কৃষ্ণনগর, থানা - পশ্চিম আগরতলা।
১০ শুভরঞ্জন দেববর্মা (২৭), পিতা - মাখন দেববর্মা, সাং- কান্তাকোবরা পাড়া, থানা - জিরানীয়া।
১১. সুনীল দেববর্মা (৩৮), পিতা - সন্ধ্যারাম দেববর্মা, সাং- কৃষ্ণনগর, থানা - পশ্চিম আগরতলা।
১২. পাখিরাই দেববর্মা (৩০), পিতা - নরেন্দ্র দেববর্মা, সাং- মণিকং, মান্দাই, থানা - জিরানীয়া।

১৩. রবি দেববর্মা (৪০), সাং- ক্ষুদিরাম ঠাকুর পাড়া, বুরাখা, থানা - জিরানীয়া।

১৪. সঞ্জিত দেববর্মা (৩৫), পিতা - মুক্তচরণ দেববর্মা, সাং মণিকং, মান্দাই, থানা - জিরানীয়া।

১৫. দুরন্ত দেববর্মা (৪০), পিতা - হরেকৃষ্ণ দেববর্মা, সাং - চন্দ্রমণিপাড়া, থানা - জিরানীয়া।

আহতদের সবাইকে জি, বি, হাসপাতালে পাঠানো হয়। হাসপাতালে নিয়ে যাওয়ার পথে শ্রী কনৌজ দেববর্মা (৫৮), পিতা - মৃত রাজেন্দ্র দেববর্মা, সাং- বিজয় কুমার চৌমুহনী, থানা - পশ্চিম আগরতলা প্রাণ হারান। নিহত কনৌজ দেববর্মা পি, ডব্লু ,ডি দপ্তরের অবসরপ্রাপ্ত অ্যাকাউন্ট অফিসার ছিলেন।

বোমা বিস্ফোরণের সঙ্গে সঙ্গে আগরতলা শহরের সমস্ত পুলিশ মোবাইল গাড়ী, বোমা নিষ্ক্রিয়কারী দল এবং পুলিশের কুকুর নিয়ে পশ্চিম আগরতলা থানার পুলিশ কর্মকর্তারা লেইক চৌমুহনী বাজারে ছুটে যান। পুলিশ ঘটনাস্থল থেকে বেঙ্গল লিবারেশন আর্মির দুইটি প্রচার পত্র উদ্ধার করেন। এই ঘটনার তদন্ত কালে মোট সাতজনকে জিজ্ঞাসা বাদের জন্য থানায় আনা হয়। জিজ্ঞাসা বাদের পর সাতজনের মধ্যে দুইজনকে গ্রেপ্তার করা হয়। তাদের নাম স্বপন বিশ্বাস (২৫) পিতা - শ্রী কানাই বিশ্বাস, সাং- পশ্চিম বাগদী, থানা - এয়ারপোর্ট এবং মনীন্দ্র দেবনাথ (২৮), পিতা - শ্রী মাখন দেবনাথ, সাং- সূর্যপাড়া, থানা - পশ্চিম আগরতলা। এরপর আরও তিনজনকে এই মোকদ্দমার সংশ্রবে গ্রেপ্তার করা হয়। তাদের নাম (১) নির্মল বণিক, পিতা - শচিন্দ্র বণিক, সাং - জগহরিমুড়া, থানা - পূর্ব আগরতলা (২) রাজাকর চৌধুরী ওরফে রাজু পিতা - শ্রী দীপক চৌধুরী, সাং- জগহরিমুড়া, থানা - পূর্ব আগরতলা এবং (৩) বিকাশ রায় (২৮), পিতা - শ্রী অনুকুল রায়, সাং- দক্ষিণ রায় পাড়া, যুগল কিশোর নগর, থানা - শ্রীনগর।

এই অনভিপ্রেত উস্কানীমূলক ঘটনার পর সংশ্লিষ্ট এলাকার সকল অংশের শুভবুদ্ধির সম্পন্ন মানুষ বাজারে আহতদের চিকিৎসাকার্যে সাহায্য করতে ভীত সন্ত্রস্তদের নিরাপদে স্থানে যেথে ও পরিস্থিতিকে স্বাভাবিক করতে সক্রিয়ভাবে এগিয়ে আসেন।

এই ঘটনার পর থেকে বিভিন্ন সময়ে বিশেষতঃ সকালে পুলিশ কুকুরের মাধ্যমে কোন বিস্ফোরক পদার্থ লুকিয়ে রাখা হয়েছে কিনা তা তল্লাসী করার ব্যবস্থা করা হয়েছে এবং বাজার কমিটিগুলিকে সজাগ করা হয়েছে। জনসাধারণকে সচেতন করার জন্য বিভিন্ন সংবাদ মাধ্যমে আবেদন প্রচার করা হয়েছে। শহরের বিভিন্ন রাস্তায় পুলিশি মোবাইলের ব্যবস্থা করা হয়েছে। বর্তমানে পাঁচজন আসামী কেন্দ্রীয় কারাগারে হাজতবাস করিতেছে এবং মামলা তদন্তাধীন আছে।

**শ্রী নগেন্দ্র জমাতিয়া ঃ-** মি. স্পীকার স্যার, পয়েন্ট অব ক্লিয়ারফিকেশন, এই লেইক চৌমুহনী বাজারে সব থেকে বেশী ট্রাইবেল ক্রেতারা বেশী আসে এবং কিছু ট্রাইবেল ব্যবসায়ীরা গ্রাম থেকে সব্জি এনে এখানে বিক্রি করে। এখানে একটা জিনিষ লক্ষ্য করা যায় যে এখানের স্থানীয় ব্যবসায়ী বিশেষ করে সব্জি ব্যবসায়ীরা ট্রাইবেল ব্যবসায়ীদের দেখতে পারেন না। কারণ ক্রেতাদের বেশীর ভাগ অংশ সেই পাহাড় থেকে আসা টাটকা শাক-সব্জি ক্রয় করে এবং পছন্দ করে। সেই কারণে বিগত জোট সরকারের আমলে একবার ট্রাইবেল ব্যবসায়ীদের সেখান থেকে তাড়ানো হয়েছিল। সেই সময় আমরা অনেক চেষ্টা করে সেটা সমাধান করেছিলাম। এখনের ঘটনা তো আরও বেশী ভয়ঙ্কর। কাজেই এই সব চিন্তা করে ট্রাইবেলদের জন্য আলাদা একটা মার্কেট সেট করা হবে কি না?

**শ্রী মানিক সরকার (মুখ্যমন্ত্রী) ঃ-** মি. স্পীকার স্যার, এটাতো আরও বেশী খারাপ হবে। তাহলে তো আক্রমণ করার সুযোগ আরও বেশী হয়ে যাবে। ট্রাইবেল নন্-ট্রাইবেল মিলে যেখানে আছেন সেখানে মাননীয় সদস্য কি ধরণের প্রস্তাব করেছেন আমি মাননীয় সদস্যকে বলব এটা বিবেচনা করার জন্য। এটা করলে পরে আরও বিপদ হবে। আপনি হয়তো এটা ভাল একটা চিন্তাধারা থেকে বলছেন। নিশ্চয় আপনি ব্যাপারটা ডিপলি চিন্তা করে দেখবেন। এটা কিন্তু ভুল হবে। যেভাবে সেখানের স্থানীয় লোকরা সাহায্য করেছেন আমি তাদেরকে ধন্যবাদ দিতে বাধ্য। ঘটনার সঙ্গে সঙ্গে যেভাবে তারা সাহায্যের হাত বারিয়ে দিয়েছে। কারণ ঘটনার সঙ্গে সঙ্গে তো পুলিশ সেখানে যেতে পারে না। আমি সেইদিন

আগরতলায় ছিলাম না। পরের দিন দিল্লী থেকে এসেই ঘটনাস্থল এবং হাসপাতালে গিয়ে আহতদের প্রত্যেকের সঙ্গে কথা বলেছি। যে কনৌজবাবু মারা গেলেন তাঁর বাড়ীতে গেছি। উপজাতি বাঙ্গালী মিলে যেভাবে কাজ করেছে সেটাকেই এখন বেশী করে জোর দেওয়া দরকার। ট্রাইবেল বাঙ্গালী আলাদা করার যে দুষ্ট চক্র চলছে তার বিরোদ্ধে আমরা ট্রাইবেল বাঙ্গালী মিলে এক সাথে দাড়াবো। ওখানে আমি গেছি, ব্যবসায়ী বন্ধুরা এসেছেন সেখানে অনেক তরকারী ছড়ে ছিটে পরে আছে। অনেক ক্ষতি হয়েছে অনেককে আমরা সাহায্য করেছি। ২০০, ৩০০, ৪০০, ৫০০ টাকা করে সাহায্য করেছি। ট্রাইবেল ব্যবসায়ীরা অনেক দূর দূরান্ত থেকে চারটার সময় সাইকেলে করে সেখানে আসে। সিমনা, মান্দাই, চম্পকনগর থেকে এবং ব্যবসায়ীরা বলেছেন যে এটা আমাদের কাছে চেলেঞ্জ এটা আমাদের চালু রাখতে হবে এবং আমাদের ট্রাইবেল ব্যবসায়ী বন্ধুরাই এখানে বাজার করছেন। আমাদের যারা ট্রাইবেল ক্রেতা আছেন তারা শুধু এখান থেকেই কেনেন না, উখানে তারা বিশেষভাবে কিছু তড়ি-তরকারী পান সেখানে। এখন বাঙ্গালীরা এইগুলি খান। ঐ জায়গায় তারা যান একটু সংখ্যায় বেশী কিন্তু সমস্ত বাজারেই তারা যান। এটা ঠিক হবে না এটা ঠিক হবে না।

**শ্রী নগেন্দ্র জমাতিয়া ঃ-** পয়েন্ট অব ক্লিয়ারিফিকেশ স্যার, আমি মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয়ের কাছে অনুরোধ করব এখানে ট্রাইবেল ব্যবসায়ীরা আরো বেশী পরিমানে আসতে চান কিন্তু যেহেতু জায়গার অভাব সেই কারণে আমি বলছি এখানে যদি জায়গার ব্যবস্থা না করা যায় তাহলে এমন একটা বাজার করা হউক সেখানে ট্রাইবেল ব্যবসায়ীরা আরো বেশী সংখ্যায় ব্যবসা করতে পারবেন।

**শ্রী মানিক সরকার** (মুখ্যমন্ত্রী) ঃ- এটা ঠিক আছে, আমি সেই দিন বাজারটাও ঘুরে দেখেছি। এক সময় এই এলাকার আমি জন প্রতিনিধি ছিলাম, বাজারটা তো একটা খুবই খারাপ জায়গায় ছিল, জল সব সময় উঠে থাকত, পাঁকা বাড়ী ছিল না এখন পাঁকা বাড়ী হয়েছে। এখন এই জায়গাটাতে এক্সটেনশনের স্কোপ এখন আর নেই। এখন যেটা হচ্ছে এমভাবমেন্টটা তার মধ্যে যাচ্ছে। আমি বাজারের বন্ধুদের হাত জোর করে বলেছি যে এমভাবমেন্টে যাবেন না। কারণ এটা থ্রেটেন হলে পরে সমস্ত আগরতলা সিটি থ্রেটেন হয়ে যাবে। এবং সেখানে দেখা যায় কি এমভাবমেন্টের মাটি কেটে বাড়ী নূতন লেপছেন কেউ কেউ, এটা তো সর্বনাশের কথা। আর এমভাবমেন্টের পাশে বাড়ী থাকা মানে খাদ্য সামগ্রী যাচ্ছে ইঁদুর থাকবে। আর ইঁদুর হচ্ছে এমভাবমেন্টের সবচেয়ে বেশী বিপদ। ফলে উনাদেরকে অনুরোধ করেছি এই জায়গাটার মধ্যে দোকান টোকান বসতে দেবেন না। আর ঐ দিকটায় রাস্তার ইট নিয়ে টুকুর, টুকুর করছে কিছু লোক এবং বিক্রি করছে। আমি এই এলাকার পৌরসভার যিনি নির্বাচিত সদস্য তার দৃষ্টি আকর্ষণ করে বলেছি যে প্লিজ হেল্প আস। না হলে পরে আপনাদের ঐ অসুবিধাটা হয়ে যাবে। উনিও ঐ রাধানগর এলাকারই মানুষ। এক সময় উনার ঘরের তুলি দিয়ে জল যেত। এটা সর্বনাস হয়ে যাবে, এটা করবেন না। ফলে এই জায়গাটাতে এক্সটেনশনের সুযোগ খুব কম। আমরা যেমন এখন ২,১ টা জায়গাতে সুপার মার্কেট করার চিন্তা করছি যদি টাকা পয়সা পাওয়া যায়, নিশ্চই সেখানে তারা সুযোগ নিতে পারবেন। আমাদের যারা উপজাতি ব্যবসায়ী যারা তড়িতরকারী বা অন্যান্য জিনিস বিক্রি করেন তারা শুধু লেইক চৌমুহনী কেন তাদের মহারাজগঞ্জ বাজারে সুযোগ দেওয়া উচিৎ। মঠ চৌমুহনী বাজারে সুযোগ দেওয়া উচিৎ। এখন বিশেষ করে আমাদের যে জি বি বাজারটা সেখানে সুযোগ হতে পারে। দুর্গ চৌমুহনীতে সুযোগ করার চেষ্টা করছি। সব জায়গাতে বাজারগুলি এক্সপান্ড করার চিন্তা আছে। টাকার ব্যবস্থা করতে পারলে নিশ্চই আমরা করব। যেটা আপনি বলেছেন এতে যাতে উপজাতি অংশের যারা বিক্রেতা আছেন তাদের যাতে সুযোগ দেওয়া যায় নিশ্চই সেটা নজরে থাকবে।

**শ্রী সমীর দেব সরকার ঃ-** পয়েন্ট অব ক্লিয়ারিফিকেশন স্যার, লেইক চৌমুহনীর বাজারে যে ঘটনাটা ঘটল এতে যারা ধরা পরেছে তারা শুধু এখানকার না তারা বাইরে থেকেও এসেছে। এতে গভীর চক্রান্তযুক্ত। এই চক্রান্ত শুধু এখানে না। নানান জায়গাতে ট্রাইবেল এবং নন ট্রাইবেলদের মধ্যে বিভেদ সৃষ্টি করার জন্য এই ইউ বি এল এফ নামধারীরা আনন্দমার্গীদের নেতৃত্বে এখানে কাজ করছে, এমন কোন তথ্য সরকারের কাছে আছে কিনা? এবং এই চক্রান্তকারীদের

মোকাবেলা করার জন্য কি ধরনের ব্যবস্থা নেওয়া হচ্ছে?

**শ্রী মানিক সরকার** (মুখ্যমন্ত্রী) ঃ- স্যার, চক্রান্ত একটা আছে এটা তো হাউজে নিশ্চয় এটার বিরোধীতা করিনা। কিন্তু চক্রান্তের সব তথ্য আমাদের কাছে আছে এটাও দাবী করতে পারবনা। কিছু কিছু তথ্য নিশ্চয় আছে তা না হলে ধরা পরছে কিভাবে। তবে যা ধবা পরছে মানুষ সাহায্য করছেন বলেই ধরা পরছে। একটা স্পেসিফিক ট্রেস যেটা বলা দরকার সেই সিধাই মোহনপুর থানা থেকে আরম্ভ করে আমাদের আগরতলা পর্যন্ত এই যে রাস্তটা আপনারা লক্ষ্য করলে দেখবেন এই রাস্তার মধ্যে পর পর কতগুলি ঘটনা ঘটেছে। আমাদের মাননীয় বিধায়ক তিনিও বিভিন্ন সময়ে উৎবেগ প্রকাশ করেছেন। আমিও উনাকে বলেছি যে প্লিজ হেল্প আস। এই জায়গাটার মধ্যে বেশ কয়েকটি গাড়ীর মধ্যে তারা আক্রমণ করেছে ফলে এক সময়ে ট্রাইবেল এলাকার লোকরা তারা প্রায় আগরতলা আসা বন্ধ হয়ে গিয়েছিল। ঐ মোহনপুর এলাকার লোকরা তারা ভেতর দিক দিয়ে তারা মান্দাইতে আসতেন। ঠিক যে জিনিসটা হয়েছিল কল্যানপুরের এলাকার লোকবা তারা ভেতর দিক দিয়ে গিয়ে বড়মুড়া পাহাড় টপকে তারা মান্দাইতে আসতেন। এবং মান্দাইতে তাদের সবাইকে সংকুলান করা কঠিন হয়ে যাচ্ছিল। এই হচ্ছে অবস্থা। ফলে ঐ পরিস্থিতি এটা একটা গভীর চক্রান্ত এই ব্যাপারে কোন সন্দেহ নাই। রাজ্যের হিল এড়িয়াতে শান্তি প্রিয় মানুষরা উগ্রপন্থী কার্য্যকলাপ পছন্দ করছেন না বলেই আজ সেই সকল জনগণের সহযোগিতায় আমাদের রাজ্যের সিকিউরিটি ফোর্স তাদের মোকাবিলা করতে সক্ষম হচ্ছে। এটা কিন্তু উগ্রপন্থীদের ভাল লাগছে না। এ টাকে ডাইভার্ট করার জন্যই নন-ট্রাইবেল এলাকায় এগুলি করছে তারা। এক দিকে উপজাতি বৈরী এবং অপর দিকে অনুপজাতি দুষ্কৃতি এগুলি করছে। একটা জায়গা থেকেই তাদের চালানো হচ্ছে। একটা অ্যাকটিভ হলে অন্যটাকে বলে তোমরা এখন রেষ্ট নাও। এটা একটা গভীর চক্রান্ত। আমাদের সবাইকে মিলে এদের বিরুদ্ধে কথা বলতে হবে। যে এলাকাটার কথা বলে হয়েছে সেটার ব্যাপারে পুলিশকে বলা হয়েছে নজরদারী বাড়ানো জন্য। আমাদের রাজ্যের সি.আই.ডি এবং ইন্টিলেজেন্স এজেন্সি যা আছে তাদেরকে বলেছি-একটা কিনারা করার জন্য। আমরা বলেছি, এই বিষয়টাকে আরোও ভাল করে নজর দেওয়ার চেষ্টা করুন। যারা ধরা পড়েছে এবং তাদের কাছে থেকে যে সমস্ত তথ্য পাওয়া গিয়েছে তার থেকেও কিছু কিছু সুবিধা হতে পারে।

**শ্রী শ্যামাচরণ ত্রিপুরা** ঃ- স্যার, এই ব্যাপারে আমি একটু বলব। আমি এই বাজারের নিয়মিত যাই ঘটনার আগের দিনও আমি সেখানে গিয়েছি আগে সেখানে উপজাতি- বাঙালীরা একসঙ্গে বসে বিক্রি করত। এখন আলাদা করে বসার ফলেই আক্রমণের সুবিধা হয়েছে। আমিও মুখ্যমন্ত্রীর সঙ্গে এই ব্যাপারে একমত। আলাদা ভাবে বসলে আরোও ভয়ংকর কিছু হতে পারে। আমি এর পরেই গিয়েছি সেখানে। ঘটনার পর উপজাতিদের সাহায্যে বাঙালীরা যেভাবে এগিয়ে এসেছিলেন সেটা সত্যি প্রশংসনীয় কাজ। এই মানসিকতা আমাদের সকলের মধ্যে থাকা উচিৎ। তাহলেই এই ধরণে ঘটনা এড়ানো সম্ভব।

**মি. স্পীকার** ঃ- মাননীয় সদস্য শ্রী সুধন দাস এবং অমিতাভ দত্ত মহোদয়ের নিকট থেকে একটি নোটিশ পেয়েছি। নোটিশটির বিষয়বস্তু এর গুরুত্ব উপলব্ধি করে আমি নোটিশটি উত্থাপনের অনুমতি দিয়েছি। আমি এখন মাননীয় সদস্যদের অনুরোধ করছি নোটিশটির বিষয়বস্তু উল্লেখ করার জন্য।

**শ্রী সুধন দাস** (রাজনগর) ঃ- মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমার নোটিশটির বিষয়বস্তু হলো, রাজ্যে একটি মেডিক্যাল কলেজ স্থাপন করা সম্পর্কে।

**মি. স্পীকার** ঃ- এখন আমি সংশ্লিষ্ট দপ্তরের ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রীকে অনুরোধ করছি নোটিশটির উপর একটি বিবৃতি দেওয়ার জন্য। আজ যদি তিনি বিবৃতি দিতে না পারেন তাহলে কোন তারিখে উনি বিষয়টির উপর বিবৃতি প্রদান করবেন সেটা জানাবেন।

**শ্রী কেশব মজুমদার** (মন্ত্রী) ঃ- স্যার, আমি বিষয়টির উপর এক্ষুনি বিবৃতি দিতে সক্ষম।

**মি. স্পীকার ঃ-** তাহলে বিবৃতি দিন।

**শ্রী কেশব মজুমদার** (মন্ত্রী) ঃ- স্যার, ত্রিপুরা রাজ্যে একটি মেডিক্যাল কলেজ স্থাপনের জন্য আমরা দীর্ঘদিন ধরেই চেষ্টা করে আসছি। আমরা প্রথমে চেষ্টা করেছিলাম প্রাইভেটলি কেউ করেন কিনা। কয়েকটি পার্টি এসেছিল। কিন্তু তারা পরবর্তী সময়ে খুব একটা আগ্রহ দেখায়নি। আমরা তারপর তাদেরকে আবার ডেকে ছিলাম, শর্তগুলি নিয়ে যদি কোন অসুবিধা হয় তাহলে সেটা আলোচনাক্রমে মিটিয়ে নেওয়ার জন্য। আসে নাই। জয়েন্ট ভেঞ্চারে করার চেষ্টা করেনও সম্ভব হল না। শেষ পর্যন্ত আমরা সিদ্ধান্ত নেই সরকারী উদ্যোগেই আমরা সেটা করব। আমরা এই ব্যাপারে কেন্দ্রীয় সরকারের সঙ্গে আলোচনা করেছি। আমাদের রাজ্যের মুখ্যমন্ত্রীও সেখানে গিয়ে আলোচনা করে এসেছিলেন। আমরা হেলথ্ মিনিষ্টারের সঙ্গে আলোচনা করেছি। আলোচনার ফলশ্রুতিতে প্রসাদ রাও, বলে একটি কমিটি রাজ্যে মেডিক্যাল কলেজ স্থাপনের ফিজিবিলিটি দেখার জন্য আসে। কমিটি বলেছে, ত্রিপুরা রাজ্যে মেডিক্যাল কলেজ স্থাপন করা যেতে পারে। আমরা জানিয়ে যে একটি মেডিক্যাল কলজ স্থাপন করতে গেলে প্রচুর অর্থের প্রয়োজন। সেটা প্রায় ২০০ থেকে ২৫০ কোটি টাকার ব্যাপার। অপর দিকে কেন্দ্রীয় সরকারের সম্মতি নিয়েই দেশের প্রায় ৪০টি মেডিক্যাল কলেজকে ডি-রিকগ্নাইজ করেছে মেডিক্যাল কাউন্সিল অব ইন্ডিয়া। এর বেশীর ভাগই কর্ণাটকে। দেশে তারা নতুন করে মেডিক্যাল কলেজ স্থাপন করতে তারা অনুমতি দিতে চাইছে না। তবে উত্তর-পূর্বাঞ্চলের বর্তমান প্রেক্ষাপটে এই অঞ্চলে তারা দুটি মেডিক্যাল কলেজ স্থাপনে উৎসাহী। একটা সিকিমে হচ্ছে এবং সেটা আগামী বছরই চালু হয়ে যাবে বলে আশা করা যায়। আর একটা আমাদের এখানে হবে। এটার জন্য দাবীদার ছিল আমরা ছাড়াও মিজোরাম, নাগাল্যান্ড। তিন দাবীদারের মধ্যে আমাদের নামটি আছে প্রথমে।

আমরা দেখেছি আমরা যদি এই সুযোগ মিস্ করি তাহলে পরে অন্যরা সেটা নিয়ে যেতে পারেন। এই নিয়ে রাজ্য সরকার রিস্ক নিয়ে আমরা সিদ্ধান্ত নিয়েছে যে না আমরা মেডিক্যাল কলেজ করব। সেই হিসাবে আমরা আলোচনা করে টাকা পয়সা কোথায় থেকে করব তার প্রেক্ষাপট রেখেই আমাদের একটি ইনটেনশান আছে যে যাতে তাড়াতাড়ি সেই চেষ্টা করা যায়। টাকা পয়সা বিভিন্ন সংগঠন থেকে নিয়ে হলেও ধার করে হলেও সেটাকে এই প্রেক্ষাপটে আমরা একটি স্কীম তৈরী করেছি এবং কেন্দ্রীয় সরকারও বলেছে তোমরা প্রজেক্ট দাও এবং এপ্লিকেশান কর। এপ্লিকেশান করতে প্রায় সাড়ে তিন লক্ষ টাকা লাগে। তো এপ্লিকেশান আমরা করে দিয়েছি গতকাল আমাদের ডিরেকটর সাহেব দিল্লিতে আছেন আগামী বছর বা তার পরের বছরও যদি আমাদের করতে হয়ে আগষ্ট এর ১-০৮-২০০১ থেকে ৩১-০৮-২০০১ইং তারিখের মধ্যে এপ্লিকেশান জমা দেওয়ার দিন। কিন্তু তার মধ্যে গতকাল আমরা সেই এপ্লিকেশান জমা দিয়েছি, আমাদের ডিরেকটার সেখানে আছেন। আজকে তিনি ঐ দিল্লির কর্মকর্তাদের সঙ্গে তিনি আলোচনা করবেন যাতে আমরা টাকা পয়সা পেতে পারি এবং কেন্দ্রীয় স্বাস্থ্য মন্ত্রীর সঙ্গে দেখা করবেন এবং আমাদের প্রজেক্ট রিপোর্টটা দেখবেন এবং আমাদের এপ্লিকেশানের একটি ডুবলিকেইট কপি দেওয়ার জন্য কেন্দ্রীয় সরকারের স্বাস্থ্য মন্ত্রী বলেছেন। একরডিংলি, আজকে ১১.০০ টার সময় সেই টাইম ছিল আমাদের ডিরেক্টার সাহেব কেন্দ্রীয় স্বাস্থ্য মন্ত্রীর সঙ্গে দেখা করার জন্য হয়তো দেখা করে কথাবার্তা হয়েছে এই অবস্থা এখন পর্যন্ত আছে। যেমন যেমন আমরা আর্থিক সাহায্য আমরা পাব তেমন তেমন আমরা করব। জায়গার ব্যাপারে আমরা নির্ধারণ করেছি বি আর আম্বেদকর হাসপাতালকে কেন্দ্র করে ওখানে আমাদের ৫৮ একর জায়গা রয়েছে। ১০০ সিটেড মেডিক্যাল কলেজ করতে আমরা চাইছি। এটা করার জন্য ৫০০ বেডের একটি হাসপাতাল লাগবে। এটা কালক্রমে গড়ে তুলতে হবে একই সঙ্গে কিন্তু জায়গা বাসা আমাদের দরকার ওখানে ৫৮ একরস ল্যান্ড আমাদের আছে। সেই জায়গাতে এই হাসপাতালকে কেন্দ্র করে তার পাশে যে ল্যান্ড আছে সেখানে আমাদের এই কাজগুলো করতে হবে। তো টাকা পয়সা আমরা এর মধ্যে পেলে আমরা ইতিমধ্যেই সেই কাজ আমরা শুরু করব। আমরা আশা বাদী ত্রিপুরা রাজ্যের সাহায্যে এবং অন্যান্য ও গভর্ণমেন্ট অব ইন্ডিয়া তারা টাকা পয়সা দিতে পারেন, নর্থ ইষ্ট রিজিয়ন থেকে ও আমরা

চেষ্টা করছি, বাইরে যে সব সংস্থা আছে তাদের কাজেও আমরা টাকা চেয়েছি তো আমরা সব জায়গাতেই চেষ্টা করেছি টাকা পয়সা জোগার করা যায় কিনা সেটা জোগার করলেই আমরা মেডিক্যাল কলেজ এর মধ্যে শুরু করতে পারব। এই পর্যায়ে আছে।

**শ্রী মানিক দে** ঃ- মাননীয় মন্ত্রী বলেছেন, এখানে যে কলেজ স্থাপনে যে প্রস্তাব দিয়েছে এমনিতে আমাদের রাজ্যের মেডিক্যাল কলেজের আসন সংখ্যা আমরা কত পাই। এবং সরকারের যেটা প্রস্তাব পাঠিয়েছেন সেখানে আসন সংখ্যা কতজন হবে এটা মাননীয় মন্ত্রী বলবেন কিনা ?

**শ্রী কেশব মজুমদার** (মন্ত্রী) ঃ- স্যার, আমি বলেছি ১০০ সিটেড মেডিক্যাল কলেজ আমরা করতে চাই এর কারণ হচ্ছে এখানে আমরা যা পাচ্ছি আমরা ৪০ টি সিট আমরা পেয়ে থাকি। ২২টি সিট অন্য রাজ্যে যেটা আমরা সেন্ট্রাল গভর্ণমেন্ট থেকে আমরা পাই। এখানে মণিপুর থেকে ১৮-১৯টা সিট আমরা পেয়ে থাকি। এই নিয়ে মোট ৪০টি সিট আমরা প্রতি বছর পাই। এখন মেডিক্যাল কলেজ যদি করতে চাই তাহলে ৫০ শতাংশ সিট এটা সেন্ট্রাল গভর্ণমেন্টের তত্ত্বাবধানে থাকছে যদি ৫০ শতাংশ সিট মেডিক্যাল কলেজ আমরা করি তাহলে আমাদের কোন লাভ নেই। মণিপুরে স্যার আমাদের এখন প্রায় ২ কোটি ৬৫ লক্ষ টাকা আমাদের বছরে যাচ্ছে। এবং ওদের আরেকটা ব্যাপার আছে আমরা নর্থ ইষ্ট রিজিয়ন থেকে আমরা যা পাই আমরা যদি টাকা দিতে না পারলে তার থেকে কেটে রেখে দেয়। ব্যাপারটা এই রকম জায়গার মধ্যে দাঁড়িয়েছে। কিন্তু সেই জন্য আমরা চাইছি আমাদের যদি কলেজ হয় এবং ১০০ সিটেড কলেজ হলে এখন কিছু লাভ হবে এবং আমাদের সদ ইচ্ছাটা পূরণ হবে। আপনারা ইতিমধ্যেই জানেন আমাদের রাজ্যে মেডিক্যাল অফিসারের ৩৫৬ শর্ট আছে। সেই শর্টেজ আমাদের করতে গেলে প্রতি বছর, ৩ বছর বা ৫ বছর এটা বেরুতে সময় লাগবে, এই করে ১০০ পূরণ হতে হতে আরোও ৪০০ মত শর্ট হয়ে যাবে। আমরা ১০০ সিটেড করতে চাইছি আর আমরা এখন পাচ্ছি ৪০ টি সিট।

মি. স্পীকার ঃ- আজকের যে নোটিশ মাননীয় সদস্যদের নিকট থেকে পেয়েছি সেটি উৎযাপনের সম্মতি দিয়েছি, যারা নাম দিয়েছেন তাদের নাম শ্রী পদ্ম কুমার দেববর্মা, শ্রী সমীর দেব সরকার।

**শ্রী পদ্ম কুমার দেববর্মা** (রামচন্দ্র ঘাট) ঃ- পি. এম. আর. ওয়াই, এস. জি. এস. ওয়াই এবং বেকারদের বিভিন্ন স্ব-নির্ভর প্রকল্পে ঋণ দানের ক্ষেত্রে রাজ্যে অবস্থিত জাতীয়কৃত ব্যাঙ্কগুলির ভূমিকা সম্পর্কে।

মি. স্পীকার ঃ- আমি মাননীয় মন্ত্রীকে অনুরোধ করছি উত্তর দেওয়ার জন্য।

শ্রী জীতেন্দ্র চৌধুরী (মন্ত্রী) ঃ- স্যার, আমি কালকে উত্তর দেব।

মি. স্পীকার ঃ- আজকের কর্যসূচীতে একটি উল্লেখ্য বিষয়ের উপর সংশ্লিষ্ট দপ্তরের ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী মহোদয় বিবৃতি দিতে স্বীকৃত হয়েছিলেন।

উল্লেখ্য বিসয়টি মাননীয় সদস্য শ্রী সমীর দেব সরকার এবং শ্রী সুবোধ নাথ মহোদয় কর্তৃক যুগ্মভাবে গত ২৭-৮-২০০১ইং তারিখে উৎযাপিত নিম্নে উল্লেখিত বিষয়বস্তুটির উপর গ্রামোন্নয়ন দপ্তরের ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী মহোদয় একটি বিবৃতি দিতে স্বীকৃত হয়েছিলেন। এখন আমি মাননীয় গ্রামোন্নয়ন দপ্তরের মন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি নিম্নোক্ত বিষয়বস্তুটির উপর উনার বিবৃতি দেওয়ার জন্য।

বিষয়বস্তুটির হলো, ''গ্রামোন্নয়ন দপ্তরের জে,.জি, এস, ওয়াই, ই, এ, এস, এস, জি, এস, ওয়াই, প্রকল্প সমূহে কেন্দ্রীয় সরকার কর্তৃক অর্থ বরাদ্দ কমিয়ে দেয়া সম্পর্কে''।

**শ্রী জীতেন্দ্র চৌধুরী** (মন্ত্রী) ঃ- মাননীয় স্পীকার স্যার, জে, জি, এস, ওয়াই, যে আগে নাম ছিল জওহর রোজগার যোজনা তার নতুন নাম হয়েছে জওহর গ্রাম স্বরোজগার যোজনা ই, এ, এস, মানে এমপ্লয়ম্যান্ট এস্যুরেন্স স্কীম। তারপর এস. জি. এস, ওয়াই, স্বর্নজয়ন্তী গ্রাম স্ব-রোজগার যোজনা। এর পূর্বে এটা ছিল ডি, ডব্লু, সি, আর, এ, এই রকম

বেশ কয়েকটা প্রকল্পের নাম দেওয়া হয়েছে এস, জি, এস, ওয়াই। সবগুলি কেন্দ্রীয় সরকারের গ্রামীণ উন্নয়ন দপ্তরের আওতাধীন এবং তার সেই মন্ত্রক থেকে রাজ্য সরকারের যে অর্থ বরাদ্দ পায় এবং রাজ্যেও বিশেষ করে গ্রামীণ এলাকায় এই দরিদ্র মোছনের ক্ষেত্রে এই সমস্ত কর্মসূচী এখানে চালু আছে। এটা লক্ষ্য করা গেছে ১৯৯৮-৯৯ সালের পর থেকে এই স্কীম গুলি যেমন তার নাম বদলেছে। আবার তার যে বরাদ্দ কমছে স্যার, এখানে যেমন আমি একটা তথ্য দিচ্ছি ৯৯-৯৮ এখানে জে, জি, এস, ওয়াই, বরাদ্দ ছিল ২২ কোটি ৯৬ লক্ষ টাকা, এটা ৯৯-২০০০ এ এসে দাড়িয়েছে ৮ কোটি ১২ লক্ষ টাকা, ২০০০-২০০১ এ হয়েছে ১৯ কোটি ৫ লক্ষ টাকার মত আর চলতি অর্থ বছরে প্রায় প্রায় একটা স্টেটাস্ কে মেনটেইন করেছে, যেখানে আমাদের চলতি বছরেই একটা দ্রব্যমূল্য বৃদ্ধি হচ্ছে বা এই দিকে আপনার মেন্ডেজ এটাও কস্ট্ বেরেছে। এখানে আরও বেশী এ্যানহেন্সমেন্ট হওয়া উচিৎ, এটা না হয় আগে মানে ৯৮-৯৯ এ যা ছিল ২২ কোটি ৯৬ লক্ষ টাকা এইটা এই জায়গাতে পৌছায়নি। অ্যামপ্লয়ম্যান্ট এস্যুরেন্স স্কীম এটা ৯৮-৯৯ ছিল ২১ কোটি ৮১ লক্ষ টাকা, ৯৯-২০০০, ৭ কোটি ১১ লক্ষ টাকা ছিল। তারপর গত অর্থ বছরে একটু বেরে ১২ কোটি ৭৬ লক্ষ আর এই বছরে এসে দাড়িয়েছে ১১ কোটি ৩২ লক্ষ টাকা।

স্যার, গত বার থেকে প্রায় দেড় কোটি টাকা কম। তারপর এস, জি, এস, ওয়াই, আগে যেটা আই. আর. ডি. পি নাম ছিল ইনটিগ্রেটেড রুরাল ডেভেলপমেন্ট প্রোগ্রাম। গ্রামীণ যারা বি. পি. এল. অংশের মানুষ তাদেরকে স্বয়ম্ভর করে তোলার জন্য এটার উপর নতুন নামকরণ এবং তার সঙ্গে আরও কতগুলি স্কীমকে যুক্ত করে নাম দেওয়া হয়েছে স্বর্ণজয়ন্তী গ্রাম স্বরোজগার যোজনা। এটা ১৯৯৯-২০০০ইং সালে এটা চালু হয়েছে। প্রথম বছর আমরা এই প্রকল্প এর টাকা পেয়েছি ৫ কোটি ১৩ লক্ষ টাকার মত, গত বছর ছিল প্রায় সাড়ে ১২ কোটি টাকার মত, আর এই বছর এটা দাড়িয়েছে ৬ কোটি ৪২ লক্ষ টাকা। অর্থাৎ এটা ১৯৯৯-২০০০ইং সালে যে জায়গার ছিল সেই জায়গায় চলে গেছে। অথচ এটা গ্রাম উন্নয়ন মন্ত্রক যে গাইড লাইন বা তাদের যে টারগেট এটা দেওয়া হয়েছে সারা দেশের জন্য এবং প্রতি রাজ্যের জন্য যে প্রতি বছরই ২৫ পার্সেন্ট তার এমপ্লোয়মেন্ট হবে। এটা ঠিক সেই রকম ভাবে এটা আমাদের প্রভাবটি এলিভেশন টার্গেট সেট করা হয়েছে, সেই ক্ষেত্রে এই, এস, জি, এস, ওয়াই, যেখানে আমাদের প্রয়োজন। গতবছর ১২ কোটি ৩০ লক্ষ যখন দেওয়া হয়েছে, সেই জায়গায় সেখানে প্রায় ১৯ কোটি ৬৯ লক্ষ টাকা প্রয়োজন, সেই জায়গায় কমিয়ে দাড়িয়েছে এটা ৬ কোটি ৪২ লক্ষ টাকা। আর আমাদের সটফল হয়েছে প্রায় ১৪ কোটি টাকার মত। এই রকম সব ক্ষেত্রেতেই একটা গ্রাম উন্নয়ন মন্ত্রক, এটা শুধু আমাদের রাজ্যে না, সারা দেশের ক্ষেত্রেই এই গ্রামীণ এলাকার উপর এই দেশের অর্থনৈতিক নির্ভরশীল তাদের আয় উন্নতি বা এই কৃষি ক্ষেত্রকে আরও সমৃদ্ধ করার মধ্যে দিয়ে সেই জায়গায় বিষয়টাকে সম্পূর্ণভাবে স্বীকার করে সেখানে বরাদ্ধ কমিয়ে দেওয়া হয়েছে। সার্বিকভাবে আমাদের রাজ্যেও এমনকি প্রায় ৬৮ ভাগ মানুষ এই গ্রাম অঞ্চলে দারিদ্র সীমার নীচে। আমাদের যে দারিদ্র মোচনের যে কর্মসূচী, আমাদের যে লক্ষ্য এটা চুরান্তভাবে আমরা তার সম্মুখীন হচ্ছি। কিন্তু বিগত বছরে যেখানে মেনডিস কস্ট দৈনিক মজুরী ছিল ৪০ টাকা। আমাদের রাজ্যের লেবার ডিপার্টমেন্টের যে মূল্যসুচক তার নিবীসে আমরা এটাকে বাড়িয়ে ৪০ টাকা থেকে ৪৫ টাকা ইতিমধ্যে করেছি। সেই জায়গার এই রকম ভাবে বিভিন্ন স্কীমের টাকা কমছে। এতে আমাদের প্রচণ্ড ভাবে সমস্যার সম্মুখীন হতে হচ্ছে। এবং প্রাসঙ্গিক ভাবে আমাদের বলতে হয়, সেন্ট্রাল গভর্ণমেন্ট কিন্তু ত্রিপুরা রাজ্যের গ্রাম উন্নয়ন ক্ষেত্রে আমাদের পারফরমেন্স, আমাদের ভূমিকাকে খোলাখুলিভাবে স্বীকার করেছেন। গত মে মাসে শিলং এ উত্তর-পূর্বাঞ্চলে এই রকম গ্রাম উন্নয়ন দপ্তরের মন্ত্রীদের নিয়ে এখানকার বিষয় রিভিউ হয়েছে। এবং সেখানেও খোলাখেলাভাবে বলেছেন অন্য রাজ্য গুলির কথাও। যেখানে লাষ্ট ফিনান্সসিয়াল ইয়ারে প্রায় ৯৫০ কোটি টাকা এই রুরাল ডেভেলপমেন্টের জন্য স্যাংশন করেছে। উত্তর-পূর্বাঞ্চলের ৭টি রাজ্যের মধ্যে ত্রিপুরা ইজ দ্য অনলি স্টেটে যারা ১০০ পার্সেন্ট টাকা কেপ করতে পেরেছে রিসক্ অব দেয়ার পারফরমেন্স এবং এটা মণিটরী। এবং সেই জায়গায় বললাম যে আপনারা এক দিকে আমাদের এপ্রিশিয়েট করেছেন, আমরা আমাদের ভাল কাজ করার

পরেও এবং আমাদের রাজ্যে এই দারিদ্র মোচনে আরও বহু কাজ পরে আছে তা আমাদের করতে হবে। কেননা, আমাদের প্রভাবটি রেশীও বি.পি.এল, রেইট প্রায় ৬৭ পারসেন্ট, সেই জায়গাতে অন্তত সেন্ট্রাল গভর্ণমেন্ট এর গাইড লাইনস বা তাদের যে ডিজেয়ার ২৫ পারসেন্ট প্রতি অর্থ বছরে বাড়বে কেন এটা দেওয়া হচ্ছে না। তারা বলছে শেয়ার অব্ টেকসেস। সেন্ট্রাল গভর্ণমেন্টের যে শেয়ার অব টেকসেস বাড়ছে এটা কমছে সেই সাইজটা। সেই জন্য এটা রুরাল ডেভেলপমেন্টের ক্ষেত্রে হোক, সব ক্ষেত্রে হোক কমে এতে কিছু করার নেই। আমরা এটা প্ল্যানিংক বলেছি, কিন্তু প্ল্যানিং এর তারা সেই রকম কোন সারা দিচ্ছে না। এই গ্রাম উন্নয়ন দপ্তরের কেন্দ্রীয় মন্ত্রীর উত্তর। এই স্বর্ণজয়ন্তী গ্রাম স্বরোজগার যোজনা নামটা খুবই সুন্দর এবং উদ্দেশ্যটা খুব ভাল মনে করি।

এর মধ্য দিয়ে আমাদের দেশের গ্রামীণ যে সমস্ত বিলো অব প্রপারটি লাইন অংশের মানুষ তাদের অর্থনৈতিক ভিত্তিতে স্বয়ংভর করে সেখানে ইন্ডিভিজুয়েলি এবং গুচ্ছভাবে সেলপ্ হেলপ্ গ্রুপ ইত্যাদি পদ্ধতির মধ্য দিয়ে এটা অনেক ভাল কথা বলা হয়েছে এবং সেই জায়গায় কেন্দ্রীয় সরকার বলেছেন যেহেতু একটা নীতিগতভাবে বিশ্বায়নের যে ফল স্বরূপ আমাদের দেশের পাবলিক সেক্টার এমন কি প্রাইভেট সেক্টারে এমপ্লয়মেন্ট জেনারেশন হচ্ছে না স্থায়ী চাকুরীর কোন সুযোগ নাই। তাহলে সেই জায়গায় বেশী বেশী করে পি, এম, আর, ওয়াই, এস, জি, এস, ওয়াই, এই জাতীয় স্ব-নির্ভর প্রকল্পে যেতে পারি এবং ন্যাশনেলাইজেশন ব্যাঙ্কগুলি সেই জায়গাতে রাজ্যগুলিকে বা এই রকম গ্রামীণ দরিদ্র অংশের মানুষ বা শিক্ষিত অর্ধ শিক্ষিত যুবক এদের ক্ষেত্রেতে আরো ইতিবাচক মনোভাব বেশী সেখানে আসবে। সেই হায়দ্রাবাদ মিটিং-এ এই বিষয়গুলো শুধু আমাদের ত্রিপুরা রাজ্যের তরফ থেকে না সারা দেশের গ্রাম উন্নয়ন মন্ত্রীদের তরফ থেকে সেটা উত্থাপন করা হয়। সেখানে ভারতবর্ষের ৫টি রাজ্যের মুখ্যমন্ত্রী ছিলেন আমাদের মুখ্যমন্ত্রীও সেখানে উপস্থিত ছিলেন এবং আমাদের এই রাজ্যে কিভাবে আমরা চেষ্টা করছি যে এই স্বর্ণ জয়ন্তী গ্রাম স্বরোজগার যোজনার মাধ্যমে এখানকার গ্রামীণ যারা বেকার তাদেরকে অর্থনৈতিক দিক দিয়ে স্বাবলম্বী করার জন্য এবং সেখানে ত্রিপুরা রাজ্যের ব্যাঙ্কগুলি থেকে সেই রকমভাবে ইতিবাচক সারা আমরা পাচ্ছি না। এটা আমরাও তুলে ধরেছি এবং সেখানে ব্যাঙ্ক এর প্রতিনিধিরাও ছিলেন যদিও এই জাতীয় আঞ্চলিক বা জাতীয় পর্য্যায়ে আসরগুলিতে এমন কি দিল্লীতে যে কেন্দ্রীয়ভাবে মিটিং হয় সেখানে সব জায়গাতে রিজার্ভ ব্যাঙ্ক বা বিভিন্ন ব্যাঙ্ক এর প্রতিনিধিরা আছেন তাদেরকে বলাও হয় সুন্দরভাবে যেহেতু কর্ম সংস্থানের সুবিধা নেই এটা করতে হবে এবং ভাল কথা বলাও হয় আমরা এখানেও আলোচনাগুলি করি আমাদের এখানে যে সমস্ত করডিনেশন কমিটিগুলি আছে কিন্তু এটা দূর্ভাগ্যজনক যে আমাদের রাজ্যে আমরা ঠিক সেই রকমভাবে ব্যাঙ্কগুলি থেকে আমরা সারা পাচ্ছি না। সেটা বলা হয় সি ডি রেসিউ ত্রিপুরার যে সব মানুষ ব্যাঙ্কে যত টাকা রাখেন অন্তত তার ৫০ শতাংশ যদিও অনেক বেশী হওয়া উচিৎ। এই রাজ্যে ইন্‌ভেষ্টমেন্ট হওয়া প্রয়োজন। আমরা দেখছি তার চাইতে ফার ফার বিলো দ্য ৫০ পারসেন্ট। সেখানে বড় লোকদের জন্য হাজার হাজার কোটি টাকা দেওয়া হয় এবং মুকুবও করা হয়। সেই ক্ষেত্রে আমাদের এই ছোট রাজ্যের যে ব্যাঙ্ক এখানকার মানুষ মধ্যবিত্ত বা কিছু উচ্চবিত্ত মানুষ যে পয়সা রাখেন এটাও এই বিনিয়োগের ক্ষেত্রেতে পি এম আর ওয়াই ২টি আলাদা আলোচনা আছে, এস, জি, এস, ওয়াই, গ্রামীণ সাধারণ মানুষ যারা একটা কৃষিকাজে বিনিয়োগ করবেন, একটা ক্ষুদ্র ব্যবসা করবেন, একটা পলট্রি করবেন এই সমস্ত ক্ষেত্রে সেই জায়গাতে প্রথম থেকে নানা রকমের গরিমুসি দেখা যায়। প্রথমত নিয়ম হয় একটা যৌথভাবে আইডেনটিফাই করতে হবে করতে হবে স্বরোজগারী। সেখানে আমরা টারগেট করে নেই যে বছরের শুরুতে জুলাই মাস টারগেট করলে পরে এটা আগষ্ট মাস পার হয়ে যায়। স্বরোজগারী আইডেনটিফাই হলে এরপরে সার্ভে করতে হবে এক সাথে আমাদের ডেভল্যাপমেন্টের অফিসার পঞ্চায়েত প্রতিনিধি এবং ব্যাঙ্কারস যারা ফাইনানস করবেন, এটা করতে গিয়েও অনেক সময় লেগে যায় এবং শেষ পর্যন্ত স্পনসর হওয়ার পর যখন এটা ফাইনান্স করা হবে দেখা যায় যেটা বলা হচ্ছে এস জি এস ওয়াই স্কীমে তার যে মিনিমাম স্কীম প্রায় ২৫ হাজার টাকা এবং তার মধ্যে ৭,৫০০ টাকা সাবসিটি দেওয়া হবে এস টি এস সিদের জন্য ১০ হাজার টাকা

কমতি। দেখা যায় বেশীর ভাগ ব্যাঙ্ক শুরুতেই বিভিন্ন পর্যায়ে অসুবিধাটা তো হচ্ছেই বা অনিহা দেখানো হচ্ছেই। তারপর যখন ফাইনান্স করা হবে তখন দেখা গেল ঐ সাবসিটির যে পরিমান ৭,৫০০ টাকা বা ১০ হাজার টাকা ঠিক সেই পরিমান টাকা দিয়ে বেনিফিসিয়ারীজদের করার একটা প্রবণতা সাঙঘাতিকভাবে সেখানে হচ্ছে। প্রোভার্টি লিবিশনের যে সমস্ত কর্মসূচী আমাদের রাজ্যে এটার প্রচণ্ড রকমরে ক্ষতি হচ্ছে। কাজেই এটা খুবই উদ্বেগজনক এস. জি. এস. ওয়াই, ক্ষেত্রেতে গত বছর আমাদের ১২ হাজার স্বরোজগারীকে এই রকম বেনিফিট দেওয়ার কথা ছিল। সেন্ট্রাল গর্ভনমেন্ট অনুযায়ী বলেছে ২৫ পারসেন্ট বাড়ানোর জন্য। আমরা ঠিক ২৫ পারসেন্ট বাড়ালেও এটা হবে ১৬ হাজার। আমাদের রিকোয়ারমেন্ট এ ৯ কোটি ৬৯ লক্ষ ২৩ হাজার। সেই জায়গায় মাত্র বরাদ্ধ ৬কোটি ৪২ লক্ষ অর্থাৎ যা প্রয়োজন তার এক তৃতীয়াংশ। এক দিকে ভৌগোলিক করণ বিশ্বায়ণ আর অন্য দিকে গ্রামীণ বেকার সাধারণ মানুষের চলন প্রবঞ্চনা, কেন্দ্রীয় সরকারের নীতির কথা এবং কাজের মধ্যে ফারাক এবং এর ফলে সাংগতিক বিশ্বায়ণের ফল আমাদের ভোগতে হচ্ছে। এটা নিশ্চয় উদ্বেগ জনক। আমরা সকলে মিলে এর বিরুদ্ধে কথা বলতে হবে। এই ব্যবস্থা পরিবর্তনের জন্য কেন্দ্রীয় সরকারের উপর চাপ সৃষ্টি করতে হবে। সেই জায়গায় বলতে চাই যে সঠিকভাবে এই প্রসঙ্গটি উঠেছে। এই হাউসে আমাদের উদ্বেগ আমরা নিশ্চয় জানাব। এবং কেন্দ্রীয় সরকারের তরফ থেকে আমাদের মন্ত্রী মহোদয়কে নিয়েএটা যাতে আমাদের প্রয়োজনীয় নিরিখে বাড়ানো হয় বা বিভিন্ন স্কীম যাতে বাড়নো হয় তার জন্য ক্রমাগত চাপ ক্রমাগত উদ্যোগ আমাদের তরফ থেকে আসছে।

**শ্রী সমীর দেব সরকার ঃ-** পয়েন্ট অব ক্লারিফিশেন,মাননীয় মন্ত্রী মহোদয় উল্লেখ করেছেন যে দিল্লী যারা কাজ (দিল্লী) কেন্দ্রীয় সরকারের ওরা কথা বা কাজের মধ্যে মারাত্মক ফারাক । এস.জি.এস, ওয়াই, স্কীমগুলির ক্ষেত্রে উল্লেখ করেছেন বছরেব অন্তর ১০০ দিন কাজের গ্যারেন্টি তৈরী করা হবে। কার্য্য ক্ষেত্রে যেভাবে টাকার পরিমাণ কমিয়ে দেওয়া হয়েছে। আমার মনে হয় বছরে অন্তত ১২ দিন কাজ জি. এস. ওয়াই, ই.এস এই রাজ্যে করা সম্ভব হবে না। অন্যান্য রাজ্যে হয় তো তাই হবে । কথার সঙ্গে কাজে মিলছে না। গ্রাম মানুষের সেখানে যে বিধান রাখা হয়েছে সেখান থেকে বঞ্চিত হয়েছে। এই সম্পকে আজকের সভায় উদ্বেগ প্রকাশ করে সভার পক্ষ থেকে কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষন করা যায় কিনা মাননীয় মন্ত্রী মহোদয়কে অনুরোধ করব।ই, এ, জি, এস, ওয়াই, স্কিম তুলে দিয়ে সেলফ হেলফ করা হয়েছে। খুব এফেকটিভ প্রোগ্রাম দেখা গেছে। কার্য্য ক্ষেত্রে অর্থ্যনেতিক কমিয়ে দেওয়া হয়ে শুধু অর্থ কমিয়ে দেওয়া নয় ই.এস .ওয়াই পরবর্তী সময় যেগুলি বরাদ্ধ হয়েছে । ব্যাং গুলি টাকা দিচ্ছে না। আমি এখানে উল্লেখ করছি খোয়াই ব্লকের কথা ।। অন্যান্য ব্যাংকে বা ব্লকে এখন সেখানে যে সাবসিডির অংক যায় সেটা দেওয়ার ব্যাঙ্ক তার দায়িত্ব এড়ানোর চেষ্টা করছে। এই ধরণের কাজে তারা লোন দেয়না সাবসিডি দেয় ব্যাংক। এস. জি. এস ওয়াই স্কীমগুলিতে আসল উদ্দেশ্য থেকে সরে যাচ্ছে এই যে অবস্থা দেখা দিয়েছে সেখানে মূল স্কীম বানচাল হয়ে যাচ্ছে। এই গুলি সর্ম্পকে মাননীয় মন্ত্রী মহোদয় তার আলোচনায় আলোচনা করেছেন।

কেন্দ্রীয় সরকারের স্কীমগুলি এই রাজ্যে বাস্তবায়িত করার ক্ষেত্রে ব্যাঙ্কগুলির ভূমিকা সম্পর্কে আমার মনে হয় আলোচনায় উদ্বেগ জানানোর দরকার। পরিশেষে বলব এই স্কীমে অর্থ বরাদ্দ কমিয়ে দেওয়ায় রাজ্যের গরীব অংশের মানুষ বিশেষ করে গ্রামাঞ্চলের শিক্ষিত অর্ধ শিক্ষিত বেকার মানুষ যারা কাজের উপর নির্ভর করেছেন তাদেরকে সয়ম্ভর করার ক্ষেত্রে এই রাজ্যের সম্পদ তৈরী করার ক্ষেত্রে, উন্নয়নের ক্ষেত্রে মস্ত বড় বাধা তৈরী হয়েছে। সারা ভারত বর্ষে সয়ম্ভরতার ক্ষেত্রে এই হানিকর একটা দিক এই সম্পর্কে আমাদের উদ্বেগের কথা আমরা সর্বসম্মতভাবে এই হাউসের পক্ষ থেকে আপনার মাধ্যমে জানাতে পারি কিনা অধ্যক্ষ মহোদয়কে অনুরোধ করব এটা দেখার জন্য।

**শ্রী নগেন্দ্র জমাতিয়া ঃ-** মাননীয় মন্ত্রী যে, তথ্য দিয়েছেন এটা অত্যন্ত পরিকল্পিত। এই তথ্যগুলি চেপে রেখে চিত্রটা অন্য রকম করে তুলেছেন। উনি বলেছেন জে. জি. এস. ওয়াই-এর কথা। এটা কমিয়ে দেওয়া হয়েছে। কিন্তু পি.

এম. আর. ওয়াই এটার মধ্যে প্রায় ৫০ কোটি টাকার মত পাচ্ছেন। এতে স্টেটে ক্ষতি হল নাকি লাভ হল? আপনি বলছেন যে (প্রপারটি এলোবি শন) দারিদ্র দুরীকরণ স্কীম। উনি বলছেন প্রায় ৫-৬ কোটি টাকা কম পেয়েছেন। অন্ত্যোদয় অন্ন যোজনা এই স্টেট ৬০ হাজার বেনিফিসারির জন্য অনুমোদন দিয়েছেন সেখানে ২৫ কেজি করে দেওয়া হবে। এবং প্রতি কেজি প্রায় ৭ টাকা করে সাবসিডি। সেখানে অনেক বেশী টাকা এই স্টেট পেয়ে যাচ্ছে। কেন্দ্রীয় সরকার বঞ্চনা করছেন এটাতো অংকের হিসাবে মিল নেই। পি, এম, জি, এস, ওয়াইকে অন্ত্যোদয় অন্ন যোজনায় চেপে যাচ্ছেন। এর আগেও ইভেন বিধানসভার যে সবার যে নেতা উনিও বলেছেন যে এম. আই (মাইনর ইরিগেশন) এর টাকা করিয়ে দেওয়া হয়েছে এবং সেই যে একসেলারেটড ইরিগেশন প্রোগ্রাম এই নতুন স্কীমে আমরা বহু কোটি টাকা পেয়েছি।

**শ্রী গোপাল দাস** (মন্ত্রী) ঃ- পয়েন্ট অব অর্ডার স্যার, এখানে মাননীয় সদস্য যেটা বলেছেন যে অন্ত্যোদয় যোজনায় ৬০,০০০ এই রাজ্যকে দেওয়া হয়েছে এটা ঠিক নয়, এটা হচ্ছে ৪৫,০০০ আর এটা উনাদের জানা থাকা দরকার যে বি. পি এল, এর চালের দাম আগে যেখানে চার টাকা ছিল সেটা এখন ৬.১৫ টাকা হয়েছে। আর যেটা ৯ টাকা ছিল এ. পি. এল, চাল সেটা ১২.৭৫ টাকা করেছেন। একদিকে বাড়িয়ে দিয়ে আরেকদিকে তিন টাকা করে দিচ্ছে। কাজেই এটা প্রহসনজনক বলা যায়।

**শ্রী নগেন্দ্র জমাতিয়া** ঃ- এটা নতুন স্কীমতো। এটা এখন পি, এম, জি, এস, ওয়াই, এটাতে যে টাকা পেয়েছেন সেটা বলবেন না কেন? এই করে হাউসে একটা ডিসিশন নেবেন-এর সঙ্গে আমরা একমত নই।

**শ্রী জীতেন্দ্র চৌধুরী** (মন্ত্রী) ঃ- মি. স্পীকার স্যার, মাননীয় সদস্য কার পক্ষে কথা বলছেন ত্রিপুরার গরীব মানুষের পক্ষে না অন্য যে কোন বন্ধুর পক্ষে বলছেন। কেন না এখানে পরিস্কার বলা হয়েছে পি-এম, জি, এস, ওয়াই, প্রাইম-মিনিস্টার গ্রামীণ সড়ক যোজনা এটা নতুন করা হয়েছে। আগে এটা বি. এম. এস (বেসিক মিনিমাম্ সার্ভিস) নামে ছিল। সেটাকে উঠিয়ে এটা করা হয়েছে। আর. এস. জি. এস. ওয়াই. এটাও নতুন স্কীম আগে যে আই আর. ডি. পি, ট্রাইসেম, সিট্রা ইত্যাদি পাঁচটি স্কীমকে কন্ভার্ট করে এই এস. জি. এস. ওয়াই, স্কীম নতুন করে করা হয়েছে।

এখন যে পি. এম. জি. এস. ওয়াই, স্কীম এটা প্রাইম-মিনিস্টার গ্রামীণ সড়ক যোজনা এই স্কীম করা হয়েছে স্বাধীনতার ৫৩ বছর পরে প্রধানমন্ত্রীর মনে হয়েছে যে গ্রামীণ যোগাযোগ করা দরকার এর মানে কি এখানে যারা রুরাল এরমানে কি এখানে যারা রুর‍্যাল প্রপারটি তাদের কর্মসংস্থানের প্রয়োজন নাই, রাস্তাঘাট হলেই চলবে, তাদের ভাত বা খাদ্যের প্রয়োজন নাই, তাদের পানীয় জলের প্রয়োজন নাই। এই বালাহারের টাকা পর্যন্ত বন্ধ করতে হবে। নিশ্চয় আমরা এটা সমর্থন করতে পারিনা।

স্যার, গ্রামে যারা বস্‌বাস করেন তাদের উন্নয়নের জন্য আগে যে স্কীমগুলি সেটাকে বন্ধ করে দিয়ে অন্য নতুন নামে এটা চালু করেছেন। এতে নিয়ম হলো যে গ্রামীণ রাস্তাঘাট নির্মাণের ক্ষেত্রে এক কোটি টাকা খরচ হলে রাজ্য সরকার বহন করবে ২০ লক্ষ টাকা আর কেন্দ্র দেবে ৮০ লক্ষ টাকা (অর্থাৎ ২০ঃ৮০ পার্সেন্ট)। কিন্তু আমাদের যে জম্পুই হিল ব্লক রয়েছে সেখানে একটা রাস্তা করতে হলে সমতলের তুলনায় অনেক টাকা বেশী লাগবে। আবার সেখানে বি. পি. এল, এর সংখ্যাটা অনেক বেশী। কাজেই সেই জায়গায় আমার মনে হয় সেটা হওয়া উচিৎ ছিল ডিমান্ড গ্রীভান্স স্কীম।

কিন্তু এখানে সেন্ট্রাল গভার্নমেন্ট ঠিক করে দিয়েছে যে এলোকেশন বেইসড একরডিং টু দ্য রেশিও অব দ্য পপুলেশন। তাহলে কি হবে? তুলাশিখর ব্লকে তো পপুলেশন কম, কিন্তু সেখানকার রাস্তা অনেক দুর্গম। সেখানে পানীয় জলের সোর্স করতে অনেক বেশী টাকা লাগে। কিন্তু যেহেতু জনসংখ্যা কম একরডিং টু দ্য রেশিও অব দ্য পপুলেশন টাকাও কম। কিন্তু এটাতো হতে পারে না। ত্রিপুরা রাজ্য স্পেশাল ক্যাটাগরী স্টেট ভারতবর্ষের যে সমস্ত জায়গা এই প্রভারটি ডেনসিটি গ্রেভিটি বেশী এই সব এলাকার জন্য সেন্ট্রাল গভার্নমেন্টের এই নীতি সাংঘাতিক রকমের ষড়যন্ত্র। আমি অনুরোধ করব এই প্রস্তাব সম্পর্কে আমাদের যে সেন্টিমেন্ট সেটা হাউস থেকে সেন্ট্রাল গভার্নমেন্টকে যদি দিতে পারি তাহলে ভাল হয়।

**শ্রী বীরজিৎ সিনহা** (কৈলাশহর) ঃ--পয়েন্ট অব ক্লারিফিকেশান স্যার, সেন্ট্রাল গভার্নমেন্টের বিভিন্ন স্কীমের মধ্যে মাননীয় মহোদয় একটা স্কীমের কথা বলেছেন স্বর্ণ জয়ন্তী গ্রাম রোজগার যোজনা। এই স্কীমে সেন্ট্রাল গভার্নমেন্ট থেকে পরিস্কার ভাবে বলে দেওয়া হয়েছে যে মানুষকে বিভিন্ন স্কীমের মধ্যে সাবসিডি লোন দিয়ে তাদের স্বনির্ভরশীল করা। আমি মাননীয় মন্ত্রী মহোদয়কে জিজ্ঞেস করতে চাই ত্রিপুরাতে যে টাকা সেন্ট্রাল গভার্নমেন্ট দিয়েছে বা টারগেট দিয়েছে তার ৮০ পার্সেন্ট বেনিফিসিয়ারীকে তার স্কীমের টাকা না দিয়ে শুধু মাত্র সাবসিডি ক্যাশ টাকা দিয়ে বিদায় করে দেওয়া হচ্ছে। তার ফলে সেন্ট্রাল গভার্নমেন্টের মানুষকে স্বনির্ভরশীল করার যে স্কীমটা সেটা মাঠে মারা যাচ্ছে। জেনারেলদের দেওয়া হচ্ছে সাড়ে সাত হাজার টাকা, আর, এস, টি, ও এস, সি,দের দেওয়া হচ্ছে ১০ হাজার টাকা সাবসিডি। ব্যাঙ্কগুলিতে গেলে দেখা যায় ডি. আর. ডি-এর মাধ্যমে স্টেট গভার্নমেন্টের পলিসীর মতো ক্যাশ টাকা দিচ্ছে। ওখানে বেনিফিসিয়ারীরা বলছে আমরা নামে ৩০ হাজার টাকা স্যাংশন হয়েছে বাঁশ বেতের স্কীম করার জন্য বা গরু পালার জন্য। আমি ট্রাইবেল আমাকে ১০ হাজার টাকা দিলেন কেন? তখন বলা হচ্ছে যে তোমার নামে টাকাটা স্যাংশন হয়েছে, তোমার লোনও ফেরৎ এসেছে। এই নাউ সাবসিডির টাকা। তখন সে বলছে আমার তো লোন নেই, কাগজ কোথায়? এক সাথে তো নিতে পারে না, ২/৩ টা ক্যাটাগোরীতে ফেরৎ দিতে হয়। এই রকম সংখ্যা ত্রিপুরাতে প্রায় ৮০ পার্সেন্ট। এই তথ্য মাননীয় মন্ত্রী মহোদয়ের নিকট আছে কিনা? দ্বিতীয়তঃ এর পেছনে একটা দুর্নীতি চক্র ক্রিয়া করছে। সি. পি. আই (এম) এর লোক হলে প্রতি বছর তাকে লোন দেওয়া হচ্ছে। আমার কাছে উদাহরণ আছে। এবছর তাকে একটা স্কীমে লোন দেওয়া হলো। পরের বছর পঞ্চায়েত থেকে অন্য স্কীমে তার নামে লোন স্যাংশন করা হলো। এইভাবে তিন বছরে সে তিন বার লোন পেয়েছে। মাননীয় মন্ত্রী মহোদয়ের নিকট এই তথ্য আছে কিনা বলুন।

**শ্রী নগেন্দ্র জমাতিয়া** ঃ- পয়েন্ট অব ক্লারিফিকেশান স্যার, শুধু মাত্র শাসক দলের লোকদের জন্যই কেন্দ্র থেকে এই স্কীমগুলি দেওয়া হয়নি। রাজ্যের সর্বত্র এটা নিয়ে দলবাজি চলছে। কাজ নিয়ে, খাদ্য নিয়ে, বিভিন্ন সুযোগ সুবিধা নিয়ে দলবাজী চলছে। আমরা বিধায়করা ভিকটিম, আমরা সাক্ষী। বি. পি. এল, এর ব্যাপারে মাননীয় মন্ত্রী মহোদয় কি ইনকোয়ারী করবেন? আমার সঙ্গে সেদিন বাদল, বাবুও ছিলেন। এমন একজন লোককে বি. পি. এল, দেওয়া হয়েছে যার বউ চাকুরী করে, তার নিজের নামে দুইটা গাড়ী আছে। অথচ তৈদুতে অনাহারে অর্দ্ধাহারে লোক আছে তারা কেউ বি. পি. এল, পায় না। যেহেতু তিনি সি. পি. আই (এম) এর একজন বড় লীডার তাই তাকে বি. পি. এল, দেওয়া হয়েছে। এইভাবে দলবাজী চলছে। এটার জন্য তো কেন্দ্রীয় সরকার দেয়নি। এটার জন্য আমরা বিরোধী দলের সদস্যরা বগল বাজাবো এটা কি করে আশা করেন?

**শ্রী জিতেন্দ্র চৌধুরী** (মন্ত্রী) ঃ- প্রথমতঃ ব্যাঙ্ক সম্পর্কে মাননীয় বিরোধী সদস্য বীরজিৎ সিনহা মহাশয় এর যে বক্তব্য এটা তো উনার আগে আমিই বলেছি যে ব্যাঙ্কগুলি শুধু এখানে নয় এটা মধ্যপ্রদেশের মত বড় রাজ্যেও সেখানকার মাননীয় মুখ্যমন্ত্রী বলেছেন আই ,আর ,ডি, পি, হচ্ছে ইতনা রিসদ দিনা পড়েগা স্টিক অর্থাৎ এত টাকা সুদ দিতে হবে এবং স্কীম হয়ে গিয়েছিল ব্যাঙ্কগুলির সহযোগিতার এবং টিন ইট ইজ কনটিনিউ। দিস ইজ দি কমপ্লেইন ফ্রম স্টেট গভর্নমেন্ট যে ওরা ভাল কথা বললেও ব্যাঙ্কগুলি ফিনান্স করছে না ওরা আন্ডার ফিনান্স করছে। স্কীমে যা দেওয়া হচ্ছে এটা তো দেওয়া হচ্ছে এটা আমরা বলেছি। বীরজিৎবাবু হি ইজ দি লারনেড মেম্বার অব দি ডিষ্ট্রিক্ট রুর‍্যাল ডেভেলাপমেন্ট অব নর্থ। কাজেই উনার বলার সুযোগ আছে সেই জায়গার ব্যাঙ্কগুলিকে ধরার জন্য। এখানে মাননীয় সদস্য সেটা বললেন একজন লোক তিন বার করে পাচ্ছে তাই মাননীয় সদস্যকে বলছি কাইন্ডলি এই নামগুলি দেবার জন্য। এটা মুখে বললে হবে না।

**শ্রী বীরজিৎ সিনহা** ঃ- পয়েন্ট অব ক্লারিফিকেশান স্যার, এমন কেইস আছে একজন রিক্সা ড্রাইভার তাকে সাড়ে সাত হাজার টাকা সাবসিডি দিয়েছে। তখন সে বলছে আমার লোনের টাকা কোথায়, আমার স্কীম কোথায়। তখন আমি রিক্সা ড্রাইভারকে বলেছি তুমি কোর্টে যাও গিয়ে কেইস কর। রিক্সা ড্রাইভার যখন বলছে আমি কোর্টে কেইস করব তখন

ব্যাঙ্ক থেকে বলা হচ্ছে তোমার বউ-এর নামে সাবসিডি দেওয়া হবে। স্যার, দিস ইজ দি পজিশন।

**শ্রী জিতেন্দ্র চৌধুরী** (মন্ত্রী) ঃ- আমি তো সেটা বলেছি। আপনার প্রতি শ্রদ্ধা রেখে বলছি তাহলে আপনি এটা জানেন না এখনও যে ব্যাঙ্কগুলি ডি. আর. ডি, পরিচালনা করে না। আজকে আপনারা কাকে বলছেন স্টেট গভর্নমেন্ট দিচ্ছে না। ব্যাঙ্ক দিচ্ছে না। আপনারা এই নয়া অর্থনীতি ইত্যাদি প্রবর্তন করেছেন এবং সমর্থন করেন। আমি জানি না মাননীয় সদস্য নগেন্দ্র বাবু এর বিরোধীতা করতে পারেন কারণ তাদের সঙ্গে এন, ডি, এ, গভর্নমেন্টের এলায়েন্স আছে।

**শ্রী বীরজিৎ সিনহা** ঃ- রিকভারি করার জন্য শুধু সাবসিডি দেওয়া হচ্ছে।

**শ্রী জিতেন্দ্র চৌধুরী** (মন্ত্রী) ঃ- সেটা তো আমি আগেই বলেছি ন্যাশনাল ফোরামে বলেছি যে ব্যাঙ্ক ঠিকভাবে কাজ করছে না।

**শ্রী নগেন্দ্র জমাতিয়া** ঃ- পয়েন্ট অব ক্ল্যারিফিকেশান স্যার, একই রকম তো অনেক ঘটনা আছে।

**শ্রী জিতেন্দ্র চৌধুরী** (মন্ত্রী) ঃ- প্লিজ আপনারা লিখিতভাবে নামগুলি দেন।

**মি. স্পীকার** ঃ- এই ইস্যুটা শেষ হয়েছে। এটা রিসেস্-এর পর উঠবে না। এই সভা বেলা দুই ঘটিকা পর্যন্ত মূলতবী রহিল।

After recess at 2.00 p.m.

## CALLING ATTENTION

**মি. স্পীকার** ঃ- আজ একটি দৃষ্টি আকর্ষণী নোটিশ মাননীয় সদস্য শ্রী বীরজিৎ সিনহা মহোদয়ের নিকট থেকে পেয়েছি এবং নোটিশটি উত্থাপনের সম্মতি দিয়েছি। নোটিশটির বিষয়বস্তু হল, ''প্রয়াতঃ বিধায়ক মধুসুদন সাহার হত্যার তদন্তের অগ্রগতি সম্পর্কে''।

আমি এখন মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি এ ব্যাপারে বিবৃতি দেওয়ার জন্য। যদি তিনি আজ বিবৃতি দিতে অপারগ হন তাহলে তিনি আমায় পরবর্তী তারিখ জানাবেন।

**শ্রী মানিক সরকার** (মুখ্যমন্ত্রী) ঃ- স্যার, কালকে হচ্ছে শেষ দিন। চেষ্টার ক্রটি করব না, যদি তথ্য পাওয়া যায় তাহলে কালকে এ ব্যাপারে বিবৃতি দেব।

**মি. স্পীকার** ঃ- আর একটি দৃষ্টি আকর্ষণী নোটিশ মাননীয় সদস্য শ্রী প্রণব দেববর্মা এবং শ্রী সুধন দাস মহোদয়ের নিকট থেকে পেয়েছি এবং নোটিশটি উত্থাপনের সম্মতি দিয়েছি। নোটিশটির বিষয়বস্তু হল, ''গত ৮ই আগষ্ট জম্পুইজলা বি. এ. সির চেয়ারম্যান উদয় দেববর্মা এবং রতনপুর এলাকার যুবনেতা শ্যামল দেববর্মা এবং তার স্ত্রী নির্মলা দেববর্মা এন. এল. এফ. টি, উগ্রপন্থী কর্তৃক খুন হওয়া সম্পর্কে''।

আমি এখন মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি এ ব্যাপারে বিবৃতি দেওয়ার জন্য। যদি তিনি আজ বিবৃতি দিতে অপারগ হন তাহলে তিনি আমায় পরবর্তী তারিখ জানাবেন।

**শ্রী মানিক সরকার** (মুখ্যমন্ত্রী) ঃ- স্যার, এটা আমি কালকে দেওয়ার চেষ্টা করব।

**মি. স্পীকার** ঃ- আর একটি দৃষ্টি আকষণী নোটিশ মাননীয় সদস্য শ্রী খগেন্দ্র জমাতিয়া এবং মাননীয় সদস্যা শ্রীমতি সন্ধ্যারাণী দেববর্মা মহাশয়ার নিকট থেকে পেয়েছি এবং নোটিশটি উত্থাপনের সম্মতি দিয়েছি। নোটিশটির বিষয়বস্তু হল, ''গত ১৪ই আগষ্ট চাম্পাহাওর থানাধীন নয়নজয় গ্রামে তিনজন খুন ও পরবর্তী সময়ে ৭০ পরিবার বাড়ী ছাড়া হওয়া সম্পর্কে''।

আমি এখন মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী মহোদয়কে এ বিষয়ে বিবৃতি দেওয়ার জন্য অনুরোধ করছি। যদি তিনি আজ বিবৃতি দিতে অপারগ হন তাহলে তিনি আমায় পরবর্তী একটি তারিখ জানবেন।

**শ্রী মানিক সরকার** (মুখ্যমন্ত্রী) ঃ- স্যার, এটাও আমি কালকে দেওয়ার চেষ্টা করব।

**মিঃ স্পীকার ঃ-** আজ একটি দৃষ্টি আকর্ষণী নোটিশের উপর পঞ্চায়েত দপ্তরের ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি তিনি যেন মাননীয় সদস্য শ্রী বিল্লাল মিঞা ও শ্রী প্রকাশ চন্দ্র দাস মহোদয় কর্তৃক যুগ্মভাবে আনীত নিম্নোক্ত দৃষ্টি আকর্ষণী নোটিশটির উপর বিবৃতি দেন।

নোটিশটির বিষয়বস্তু হল, ''মেলাঘার ব্লকের অন্তর্গত আড়ালিয়া গ্রাম পঞ্চায়েতের মহিলা সংরক্ষিত প্রধান পদ দীর্ঘদিন যাবৎ শূন্য থাকা ও প্রধান নির্বাচন করা সম্পর্কে''।

**শ্রী সুবোধ দাস** (মন্ত্রী) ঃ- মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় সদস্য শ্রী বিল্লাল মিঞা এবং শ্রী প্রকাশ দাস মহোদয় যে দৃষ্টি আকর্ষণী নোটিশটি এনেছেন তা হল, ''মেলাঘর ব্লকের অন্তর্গত আড়ালিয়া গ্রাম পঞ্চায়েতের মহিলা সংরক্ষিত প্রধান পদ দীর্ঘদিন যাবৎ শূন্য থাকায় ও প্রধান নির্বাচন সম্পর্কে''।

স্যার, আড়ালিয়া গ্রাম পঞ্চায়েতের তদানীন্তন গ্রাম প্রধান আমিনা বিবির বিরুদ্ধে অনাস্থা প্রস্তাব অনুযায়ী ত্রিপুরা পঞ্চায়েত আইন ১৯৯৩ইং এর ২৩নং ধারা বলে এবং ত্রিপুরা পঞ্চায়েত (প্রশাসন) বিধি ১৯৯৪ইং এর ৫(২) নিয়মানুসারে পশ্চিম ত্রিপুরা জেলার জিলা পঞ্চায়েতে আধিকারিক, যিনি আইন অনুযায়ী উপযুক্ত কর্তৃপক্ষ এর ডাকা ১৫ই নভেম্বর, ২০০০ইং তারিখে গ্রাম পঞ্চায়েতের সভায় উপস্থিত ৮ (আট) জন সদস্য সদস্যার মধ্যে ৫ (পাঁচ) জন অনাস্থা প্রস্তাবের পক্ষে ভোট দেওয়ার অনাস্থা প্রস্তাবটি গৃহীত হয়। উক্ত বিশেষ সভার কার্য্যবিবরণী অনুযায়ী পশ্চিম ত্রিপুরা জেলার জিলা পঞ্চায়েত আধিকারিক ত্রিপুরা পঞ্চায়েত (প্রশাসন) বিধি ১৯৯৪ইং এর ৫(৬) নিয়ম অনুযায়ী ২৫-১১-২০০০ইং সনের জারী করা আদেশ মূলে উক্ত তারিখ থেকে আমিনা বিবির প্রধান পদ হইতে অপসারণ কার্য্যকরী হয় এবং ঐ গাঁও পঞ্চায়েতের উপ-প্রধান মহাশয়কে সাময়িক কাল তথা নতুন প্রধান নিয়োগ না হওয়া পর্যন্ত গ্রাম প্রধানের দায়িত্ব পালনের আদেশ দেওয়া হয়। উক্ত শূন্য পদ পূরণের জন্য পশ্চিম ত্রিপুরা জেলার জিলা পঞ্চায়েত আধিকারিক কর্তৃক নথী নং ৩(৩৮) জি, এল। ডি পি, ও (ডব্লিও)। ২০০০। ৬২৮-৩১ তারিখ ৪-১২-২০০০ইং নোটিশমূলে ২১-১২-২০০০ইং তারিখে গ্রাম পঞ্চায়েতের সভা আহ্বান করা হয়। উক্ত সভায় ৯(নয়) জন সদস্য সদস্যার মধ্যে মাত্র ৪(চার) জন উপস্থিত ছিলেন। ত্রিপুরা পঞ্চায়েত (ইলেকশান অফ্ অফিস বিয়ারারস) রুলস্ ১৯৯৪ এর ১০ এর অনুবিধি অনুযায়ী এরকম গ্রাম পঞ্চায়েতের সভায় কমপক্ষে অর্দ্ধেকের বেশী সদস্য বা সদস্যাদের নিয়ে কোরাম গঠিত হয়। উক্ত বিশেষ সভায় যেহেতু অর্ধেকের কম সদস্য সদস্যা উপস্থিত ছিলেন সেইজন্য ফোরামের অভাবে উক্ত সভাটি স্থগিত রাখা হয়। এরপর ১০-১-২০০১ইং সনে উক্ত স্থগিত সভাটি আহ্বান করা হয়। উক্ত দিবসে সারা ভারত রাজ্য সরকারী কর্মচারীদের বন্ধ থাকায় উক্ত সভাটি অনুষ্ঠিত হতে পারিনি। তারপর ৩.৪.২০০১ইং তারিখে আবার এক সভা ডাকা হয়। উক্ত দিবসে উক্ত সভাতেও মোট ৯(নয়) জন সদস্য সদস্যার মধ্যে মাত্র ৪(চার) জন উপস্থিত ছিলেন। তাই কোরামের অভাবে উক্ত সভাটিও স্থগিত রাখা হয়। জেলা পঞ্চায়েত আধিকারিক উক্ত সভার কার্য্যবিবরণী এবং পূর্ব নির্ধারিত সভাগুলির কার্য্যবিবরণী পঞ্চায়েত দপ্তরে প্রেরণ করেন। পঞ্চায়েত দপ্তর উক্ত কার্য্য বিবরণীগুলি পুঙ্খানুপুঙ্খভাবে বিচার বিশ্লেষণ করেন। উক্ত বিচার বিশ্লেষণে দেখা যায় যে বার বার সভাগুলি কোরামের অভাবে স্থগিত রাখতে হয় এবং উক্ত মহিলা সংরক্ষিত প্রধান পদটি পূরণ করা হয়নি। ফলে গ্রাম পঞ্চায়েতের উন্নয়ন কার্য্যক্রম ব্যাহত হয়। অতঃপর রাজ্যের আইন দপ্তরের পরামর্শক্রমে এবং ত্রিপুরা পঞ্চায়েত (ইলেক্শান অফ্ অফিস বিয়ারার্স) রুলস্। ১৯৯৪ইং এর ২৮ এর অনুবিধি অনুযায়ী উক্ত গ্রাম পঞ্চায়েতের প্রধান পদের দায়িত্বটি উক্ত গ্রাম পঞ্চায়েতের উপ-প্রধানের হস্তে অর্পণ করার সিদ্ধান্ত গ্রহণ করতে হয়। এই অনুযায়ী পশ্চিম ত্রিপুরার জেলা পঞ্চায়েত আধিকারিক সেহা নং এফ ৩(৩৮) জি-এল। ডি. পি. ও (প)। ২০০০। ১৮৪-৮৫ তারিখ ২-৬-২০০১ইং মূলে উক্ত গ্রাম পঞ্চায়েতের উপ-প্রধানকে গ্রাম প্রধানের দায়িত্ব পালন করে যাবার নির্দেশ দেওয়া হয়।

উপরিউক্ত তথ্য অনুযায়ী দেখা যায় যে গ্রাম প্রধান পদ পূরণের জন্য আইন অনুযায়ী সব রকম ব্যবস্থাই গ্রহণ করা হয়েছিল।

**শ্রী বিল্লাল মিঞা ঃ-** পয়েন্ট অব ক্ল্যারিফিকেশন স্যার, এখানে মাননীয় মন্ত্রী মহোদয় যে স্টেট্মেন্ট করেছেন যে,

আড়ালিয়া গ্রাম পঞ্চায়েতে ৯ জন সদস্য বিশিষ্ট গ্রাম পঞ্চায়েত, তারমধ্যে সেখানে মহিলা সদস্য হচ্ছেন তিন জন, আর বাকী ছয় জন হলেন পুরুষ সদস্য। স্যার, দূর্ভাগ্যবশত সেই গ্রাম পঞ্চায়েতের সেখানকার কমিউনিষ্ট পার্টির সাপোর্টার মেম্বার হচ্ছেন পাঁচ জন পুরুষ, আর একজন পুরুষ ও তিন জন মহিলা এরা হচ্ছেন কংগ্রেসের সাপোর্টার। ১৭-১০-২০০০ইং তারিখে সেখানে অনাস্থা দিয়ে মহিলা প্রধানের প্রধানশীপকে খারিজ করা হয় এবং তার পরবর্তী সময় তিনটা মিটিং কল করা হয়। এইভাবে প্রায় এক বৎসর শেষ হয়ে গেছে এখন পর্যন্ত সেখানে কোন প্রধান রিক্রুট করা হয়নি। কাজেই মাননীয় মন্ত্রী মহোদয়ের কাছে আমি জানতে চাই যে, মহিলা সংরক্ষিত আইন মোতাবেক সেখানে তিন জন মহিলা মেম্বার যেহেতু এই সভাগুলিতে উপস্থিত ছিলেন, আর সংখ্যা গরিষ্ঠতার প্রশ্ন যদি আসে তাহলে তো মহিলা প্রধান হওয়ার কোন কারণই ছিল না, যেটা ১৮-৮-১৯৯৯ইং সনে সেখানে আমিনা বিবিকে প্রধান করা হয়েছিল সেটার কোন দরকারই ছিল না। স্যার, মহিলা রিজার্ভেশন হওয়ার কারণেই বা সেই সুবাদেই সেখানে উনি প্রধান নিযুক্ত হয়েছিলেন।

**শ্রী বিল্লাল মিঞা** ঃ- সেই আড়ালিয়া গাঁও-পঞ্চায়েতে যেটা মহিলা সংরক্ষিত সেখানে প্রধান নিযুক্ত হওয়ার এক বছরের মাথায় অনাস্থা প্রস্তাব এনে তাকে হটিয়ে দেওয়া হয়েছে। অথচ এরপর আরো এক বৎসর চলছে এখনো পর্যন্ত নতুন কোন প্রধানকে নির্বাচন করা হয়নি। কোন কারণ না দর্শিয়েই সেই প্রধানকে সরিয়ে দেওয়া হয়েছে। এখন মাননীয় মন্ত্রী মহোদয়ের কাছে আমি জানতে চাই (১) কত দিনের মধ্যে কোন পঞ্চায়েতের প্রধানকে অপসারণ করার পর নতুন প্রধানকে নিযুক্তি দেওয়া হবে?

(২) দ্বিতীয়ত আমি আগে সেই পঞ্চায়েতের মেম্বার থাকার সুবাদে এটা জানি যে সেখানে এই ব্যাপারে কোন কনক্রিট রুলস্ নেই তবে দপ্তরের উচ্চপদস্ত অফিসাদের সঙ্গে আলোচনা করে জেনেছি যে পর পর পাঁচটি মিটিং-এ কোন মেম্বার অনুপস্থিত থাকলে তার বিরুদ্ধে অ্যাকশন নেওয়া হবে। কিন্তু গত একটা বৎসর অতিক্রান্ত হয়ে গেল এখন পর্যন্ত পাঁচটা মিটিং করা হলো না কেন, তা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি না এবং এই মহিলা সংরক্ষিত পঞ্চায়েতের প্রধানকে কতদিনের মধ্যে নিযুক্ত করা হবে?

**শ্রী সুবোধ চন্দ্র দাস** (মন্ত্রী) ঃ- মি. স্পীকার স্যার, বর্তমান পঞ্চায়েত আইন অনুযায়ী কোন পদাধীকারী অনাস্থা প্রস্তাব দ্বারা খারিজ হলে ৬ দিনের মধ্যেই উক্ত পদাধিকারীকে নির্বাচন করতে হয়। সেই অনুসারে পঞ্চায়েত দপ্তর থেকে দুইবার পঞ্চায়েত দপ্তর থেকে প্রধান নির্বাচন করাবার জন্য মিটিং ডাকা হয়েছে কিন্তু যে মিটিং ডাকা হয়েছে তাতে আইন অনুযায়ী অধিকাংশ মেম্বার উপস্থিত না থাকার জন্য প্রধান নির্বাচন অনুষ্ঠিত হতে পারেনি। এ ব্যাপারে আইন দপ্তরের পরামর্শ চাওয়া হয়েছে। আমাদের এই যে শেষ প্রচেষ্টা যখন ব্যর্থ হলে তখন আপাততঃ উপ প্রধানকেই পঞ্চায়েত আইন অনুযায়ী কাজ চালিয়ে যাবার জন্য পঞ্চায়েত দপ্তর থেকে নির্দেশ দেওয়া হয়েছে। মহিলা সংরক্ষিত এই প্রধানপদে অন্য কাউকেই প্রধান হিসেবে নির্বাচন করার কোন ব্যবস্থা নেই। কাজেই এখন যিনি উপপ্রধান হিসেবে দায়িত্ব পালন করছেন তাকেই প্রধান হিসেবে গণ্য করছি না, কিন্তু আমরা বার বার চেষ্টা করছি যাতে সকল সদস্য একমত হয়ে প্রধান নির্বাচন বসেন এবং তিন জনের মধ্যে যে কোন এক জনকে প্রধান হিসেবে নির্বাচিত করবেন এটা আমরা চাই এবং এই ব্যাপারে আমাদের দপ্তর থেকে বার বার উদ্যোগ নেওয়া হয়েছে কিন্তু এখন পর্যন্ত তাদের সকল মেম্বার নির্বাচন সভায় উপস্থিত হচ্ছেন না।

আর দ্বিতীয় যে কথাটা বলা হয়েছে যে ৫টা মিটিং-এ উপস্থিত না হলে তার মেম্বারশীপ খারিজ হয়ে যাবে-এটা সত্য কথা। কিন্তু দেখা যাচ্ছে নির্বাচনী সভায় অধিকাংশ মেম্বার উপস্থিত হচ্ছেন না, অথচ যিনি উপ-প্রধান প্রধানের দায়িত্ব পালন করছেন তার উদ্যোগে যে সব মান্থলি সভা হচ্ছে সেখানে সকলেই উপস্থিত হচ্ছেন। কাজেই আইন অনুযায়ী তাদের খারিজ করার কোন ব্যবস্থা নেই। এই ব্যাপারেও আমরা আইন দপ্তরের সঙ্গে পরামর্শ করেছি। কাজেই এই সমস্যা রয়েছে। মাননীয় সদস্য এটা জানেন। কাজেই কতদিনের মধ্যে প্রধান নির্বাচন করা হবে তিনি জানতে চেয়েছেন এখন নির্বাচনী সভায়

যদি অধিকাংশ সদস্য উপস্থিত না থাকেন তাহলে আমার পক্ষে এখানে থেকে নির্দিষ্ট করে কিছুই বলতে পারছি না। কিন্তু আইন মোতাবেক, আমরা আইনের প্রতি সম্মান দেখিয়ে দুই মাসের মধ্যেই আমরা আমাদের প্রক্রিয়া শুরু করেছি।

বারংবার চেষ্টা করেও তাদের সকলকে আমরা এক সঙ্গে করতে পারি নাই। এই পঞ্চায়েতের সি. পি. এমের ৫ এবং কংগ্রেসের ৪ জন সদস্য-সদস্যা রয়েছে। অনাস্থা প্রস্তাবের দিন সি. পি. এমের ৫ এবং কংগ্রেসের ৪ জনের মধ্যে তিন জন সদস্য-সদস্যা অনুপস্থিত ছিলেন। যিনি প্রধান হবেন তাকে অবশ্যই মহিলা হতে হবে। এটা কাউকে খুশী করার জন্য করা যাবে না। আইনানুসারেই করতে হবে। প্রধান নির্বাচন প্রক্রিয়া যাতে সুষ্ঠুভাবে হয় সেজন্য মাননীয় বিল্লালবাবুর কাছে আমার অনুরোধ রইল।

**শ্রী বিল্লাল মিঞা ঃ-** পয়েন্ট অব ক্ল্যারিফিকেশান স্যার ৩-৪-২০০১ইং তাদের যে লাস্ট মিটিং হয়েছিল, তাতে উপস্থিত ছিলেন চিফ্ ইলেকশান অফিসার। তিনি পরিস্কারভাবে উল্লেখ করেছেন যে আমাদের চারজন সদস্যই সেদিন উপস্থিত ছিলেন। সেদিন তিনি পরিস্কার করেই বলেছিলেন যে যেহেতু ৫ জন সদস্য উপস্থিত নেই সেহেতু মিটিং করা যাবে না। কিন্তু ৬০ দিনের মধ্যে প্রধান নির্বাচন করতে হবে। যেহেতু ৬০ দিনের মধ্যে প্রধান নির্বাচন করা সম্ভব হয় নাই সেহেতু আপনারা আইনটা কিভাবে মানছেন? ১২ টি মাস অতিক্রান্ত হওয়া সত্বেও কেন ব্যবস্থা নেওয়া হল না? কাজেই কত দিনের মধ্যে এই নির্বাচন প্রক্রিয়া শেষ করা হবে বলে আশা করা যায় সেটা মন্ত্রী মহোদয় জানাবেন কি?

**শ্রী সুবোধ দাস (মন্ত্রী) ঃ-** স্যার, রুলস্ যা আছে তার মধ্যে থেকেই প্রধান নির্বাচন করতে হয়। তা না হলে সেটা সম্ভব হচ্ছে না। কাজেই এই মুহূর্তে আমার পক্ষে বলা সম্ভব না কত দিনের মধ্যে নির্বাচন হবে। তবে এই ক্ষেত্রে রুল পরিবর্তন করা হলে অর্থাৎ শিথিলযোগ্য করা হলেই সম্ভব। তবে অবগতির জন্য জানাচ্ছি, এই ব্যাপারে প্রয়োজনীয় ব্যবস্থা দপ্তর নিচ্ছে।

এই বিষয়ে যদি আমাদের কোন সময় রুলস পরিবর্তন হয় তাহলে এটা শিথিলযোগ্য হতে পারে। এছাড়া কোন ব্যবস্থা নেই নির্দিষ্ট সময় দেওয়া মুশকিল। দপ্তর থেকে যে উদ্যোগ নেওয়া হয়েছে এটা আপনাদের অবগতির জন্য আমি এখানে উপস্থিত করছি।

**শ্রী রতনলাল নাথ ঃ-** পয়েন্ট অব ক্লেরিফিকেশন স্যার, মাননীয় মন্ত্রী জানাবেন কি যে অনাস্থা প্রস্তাব এসেছিল অনাস্থা প্রস্তাব দিতে হলে কতগুলি যুক্তি দিতে হয়। মাননীয় মন্ত্রীর কাছে তথ্য আছে কি যে, সেই দিন কি কি যুক্তি দিয়ে কারণ দেখিয়ে অনাস্থা প্রস্তাব এনেছিল এবং আমার যতটুকু জানা যে কোন সংখ্যা গরিষ্ঠের জোরে সংরক্ষণকে অশ্রদ্ধা জানাবার জন্য উদ্দেশ্য প্রণনিতভাবে সংখ্যা গরিষ্ঠের জোরে অনাস্থা প্রস্তাব এনেছিল, আপনার কাছে তথ্য আছে কিনা? দুই হচ্ছে, আপনি দায়িত্বিপ্রাপ্ত পঞ্চায়েত দপ্তরের মন্ত্রী এবং রাজ্য কমিটির সদস্য বা কর্মকর্তা যেটা মাননীয় সদস্য বলেছেন। সেখানে পাঁচজন হলো সি. পি. এমের সদস্য এবং কংগ্রেস-এর হলো চার জন সদস্য। চারজন সদস্যকে বুঝাবে মাননীয় সদস্য আর আপনি পাঁচজন সদস্যকে বুঝিয়ে নিন। কারণ এটা অশ্রদ্ধা হচ্ছে সংরক্ষণের প্রতি। আমার মনে হয় আপনার দপ্তরের কর্মকর্তারা নিশ্চয় পিছিয়ে থাকবে যেহেতু আজকে দপ্তরের বিষয়টি উঠবে। আমার সঙ্গে বইটি নেই। মোর দেন কনর্ফাম পর পর তিনটা মিটিং-এ অনাস্থা পরে প্রধান নির্বাচনের সময়। যে সংখ্যায় আসে ফোরাম নট ফাইভ, ফোরাম ইজ থ্রি, তাহলে সেখানে চারজন থাকলে চার জনের মধ্যেই প্রধান নির্বাচিত হবে, এটা আপনার জানা আছে কিনা? না জানা থাকলে জেনে নিয়ে ব্যবস্থাগ্রহণ করবেন কিনা?

**শ্রী সুবোধ দাস (মন্ত্রী) ঃ-** রুলসে এখন এটাই আছে যে, সংখ্যা গরিষ্ঠ সদস্যদের দ্বারা শুধু প্রধান নির্বাচিত হবেন।

**শ্রী মানিক সরকার (মুখ্যমন্ত্রী) ঃ-** মাননীয় অধ্যক্ষ মহোদয়, যে সমস্যাটা এসেছে এটা সত্যিই একটা সমস্যা হয়ে গেছে। এটা আসলে বলতে হবে গণতান্ত্রিক জটিলতা। এছাড়া আর কি ব্যাখ্যা হবে। কিন্তু এটা ঠিক মহিলাদের জন্য সংরক্ষিত মহিলা ছাড়া কেউ প্রধান হতে পারবেন না। এস. সি. থাকলে এস. সি. পাবেন, এস. টি. থাকলে এস. টি. পাবেন।

এখানে কোন দল যদি সেই সংখ্যাগরিষ্ঠ হয়েছেন মহিলা না থাকে তাতে এটা মেনে নেওয়া ছাড়া কোন রাস্তা নেই। মাননীয় পঞ্চায়েত মন্ত্রী তাঁর দপ্তরের দিক থেকে উদ্যোগ নেননি ঘটনা তা না। কিন্তু জটিলতা থেকে বেরিয়ে আনার মত আইনী কোন বেকিং সেখানে বের করতে পারছেন না। এটা আমি মাননীয় মন্ত্রী মহোদয়কে অনুরোধ করব যে দলেরই হউক আমাদের তো যে সিস্টেমটা এটাতো আমাদের মানতে হবে, আমাদের পছন্দ হউক বা না হউক। কিন্তু এই রকম দেখা গেছে এই আইনের মধ্যে যেহেতু নতুন পরীক্ষা করছে আমরা অনেক ক্ষেত্রে কিছু কিছু ফাঁক আছে এবং এই বিষয়গুলি পঞ্চায়েত দপ্তর তার ডাইরেকটরিয়েট দেখছেন এগুলি এবং আমার মনে হয় এই প্রসঙ্গটা এসছে আমি ঠিক নিশ্চিত না। যে যে বিষয়গুলি আছে মানে অসম্পূর্ণতা অথবা তখন ভাবি না। কিন্তু কাজ করতে গিয়ে কতগুলি সমস্যা তৈরী হচ্ছে এগুলি অভারকাম করার জন্য আইনের দিক থেকে কি কি ব্যবস্থা গ্রহণ করা দরকার দ্রুত এটা গ্রহণ করার চেষ্টা করা উচিৎ আর এখানে যে পঞ্চায়েত নিয়ে সমস্যা হচ্ছে মাননীয় মন্ত্রী মহোদয় দপ্তরে যারা আছেন এই সমস্ত সিলেকশনগুলি কনডাক্ট করেন যেটা মাননীয় সদস্য বললেন যে নরমালি ফোরামের প্রশ্নে যে জায়গাতে থাকে সেখানে প্রথম মিটিংয়ে ফোরাম না হলে পরে দ্বিতীয় মিটিংয়েও ফোরাম হয়ত রিক্যায়ারড না নরমালি। কিন্তু এখানে হচ্ছে যে কর্মকর্তা নির্বাচনের প্রশ্ন এই ক্ষেত্রে এটা প্রযোজ্য কিনা আমি নিশ্চিত না। এটা পরীক্ষা করে দেখা দরকার। যদি এটা প্রযোজ্য হয় তাহলে অপেক্ষা করার কোন প্রশ্ন নেই আর যদি এটা স্ট্রিকট্‌লি বলা হয় যে না এটা সংখ্যা গরিষ্ঠের মতে হতে হবে তাহলে সমস্যা হয়ে যাবে। এখন আমি মাননীয় মন্ত্রী মহোদয়কে বলব তার অফিসার বন্ধুদের বলে অন্যদেরও বুঝিয়ে বলা যে দেখুন আপনারা যাই করেন এটা আপনাদের পছন্দ না হলে কিছু করার নেই এটা করতে হবে। আমার মনে হয় এটা এখানে আমরা আলোচনা করছি এখানে যেই গাঁওসভার বিষয় নিয়ে আলোচনা করছি তারা আজকে কেউ নেই আমাদের মধ্যে কিন্তু এটা পত্রিকায় উঠবে। নিশ্চয় আমাদের যে দৃষ্টিভঙ্গিটা আমাদের যে ভাবনাটা এটা নিশ্চয় কোন না কোনভাবে তাদের কাছে যাবে আমরাও তাদের কাছে অনুরোধ জানাব তারা এই জায়গার মধ্যে একটা দৃষ্টিভঙ্গি নিয়ে এই সমস্যা থেকে বেরিয়ে আসতে সাহায্য করবেন।

**মি. স্পীকার ঃ-** আরও একটি দৃষ্টি আকর্ষণী নোটিশের উপর নিযুক্তি করণও পরিবেশ সেবা দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় বিবৃতি দিতে স্বীকৃতি হয়েছিলেন। আমি এখন নিযুক্তিকরণ ও পরিবেশ সেবা দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি তিনি যেন মাননীয় সদস্য অমিতাভ দত্ত ও শ্রীমতি বিজয়লক্ষ্মী সিংহা কর্তৃক আনিত দৃষ্টি আকর্ষণী নোটিশটির উপর বিবৃতি দেন। নোটিশের বিষয়বস্তু হলো - ''বেকারদের কর্মসংস্থানের ক্ষেত্রে কেন্দ্র সরকারের নীতি নির্দেশিকা সম্পর্কে''।

**শ্রী মানিক সরকার (মুখ্যমন্ত্রী) ঃ-** মি. স্পীকার স্যার, ভারত সরকারের অর্থ মন্ত্রক গত ৫ই আগষ্ট, ১৯৯৯ইং তারিখে মেমোরেন্ডাম আকারে গাইড লাইন অব একস্‌পেন্ডিচার, মেনেজমেন্ট, ফিস্‌ক্যাল ট্রুডেন্ট এন্ড অস্টিরিটি, এই নামাকরণ একটা মেমোরেন্ডাম জারী করেন। উক্ত মেমোরেন্ডামটি সমস্ত রাজ্যের মুখ্য সচিবের কাছে পাঠানো হয় এবং বলা হয় যাতে এই মেমোরেন্ডামটিকে ভিত্তি করে তারাও তাদের রাজ্যে অনুরূপ একটা নির্দেশনামা জারি করে। সেখানে অনেক বিষয় আছে। যেহেতু এখানে মাননীয় সদস্যরা নিয়োগ সংক্রান্ত বিষয়টা জানতে চেয়েছেন তাই আমি তার সঙ্গে যুক্ত বিষয়টাই বলছি।

প্রথমতঃ বর্তমানে প্রচলিত বিধি নিষেধ ভবিষ্যতেও জারি থাকবে। নন্-প্ল্যান পদ সৃষ্টির ক্ষেত্রে এই বিধি নিষেধ কঠোরভাবে পালন করতে হবে। অনিবার্য্য কারণ বশত যদি গ্রুপ বি, সি এবং ডি পদ পরিকল্পনা খাতে সৃষ্টি করতে হয় তবে অর্থ মন্ত্রকের অনুমোদনের জন্য পাঠাতে হবে।

দ্বিতীয়তঃ প্রতিটি মন্ত্রক দপ্তর অর্থ মন্ত্রকের পরামর্শক্রমে সমস্ত শূন্য পদের সংখ্যা নিরূপন পর্য্যালোচনা করবে। সেই পর্যালোচনা নির্দিষ্ট সময়ের মধ্যে সমাধান করতে হবে এবং শূন্য পদের প্রতিটি বিবরণ তৈরী রাখতে হবে। এই কাজ পূর্ণ হওয়া ব্যতিত কোন শূন্য পদ অর্থমন্ত্রকের অনুমোদন ব্যতিত পূরণ করা যাবে না।

তৃতীয়তঃ সকল মন্ত্রক দপ্তর তাদের মূল পদের ১০ শতাংশ পদ বিলোপ করবে এবং এই কাজ ১-১-১৯৯৯ইং তারিখের

মধ্যে করতে হবে। এই সিদ্ধান্ত কার্যাকর না হয়ে থাকলে সংশ্লিষ্ট দপ্তর মন্ত্রক অতিসত্ত্বর পদক্ষেপ নিবে এই সিদ্ধান্ত রূপায়নের জন্য। এটা হচ্ছে মাননীয় সদস্যারা যে বিষয় এখানে এনেছেন নিয়োগ সংক্রান্ত। উক্ত মেমোরেন্ডাম মুখ্য সচিবের দেওয়া পরিপ্রেক্ষিতে গত ৩১-১-২০০০ইং তারিখ রাজ্যের অর্থ দপ্তর একটি মেমোরেন্ডামের মাধ্যে সরকারী কাজকর্মে ব্যয় সংকোচের একটা নির্দেশ জারি করেন। কিন্তু এই নির্দেশে চাকুরীক্ষেত্রে সংকোচনের কোন রকম ব্যবস্থা আমরা রাখেনি। আমাদের রাজ্যে যেটা আমরা করেছি কি কি খাতে আমাদের খরচা নিয়ন্ত্রণ করলে আমরা আমাদের পয়সা বাচাতে পারি সেই নির্দেশ আমরা দিয়ে দিয়েছি। কিন্তু নিয়োগের ক্ষেত্রে ১০ শতাংশ বাতিল তারপরে খালি পদ পূরণ করা যাবে না এরপর অর্থ মন্ত্রকের অনুমোদন এই সমস্তগুলি আমরা করেনি। এতে আমরা লক্ষ করেছি - কেন্দ্রীয় সরকার মুখ্য সচিবদের মাধ্যমে এই নির্দেশ নামা দিয়ে এই নির্দেশকে পালন করার জন্য ইহাতে দেখা যায় রাজ্যের ক্ষেত্রেও কাজের সুযোগ সৃষ্টি করার সম্ভাবনা সংকোচিত হতে পারে। যদিও এখনো আমরা এটাকে কার্যকরী সেইভাবে করছি না। কিন্তু ভবিষ্যতে করতে হতে পারে। কারণ কেন্দ্রীয় সরকারের সাথে প্রতিটি রাজ্যের মেমোরেন্ডাম অব অ্যান্ডারস্ট্যাডিং সই করতে হচ্ছে। উত্তর পূর্বাঞ্চলের আসামও তারমধ্যে পরে। সম্ভবত ওখানে উত্তরপ্রদেশ, মহারাষ্ট্র আছে আরও বেশ কয়েকটা রাজ্য আছে। আমরা এখনো সেটা করেনি কিন্তু আমাদের তো কেন্দ্রীয় সরকারের কাছে যেতে হয়। আমাদের যে বাজেট হচ্ছে তার অর্ধেকেই কিন্তু কেন্দ্রীয় সরকারের অনুদান হিসাবে পাই। ফলে আমরা অনুদানের জন্য তাদের কাছে যেতে হয়। কাজেই এই নির্দেশিকা আমাদের রাজ্যের কর্ম প্রার্থী যুবক যুবতীদের জন্য খুব একটা ভাল সংবাদ না।

**শ্রী অমিতাভ দত্ত** (ধর্মনগর) ঃ- পয়েন্ট অব ক্লিয়ারফিকেশন স্যার, কেন্দ্রীয় সরকারের কর্ম সংস্থানের এই নীতি-নির্দেশিকা সমগ্র দেশের বেকার যুবকদের হতাশার মধ্যে ফেলে দেবে। তাদের মধ্যে হতাশা সৃষ্টি হবে ক্রুধ জন্মাবে এবং এই ক্রুধকে কাজে লাগিয়ে আমাদের দেশী বিদেশী শক্তি আমাদের দেশের স্বাধীনতা সার্বভৌমত্ব সংহতিকে বিনষ্ট করার চেষ্টা করবে এই পরিস্থিতির উপর দাড়িয়ে কেন্দ্রীয় সরকারের এই নীতির বিরুদ্ধে রাজ্য সরকার কি ভূমিকা গ্রহণ করেছেন?

**শ্রী মানিক সরকার** (মুখ্যমন্ত্রী) ঃ- মাননীয় সদস্য নিশ্চয় শুনেছেন আমি যখন আপনার এই বক্তব্যের পরিপ্রেক্ষিতে বক্তব্য রাখছিলাম। আমাদের রাজ্য সরকারের তরফ থেকে চাকুরী সংকোচনের ব্যাপারে আমরা কোন পদক্ষেপ নেয়নি।

**শ্রী অমিতাভ দত্ত** ঃ- এইভাবে গোটা দেশের বেকার যুবকদের হতাশার মধ্যে ফেলে দিবে তাদের মধ্যে বিভ্রান্তির সৃষ্টি হবে তাদের মধ্যে ক্রোধ জন্মাবে এবং এই ক্রোধকে কাজে লাগিয়ে আমাদের দেশের বিরোধী শক্তি আমাদের স্বাধীনতা সর্বভৌমত্ত্ব সংহতির বিনষ্ট করার জন্য চেষ্টা করবে। এই পরিস্থিতির উপর দারিয়ে কেন্দ্রীয় সরকারের এই নীতির বিরুদ্ধে রাজ্য সরকার কি ভূমিকা গ্রহণ করেছেন? -

**শ্রী মানিক সরকার** (মুখ্যমন্ত্রী) ঃ- মাননীয় সদস্য নিশ্চয় শুনেছেন আমি যখন আপনার এই বক্তব্যের পরিপ্রেক্ষিতে বক্তব্য রেখেছিলাম আমরা রাজ্য সরকার কেন্দ্রীয় সরকার আমাদের পরোক্ষভাবে বললেন যে এটা তোমাদের করতেই হবে যে আপনারা ও আপনাদের রাজ্যের মধ্যে এটা চালু করেন এবং ব্যবস্থা নিন। তাতে আমরা যে যে ব্যবস্থা নিয়েছি আমরা কিন্তু চাকুরী সংকোচনের সঙ্গে যুক্ত যে বিষয়গুলি এই তিনটি বিষয় ১,২,৩ করে আমরা এই জায়গাতে কোন পদক্ষেপন নেয়নি। আমরা অন্য পদক্ষেপ নিয়েছি। এটা তো পরিস্কার যে আমরা এই সংরক্ষনের প্রশ্নে কেন্দ্রীয় সরকার যে নির্দেশ নাম তারা গ্রহণ করেছেন এটা আমরা আমাদের রাজ্যে করতে চাইছি না। কাজেই এতে পরিস্কার বুঝা যাচ্ছে কি ব্যবস্থা নিয়েছি। আমরা এর মধ্যেও আমাদের আর্থিক সমস্ত সীমাবদ্ধতার মধ্যেও প্রায় বৎসরই কিছু কিছু ছেলে মেয়েকে কাজের ব্যবস্থা করছি। এটা প্রয়োজনের তুলনায় কম হতে পারে কিছু না কিছু আমরা করে যাচ্ছি। কাজেই এ থেকে এটা পরিস্কার যে আমরা এভাবে এমপ্লয়মেন্ট বেন্ড যেটা এটা আমরা সমর্থন করি না এবং এটা ঠিক না।

**শ্রী অমিতাভ দত্ত** ঃ- পয়েন্ট অব ক্লারিফিকেশান স্যার, কেন্দ্রীয় সরকারের কর্মসংস্থান নীতির বিরুদ্ধে থেকে রাজ্য সরকার যে ভূমিকা নিয়েছে আমরা অভিনন্দন জানাই। পাশাপাশি জনস্বার্থ বিরোধী একটা নীতি সেখানে নির্দেশিত রয়েছে

এই পরিস্থিতির উপর দাড়িয়ে আমাদের রাজ্য সরকার রাজ্যের বেকার যুবকদের কর্মসংস্থানের জন্য তাদের স্বনির্ভর করার জন্য কি কি কর্মসূচী গ্রহণ করেছেন?

**শ্রী মানিক সরকার** (মুখ্যমন্ত্রী) ঃ- দেখুন রাজ্যের নিশ্চয় নিজস্ব কিছু করার আছে। কিন্তু আমাদের রাজ্যের যে অবস্থা এতে মাননীয় সদস্য নিশ্চয় দ্বিমত পোষন করবেন না আমাদের ইচ্ছা, আর চিন্তা পরিকল্পনার সীমাবদ্ধ সামর্থ থাকলেও কিন্তু এই গুলির রূপায়ন করতে গেলে পরে যে আর্থিক সংগতির ব্যাপারটা সেটা আমাদের খুবই অসুবিধা, সেটা নিশ্চয় জানেন। ফলে আমাদের মত রাজ্যে আমি শুধু ত্রিপুরার কথা বলছিনা স্পেশাল কেটাগরী যে রাজ্য আছে ইনক্লুডিং হিমাচলপ্রদেশ কাশ্মীর উত্তপূর্বাঞ্চলের রাজ্যগুলির সঙ্গে এই ২টি রাজ্যও আছে এদের যা অবস্থা তাদের কোন ইনফারস্ট্রাকচার নাই সেইভাবে। এদের পক্ষে স্বনির্ভর করার জন্য একটা কিছু করতে যাওয়া কঠিন। কাজেই যে কোন কিছু করতে গেলে প্রথম কাজটাই হচ্ছে ইনফারস্ট্রাকচার ডেভেলাপ করা, সেটাই তো আমাদের নাই। সেটা করার জন্য আমরা চেষ্টা করছি। তার জন্য আমাদের কেন্দ্রীয় সরকারের উপর নির্ভরশীল থাকতে হয়। আমরা এর মধ্যে কিছু কিছু প্রকল্প হাতে নেওয়ার চেষ্টা করেছি। যেমন ধরুন খাদ্যে স্বংভরতার জন্য চেষ্টা করছি। এখন প্রাণী সম্পদ বিকাশের জন্য আমরা কিছু কর্মসূচী হাতে নিচ্ছি। মৎস চাষে স্বনির্ভরতার জন্য আমরা চেষ্টা করছি। হর্টিকালচার ডেভেলাপমেন্ট এর জন্য আমরা আরো ১২ হাজার হেক্টর নূতন করে করব। এই যে কর্মসূচীগুলি এর মধ্যে তো কিছু কর্মসংস্থানের সুযোগ থাকবে। স্বনির্ভরতার প্রশ্নে সকালে আমাদের আর. ডি. মিনিষ্টার রেফারেন্স পিরিয়ড এর উপরে আলোচনা করছিলেন। তার মধ্যে দিয়েও কিছু কর্মসংস্থানের সেখানে তৈরী হচ্ছে। আবার এখানে আমরা সবাই প্রতিবাদমুখর হয়েছি যে প্রাইমিনিষ্টার রোজগার যোজনা আছে বা অন্যান্য যে স্কীমগুলি আছে স্বনির্ভর করার জন্য এইগুলিতে জাতীয় ব্যাঙ্কগুলির যে ভূমিকা গ্রহণ করা দরকার তারা সেখানে বলা যায় একটা কপট ভূমিকা নিচ্ছে। এটা আমরা কেউ সমর্থন করছিনা। এর মধ্যে রাজ্যস্তরে আমরা আরেকটি প্রকল্প হাতে নিয়েছি "স্বালম্বন"। আমরা সেটা করার চেষ্টা করছি। আমাদের সবাই চাকুরী চায়না। আবার অনেকে শুধু চাকুরীর উপর নির্ভর করতে চাইছেন। যারা চাকুরী চায়না লেখাপড়া জানা বা অর্ধ শিক্ষিত তাদের হয়তো কিছু টাকা পয়সা আছে এই টাকায় কিছু করা যাবে না কিছু সাহায্য তারা চায় কিন্তু যে কাজটা তারা করতে চান তার জন্য তার একটা স্কীম দরকার। এই স্কীমটা তার নাই। এই স্কীমটা ডেভেলাপমেন্ট করার জন্য আমরা আমাদের 'স্বাবলম্বন' কর্মসূচীটা এটা আমরা নিয়েছি।

এটাতে আমরা কতকগুলি এরিয়া আইডেনটিফাই করেছি ১৪ থেকে ১৫টি। যেটা আমাদের রাজ্যের ভিতরে কাঁচা মাল আছে তার উপর ভিত্তি করে ফিনিস প্রডাকশান যেটা হবে সেটা রাজ্যের ভিতরেই যার চাহিদা আছে আবার কিছু জিনিস আছে বাইরে চাহিদা আছে আমরা যোগান দিতে পারছি না। এই জিনিসটাকে বেইজ করে নিজে দাঁড়াবেন তার সঙ্গে আরোও ৪, ৫টি লোককে তারা সাহায্য করতে পারবেন এই বিষয়গুলি করতে গেলে পরে নিজের যে স্কীল থাকা দরকার এই স্কীলটা ডেভেলাপমেন্ট করার জন্য আমরা এই স্কীমটা নিয়েছি। এখানে কোন রকম সাবসিডির ব্যাপার নেই। স্কীল ডেভেলাপমেন্টের জন্য যে ট্রেনিং ইনবার্ট করা হবে এটা স্টেট-এর ভিতরে হউক অথবা বাইরে হউক তার জন্য যে খরচটা এটা সবটা রাজ্য সরকার আমরা বহন করব। এখানে শুধু স্কিলিং হবে এবং স্কিনিং এর মধ্যে এখানে ব্যাঙ্ক এর লোক রেখেছে আমরা ইচ্ছা করে যাতে পরবর্তী সময় বলতে না পারে ঐ প্রজেক্ট-এর ভিত্তিতে এই লোকটাকে কেন ট্রেনিং দিলেন। এই প্রজেক্ট ভাইবেল না আমরা তাকে টাকা দেব না এই কথাটা যাতে বলতে না পারে। তার জন্য ডিসট্রিক্ট লেভেলে স্টেটের মধ্যে সমস্ত ন্যাশানাল ব্যাঙ্কের প্রতিনিধি রাখছি। আমাদের স্টেটের যে কো-অপারেটিভ ব্যাঙ্ক বা ল্যান্ড ডেভালেপমেন্ট ব্যাঙ্ক বা আর্বান ডেভালাপমেন্ট ব্যাঙ্ক তাদেরকেও আমরা এরমধ্যে অর্ন্তভুক্ত করছি। এগুলি স্কিনিং করে দিয়ে দিলে পরে যারা এই প্রজেক্ট গুলি উপস্থিত করলে তাদের তখন ট্রেনিং আরম্ভ হবে। এই ধরনের স্টেটের ভিতরে করতে গিয়ে যদি দেখা যায় যে এক্সপার্ট বাইরে থেকে আনতে হবে তার খরচা দিয়ে আমরা আনব এবং তার শুধু নথীভুক্ত

হবেন বিলু প্রপারটি লাইনে ১০০ টাকা দিয়ে আর এবাব প্রপারটি লাইন যারা তারা ২৫০ টাকা বা ২০০ টাকা দিতে হবে আর বাকি টাকা আমরা রাজ্য সরকার বহন করব। আমরা ইনিশিয়ালি এই রকম ১০ জন কার্পেন্টারকে পাঠিয়েছি কেরালাতে। রাবার বোর্ডের সঙ্গে কথা বলে। তাদের বিমান ভাড়া রেলের ভাড়া পকেট মানির জন্য কিছু টাকা যে দিন থেকে শুরু করেছে তার দিন থেকেই। আমাদের স্টেটের মধ্যে ডিসট্রিক লেভেলে ওয়ার্কশপ কমপ্লিট হয়ে গেছে এখানে আমরা যে স্কিমটা এনেছি তার মধ্যে কিছু কিছু ফাক আছে এগুলো আবার এসছে আমরা অনুমোদন দিয়ে দিয়েছি, এরপরেই হয়তো তারা নোটিশ করবেন। কাজেই আমি বলছি না যে এটা একটা বিরাট এটা একটা সমস্যা সমাধান হয়ে যাবে। বাট লিটেল হার্মেল এটেমপট টু হেলপ আওয়ার আনএমপ্লয়মেন্ট। যারা নিজেরা কিছু করে নিজের পায়ে দাঁড়াতে পারেন।

**শ্রী মানিক দে ঃ-** মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয় এখানে একটি বিষয়ে অবগত করেছেন কিন্তু আরেকটা বিষয়ে উনার দৃষ্টি আকর্ষনের মাধ্যমে আমি জানতে চাই যেটা ইতিমধ্যেই কিছু পত্র পত্রিকায় প্রকাশিত হয়েছে যেমন ভলানটারি রিটায়ারমেন্ট সার্ভিস (বি. আর. এস.) সম্পর্কে এবং এখানে কেন্দ্রীয় সরকার তার একটি দৃষ্টি ভঙ্গি ব্যাখ্যা করে রাজ্য সরকার গুলোকে জানাবেন এই রাজ্যে এই রকম ভি. আর. এস চালু করার চিন্তা ভাবনা সরকারের আছে কিনা ? দ্বিতীয়তঃ পত্র পত্রিকায় দেখেছি বা আমরা দেখতাম বেকারদের সম্পর্কে এবং যারা সার্ভিস করছে তাদের সম্পর্কে ও প্রাইম মিনিষ্টার দপ্তরে একটি যোজনা তৈরী হয়েছে বা তৈরী করার চেষ্টা করছে রাজ্য সরকারকেও হয়তো যুক্ত করেছেন রাজ্য সরকারকে অবশ্য জানাবেন কিনা অবশ্য সেটা রাজ্য সরকারের পক্ষ থেকে বলতে পারবেন যে ৪৫ বছর চাকুরী ৫৫ বছরে বাড়িতে পাঠিয়ে দেবেন এবং তার ৫ বছরের পর কিছু সার্ভিস বেনিফিট দিবেন। এরপর যখন একটা স্কীম যখন গাড়ীর ড্রাইভারদের ক্ষেত্রে গাড়ীটা যখন নেবেন তখন ড্রাইভারের চাকুরী হবে তারপর গাড়ীটার যখন বয়স ফুড়িয়ে যাবে সে গাড়ীটা অকশান করে যে টাকা পাওয়া যাবে সেটা ড্রাইভারকে দিয়ে দেওয়া হবে। তার আর চাকরি থাকবে না এই যে স্কীমটা যেটা প্রাইম মিনিষ্টারের দপ্তরের সেটা তৈরী হয়েছে এটা চালু করার জন্য রাজ্য সরকার গুলোকে সেই ধরনের নির্দেশ এসেছে কিনা ?

**শ্রী মানিক সরকার** (মুখ্যমন্ত্রী) **ঃ-** প্রথম যেটা বলেছেন, এটা তো আসলে আমরা করার ব্যাপার না, এখানে সতস্ফুর্ত কোন উদ্যোগ আমরা নিচ্ছি না সরকার থেকে নীতিগতভাবে। এখন কত কত সংস্থা আছে আমাদের এখানে বিশেষ করে আন্ডার টেকিং-এর মত কিন্তু এগুলো খুব একটি চলছে না। যেমন গত কালকেও আমি শুনেছিলাম শ্যামাচরণবাবু আলোচনা করেছিলেন উনি কারেকট পয়েন্ট তুলেছেন যে আমাদের শিল্পমন্ত্রী যখন ঐ চা বাগানগুলি যে অধিগৃহীত বাগানগুলো আরেকটু সময় বাড়ানোর জন্য। আমরা যে অধিগ্রহণ করা হচ্ছে, টাকা খরচ করছি তার থেকে লাভ হচ্ছে না। অর্থটা কি আমাদের অধিগ্রহণ করার তো একটি উদ্দেশ্য আছে সেই উদ্দেশ্যটা কি। এটা নিজের পায়ে দাড়াবে তাকে একটি জায়গায় নিয়ে গিয়ে হয় মালিক-এর হাতে ফিরিয়ে দেবে অথবা এটা একটি কো-অপারেটিভ সেকটারের কাছে দেবে। দেট ইজ দ্য কারেক্ট এপ্রোচ এবং এটা সঠিকভাবে তুলেছেন। এই যে পাবলিক সেকটার আন্ডারটেকিং যেগুলো আছে সব গুলো যে লাভে চলছে তা না আবার সবগুলো যে লোকসানে চলছে তা না। আমাদের রাজ্যে এগুলো যে আছে এগুলোতে কিছু সমস্যা তৈরী হচ্ছে ফলে কোন কোন জায়গায় এই প্রশ্নগুলো এসে যাচ্ছে। আমাদের সরকার চালাতে গিয়ে আমরা তো সবার সঙ্গে কথা বলে কাজ করার চেষ্টা করি, সবার মত হয়তো আমরা গ্রহণ করতে পারিনা। সবার সঙ্গে একমত পোষণ করি না, কারুর দিক থেকে এই রকম প্রস্তাব আসছে। কিন্তু এগুলো নিয়ে আমরা কোনও মনস্থির করিনা। কারণ প্রতিষ্ঠানটা লাভ জনকভাবে চলছে না তারা শুধু আমাদের কর্মচারীদের উপর সব দায়িত্ব দিলে চলবে না যদি কোন প্রতিষ্ঠান সম্পর্কে নতুন করে কোন সিদ্ধান্ত নিতে হয় সব কিছু করতে গেলে পরে কর্মচারীদের ব্যাপারটা আমাদের প্রটেকশন ব্যবস্থা রেখেই আমাদের করতে হবে।

দ্বিতীয়তঃ যে প্রশ্নটা এনেছেন এই ধরনের কোন সার্কুলার আমাদের কাছে আসেনি। আমার মনে হয় মাননীয় সদস্য এটা পত্রিকা দেখে বলছেন। আমি এটা পত্রিকাতে দেখেছি কিন্তু বিষয়ের ব্যাপার হচ্ছে এই সার্কুলার আমাদের ন্যাশানাল যে

নিউজ পেপার গুলি আছে ইংলিশ, হিন্দিতে সেই পত্রিকাতে এইগুলি আসেনি এক দুটো পত্রিকাতে এইগুলি এসেছে আর এই পত্রিকাগুলো সবাই পড়েন না, দেশের সব জায়গায় এই পত্রিকা যায় না। সাম্ হাউ এটা আমার চোখে এসেছে এবং আমি দেখেছিলাম দুই তিন দিন এই সার্কুলারটা প্রধানমন্ত্রীর অফিস থেকে প্রোটেস্টেড্ হয়েছে কিনা, কিন্তু না এই যে স্কীমটা এই রকম কোন চিন্তা আমাদের নেই কিন্তু লক্ষ করা গেল এটা যখন এসেছে এবং পার্টিকুলারলী কর্মচারী ফেডারেশন ন্যাশানাল এ্যামপ্লয়ীজ ফেডারেশন তারা এই সার্কুলারটাকে সামনে রেখে স্ট্রং স্টেটম্যান্ট তারা ইস্যু করে, সুকমল সেন হচ্ছেন তার জেনারেল সেক্রেটারী। এটা অত্যন্ত বিপদজনক এটা শুধু কর্মচারীদের জীবিকার উপর আক্রমণ না নতুন যারা তাদের উপর আক্রমণ করবে কিন্তু এটা কোন জায়গাতে সরকারী দিক থেকে কোন প্রতিবাদ আসেনি। তাহলে বোঝা যাচ্ছে সাম্থিং ইজ্ দেয়ার। আমাদের কাছে এখনো পর্যন্ত কাগজটা আসেটি এবং না আসা পর্যন্ত আমি কোন দায়িত্ব নিয়ে কথা বলতে পারিনা।

LAYING OF PAPERS ON THE TABLE OF THE HOUSE

**Mr. Speaker :-** Now, the business before the House - Laying of copies of "the Tripura Sale Tax (Twelfth Amendment) Rules, 2001 as required under sub-section (3) of Section 44 of the Tripura Sales Tax Act. 1976.

Now, I request the Hon'ble Minister-in-Charge of the Finance Department of lay the above Rules on the Table of the House.

**Sri Badal Chowdhury** (Minister) :- Sir, I beg to move a copy of "the Tripura Sale Tax (Twelfth Amendment) Rules, 2001 on the Table of the House.

**Mr. Speaker :-** Now, the Business before the House - Laying of copies of "the 14th and 15the Annual Report and Accounts of Tripura Forest Development and Plantation Corporation Limited for the year 1989-90, 1990-91 as required under section 619(A)(3) of the companies Act, 1956.

Now, I request the Hon'ble Minister-in-Charge of the Forest Department to lay the above Annual Report and Accounts on the Table of the House.

**Sri Narayan Rupini** (Minister) :- Sir, I beg to move a copy of "the 14th & 15th Annual Report and Accounts of Tripura Forest Development and Plantation Corporation Limited for the year 1989-90, 90-91" on the Table of the House.

**Mr. Speaker :-** Now, the Business before the House - Laying of copies of "the Tripura Vaterinary Council Rules - 2000 as required under the provision of sub-section(3) of section 65 of the Indian Vaterinary Council Act, 1984.

Now, I request the Hon'ble Minister-in-Charge of the Animal Resource & Development Corporation Ltd to lay the above Rules on the Table of the House.

**Sri Narayan Rupini** (Minister) :- Sir, I beg to move a copy of "the Tripura Vaterinary Council Rules - 2000 as required under the provision of sub-section(3) of section 65, on the Table of the House.

**Mr. Speaker :-** Now, the Business before the House - Laying of copies of "Tripura

Shops & Establishments (Fourth Amendment) Rules, 2000 as required under Section 25(4) of the Tripura Shops and Establishments Act.,1970.
Now, I request the Hon'ble Minister-in-Charge of the Labour Department to lay the above Rules on the Table of the House.

**Sri Faijur Rahaman** (Minister) :- Sir, I beg to a copy of "the Tripura Shops & Establishments (Fourth Amendment) Rules, 2000 as required under Section 25(4) of the Tripura Shops and Establishments Act.,1970, on the Table of the House.

**Mr. Speaker :-** Hon'ble Members are requested kindly to collect the copies of the above mentioned Rules & Annual Reports as laid on the Table of the House from "NOTICE OFFICE" of Tripura Legislative Assembly Secetariat.

GOVERNMENT BILL CONSIDERED AND PASSED

**Mr. Speaker :-** সভার পরবর্তী কার্যসূচী হলো, "The Salary, Allowances and other Amenities of the Leader of the Opposition in the Tripura Legislative Assembly Bill, 2001 (Tripura Bill No. 5 of 2001)".
এই সভার বিবেচনার জন্য প্রস্তাব করতে আমি পরিষদীয় দপ্তরের ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি।

**Shri Keshab Majumder** (Minister) :- মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি প্রস্তাব করছি যে, "The Salary. Allowances and other Amenities of the Leader of the Opposition in the Tripura Legislative Assembly Bill. 2001 (Tripura Bill, 5 of 2001)."

মি. স্পীকার ঃ- মাননীয় সদস্য শ্রী শ্যামাচরনবাবু বলবেন, আচ্ছা আপনি বলুন।

শ্রী শ্যামাচরন ত্রিপুরা ঃ- স্যার, আমার একটা দৃষ্টি আকর্ষণী নোটিশ ছিল, আপনি এটা জানলেন না। আমি অবশ্য নোটিশ দেয়নি। বড়কাঠাল হাইস্কুল থেকে ২০ জন মাষ্টার হঠাৎ করে প্রত্যাহার করে আনা হল, তার ফলে স্কুলটা অচল হয়ে আছে। এই বিষয়টা মাননীয় মন্ত্রী খোঁজ নিয়ে দেখবেন কিনা। আপনার দৃষ্টি আকর্ষণীয় নোটিশটির বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। এটা তো শিক্ষার ব্যাপার এর সঙ্গে বেতনের ব্যাপর আছে। প্রতি অধিবেশনে মাননীয় মন্ত্রী পার্লামেন্ট এফিয়ার্স মিনিষ্টার যেভাবে অপজিশন লিডারের জন্য বিল আনছেন নতুন রুলস্ আনছেন তাতে মনে হয়, উনাদের মধ্যে যেন একটা বিরাট সম্পর্ক হয়ে গেছে যেন অপজিশন লিডারকে আর না তুলে চলেই না। মাননীয় সমীরবাবু যখন ছিলেন, কতবার বলা হয়েছে তিনি কিন্তু শোনতে রাজি ছিলেন না। কিন্তু দেখলে তো মনে অনেক কিছু , কিন্তু বিলে কিছুই নেই। এটা জাষ্ট মিনিষ্টার যা পারে এতটুকুই পাবে। আর এখানে তো তারা পাচ্ছেই। কিন্তু এইভাবে হাউসকে মিসল্ভেড করা হয়েছে। প্রতিবারই বিল এনে শুধু বিরোধী অপজিশনকে সুযোগ দেওয়া হচ্ছে আর মেম্বাররা ডিপ্রাইভ হচ্ছে। এটা করার কি অর্থ আছে। গত ২১ তারিখ পার্লামেন্টে সেলারি এ্যান্ড এলাউন্স অব মেম্বার অব পার্লামেন্টে যে বিল হয়েছিল, সেই সম্পর্কে সোমনাথ চ্যাটার্জী যে বক্তব্য এটা তুলে ধরেছি। সোমনাথ বিলের আলোচনায় বলেছিলেন যে, তিনটা টাইমে বাড়বে ৪ হাজার এর ক্ষেত্রে ১২ হাজার হবে। তারপর এরিয়া সার্ভিস ক্ষেত্রে প্রায় লাখ খানেক হবে। এই ব্যাপারে সোমনাথ চ্যাটার্জীর বক্তব্য হল বার বারে বিল না এনে ঐ দ্রব্য মূল্যের সঙ্গে সম্পর্কে রেখে আর নতুন কোন বিল করতে হয় না আগেই করে রেখেছে যে প্রাইস ইনডেক্স বাড়ার সঙ্গে সঙ্গে এটা অটমেটিক্যালি এডজাস্ট হয়ে যাবে। এই রকম হলে মনে হয় সুবিধা হয়। এই জন্য আমি বলছি এম. এল. এ-দের জন্য চিন্তা করুন। তাদের বাড়ী ঘর আছে, তাদেরও খাওয়া দাওয়া আছে, আমি খাওয়ার কথা বাদই দিলাম। কিন্তু বাদ দিয়ে অন্তত প্রতি হোস্টেলে একজন স্টেনো-কাম-স্টাইপিস্ট যদি রাখেন, তাহলে পরে এম. এল. এ-দের খুব সুবিধা হবে। আমাদের অনেক কিছু টাইপ করতে হয়। তার জন্য দোকানে

যেতে হয় এবং দেখা গেল সময় মত পাওয়া যায় না। কিন্তু অনেক রাজ্যের বিধানসভাতে তো স্টেনো-কাম-স্টাইপিস্ট থাকে এতে এম. এল. এ-দের সুবিধা হয়। উনি স্বাস্থ্যমন্ত্রী উনি বললেন আমরা যে ঔষধ কিনে খাই এটা তো আর বিল করা যায় না। ১০-২০ টাকার টেবলেট কিনতে হয় কোন কোন রোগের জন্য। এটা দেখা যায় মাসের শেষে ১০০০ টাকা হয়ে যায়। কিন্তু ১০ টাকার জন্য যদি কোন ডাক্তারের কাছে যদি সই করাতে যাই তাহলে এটা নিজেরও লজ্জা লাগে আবার ডাক্তারও বলবে যে ২০ টাকার জন্য সিগ্‌নেচার নিতে আসে। এটা লজ্জাজনক ব্যাপার। কাজেই চিকিৎসা ভাতা বা সুযোগ হিসাবে কিছু একটা লাম সাম এমাউন্ট রাখলে পরে আপনারাও উপকৃত হবেন। এইবার অনিলবাবু এবং কেশববাবুর সঙ্গে যে ২০০ টাকা টি. এ, ডি. এ. এটা দিয়ে হয় না দিল্লী থেকে সর্বশান্ত হয়ে এসেছি। কত টাকা পাব এটা তো আর হিসাব করে দেয় না বলে স্যার ফাইন্যাল বিল করে নিন। ১০০০ টাকা নিয়ে গেলাম আর ওখানে রইলাম ১০ দিন। আমার নিজের পারসোন্যাল যা ছিল এটাও শেষ হয়ে গেল। কাজেই এটার একমাত্র কারণ হচ্ছে আমাদের যে ট্রেন ফেয়ার, প্লেন ফেয়ার অন্যান্য রাজ্যে যেমন এম. পিরাও ১৫ পারসেন্টের বেশী পান, যত টাকা টিকিট কাটা হয়। আমাদের টিকিট কাটা হয়েছে ১৬ হাজার ৪৮০ টাকা। এটা যদি আমরা ১০ পারসেন্টও পেতাম তাহলে আমাদের মোটামোটি একটু স্যাভিংস না হোক খরচটা চলে যেত। ১০ থেকে ১৫ পারসেন্ট অন্যান্য রাজ্যের মত এম. পিদের মত হয়তো না করেন কিছু একটা করেন। এটা মন্ত্রীদের ক্ষেত্রেও এপ্লিকেবল হয়ে যাবে। আমি অপজিশন লিডারকেও অনুরোধ করব যে আগামী বাজেট অধিবেশনে মিনিমাম সুযোগগুলির দেওয়ার যাতে ব্যবস্থা করেন এবং আমি আশা করব আমাদের পার্লামেন্ট এফেয়ার্স মিনিষ্টার তাতে নারাজ হবেন না। কারণ নিজের কথা নিজে তো বলতে পারছেন না। আমি বলে দিলাম সকলের হয়ে এবং এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি, ধন্যবাদ।

শ্রী নগেন্দ্র জমাতিয়া ঃ- আমার একটাই প্রশ্ন সেটা হচ্ছে এম. এল. এদের কন্‌স্টিটিউয়েনসি এলাউন্স যেটা ১০০০ টাকা আগের পরিস্থিতি যদি থাকত তাহলে এই প্রশ্ন উঠে না। কিন্তু এখন যে পরিস্থিতি আমাদের সম্ভবতঃ কেউ গাড়ী রিজার্ভ করে নিয়ে যদি না যান তাহলে এলাকা ভিজিট হয় না। যেমন ধরুন আমার এলাকাতে এসকর্ট করে গাড়ী নিয়ে যাই কারণ একটা জায়গায় যদি দাড়াই এবং আর একটা স্পটে যদি যাওয়া হয় তবে সেই গাড়ী আর পাওয়া যায় না। অতএব দুই তিনটা জায়গা যদি ভিজিট করি তাহলে একটা গাড়ী নিতেই হয়। একটা গাড়ী পার-ডে ১২০০ টাকা, এর মধ্যে আর একটা ব্যাপারও আছে নিরাপত্তার ব্যাপার। কোন একটা রিস্কি জায়গায় যদি যেতে হয় তাহলে আমাদের এসকর্ট নিয়ে যেতে হয়। সেই ক্ষেত্রে সি. এম. আমাদের এসকর্ট দেন। এম. এল. এদের গাড়ী চলার জন্য নিজেদের ভাড়া নিতে হয়। তার জন্য আমাদের একবার যেতে গেলে ১০০০ থেকে ১২০০ টাকা লাগে। এখন ১০০০ টাকা যেটা কন্‌স্টিটিউনয়েসি এলাউন্স বলে দেওয়া হয়েছে এটা যদি গাড়ী ভাড়া ধরি তাহলে মাসে একদিন যাওয়ার মত হয় না। তারপরে ড্রাইভারকে খেতে দিতে হয় অন্য সব কিছু বাদ দিলেও শুধু গাড়ী ভাড়া এটাও চলে না। কাজেই কনস্টিটিউনসি এলাউন্স যেটা বলা হয়েছে সেটা ঠিক এই টাকা দিয়ে হয় না। আমি মনে করি অন্তত এই ক্ষেত্রে শুধু এই একটা আইটেমে হলেও যেন চিন্তা করা হয়। এটা যেন ২০০০ টাকা হয় যে অন্তত মাসে ২ বার যেতে পারা যায়।

এক বছর যে টাকা দেওয়া হয়নি এটা বাস্তব। আমার কনস্টিটিউনসি এলাকার মত আমরা সন্মুখীন হয় তাহলে বোধ হয় বাস্তব সম্মত হয়।

শ্রী রতনলাল নাথ ঃ- স্যার, আমরা এই বিলটাকে সমর্থন করি। দপ্তর কিংবা দপ্তরের যিনি মন্ত্রী উনার কাছে ক্লারিফিকেশন বুঝার জন্য চেষ্টা করেছিলাম এটার মধ্যে ডিটেইলস নেই। সেই জন্য আমি বুঝিনি। এখানে বলছে সেলারি এলাউন্স। এন্ড আদার এমিনিটি হ্যাজ মে ভি এডমিসাইবল টু মিনি ষ্টার, আদার দেন চিফ মিনিষ্টার এন্ড স্ট্যাট অব ডেপুটি। ইন এডিশান হি উইল বি এনটাইটেল টু স্টেশনারি টু এড্ মিসাইবল আন্ডার সেক্সান ৮(এ) অব দি সেলারি, পেনশন, মেম্বারস অব দি এ্যাক্ট ১৯৭২। এখানে কেবিনেটের মত অপজিশন লিডারের ফেসিলিটি নেই। এখানে প্রশ্ন হল দীর্ঘদিন

ধরেই বিভ্রান্ত। পত্রপত্রিকায় প্রকাশিত হচ্ছে অপজিশন লিডারের ফেসিলিটি দিচ্ছেনা। বেনিফিট দিচ্ছেনা। এখানে বিভিন্ন রকমের প্রশ্ন উঠেছে। এখানে প্রশ্ন হল কেবিনেট মিনিষ্টাররা কি কি পান। ইট ইজ এ ভেরি ক্রোসিয়েল। বিল পাশ করল না। ঝগড়া শুরু হবে। কাজেই এই জিনিস ক্লিয়ার হওয়ার দরকার। স্পীকারের সাথে গন্ডোগোল হয়। কারণ কি কি ফেসিলিটি মেনটেইন, রোল ভাল। তবুও বক্তব্যের মধ্যে ক্লিয়ার করে দিলে ভাল হবে। অন্য ক্ষেত্রে সমস্যা নেই। স্টেশনারি ব্যাপারে ক্রোয়েসিয়ালের ফলে টাকা ইনভলব হবে। আমার মনে হয় স্ট্যাটমেন্ট অবজেকশন, বিসিনেস থাকতে হয় কাজেই সেখানে কোন সমস্যা নেই। সুতরাং পুনমুষকিভব চলবে কিনা সেটা আপনি দেখবেন। শ্যামাচরণ ত্রিপুরা এবং নগেন্দ্র জমাতিয়া এখানে যে বিষয়ে বলেছেন সেটা মোস্ট এসেনসিয়াল আমার মনে হয় কোন এম. এল. এ. যদি কাজ করেন তাহলে তার ফেমিলির বেনিফিট দেবেন না। উনার অফুরন্ত কাজ অথচ স্টেনো কাম টাইপিস্ট। সুতরাং নগেন্দ্রবাবু বলেছেন কনস্টিটিয়েনসি এলাউন্স। একজন এম. এল. এ. বলতে পারবেন উনি এড়িয়ে যাবেন। সেই পরিবেশ নেই। সুতরাং এম. এল. এ.-রা ঘোরতে পারবেন না। অন্যান্য ফেসিলিটি আমাদের দরকার নেই। একটা কোয়েশ্চান জমা দিয়ে ছিলাম সারা ভারতবর্ষের মধ্যে আমাদের রাজ্য ছোট। অন্যান্য রাজ্যে তারা কিভাবে পাচ্ছে? এলাউন্স ইজ নট নেসেসারি। উনি কি পাচ্ছেন এবং কেবিনেট কি পাচ্ছেন, মিনিষ্টার কি পাচ্ছেন সেটা জানার দরকার নেই। কনস্টিটিউন্সী এলাউন্স ইজ নেসেসারী এ্যান্ড স্টোনো কাম টাইপিস্ট। এই ব্যাপারটা দপ্তরের যিনি ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় আছেন তিনি নিশ্চয়ই ক্লীয়ার করে বলবেন। ক্যাবিনেট মিনিষ্টার কি কি ফেসিলিটিজ পাচ্ছেন এবং অপোজিশান সেই ফেসিলিটিজগুলি পাচ্ছেন কি না সেটা ক্লীয়ার করে বলবেন। গণতন্ত্রের মূল জিনিষ হলো অপোজিশান। কাজেই কনসানর্ড মিনিষ্টারের নিকট থেকে এই ব্যাপারে আমি ক্লারিফিকেশান চাইছি।

**শ্রী কেশব মজুমদার** (মন্ত্রী) ঃ- মি. স্পীকার স্যার, আমি হাউসের সামনে দি স্যালারী, এলাউন্সের এ্যান্ড আদার এমেনিটিজ অব দা লীডার অব দ্য অপোজিশান ইন দ্য ত্রিপুরা লেজিসলেটিভ এসেমব্লী বিল ২০০১ (ত্রিপুরা বিল নং - ৫ অব ২০০১) উপস্থিত করেছি। মাননীয় সদস্য শ্যামবাবু বলেছেন যে এটা ভাবের অভাব এবং মাননীয় সদস্য রতনবাবু বলেছেন কনট্রোভারসী হচ্ছে। সেই জন্য লীডার অব অপোজিশান কি কি পাওয়া উচিৎ তার জন্য আলাদা আইন থাকে এবং অন্যান্য রাজ্যেও আছে যাতে কনট্রোভারসী না হয়। লীডার অব অপোজিশান তিনি নিজেও জানেন তিনি কি ফেসিলিটিজ পাচ্ছেন এবং উনাদেরও জানা থাকল কি কি ফেসিলিটিজ এ্যাকসটেন্ড করা যেতে পারে যাতে কোন কনট্রোভারসী না হয়। আমাদের এখানে এ্যাগজিস্টিং যে ফেসিলিটিজগুলি আছে এবং পরবর্তীকালে মিনিষ্টার এবং এম. এল. এদের অনেকগুলি এমেন্ডমেন্ট হয়েছে এবং এই বিষয়গুলি ছড়িয়ে ছিটিয়ে রয়েছে। আমি মনে করি এমেন্ডমেন্টগুলি ছড়িয়ে ছিটিয়ে রয়েছে সেগুলিকে এক করে একটা এ্যাক্ট হওয়া উচিৎ এবং সেটা হলেই ভাল হবে। এখানে ক্যাবিনেট র‍্যাংকের মিনিষ্টার আছেন উনারা যে সব ফেসিলিটিজ পান এই ফেসিলিটিজগুলি এ্যাক্সটেন্ড করা হয়তো এর সঙ্গে এর সঙ্গে এক্সট্রা কিছু দেওয়া এম. এল. এরা আমাদের আইন অনুযায়ী যে সব সুবিধা পান, এগুলি রুলস আকারে এনে পরিস্কার পরিচ্ছন্নভাবে ক্যাটাগরিক্যালী বলে দিতে চাই। লীডার অব অপোজিশান কি পাবেন এগুলি পত্রিকায় উঠা পোষ্টের পক্ষেও অবমাননাকর। সে জন্য আমরা এটা রুলস করে শেষ গর্যন্ত ঠিক করে দিয়েছি। মিনিষ্টাররা কি পাবেন। এটা আপনারা সবাই জানেন। রুলসের ব্যাপারটা আমরা খুব তাড়াতাড়ি করে দেব কারণ এটা ইমপ্লিমেন্ট করতে হবে এবং এ্যাক্টে সব ক্লারিফাই করতে হবে।

(ভয়েসেস্ ফ্রম দি অপজিশান বেঞ্চ এম. এল. এদের জন্য কি করা হয়েছে)

এম. এল. এদের জন্য এই বিলে কিছু নেই সেগুলি পরবর্তী সময়ে চিন্তা ভাবনা করা হবে। এই বিলের সঙ্গে এটা প্রাসঙ্গিক নয়। আমি আশা করব মাননীয় সদস্যরা এই বিলটা পাশ করে দেবেন।

**মি. স্পীকার ঃ-** এখন সভার সামনে প্রশ্ন হলো পরিষদীয় দপ্তরের ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী মহোদয় কর্তৃক উত্থাপিত প্রস্তাবটি

আমি এখন ইহা ভোটে দিচ্ছি প্রস্তাবটি হলো, "The Salary, Allwances and other Amenities of the Leader of the Opposition in the Tripura Legislative Assembly Bill, 2001 (Tripura Bill No. 5 of 2001)." বিবেচনা করা হোক।

(প্রস্তাবটি সর্ব সম্মতিক্রমে সভা কর্তৃক গৃহীত হলো)।

আমি এখন বিলের ধারাগুলি ভোটে দিচ্ছি। বিলের অন্তর্গত ১নং ও ৩নং ধারাটি এই বিলের অংশ রূপে গণ্য করা হোক।

(বিলের উক্ত ধারাগুলি বিলের অংশরূপে সর্ব সম্মতিক্রমে সভা কর্তৃক গ্রহীত হলো)।

এখন সভার সামনে প্রশ্ন হলো, বিলের শিরোনামটি বিলের একটি অংশরূপে গণ্য করা হোক।

(বিলের শিরোনামটি উক্ত বিলের অংশরূপে সর্ব সম্মতিক্রমে সভা কর্তৃক গৃহীত হলো।)

GOVERNMENT BILL - Considered and passed

সেজন্য আমরা এটা রুলস্ করে শেষ পর্যন্ত ঠিক করে দিয়েছি। মিনিষ্টাররা কি পাবেন এটা আপনারা সবাই জানেন। রুলসের ব্যাপারটা আমরা খুব তাড়াতাড়ি করে দেব। কারণ এটা ইমপ্লিমেন্ট করতে হবে এবং এ্যাক্টে সব ক্ল্যারিফাই করতে হবে।

(ভয়েসেস্ ফ্রম দি অপজিশান বেঞ্চ - এম এল এদের জন্য কি করা হয়েছে)।

এম এল এদের জন্য এই বিলে কিছু নেই সেগুলি পরবর্তী সময়ে চিন্তা ভাবনা করা হবে।

এই বিলের সঙ্গে এটা প্রাসঙ্গিক নয়। আমি আশা করব মাননীয় সদস্যরা এই বিলটা পাশ করে দেবেন।

**মিঃ স্পীকার ঃ-** এখন সভার সামনে প্রশ্ন হলো, পরিষদীয় দপ্তরের ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী মহোদয় কর্তৃক উত্থাপিত প্রস্তাবটি আমি এখন ইহা ভোটে দিচ্ছি। প্রস্তাবটি হলো, "The Salary, Allowances and other Amenities of the Leader of the Opposition in the Tripura Legislative Assembly Bill, 2001 (Tripura Bill No. 5 of 2001)." বিবেচনা করা হোক।

(প্রস্তাবটি সর্ব সম্মতিক্রমে সভা কর্তৃক গৃহীত হলো)।

আমি এখন বিলের ধারাগুলি ভোটে দিচ্ছি। বিলের অন্তর্গত ১ নং ও ৩ নং ধারাটি এই বিলের অংশ রূপে গণ্য করা হোক।

(বিলের উক্ত ধারাগুলি বিলের অংশরূপে সর্ব সম্মতিক্রমে সভা কর্তৃক গৃহীত হলো।)

এখন সভার সামনে প্রশ্ন হলো, বিলের শিরোনামটি বিলের একটি অংশরূপে গণ্য করা হোক।

(বিলের শিরোনামটি উক্ত বিলের অংশরূপে সর্ব সম্মতিক্রমে সভা কর্তৃক গৃহীত হলো।)

**মিঃ স্পীকার ঃ-** সভার পরবর্তী কার্যসূচী হলো, "The Salary, Allowances and other Amenities of the Leader of the Opposition in the Tripura Legislative Assembly Bill, 2001 (Tripura Bill No. 5 of 2001)".

পাশ করার জন্য প্রস্তাব। আমি পরিষদীয় দপ্তরের ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি প্রস্তাবটি উত্থাপন করার জন্য।

**শ্রী কেশব মজুমদার (মন্ত্রী) ঃ-** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি প্রস্তাব করছি যে, "The Salary, Allowances and other Amenities of the Leader of the Opposition in the Tripura Legislative Assembly Bill, 2001 (Tripura Bill No. 5 of 200.)".

পাশ করা হউক।

**মিঃ স্পীকার ঃ-** এখন সভার সামনে প্রশ্ন হলো, পরিষদীয় দপ্তরের ভার প্রাপ্ত মাননীয় মন্ত্রী মহোদয় কর্তৃক উৎথাপিত

প্রস্তাবটি আমি এখন ইহা ভোটে দিচ্ছি। প্রস্তাবটি হলো, "The Salary, Allowances and other Amenities of the Leader of the Opposition in the Tripura Legislative Assembly Bill, 2001 (Tripura Bill No. 5 of 2001)." পাশ করা হউক।

(আলোচ্য বিলটি সভা কর্তৃক সর্ব সম্মতিক্রমে গৃহীত হলো)।

**মিঃ স্পীকার ঃ-** এখন সভার পরবর্তী কার্যসূচী হলো, সর্ট ডিসকাশন অন দি মেটার অব আর্জেন্ট পাবলিক ইমপর্টেন্স। আজকের কার্যসূচীতে ৫ (পাঁচটি) সর্ট ডিসকাশন নোটিশ আছে। নোটিশগুলির প্রথমটি এনেছেন মাননীয় সদস্য শ্রী বিজয় কুমার রাংখল। নোটিশটির বিষয়বস্তু হলো, "এ. ডি. সির ভিলেজ কমিটি নির্বাচন সম্পর্কে"।

আমি মাননীয় সদস্য শ্রী রাংখল মহোদয়কে অনুরোধ করছি নোটিশটির উপর আলোচনা আরম্ভ করতে।

## CONGRATULATION MOTION

**শ্রী জীতেন্দ্র চৌধুরী (মন্ত্রী) ঃ-** স্যার, একটা সুখবর আছে আমাদের রাজ্যের জন্য। আমাদের রাজ্যের একজন মহিলা ক্রীড়াবিদ শ্রীমতি রতনমনি রায় চৌধুরী (দাস) আমাদের দপ্তরের একজন শিক্ষক তিনি গ্রীসে একটা চেনেল ক্রস করেছেন। এই ব্যাপারে গ্রীস থেকে ধন্যবাদ জানিয়ে আমাদের দপ্তরে একটা চিঠি এসেছে।

**Shri Jiten Chowdhury, Sports Minister :-**

To The President of India

Glory of your Nation and Country

For RATANMANI c/o. B.R. Das & ZENNIS

P.O. - Ramnagar Road No. 3, Agartala,

Tripura 799002, India

Tel. 0091 - (o) 381 229939

Fax. 0091- (o) 381 326040.

Sir,

I would like to thank Mrs. Ratanmany for her participation in this year's competition in 2nd International swim of Thrichonida. Through her we managed to learn more about your country and culture which I like to say is much respected by all. I would also like to say that Mrs. Ratanmony represented her country in this marathon. I'm also proud to say that she is a first Indian woman in this territory of Greece and also in this marathon. She has managed to create a record of 25th August, 2001 as an oldest woman in 22 kms Thrichonida marathon swimming 7 hours 15 minutes non stop and this I think is a best achievement for her country.

I thank her and her country, which has honoured us with her presence here.

স্যার,

এর আগে গনেশ নাহা, আমাদের উত্তর পূর্বাঞ্চলের মধ্যে প্রথম যে ইংলিশ চ্যানেল ক্রশ করেছেন। তারপর গত বৎসরের আগে বৎসর কিশোরী উপজাতি মেয়ে তাকেও গ্রীসে একটা চ্যানেল অতিক্রম করার জন্য সাহায্য করেছেন। আমি সভার তরফ থেকে রতনমণি রায়চৌধুরীকে ধন্যবাদ জানাচ্ছি।

**শ্রী জওহর সাহা (বীরগঞ্জ) ঃ-** মাননীয় মন্ত্রী যে তথ্য পরিবেশন করেছেন, এটা অভিনন্দনযোগ্য। এটা আমাদের

রাজ্যের গর্ব। রতনমণি এই রাজ্যের মানুষের একটা ঐতিহাসিক চ্যালেঞ্জকে জয় করেছেন। এজন্য রতনমণিকে আমরা হাউসের পক্ষ থেকে অভিনন্দন জানাই এবং আরও সাফল্য কামণা করছি।

## SHORT DISCUSSION ON THE MATTERS OF URGENT PUBLIC IMPORTANCE.

**মিঃ স্পীকার ঃ-** এখন সভার পরবর্তী কার্যসূচী হলো, "শর্ট ডিসকার্শান অন্ দি মেটারস্ অব আর্জেন্ট পাবলিক ইমপর্টেন্স। আজকের কার্য্যসূচীতে ৫ (পাঁচটি সর্ট ডিসকাশান নোটিশ আছে। কাজেই, ১০০ মিনিট সময় আছে। ২০ মিনিট করে আলোচনা শেষ করে দেবেন সবাই। প্রথম নোটিশটি এনেছেন মাননীয় সদস্য শ্রী বিজয় কুমার রাংখল মহোদয়। নোটিশটির বিষয়বস্তু হলো ঃ- "এ ডি সির ভিজেল কমিটির নির্বাচন সম্পর্কে।"

আমি মাননীয় সদস্য শ্রী রাংখল মহোদয়কে অনুরোধ করছি নোটিশটির উপর আলোচনা করার জন্য।

**শ্রী বিজয় কুমার রাংখল ঃ-** মি. স্পীকার স্যার, আর্জেন্ট পাবলিক ইমপর্টেন্সে পঞ্চায়েত আন্ডার দি টিটিএএডিসি আর রানিং বাই নমিনিটেড বডি সিন্স ১৯৮৫। ইট ইজ অ্যাগেইনষ্ট্ ডেমোক্রেটিক সেট-আপ অ্যান্ড সিস্টেমস্। দেয়ারফোর, ইলেক্শান অফ ভিলেজ কমিটি অব কাউন্সিল ইজ ইম্মিডিয়েট্লি নেসেসারী। এটা ছিল আমার পয়েন্ট। এ ডি সিতে মোট ৪২৫টি নমিনেটেড বডি আছে। বি এ সিতে এবং বি বি সিতে এগুলির ফাংশান আছে। এ ডি সি কর্তৃপক্ষ থেকে ষ্টেট ইলেক্শান কমিশনকে একটা চিঠি দেওয়া হয় যে, ভিলেজ কমিটির একটা ইলেক্শান হোক। এটার কপি চীফ সেক্রেটারী গভর্ণরকে দেওয়া হয়। এটার রিপ্লাই স্টেট গভর্ণমেন্টের ইলেক্শান কমিশন থেকে তিন মাসের মধ্যে যদি দেওয়া হয় এটা ঠিক হতে পারবে। তারপর অ্যাকসারসাইজ অফ ডিমারকেশান এবং ডিক্লেরেশান অফ গেজেট নোটিফিকেশান। এখন পর্যন্ত এই রিপ্লাই দেওয়া হয়নি। এই ব্যাপারে বললে অনারেবল মিনিষ্টাররা এক সাইটেড হন, বলেন যে অটোনোমাস এডিসি কি একটা সেভারেল ক্যান্ট্রি নাকি? মাননীয় স্পীকার স্যার, আমরা যে কোন ইলেক্টেড বডি, পার্লামেন্ট হোক, অ্যাসেম্বলী হোক, পঞ্চায়েত, নগর পঞ্চায়েত, মিউনিসিপ্যালিটি আমরা এগুলিকে অনার দেই। যেহেতু উই আর আন্ডার ডেমোক্রেসী।

কাজেই অটোনোমাস ডিস্ট্রিক্ট কাউন্সিলকে আমরা সেপারেট ত্রিপুরা স্টেট দাবী করি না। কিন্তু আমাদের অনারেবল্ ফাইনান্স মিনিষ্টার এক্সাইটেড হয়ে যান কি না জানি না, উনি বললেন, এ ডি সিকে একটা স্বাধীন রাজ্য পেয়েছেন নাকি। ওনার এত নারাজ হওয়ার কোন কিছু নেই। পয়েন্ট ওয়াইজ যদি আমরা আলোচনা করি তাহলে বোধ হয় ভাল হবে। আমার পয়েন্ট ছিল যে, স্টেট্ গভর্ণমেন্টকে আমরা যদি বলি এটা এডিসির রেস্পন্সিবিলিটি, কিন্তু ডিপার্টমেন্ট্ ইটসেলফ্ ইজ্ লাইক উইথ দা স্টেট গভর্ণমেন্ট এখানে মিনিষ্টার ইন্ চার্জ অব এ ডি সি উনি কি বলতে চান, উনি বলেন এটা তারাই করবে। ওনারতো দায়িত্ব আছে এক্স মিনিষ্টারের এটা তাড়াতাড়ি ইলেকশন করতে হবে অথবা এটা করবে না। কাজেই স্যার, এটা না হলেতো আমাদের বিভিন্ন ডেভেলাপমেন্টের কাজ যা কিছু আছে সেগুলি এখন অনেক পিছিয়ে যাচ্ছে। যার জন্য অনেক জায়গাতে সমস্যা হচ্ছে। তারপর এখন এসব না হলে পঞ্চায়েত ও এডিসির যে নমিনেশন হয় সেগুলির ক্ষেত্রেও অসুবিধা হয়ে যাবে। কারণ রুলস্ অব টি টি এ এ ডি সিতে পরিস্কার লেখা আছে যে, ইলেকশন না হলেও নমিনেশন হলেও অটোনোমাস ডিস্ট্রিক্ট কাউন্সিল ইন পাওয়ার, তারা আগের বডিগুলিকে সুপারসিট করে তাকে যদি নমিনেটও করে তো এটা অ্যাফেকটেড হবে। এখন হাউজে লজিক কতটুকু সত্য এটা আপনারা চিন্তা করবেন। আমরা সময় সময় লক্ষ্য করি কিছুটা আমাদের গায়ের জোরে হলেও বা অন্য যেভাবেই হোক অন্যের উপর আমরা আক্রমণ করার চেষ্টা করি। কিন্তু এখানে আমার বক্তব্য হচ্ছে, আমাদের এই ৪২৫টির মধ্যে সবতো এখন নমিনেটেড বডি আছে যেখানে নমিনেশন-গুলি এডিসি করে থাকে এবং এডিসি ইন্ পাওয়ার তা এটা তাদের কন্ভিনিয়েন্টকে পুনরায় তারা এটাকে মোডিফাই করতে পারে এবং এটা করার পরেও পুরান যে বডি মানে ৯৯-২০০০ এর আগে যে বডি ছিল এ বডি এখনও চালু আছে। এখানে আমার প্রশ্ন হচ্ছে, এডিসির যে চার্জে আছেন এই সিক্স সিডিউলের ৩.১(ই)তে এখানে লেখা আছে

অ্যাব্সলিউট্ পাওয়ার এডিসি অথরিটির কাছে আছে এটাকে হল করার, ইলেকশ্ন করার। এখন গত বছরের অক্টোবরে এটা রিটেন কমিউনিকেট স্টেট-এর সঙ্গে হয়েগেছে। কিন্তু স্টেট্ থেকে এখনও পজেটিভ কোন স্টেপ নেওয়া হয়নি। স্যার, এখন আমার ভিলেজ কমিটির মানে কাউন্সিলটার তাড়াতাড়ি যাতে ইলেকশন হয়।

**মিঃ চেয়ারম্যান** (শ্রী অমিতাভ দত্ত) ঃ- মাননীয় সদস্য আপনার আর কত সময় লাগবে?

**শ্রী বিজয় কুমার রাংখল ঃ-** স্পীকার সাহেব যে ২০ মিনিট সময় দিয়েছেন সেটা কি সকলের জন্য?

**মিঃ চেয়ারম্যান** (শ্রী অমিতাভ দত্ত) ঃ- হ্যাঁ।

**শ্রী বিজয় কুমার রাংখল ঃ-** ঠিক আছে, আমি শেষ করছি।

এখানে আমাদের এই ভিলেজ কাউন্সিলের ইলেকশন যদি হয় তাহলে আমার বিশ্বাস উই আর অনারিং আওয়ার কনস্টিটিউশান এবং আমাদের যে ইলেকটেড বডিগুলি আছে এইগুলি যদি ফাংকশনিং হয় তাহলে মনে হয় আমরা শান্তির পথে অগ্রসর হব। আমাদের ট্রাইবেল ওয়েলফেয়ার দপ্তরের মাননীয় মিনিষ্টার-এর কাছে আমার জানার প্রয়োজন এই যে এডিসি এই নির্বাচন করছে না, না রাজ্য সরকার এটা করছেন না, এটা তিনি জানাবেন কি? এবং তিনি এটা দায়িত্ব নিয়ে করবেন কি না, এটা জানতে চাই।

**মিঃ চেয়ারম্যান** (শ্রী অমিতাভ দত্ত) ঃ- মাননীয় সদস্য শ্রী মানিক দে।

**শ্রী মানিক দে ঃ-** মি. চেয়ারম্যান স্যার, এখানে ভিলেজ কাউন্সিল নির্বাচনের সম্পর্কে যে আলোচনা মাননীয় সদস্য শ্রী বিজয়কুমার রাংখল উত্থাপন করেছেন এবং উনার আলোচনায় বলেছেন যে এটা করা দরকার। ভিলেজ কাউন্সিলের নির্বাচন হোক্ এই সম্পর্কে কারোর দ্বিমত নেই আমরা সবাই একমত। কিন্তু এডিসি গঠন করার উদ্দেশ্য ছিল তৃণমূলস্তরে মানুষের হাতে ক্ষমতা নিয়ে যাওয়া। এবং যদি উপজাতিদের উন্নয়ন এবং অন্যান্য বিষয় এই এডিসির মাধ্যমে মানুষের কাছে পৌঁছে দেওয়া। এখন নির্বাচন করার ক্ষেত্রে এডিসি করবে এবং সেই নির্বাচন করার ক্ষেত্রে কোন প্রতিবন্ধকতাও থাকার কোন কারণ নেই। যদি সেখানে রাজ্য সরকারের সাহায্যের প্রয়োজন হয় তাহলে নিশ্চয়ই সাহায্য করব। কিন্তু নির্বাচনের বিষয়টি এড়িয়ে এবং নির্বাচনটা যদি নির্দিষ্ট সময়ের মধ্যে না করে তাহলে মানুষের মধ্যে এখন এডিসি সম্পর্কে ক্ষোভ ধূমায়িত হচ্ছে সেই ক্ষোভটাকে অন্য দিকে ঘুরিয়ে দেওয়ার জন্যই এটাকে এসেম্বলীতে নিয়ে আসা হয়েছে। নির্বাচন করার ক্ষেত্রে কোন প্রতিবন্ধকতা বা বাঁধা থাকতে পারে বলে আমার মনে হয়না। সেখানে নির্বাচন হোক সেটা আমরাও চাই। কারণ আমরা বামফ্রন্ট ডেমোক্রেটিকে বিশ্বাস করি। আমাদের সরকার ক্ষমতায় আসার পর রাজ্যের ত্রিস্তর পঞ্চায়েত নগর পঞ্চায়েত এবং মিউনিসিপালিটির নির্বাচন করা হয়েছে। সেখানে নোমিনেটেড কিছু থাকার কোন স্কোপ নেই।

আজকে এডিসিতে তারা নির্বাচন্ করছেন না, এখন তারা কিভাবে এডিসির ক্ষমতায় এসেছেন সেটা আমরা বলতে চাই না সেটা আমাদের সকলেরই জানা। কিন্তু তারা নির্বাচনটাকে অ্যাভয়ড্ করে কিভাবে ঠিক থাকা যায় এবং সেখানে লুটপাটের একটা স্কোপ করা যায় সে ব্যবস্থা করেছে। কি চলছে সেখানে? স্যার, এডিসির গন্ডছড়া জোনালের অফিস থেকে এডিসির একজন মেমবার নাম চরনজয় রিয়াং সে নিজে সই করে ৯০ হাজার টাকা তোলে নিয়ে গেছে। কি আশ্চর্য্য। কিসের টাকা কার টাকা জনগণের টাকা, গ্রামের উন্নয়নের টাকা সেই টাকা নিয়ে উগ্রপন্থীদের দিয়ে দিচ্ছে বা নিজে নিয়ে নিচ্ছে। তারপর বিভিন্ন পত্রপত্রিকায় প্রকাশিত হয়েছে। আমরা দেখলাম চেয়ারম্যান নিজে এডিসি থেকে ৭ লাখ টাকা উঠিয়ে নিয়ে গেছেন তারপর আরেকজন আছেন বিনয় দেববর্মা এগ্রজিকিউটিভ মেম্বার। তিনি ৪৮টা ঘরের টাকা প্রতিটি ঘরের জন্য ২৫ হাজার টাকা করে ১২ লক্ষ টাকা তোলে নিয়ে গেছে। এই টাকাগুলি কাকে দিয়েছে? এই যদি হয় তাহলে সেটা অত্যন্ত সিরিয়াস্ অবস্থা চলছে সেখানে। অথচ আগের বামফ্রন্ট যখন এ ডি সিতে ছিল তখন তারা ১০ শতাংশ মহিলাদের জন্য রিজারভেশন করার জন্য এমেন্ডমেন্ট এনেছেন এবং সেটা গভার্ণমেন্টের কাছে পাঠিয়েছেন এবং ভিলেজ কমিটি যাতে নির্দিষ্ট সময়ে করা যায় সেজন্য প্রসিডিউর শুরু করেছিলেন। তবে এই ব্যাপারে একটু সময় লেগেছিল। কারণ কিছু এরিয়া ইনক্লুশন এবং

এক্সক্লুশন করা হয়েছিল। যেসব ননট্রাইবেল এরিয়া এডিসির মধ্যে ছিল সেগুলিকে এডিসির এরিয়ার বাইরে আনা হয়েছে এবং কিছু ট্রাইবেল অধ্যুষিত এরিয়াকে এডিসির অন্তর্গত করা হয়েছিল। এইজন্য কিছু সময় লেগেছিল। আর এখন কি চলছে স্যার? স্যন্দন পত্রিকায় দেখলাম একটা নিউজের মধ্যে বেলবাড়ীতে জনৈক বিনয় দেববর্মার বাড়ীতে সম্ভবতঃ এই মাসের আগষ্ট ২৬ তারিখ বিনয় দেববর্মা এরেস্টও হয়েছে। তিনি কোকোনাট বোর্ডে চাকুরী করেন। মোহনপুরের কাছে বেলবাড়ীতে। তার বাড়ীতে এডিসির কর্মকর্তারা গিয়ে সেখানে বহু টাকা এডিসির টাকা এক্সট্রিমিষ্টদের হাতে তোলে দিয়েছেন। কি অবস্থা চলছে সেখানে। কাজেই সেখানে উন্নয়নটা টোট্যালী ব্যাহত হচ্ছে এবং সেখানে তথাকথিত যারা জঙ্গলে আছে এবং যাদেরকে ভিত্তি করে তারা এডিসির ক্ষমতায় এসেছেন তাদেরকে রক্ষণ করার জন্য, তাদেরকে ডেমোক্রেটিক ওয়েতে নির্বাচন করতে চাইছে না। কাজেই এডিসির নির্বাচন করে মানুষের ভোটিং রাইটকে নিশ্চিত করার জন্য সেখানে রাজ্য সরকারকেও উদ্যোগ গ্রহণ করতে হবে যাতে সেখানে ভোটিং যাতে সেখানে ভোটিং রাইট থাকে। কারণ সেখানে মানুষের ভোটিং রাইট রাখেনা সেটা আমরা গত এডিসির নির্বাচনের সময় দেখেছি এবং এই ভোটিং রাইট কেড়ে নেওয়ার জন্য সেদিন এক্সট্রিমিস্টদের টাইম টু টাইম বিভিন্নভাবে টাকা পয়সা ইত্যাদির মাধ্যমে ব্যবহার করা হচ্ছে। শুধু কি তাই সেখানে ৫৮ হাজার টাকা ফিসারী অফিসারের নিকট থেকে তোলে নিয়ে গেছেন। কাজেই এখানে ডেমোক্রেটিক প্রোসেস্‌টা হোক এবং ডেমোক্রেটিক প্রোসেস্ চলুক এটা আমরা চাই। কিন্তু ডেমোক্রেটিক ডেফিনিশনটা কি ফর দ্যা পিপল বাই দ্যা পিপল, অব দ্যা পিপল। আর সেখানে লুটপাটের জন্য উগ্রপন্থী কর্তৃক, উগ্রপন্থীদের দ্বারা, উগ্রপন্থীদের জন্যই এটা তারা করছে। কাজেই এভাবে গণতন্ত্র চলবে কি না। এবং সেখানে নির্বাচনটা করার জন্য একটা সুস্থ অবস্থা সৃষ্টি করার জন্য সেখানে এডিসির কর্তৃপক্ষকে উদ্যোগ নিতে হবে। এবং তারা যদি সত্যিই মনেপ্রাণে নির্বাচন চান যে ডেমোক্রেটিক ওয়েতে মানুষের হাতে ক্ষমতা যাক এবং এডিসির উন্নয়ন জন্য এটা করা দরকার, এই দৃষ্টিভঙ্গি থাকলে নিশ্চয়ই রাজ্য সরকারের সঙ্গে ঐক্যমতে আসবে। কারণ রাজ্য সরকার বার বার বলেছেন আমরা সহযোগিতা করতে চাই এডিসি এলাকায় ডেমোক্রেটিক সিস্টেম ফিরিয়ে আনার জন্য এবং এলাকার উন্নয়নের জন্য এক সাথে কাজ করতে চাই এই দৃষ্টিভঙ্গিতে এগিয়ে এসেছেন। আমার আশা এডিসি কর্তৃপক্ষ রাজ্য সরকারের এই আহ্বানে সাড়া দেবেন। এডিসির ভিলেজ কমিটির নির্বাচন যাতে করা যায় তাতে আমাদের কোন আপত্তি থাকতে পারে না।

কাজেই, সেখানে সেই দায়িত্ব পালন না করে চোখটাকে অন্যদিকে ঘুরিয়ে দেওয়ার জন্য যেখানে ক্ষোভের সৃষ্টি হয়েছে সেটাকে প্রশমিত না করে সেটাকে বিধানসভায় নিয়ে আসা হয়েছে। এমন একটা ধারণা সৃষ্টি করা হচ্ছে যে বামফ্রন্ট সরকার ভিলেজ কমিটির নির্বাচন চাইছে না। ষষ্ঠ তপশীলেই এটা তাদের করার কথা। সেখানে এই ক্ষেত্রে যদি রাজ্য সরকারের সাহায্য চাওয়া হয়, তাহলে সেখানে রাজ্য সরকারের সাহায্য না করার কোন কারণই নেই। রাজ্য সরকার কোন জায়গাতেই বলে নি, যে ভিলেজ কমিটির নির্বাচন তারা চাচ্ছে না। এই কারণেই রাজ্য সরকার এডিসি এবং পঞ্চায়েতের সীমানা নিয়ে বিরোধ সমূহ সমাধানের ব্যাপারে সীমানা পুনঃনির্ধারণ করার কাজ করেছিল। ধন্যবাদ।

**শ্রী জওহর সাহা** (বিরোধী দলনেতা) ঃ- স্যার, আমি এই ব্যাপারে কিছু বলছি।

**মিঃ চেয়ারম্যান** ঃ- এখন কি আপনি এর উপর আলোচনা করতে চান?

**শ্রী জওহর সাহা** (বিরোধী দলনেতা) ঃ- হ্যাঁ, স্যার।

**মিঃ চেয়ারম্যান** ঃ- ঠিক আছে, তাহলে সংক্ষেপে বলুন।

**শ্রী জওহর সাহা** (বিরোধী দলনেতা) ঃ- স্যার, বিজয়কুমার রাংখল মহোদয়ের আনা এই প্রস্তাবটি প্রাসঙ্গিকতা সম্পর্কে আমি আমার দলের বক্তব্য পরিস্কার করছি। আমি বিজয়বাবু এবং ট্রেজারী বেঞ্চের মাণিকবাবুর বক্তব্য শুনার চেষ্টা করেছি। আলোচনায় এডিসি, নগর পঞ্চায়েতে, পঞ্চায়েতে এমন কি সমবায় সমিতির প্রসঙ্গও টেনে আনার চেষ্টা হয়েছে। আমরা জানি এডিসি যখন গঠন করা হয়েছিল তার একটা প্রেক্ষাপট ছিল। এটা ষষ্ঠ তপশীল মোতাবেক গঠন করা হলেও

এটা পৃথক কোন রাজ্য নয়। এই রাজ্যেরই একটি স্বশাসিত সংস্থা মাত্র। ত্রিপুরা রাজ্যের দীর্ঘদিন ধরে বামফ্রন্ট ক্ষমতা ভোগ করে আসছে, তবু কেন ভিলেজ কমিটির নির্বাচন হল না? মাঝখানের বছর পাঁচেক বাদ দিলে এডিসি গঠন হওয়ার পর এডিসি এবং রাজ্য প্রশাসনে বামফ্রন্টই ক্ষমতাসীন ছিল। এখন ট্রেজারী বেঞ্চের মাননীয় সদস্য জানালেন যে, উনাদের ভিলেজ কমিটি নির্বাচনের ব্যাপারে কোন আপত্তি নেই। উনারা গণতন্ত্রকে আরোও বেশী শক্তিশালী করতে চান। আমার প্রশ্ন, তাহলে বিলম্বটা হচ্ছে কেন? এডিসিতে এখন যারা প্রশাসন চালাচ্ছেন তারা প্রস্তাব দিয়েছে ভিলেজ কমিটি নির্বাচনের জন্য। তারা এখন নির্বাচন চাইছেন। এখন কি চলছে? এক তরফা নয় দুই তরফে চলছে। কারণ, রাজ্য সরকারেরও কমিটি আছে এডিসিতে। আমি জানি আমার নিজের বিধানসভার একটা বড় অংশ ঐ এডিসি এলাকার মধ্যে পড়েছে। আমি দেখেছি সেখানে লুটপাট কেমন চলছে। খালি চরণজয় রিয়াং লুট করেছে অমুকে করেছে এটা যদি সত্য হয়ে থাকে, আমি বলছি আমি কিছু জানি না এটার তথ্য উনার কাছে থাকতে পারে। কিন্তু আমি বলছি এমন চরণজয় রিয়াং এমন অনেক রিয়াং অনেক নেতা আছেন যাদের নিয়ে ঐ উন্নয়ন কমিটি করা হয়েছে এডিসি এলাকায়। ব্লকের আন্ডারে তাদের দেওয়া হয়েছে লক্ষ লক্ষ টাকা এখন হাপিজ হচ্ছে। কিন্তু ওদের নাম পত্রিকায় উঠছে না। কারণ, ওরা শহরে বাড়ী করেছেন, শহরে থাকছেন, গাড়ী কিনছেন, গাড়ীর ব্যবস্থা করছেন ঐ লগ্নী খাটাচ্ছেন। এই টাকা তারা কোথা থেকে পাচ্ছেন? ফলে এডিসি এলাকার মানুষের অধিকার সুরক্ষার জন্য। কারণ, এই যে মনোনীত কমিটিগুলি এই কমিটিগুলি জনগণের কাছে ওদের কোন দায়বদ্ধতা নেই। ওরা চুরি করুক, অর্থ আত্মসাৎ করুক আইনে কিন্তু তাদের কিছু করতে পারছে না। ফলে জনগণের কাছে দায়বদ্ধতার জনাই এডিসি এলাকাতে ভিলেজ কমিটি নির্বাচন হওয়া বাঞ্ছনীয়। আমরা তাই বলছি যে বক্তব্য নয় এই ব্যাপারে রাজ্য সরকারকে উদ্যোগী হতে হবে। আমরা দেখতে চাই আসলে রাজ্য সরকার এডিসি এলাকায় ভিলেজ কমিটির নির্বাচনের ব্যাপারে তাদের কোন সততা তাদের কোন আন্তরিকতা এবং তারা সত্যিই এটা চায় কিনা এটাই আমরা জানতে চাইছি। আমি বলছি জোট আমলে পাঁচ বছর কিন্তু তার আগে পরে কি করেছেন? মাননীয় চেয়ারম্যান মহোদয়, আমার বক্তব্য এটুকুই বির্তকের জন্য নয় আসলে করে দেখাক তাদের সততা সেখানে প্রমাণ হবে। আমরা বলছি করুন এডিসি ভিলেজ কমিটি নির্বাচন, আপনারা করছেন না কেন? প্রশ্ন উঠছে এখন। সুতরাং স্ব-শাসিত জেলা পরিষদ এলাকায় সেখানে এই উপজাতি জনগোষ্ঠীর অর্থনৈতিক উন্নয়নকে যদি সঠিকভাবে তাদের জন্য বরাদ্দ ঠিকভাবে খরচ করতে হয় তাদের উন্নয়নের জায়গায় তাদের যদি নিয়ে পৌঁছাতে হয়, লক্ষ্যমাত্রায় পৌঁছাতে হয় সেখানে ভিলেজ কমিটি নির্বাচন অত্যন্ত জরুরী। আমি রাংখল সাহেবকে ধন্যবাদ জানাচ্ছি যে, উনি সঠিক সময় এটা সঠিক প্রস্তাব এই হাউসে তুলেছেন এবং সরকারকে তার দৃষ্টি আকর্ষণ করে বলব যে আদৌ তারা এই নির্বাচন করতে চান কিনা এবং সেটা তারা কবের মধ্যে করতে পারবেন সেই প্রতিশ্রুতি তারা দিতে পারবেন কিনা? এই প্রশ্নটা রেখে আমরা বক্তব্য শেষ করছি। ধন্যবাদ।

**মিঃ চেয়ারম্যন ঃ-** এখন আলোচনায় অংশগ্রহণ করবেন মাননীয় সদস্য শ্রী রবীন্দ্র দেববর্মা।

**শ্রী রবীন্দ্র দেববর্মা** (রাইমাভ্যালি) ঃ- মি. চেয়ারম্যান সাহেব, আজকে এই সবাই মাননীয় সদস্য শ্রী বিজয়কুমার রাংখল এডিসি এলাকায় ভিলেজ কমিটি নির্বাচুনের জন্য যে আলোচনা উত্থাপন করেছেন তাকে আমি সম্পূর্ণ সমর্থন করে আমার বক্তব্য শুরু করছি। এটা অত্যন্ত জরুরী যে এডিসি এলাকায় ভিলেজ কমিটি এবং টাউন কমিটি নির্বাচন করা। যেমন রাজ্য সরকারে আওতাধীন যে সমস্ত ডিস্ট্রিক্ট ও মহকুমায় মিউনিসিপালিটি ও নগর পঞ্চায়েত নির্বাচন হয় একইভাবে এডিসি এলাকাতে যে সমস্ত ছোট ছোট টাউন আছে সেখানে টাউন কমিটি নির্বাচন করা দরকার। এখানে আজকে মাননীয় সদস্য বিজয়বাবুও উল্লেখ করেছেন এবং রাজ্য সরকারের তরফ থেকেও ট্রেজারী ব্যাঞ্চ থেকে উল্লেখ করেছেন তবুও আমার মনে হয় এখানে একটা কিছু ঘেরাকল আছে। দীর্ঘদিন ধরে এই সভায় মাননীয় সদস্য নগেনবাবু, আমি এবং যুব সমিতির অন্যান্য বিধায়করা এডিসি এলাকায় ভিলেজ কমিটি নির্বাচনের জন্য বার বার চাপ দিয়ে আসছিলাম। কিন্তু যিনি এডিসি ভারপ্রাপ্ত মন্ত্রী তিনি অবশ্য এখন এখানে নেই চীনে বেড়াইতে গেছেন তিনি কখনো সঠিক উত্তর দেননি। আসলে

এটা রাজ্য সরকারকেই দায়িত্ব নিয়ে নির্বাচন করা উচিৎ। এখানে কার বেশী দোষ কার বেশী দোষ কম বিচার করলে নির্বাচন করা যাবে না। এডিসিতে যেহেতু সেই রকম নির্বাচন করার কোন পরিকাঠামো এখন নেই। তাই রাজ্য সরকারকেই দায়িত্ব নিয়ে করতে হবে। এখন এডিসিতে যারা ক্ষমতায় আছে এবং রাজ্যে যারা ক্ষমতায় আছে তারা দু-পক্ষ মিলে আলোচনা করে এইগুলি করা যায়। এটাতো পাকিস্তান আর হিন্দুস্থান নয়। খুমলুং থেকে আগরতলার দুরত্ব খুব বেশী নয়। কিন্তু এখানে যদি চিঠি চালাচালি করতে বছর লেগে যায় তা হলেতো নির্বাচন কখনো আসবেনা। স্যার, ভারতবর্ষের কোথাও আছে বলে মনে হয়না ডাবল কমিটি। ডিস্ট্রিক্ট কাউন্সিল এলাকায় অর্থাৎ ষষ্ঠ তপশীল আইন মোতাবেক সেখানে ভিলেজ কমিটি নির্বাচন করুক বা নাই করুক তার কমিটি দিয়ে সেখানে পরিচালনা করার আইন পরিস্কার লেখা আছে। তাহলেও ব্লকগুলি যেহেতু হেন্ডওভার করা হয়নি ডিস্ট্রিক্ট কাউন্সিল এলাকার ভিতরে রাজ্য সরকারের যে টাকাগুলি ব্লকের মাধ্যমে যায় সেই টাকাগুলি ডিস্ট্রিক্ট কাউন্সিলের মাধ্যমে খরচ করানো হয় না। খরচ করানো হয় আরেকটা কমিটি মাধ্যমে যেটা হচ্ছে রাজ্য সরকারের কমিটি। আর ডিস্ট্রিক্ট কাউন্সিল থেকে যে টাকাগুলি জোনালে যায় সেই টাকাগুলি খরচ করার জন্য ডিস্ট্রিক্ট কাউন্সিলের আরেকটা কমিটি। তাহলে একটা গাঁওসভার মধ্যে ডাবল কমিটি। স্যার, আমার কাছে একটা প্রমাণ যতনবাড়ী থেকে টুকুমবাড়ী যেতে মাঝখানে বড়বাড়ী যাওয়ার একটা রাস্তা আছে সেখানে রাজ্য সরকারের তরফ থেকে ব্লকের থেকে স্যাংশন করে ওয়ার্কওর্ডার ইস্যু করে বড় বাড়ী থেকে উচুইপাড়া পর্যন্ত পৌঁছে গেছে বলে ওয়ার্কওর্ডার ইস্যু করা হয়েছে। আবার ডিস্ট্রিকট্ কাউন্সিল থেকে সেইম রাস্তা ওয়ার্ক-ওর্ডার ইস্যু করা হয়। এরফলে একই রাস্তার জন্য ডাবল ওয়ার্ক-ওর্ডার ইস্যু করা হলো। এর ফলে ডাবল খরচ হলো। এই খরচটা কে করল সেটা তদন্ত করলে বের হয়ে যাবে। আর কে টাকাটা আত্মসাৎ করেছে সেটা তদন্ত করা হলে বুঝা যাবে এই রকম বহু রাস্তা আছে, এই রকম বহু পুকুর আছে, লেইক আছে যেগুলিতে ডাবল ওয়ার্ক-ওর্ডার ইস্যু করে টাকা নয়-ছয় করা হচ্ছে। এটা সমগ্র উপজাতি এলাকায় বিপদ ডেকে আনবে।

**মিঃ চেয়ারম্যন ঃ-** মাননীয় সদস্য শেষ করুন।

**শ্রী রবীন্দ্র দেববর্মা ঃ-** স্যার, আমি শেষ করে দিচ্ছি। আরেকটা এখানে মাননীয় সদস্যরা উল্লেখ করেছেন ঠিকই। হ্যাঁ, হতে পারে ধরে নিলাম ডিস্ট্রিকট্ কাউন্সিলের কিছু আই. পি. এফ. টি, নেতা টাকা খেয়েছে। আপনারাও তো এই রকম করেন। এই কমান্ডোর বাহিনী, এই এ.টি.টি.এফ, তাদেরকে টাকা দিতে হয়। স্যার, আমার মনে আছে পুর্নমোহনবাবুকে কোন একটি উগ্রপন্থী দল নিয়ে গেছে কিন্তু কোন উগ্রপন্থী দল নিয়ে গেছে সেটা আমার জানা নেই। কিন্তু তাকে বের করে আনার জন্য পুরো ছামনু এলাকাতে ওয়ার্ক-ওর্ডার ইস্যু করা হয়েছে লক্ষ লক্ষ টাকার। কিন্তু একটা কাজও করানো হলো না। টাকাগুলি তো পাঠিয়ে দেওয়া হলো। আবার আপনাদের রঞ্জিত ঘোষ, কমলপুরের উনাকে বের করার জন্য আমরা পত্র-পত্রিকাতে দেখেছি ৩৪ লক্ষ ২৬ হাজার ১৫ টাকার মত দেওয়া হয়েছে। এইভাবে টাকাগুলি নয়ছয় হচ্ছে। এই টাকাগুলি কোথা থেকে আসছে? এইগুলি জনসাধারণের টাকা। কে টাকা খেয়েছে সেটা বড় কথা নয় কিন্তু জনসাধারণতো পাচ্ছেনা। জনসাধারণ বঞ্চিত হচ্ছে। এখানে আমরা একে অপরকে দোষারোপ করে জনসাধারণকে বঞ্চিত করা শ্রেয় হবে? নিশ্চই না। এটা কাম্য না। কিন্তু সমাধানটা কিভাবে আসবে সেটা হচ্ছে বড় কথা। নির্বাচনটা কিভাবে করা যায় এবং সেখানে ডিস্ট্রিকট্ কাউন্সিল এলাকায় ১৩টা ব্লক রয়েছে, শুধু ট্রাইবেল কম্পেকনেস্ এলাকাগুলি নিয়ে যে ব্লকগুলি করা হয়েছে সেখানে এইভাবে লুটপাট চলছে। এটা একটা সম-মনোভাবাপন্ন মনোভাব নিয়ে যদি কাজ না করা যায় তাহলে এখানে ট্রাইবেলের উন্নয়নের কথা বলে লাভ হবেনা। এবং এটা কোন দিন সফল হবেনা। ডিস্ট্রিকট্ কাউন্সিল এটাকে আন্তরিকতার সহকারে দেখা হউক এটাই আমার আবেদন সকলের কাছে। এবং ডিস্ট্রিকট্ কাউন্সিলে কোটি কোটি টাকা আসবে কিন্তু খৈ হয়ে যাবে এরপরে একদিন এই কথা উঠবে যে এই ডিস্ট্রিকট্ কাউন্সিল রেখে লাভ নেই। এটা ভেঙ্গে দাও। যার কারণে আমরা বাঙ্গালীরাও বলছে।

**মিঃ চেয়ারম্যান ঃ-** মাননীয় সদস্য আপনার বক্তব্য শেষ করুন।

**শ্রী রবীন্দ্র দেববর্মা ঃ-** তার জন্য সকলেই আজকে জাতি ধর্ম রাজনীতির উর্ধ্বে থেকে আন্তরিকতার সহকারে যে দুর্বল শ্রেণীর জন্য যে স্ব-শাসিত জেলা পরিষদ যেটা গঠন করা হয়েছে এটা রক্ষা করার দায়িত্ব সকলের আছে বলে আমার বক্তব্য শেষ করছি, ধন্যবাদ।

**মিঃ চেয়ারম্যান ঃ-** ধন্যবাদ, এখন আলোচনায় অংশ নেবেন মাননীয় মন্ত্রী শ্রী নিরঞ্জন দেববর্মা মহোদয়।

**শ্রী নিরঞ্জন দেববর্মা ঃ-** মাননীয় চেয়ারম্যান মহোদয়, মাননীয় সদস্য বিজয়কুমার রাংখল মহাশয় এডিসিতে ভিলেজ কমিটি নির্বাচন হওয়া সম্পর্কে এখানে শর্ট ডিসকাশান উপস্থিত করেছেন। আমরা আগেও বলেছি এখনও আমরা বলছি যে নির্বাচনের বিরোদ্ধে আমরা নই। কারণ রাজ্যের মানুষ তাদের গণতান্ত্রিক অধিকার যে অধিকার যথাযথ ভাবে প্রয়োগ করুক এটা আমরা চাই এবং ইতিমধ্যেই এই রাজ্যের মানুষ এটা প্রত্যক্ষ করেছেন। আমাদের রাজ্যের এডিসি এলাকার ভিলেজ কমিটি নিয়ে কিছু বিতর্ক আছে বটে। ৪৩২টি ভিলেজ কমিটি আছে আবার বিজয়বাবু এখানে বলছেন ৪২৫টা আছে। আরো নতুনভাবে প্রপোজড ৯৮টি আছে। ভিলেজ কমিটির ঠিক মিলছে না। আমাদের কাছে যে হিসাবটা আছে তা হল ৪৩২টা ভিলেজ কমিটি এডিসি এলাকাতে আছে এবং পঞ্চায়েত আছে ৫৩৮টি। নতুন যে প্রস্তাব করা হয়েছে সেটা নর্থ ত্রিপুরাতে ১২টি, ধলাই-এ ১০টি, সাউথ ত্রিপুরাতে ৩০টি এবং ওয়েষ্ট ত্রিপুরাতে আছে ৪৬টি, মোট ৯৮টি। এবং এগুলো বলা যায় ১৩টি ব্লকের মধ্যে অবস্থিত। নির্বাচন এটা আমরা আগেও বলেছি নির্বাচনের বিরুদ্ধে না। এখন ভারতীয় সংবিধানের সিক্সথ্ সিডিউল তপশীলের ৩১ অনুচ্ছেদ অনুসারে ত্রিপুরা স্ব-শাসিত জেলা পরিষদ বিগত ১৯৯৪ইং সালে "দি ত্রিপুরা ট্রাইবেল এরিয়া অটোনমাস ডিসট্রিক্ট্ কাউন্সিল" (এসটাব্লিসম্যান্ট অব ভিলেজ কমিটি এ্যক্ট ১৯৯৪) এটা প্রণয়ন করেছেন এবং ১৯৯৬ইং সালে রুলস্ প্রণয়ন করেছেন এক্ট এবং রুলস্ দুটোয় মাননীয় রাজ্যপাল মহোদয় অনুমোদনও করেছেন এবং সেই রুলস্ এর ৪১টি বিধি অনুসারে ছিল। পরিষদ এলাকায় ভিলেজ কমিটি গঠনের উদ্দেশ্যে প্রথম সাধারণ নির্বাচন করার জন্য পরিষদের এগজিকিউটিভ কমিটি প্রথম সিদ্ধান্ত গ্রহণ করবেন। এবং ভিলেজ কমিটি নির্বাচন পরিচালনার করার দায়িত্ব রাজ্যের স্টেট পঞ্চায়েত ইলেকশান কমিশন। যেহেতু জিলা পরিষদের তরফ থেকে অর্থাৎ এগজিকিউটিভ কমিটি ভিলেজ কমিটি নির্বাচন অনুষ্ঠানের জন্য কোন আনুষ্ঠানিক সিদ্ধান্ত গ্রহণ করে রাজ্য সরকারের নিকট এই ব্যাপারে কোন প্রস্তাব এখনও পাঠাননি। পাঠালে আমরা এই ব্যাপারে বামফ্রন্ট সরকার বিবেচনা করতে পারতাম। স্যার, তবে এখানে মাননীয় সদস্য শ্রী বিজয়কুমার রাংখল এখানে বলেছেন যে ২০০০ এর অক্টোবরে নাকি উনারা প্রস্তাব পাঠিয়েছেন, এই ধরনের কোন প্রস্তাব রাজ্য সরকারের কাছে পাঠিয়েছেন বলে কোন তথ্য নেই। এটা আমরা দেখব।

**শ্রী বিজয়কুমার রাংখল ঃ-** পয়েন্ট অব অর্ডার স্যার, এটা স্যার, যদি অসত্য বা সত্য কি এটা প্রমাণ করেন তাহলে ভাল হবে। কারণ এই তথ্য যখন বলা আছে উনারা পায়নি এটা বলছেন। কাজেই আমার মনে হয় আপনার মাধ্যমে উনি যদি এটা অ্যাসার্টেন করেন এটা ভাল হবে। আমার ইনফরমেশানে গত বছরের অক্টোবরে এটা দেওয়া আছে। চীফ্ এক্সিকিউটিভ্ মেম্বার চিঠি দিয়েছেন।

**শ্রী নিরঞ্জন দেববর্মা ঃ-** আমি তো বলেছি এই ধরনের কোন প্রস্তাব এসেছে কি না আমরা দেখব। তবে আমরা লক্ষ্য করছি যে ২০০০ সালে দুই ফেইসে নির্বাচন হয়েছে এ. ডি. সি. এর ৩০শে এপ্রিল এবং ৩রা মে। ক্ষমতা কিভাবে আই. পি. এফ. টি. দখল করেছে এই সম্পর্কে অতীতে আলোচনা হয়েছে এই হাউসে। আজকেও কিছু কিছু মাননীয় সদস্যরা আলোচনা করেছেন এইগুলি, পত্র-পত্রিকায় প্রকাশিত হয়েছে। অ্যকচুয়েলী সংবিধান স্বীকৃত ষষ্ঠ তপশীল এটা উপজাতিদের উন্নয়নের জন্য উপজাতি এলাকায় যারা উপজাতি জনগণ আছেন তারা যাতে উন্নত সম্প্রদায়ের সমকক্ষ হতে পারেন এইসব নানা রকম উদ্দেশ্য নিয়ে এই ষষ্ঠ তপশীল অনেক আশা নিয়ে এই রাজ্যে জাতি উপাজতির অংশের মানুষ লড়াই সংগ্রাম করে এনেছেন। তো আমরা লক্ষ্য করছি যে বলা যায় এই ১৪-১৫ মাসে এ. ডি. সি. এলাকায় যেসব কাজ-কর্ম চলছে যেসব

স্কীম এ. ডি. সি. এর মাধ্যমে জোনাল অফিসগুলিতে সাব-জোনাল অফিসগুলিতে যাচ্ছে।

**মি. চেয়ারম্যান ঃ-** মাননীয় মন্ত্রী নিরঞ্জন দেববর্মা মহোদয়ের দৃষ্টি আকর্ষণ করছি আপনার আর কত সময় লাগবে।

**শ্রী নিরঞ্জন দেববর্মা (মন্ত্রী) ঃ-** না, আমি আর বেশী সময় নেব না। কিন্তু এইগুলি সঠিকভাবে কার্যকরী হচ্ছে না, গ্রাম পাহাড়ের দিকে যদি আমরা তাকাই তাহলে দেখব ঐসব এলাকাতে এ ডি সি থেকে এই রকম কোন সাহায্য সাধারণ উপজাতিদের ঘরে গিয়ে পৌঁছায় না। স্টেট গভর্নম্যান্টে যে ব্লক আছে, এই ব্লকগুলি যদি না থাকত তাহলে খুব সম্ভবত আমাদের রাজ্যে অনাহারে অসংখ্য লোক মারা যেত। উন্নয়নমূলক কাজ বলতে তো কিছুই হচ্ছে না। তো আমরা এই হাউস থেকে অনুরোধ করব যেভাবে টাকা লুট হচ্ছে, আমার আগে মাননীয় সদস্য বলেছেন যে কিভাবে, সাধারণ মানুষের কাছে না গিয়ে ওদের নেতা চেয়ারম্যান দলের মানুষদের কাছে যাচ্ছে এবং ওরা লুটেপুটে খাচ্ছে।
পত্র-পত্রিকায় আমরা আমি দেখেছি ২ লক্ষ ৮০ হাজার টাকার উপরে জোনাল অফিস থেকে গায়েব করে নিয়ে গেছে এবং সই করে সে ৯০ হাজার টাকা তুলে নিয়ে গেছে। এই যে ঘটনাগুলি গন্ডাছড়ার মত জায়গাগুলিতে যদি এই ধরনের ঘটনা চলে তাহলে জুমিয়া অধ্যুষিত এলাকার মানুষগুলি কি করে বাঁচবে কি করে চলবে? আমি দেখেছি টি. এস. এফ. এর সেক্রেটারী রাজেস্বর দেববর্মা তাঁর বোনের বিয়ের জন্য খুমলুং-এর জোনাল অফিস থেকে ৭০ হাজার টাকা তুলে নিয়ে গেছে এই ধরনের কোন স্কীম আছে কিনা এ. ডি. সিতে তা আমি জানি না। এইভাবে লক্ষ লক্ষ টাকা ঐ নেতারা লোটেপুটে খাচ্ছে নয়ছয় করছে। এইভাবে যদি চলে তাহলে পরে উপজাতি এলাকায় আমাদের এই যে ষষ্ঠ তপশীল যাদের কল্যাণে এইগুলি করা হয়েছে তারা তো বঞ্চিত, অতীতেও হয়েছে এখনও হচ্ছে এবং ভবিষ্যতেও হবে। আমরা বলব যে দৃষ্টিভঙ্গি পরিবর্তন করার দরকার আছে। দৃষ্টিভঙ্গি যদি পরিবর্তন না করা যায় তাহলে উপজাতিদের আর্থিক, সামাজিক উন্নয়নের জন্য কাজ করা আদৌ সম্ভব হবে না। অতএব দলের দৃষ্টিভঙ্গি পরিবর্তন নাহলে আরো হাজার সুযোগ সুবিধা পেলেও কার্য্যকরী করা সম্ভব হবে না। কিন্তু আজকে উপজাতি এলাকাতে উগ্রপন্থীরা পাইকারী হারে উপজাতি খুন করছে এইগুলি চলছে। কিছু কিছু দৃষ্টি আকর্ষণী নোটিশ ইতিমধ্যে হাউসে হয়ে গেছে। কাঞ্চনপুরে সর্বজয় রিয়াং খুন হয়েছে, লংতরাইভ্যালীতে অশ্বিনী দেববর্মা, বিদ্যাজয় রিয়াং এবং অলেন্দ্র চাকমা খুন হয়েছে। কিছু দিন আগে আমাদের জম্পুই জলা ব্লকের যে চেয়ারম্যান ১৪ই মার্চ ২০০১ইং সম্পদ সিং কলুই খুন করা হয়েছে। গত ৮ই আগষ্ট, ২০০১ইং সালে জম্পুইজলা ব্লকের নতুন চেয়ারম্যান (বি.এ.সি) উদয় দেববর্মাকে খুন করল। একই দিনে যুবক সংগঠনের নেতা শ্যামল দেববর্মা এবং তাঁর স্ত্রীকে একই সঙ্গে খুন করা হয়েছে। গত ১৮ই আগষ্ট কন্দাই ছড়া গাঁও সভার চেয়ার পারসন জগদীশ দেববর্মাকে খুন করা হয়েছে। গণ আন্দোলনের শিক্ষক, কর্মচারী নেতা উত্তর দেববর্মাকেও গত কিছু দিন আগে তাকে খুন করা হয়েছে। এখন উপজাতি এলাকাতে তারা উপজাতি কল্যানের কথা চিন্তা করছে না। উপজাতিদের খুন করা এবং তাদের এলাকা থেকে বিতারিত করা এইগুলি নিয়েই তারা ব্যস্ত আছে। ভাঙ্গা রাস্তাগুলির কথাও তারা চিন্তা করছে না, ভাঙ্গা স্কুলগুলির কথাও তারা চিন্তা করছে না এবং বেকারদের কিভাবে কর্মসংস্থানের ব্যবস্থা করা যাবে এই কথাগুলি তারা চিন্তা করছে না।

**মিঃ চেয়ারম্যান ঃ-** মাননীয় মন্ত্রী মহোদয়, আপনার আলোচনা শেষ করুন।

**শ্রী নিরঞ্জন দেববর্মা ঃ-** অতএব আমরা দেখছি যে জম্পুই জলা, টাকার জলা এবং খোয়াই থেকে অন্তত কয়েকশ পরিবার ঘর-বাড়ী ছেড়ে নিরাপদ জায়গাতে আশ্রয় নিয়েছে। এইগুলি যদি বন্ধ না হয় তাহলে উপজাতিদের মধ্যে উন্নয়নের যে সম্ভাবনা ছিল, সুযোগ সুবিধা পাওয়ার কথা থাকলেও এই সব সুযোগ সুবিধা থেকে উপজাতিরা সম্পূর্ণ হচ্ছে আই. এন. পি. টি. যদি উগ্রপন্থীদের বিরোদ্ধে রুখে না দাঁড়ায় তাহলে এটা হবে তাদের ধ্বংসের পথ। অতএব আমি অনুরোধ করব এখানে যে প্রস্তাবটা এনেছেন এটার বিরোধিতা আমরা করছি না। যে প্রস্তাবের কথা আমি বলছি সেই প্রস্তাব যদি রাজ্য সরকারের কাছে আছে তাহলে আমরা নিশ্চয়ই দেখব কিভাবে অতি দ্রুত ভিলেজ কমিটির নির্বাচন সম্পূর্ণ করা যায়। এই

ব্যাপারে সবার সহযোগিতা আমরা চাইছি। এই বলে সবাইকে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য এখানেই শেষ করছি।

মিঃ চেয়ারম্যান ঃ- ২য় নোটিশটি এনেছেন মাননীয় সদস্য শ্রী নগেন্দ্র জমাতিয়া মহোদয়। নোটিশটির বিষয়বস্তু হল, গ্রাম পাহাড়ে শিক্ষার অচলাবস্থা সম্পর্কে। এই আলোচনায় যারা অংশ নেবেন সকলকে ২০ মিনিটের মধ্যে আলোচনা শেষ করার জন্য অনুরোধ রাখছি। আমি মাননীয় সদস্য শ্রী নগেন্দ্র জমাতিয়া মহোদয়কে আলোচনা শুরু করার জন্য অনুরোধ রাখছি।

শ্রী নগেন্দ্র জমাতিয়া ঃ- মিঃ চেয়ারম্যান, আমি খুব সংক্ষেপে আলোচনা শেষ করব। উপজাতি এলাকায় শিক্ষার এই নিদারুন অচলাবস্থা সৃষ্টি হল কেন, এটা আমাদের অনেকেরই জানা উচিৎ এবং আমরা সবাই জানি যে এখন গ্রাম পাহাড়ে শিক্ষার কোন রকম পরিবেশ আর নেই, স্কুল বন্ধ কোথাও শিক্ষক যান না, গেলেও পড়াশুনা হয় না এই রকম অবস্থা চলছে। স্যার, এই বারের মাধ্যমিক পরীক্ষায় পাশ করেছে ৫৮ পারসেন্ট। সেখানে এস, টিদের ক্ষেত্রে ২১ পারসেন্ট, এস. সি. হয়েছে ৪৬.৬৬ পারসেন্ট। এ. ডি. সি. এলাকাতে ২৫.৮৮ পারসেন্ট। এই যে এস. টিদের ২১ পারসেন্ট এটা যদি হয় তাহলে নন এস টিদের ক্ষেত্রে নিশ্চয়ই এটা ৭০ হাফ হয়েছে। এখন প্রশ্ন হচ্ছে এই রকম অবস্থা হল কেন? তার একটা খন্ড চিত্র আমি তুলে ধরছি। অম্পি এলাকায় তেতুল হাইস্কুল এটা বেশ পুরানো হাইস্কুল। সেখানে ছাত্র সংখ্যা ৪০০ থেকে একটু বেশী, শিক্ষক হচ্ছেন ৬ জন এবং সেখানে ফার্নিচার নেই। তারপরে যে মেয়েদের ও ছেলেদের হোস্টেল আছে সেখানে রীতিমত খাওয়া দাওয়ার ব্যবস্থা হয় না, সেখানে ইউরিন্যাল পয়েন্ট নেই। আর সবচেয়ে বড় কথা হচ্ছে এমনিতেও শিক্ষক কম, সাবজেক্ট শিক্ষক একেবারেই নেই বিজ্ঞানের। এর পাশেই আর একটা সোনাছড়া টি. এম. সি. স্কুল। ছাত্র প্রায় ২০০ শিক্ষক হচ্ছেন ৩ জন, এর মধ্যে একজন ফিজিকেল ইনস্ট্রাক্টর। আর ২ জন হল হীরালাল দেববর্মা এবং হামির কলুই। এটার পাশেই নগরাই হাইস্কুল। এটাকে রিসেন্টলি হাইস্কুল করা হয়েছে। সেখানে কোন গ্রেজুয়েট শিক্ষক নেই এই হচ্ছে চিত্র। হাইস্কুলে গ্রেজুয়েট শিক্ষক থাকবে না এইভাবে কি স্কুল চলে। মাননীয় শিক্ষামন্ত্রী এবং বামফ্রন্টের মন্ত্রিসভা এইভাবে কি স্কুল চালাচ্ছেন। কিন্তু নগরাইকে এইভাবে রাখা হয়েছে। ৪০০ উপরে ছাত্র ৬ জন শিক্ষক কিভাবে স্কুল চালান। মাননীয় মন্ত্রী মহোদয় তো এইভাবে স্কুল চালান মনে হয় না সব জায়গায়। ৬ জন ছাত্র দিয়ে কিভাবে স্কুল চলে। কাজেই, ব্যবস্থার দরকার। কারণ ট্রাইবেল এলাকায় স্কুল ঠিকমত চালু হয় না। ফাইনাল পরীক্ষায় ২১ জন বাদে ৭৯ জন ফেল করেছে। এদের ভবিষ্যৎ কি হবে? প্রাইমারি স্কুল, এস. বি. স্কুল বন্ধ আছে। স্কুল এ মাষ্টার মশাইরা যাচ্ছেনা। আমাদের জাতি উপজাতিদের স্কুল পড়ুয়া ছাত্রছাত্রীদের ভবিষ্যৎ কি হবে? এই জিনিস তুলে ধরার জন্য আমি আলোচনার বিষয়ে উত্থাপন করছি। মাননীয় মন্ত্রী মহোদয় বলেছেন যে শিক্ষার পরিবেশ নেই। উগ্রপন্থীর ব্যাপার আছে, ভয়ের ব্যাপার আছে তা থাকতে পারে। কিন্তু তার সাথে আত্মসমর্পণ করাটা ঠিক নয়। উচিত বিনা শর্তে আত্মসমর্পণ করে স্কুল বন্ধ রাখা আমার মনে হয় কোন সরকারের পক্ষে উচিত নয়। কোথাও কোথাও টিচার যেতে পারেনা সেখানে নিশ্চয় কেন্দ্রীয় অনুমোদন আছে বা ইনস্পেক্টর অনুমোদন আছে, শিক্ষা দপ্তরের অনুমোদন আছে। কোথাও আত্মসমর্পণ কোথাও অনুমোদন এটা হচ্ছে গ্রাম পাহাড়ের চিত্র। কিন্তু সারা রাজ্যে কি অবস্থা? স্কুল হচ্ছে একটা হাজিরা দেওয়ার জায়গা পড়াশুনা সেখানে হয় না। আগরতলা বা উদয়পুরে সেখানে ছাত্ররা পড়েনা টিচাররা পড়ায়না সেখানে শুধু হাজিরা দেওয়া হয়। পড়াশুনা হবে কোথায়? প্রাইভেট টিউটর নোট দিচ্ছে। সেখানে প্রচুর টাকা আয় হবে আর ব্যয় বহুল শিক্ষা চলছে। মানুষের নাগালের বাইরে চলে যাচ্ছে।

মিঃ চেয়ারম্যান ঃ- মাননীয় সদস্য শেষ করুন। কতক্ষণ সময় দেব?

শ্রী নগেন্দ্র জমাতিয়া ঃ- মিঃ চেয়ারম্যান, ছাত্রদের শারীরিক শিক্ষার প্রশ্ন বা খেলাধূলার প্রশ্ন সাজ সরঞ্জাম ব্যবস্থা নেই। আমি মাননীয় মন্ত্রী জীতেন্দ্র চৌধুরী মহোদয়কে চিঠি লিখেছিলাম। আমার এলাকার স্কুল চলুক বা না চলুক অন্তত খেলাধূলা করুক। কাইপেং গ্রামে আমি এগ্রিকালচার ডিপার্টমেন্ট দিয়ে মাঠ করেছি। মাননীয় শিক্ষা মন্ত্রী গিয়ে দেখুন বা

বলবেন ? তৈদু জিঙ্গলু স্কুলে যে মাঠ আছে সেখানে গিয়ে দেখুন। শিক্ষা দপ্তর করেনি এবং স্পোর্টস দপ্তর করেনি আমরা সংগঠন বা দলের মাধ্যমে করেছি। কাজেই সেই জায়গায় এখন বল খুঁজে পায়না। এত সুন্দর মাঠ সেখানে এখন খেলাধুলা হয় না। কাজেই এই হচ্ছে অবস্থা খেলাধূলা বন্ধ, পড়াশুনা বন্ধ। সব মাষ্টার মশাইরা সেখানে যান না। অম্পিতে উগ্রপন্থী নেই ভয় নেই। সেখানে সি আর পি এফ আছে। স্কুল ধ্বসে পড়ছে। আমি বহুবার এই ব্যাপারে নিয়ে বলেছি মেরামত হয় নি। মাষ্টার মশাই বেতন পাচ্ছেন এটা বলা যায় যে শিক্ষা দপ্তরের অনুমোদন আছে। শুনেছি না গেলেও চলবে।

**শ্রী জিতেন্দ্র চৌধুরী** (মন্ত্রী) ঃ- পয়েন্ট অব অর্ডার স্যার, বামফ্রন্ট সরকারের আমলেই তেন্ডই স্কুল থেকে দিল্লীতে সুব্রত মুখার্জী কাপে পাঠানো হয়েছে, আপনাদের আমলে যায় নি।

**শ্রী নগেন্দ্র জমাতিয়া** ঃ- খোয়াই প্রথম হয়েছে তাদেরকে পাঠানো হয়নি। শেষে উমাকান্ত থেকে পাঠানো হয়েছে। এরপর নিতম্বিনী জমাতিয়া ইংলিশ চ্যানেল পার হওয়ার জন্য সিলেক্ট হয়েছিলেন, কিন্তু তাকে পাঠনো হয়নি। ছেলেদের অন্তত আপনারা একটু খেলতে দিন। স্কুল বন্ধ থাকলেও তারা মাঠে অন্ততঃ দৌড়াদৌড়ি করুক। মিঃ চেয়ারম্যান স্যার, আমি আর বাড়াচ্ছি না। অন্ততঃ এইটুকু বলতে চাই যে অম্পি হাইস্কুল, তৈদু হাইস্কুলে যেখানে এ্যাকস্ট্রিমিষ্ট নাই সেখানে কেন শিক্ষক যাচ্ছে না ? বড়কাঁঠাল থেকে এক সাথে ১২ জন শিক্ষককে ট্র্যান্সফার করে আনা হয়েছে। এই সমস্ত কারণে শিক্ষা দপ্তরের প্রতি মানুষের ক্ষোভ দেখা দিয়েছে এবং অন্য দিকে ছাত্রছাত্রীদের মধ্যে হতাশা দেখা দিয়েছে। মানুষের এই ক্ষোভ দূর করার আবেদন রেখে আমি আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ চেয়ারম্যান ঃ-** শ্রী প্রণব দেববর্মা।

**শ্রী প্রণব দেববর্মা** (সিমনা) ঃ- মিঃ চেয়ারম্যান স্যার, মাননীয় সদস্য শ্রী নগেন্দ্র জমাতিয়া রাজ্যের শিক্ষা বেহাল অবস্থা সম্পর্কে উনি এখানে যে মত প্রকাশ করেছেন আমি উনার সাথে একমত হতে পারছি না। উনি এক তরফাভাবে শিক্ষার অবস্থা সম্পর্কে বলে গেছেন। এ রকম পরিস্থিতিতে যদি সত্যিই হত তাহলে শিক্ষার উন্নয়নের অন্য বিকল্প ব্যবস্থা কি হওয়া উচিৎ এটার সাজেশান রাখাও তাঁর উচিৎ ছিল। কিন্তু তিনি সেটা রাখেন নি। শিক্ষা একটা গুরুত্বপূর্ণ বিষয় এবং রাজ্যের এ ডি সি এলাকায়, উপজাতি এলাকাগুলিতে শিক্ষার বর্তমান পরিস্থিতি কিছুটা হলেও বিঘ্নিত হচ্ছে এটা আমরা অস্বীকার করতে পারছি না। কিন্তু দৃষ্টিভঙ্গি থেকে এই কথা বলতে চাই ১৯৭৮ সালে রাজ্যে বামফ্রন্ট সরকারে প্রথম অধিষ্ঠিত হয়। বামফ্রন্ট সরকারে আসার পর থেকেই শিক্ষার উন্নয়নের জন্য বিভিন্ন কর্মসূচী হাতে নিয়েছেন। এবং ৪র্থ বামফ্রন্ট সরকারে আসার পরই রাজ্যের ব্যাপক অংশের মানুষের কাছে শিক্ষার সুযোগ পৌঁছে দেওয়া সম্ভব হয়েছে। আমরা জানি এই রাজ্যের মধ্যে উপজাতি এলাকার মধ্যে শিক্ষার প্রসারণের আওয়াজ উঠেছে ১৯৪৫ সালে জনশিক্ষা সমিতি গঠন করে। রাজ্যের প্রাক্তন মুখ্যমন্ত্রী দশরথ দেবের নেতৃত্বে ১৯৪৫ সালে জনশিক্ষা সমিতি গঠন করে বেসরকারীভাবে ৪৮৮টা স্কুল গঠন করা হয়েছিল। এটা আমাদের রাজ্যের ইতিহাস।

কাজেই বামফ্রন্ট সরকার যে নীতি গ্রহণ করে চলেছে তার ফলশ্রুতিতেই আমাদের উপজাতি এলাকায় এখন পর্যন্ত বা দেখছি প্রায় ১৩৩টি হাইস্কুল, হায়ার সেকেন্ডারি স্কুল ৪টি, সিনিয়ার বেসিক এবং প্রাইমারী স্কুল মিলে ১১২টি স্কুল আছে। কাজেই শিক্ষাকে এগিয়ে নিয়ে যাওয়ার জন্য বামফ্রন্ট সরকারের যে চিন্তা ভাবনা আছে সেটাই আমরা দেখতে পাচ্ছি। শিক্ষা হচ্ছে একটা জাতিকে অন্ধকার থেকে আলোর দিকে নিয়ে যাবে এই চিন্তাধারা মাথায় রেখেই বামফ্রন্ট সরকার উপজাতি এলাকায় শিক্ষা প্রতিষ্ঠান গড়ে তুলেছিল। কিন্তু আমরা লক্ষ্য করছি বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর শিক্ষার যে উন্নতি উপজাতি এলাকায় বিস্তার লাভ করেছে সেটা যাতে বন্ধ হয়ে যায় তার জন্য উপজাতি এলাকায় বিস্তার লাভ করেছে সেটা যাতে বন্ধ হয়ে যায় তার জন্য উপজাতি এলাকা থেকে শিক্ষকদের কিডন্যাপ করা হচ্ছে। এই রকম অবস্থা তৈরী করে শিক্ষাকে উপজাতি এলাকায় বানচাল করার চেষ্টা করছে।

**মিঃ চেয়ারম্যান ঃ- মাননীয় সদস্য শেষ করার চেষ্টা করুন।**

**শ্রী প্রণব দেববর্মা ঃ-** যেখানে আমাদের রাজ্যের মধ্যে এই করম একটা পরিস্থিতি চলছে বামফ্রন্ট সরকার আসার পরও কয়েকজন শিক্ষককে কিডন্যাপ করা হয়েছে আই পি এফ টি এবং এ টি টি এফের লোকরা। ইতিমধ্যে কয়েকজন চেয়ারম্যানকেও হত্যা করা হয়েছে। কয়েকদিন আগে মাননীয় মুখ্যমন্ত্রী সেখানে গিয়ে ব্লকে মিটিং করে সমস্ত কর্মচারী এবং শিক্ষকরা যাতে অফিস এবং স্কুলে যেতে পারে সে জন্য টি আর টি সির একটা গাড়ী ঠিক করে দিয়ে এসেছিলেন কিন্তু তারপরও আরোও দুই জন চেয়ারম্যানকে হত্যা করা হয়। ফলে টিচাররা সেখানে যেতে ভয় পাচ্ছেন। বামফ্রন্ট সরকার শিক্ষা সম্প্রসারণের জন্য অনেক কর্মসূচী গ্রহণ করেছেন। তার ফলশ্রুতিতেই অনেক প্রাইমারী স্কুল এস বি স্কুলে পরিণত হয়েছে, অনেক এস বি স্কুল হাইস্কুলে পরিণত হয়েছে এবং অনেক হাইস্কুল হায়ার সেকেন্ডারী স্কুলে পরিণত হয়েছে। ত্রিপুরা রাজ্যে কংগ্রেসের আমলে শিক্ষা প্রতিষ্ঠানের সংখ্যা অনেক কম ছিল। কাজেই, ত্রিপুরা রাজ্যে বাস্তব অভিজ্ঞতায় মাননীয় সদস্য এখানে যে বাস্তব চিত্র উল্লেখ করেছেন সেটাকে কেউ অস্বীকার করতে পারছেন না। সত্যি সত্যিই আমরা যদি আমাদের রাজ্যে উপজাতি এলাকায় শিক্ষার সম্প্রসারণ চাই তাহলে এলাকা ভিত্তিক আমরা যারা দায়িত্বশীল জন প্রতিনিধি আছি, যারা সমাজসেবী আছেন, দপ্তরের দায়িত্ব প্রাপ্ত অফিসার যারা আছেন এবং যারা শিক্ষানুরাগী আছেন সবাইকে এগিয়ে আসতে হবে এবং এলাকা ভিত্তিক আলোচনা করে কিভাবে শিক্ষার প্রসার ঘটানো যায় সে বিষয়ে গুরুত্বপূর্ণ সিদ্ধান্ত নিতে হবে। এমন কিছু স্কুল আছে যেখানে ইচ্ছা করলে চালু করতে পারবে না কিন্তু এমন কিছু স্কুল আছে যেগুলি দলমত নির্বিশেষে মানসিকতা নিয়ে যদি করা যায় তাহলে নিশ্চয়ই সে স্কুলগুলি চালু করা যাবে। আমি জানি সিমনা এলাকায় বড়কাঠালিতে আগামী ৩০ তারিখ এডুকেশন ডিপার্টমেন্টের অফিসারদের চিঠি দেওয়া হয়েছে। এই এলাকার বাস্তবমুখী চিন্তাধারা যদি গ্রহণ করা হয় তাহলে সমস্যার সমাধান সম্ভব হবে। আমরা যদি দলমত নির্বিশেষে এক মত হই তাহলে নিশ্চয়ই আমি উপজাতি অংশের মানুষের অবস্থা আগামী দিনে অভারকাম করতে পারব।

**মিঃ চেয়ারম্যান ঃ-** এখন আলোচনায় অংশগ্রহণ করার জন্য মাননীয় সদস্য শ্রী বীরজিৎ সিন্‌হা মহোদয়কে অনুরোধ করছি।

**শ্রী বীরজিৎ সিন্‌হা ঃ-** মাননীয় চেয়ারম্যান স্যার, আজকে শর্ট ডিউরেশানে মাননীয় সদস্য শ্রী নগেন্দ্র জমাতিয়া মহোদয় খুব গুরুত্বপূর্ণ বিষয় উত্থাপন করেছেন। গ্রামে পাহাড়ে শিক্ষার অচল অবস্থা সম্পর্কে। এটাতে আলোচনা না করলেও আমরা একবাক্যে বলতে পারি। ত্রিপুরার মাননীয় শিক্ষামন্ত্রী ঐতিহাসিক উপদেশ দিয়েছেন, তা পত্রিকায় দেখেছেন। বলেছেন শিক্ষাক্ষেত্রে উগ্রপন্থীর সমস্যার জন্য শত শত স্কুল বন্ধ হয়ে আছে, শিক্ষকরা স্কুলে যেতে পারছেন না। উনি বলেছেন, উগ্রপন্থীদের সাথে অ্যাডজাষ্ট করে তোমরা কাজ চালিয়ে যাও। এই মন্তব্য থেকে আমরা বুঝতে পারি এই রাজ্যে শিক্ষার কি বেহাল অবস্থা। এই অজুহাত দিয়ে দায়িত্ব এড়ানো যায় না, বাস্তবকে উপলব্ধি করতে হবে। বাস্তাবকে উপলব্ধি করেই সমস্যার সমাধান করতে হবে। রাজ্যের কি অবস্থা, আমি একটি উদাহরণ দিচ্ছি। সময় যেহেতু কম বেশী বলা যাবে না। দুইমাস আগে কৈলাশহরের বর্ডারের আবদুল মনিম নামে একজন কুখ্যাত খুনী এবং ডাকাত এবং এলাকার সি পি কর্মী হিসাবে পরিচিত, তাকে এস পির কাছে সারানডার করানো হয়েছিল ওর কেইসগুলি প্রত্যাহার করে দেওয়ার জন্য। দুইদিন তিনদিন ধরে ডি আই জি তাকে নিয়ে ঘোরাঘুরি করল। আপনারা পত্রিকায় দেখেছেন। এস পি মহোদয় বললেন যে, এভাবেতো সারানডার করা যায়না। তুমি যদি উগ্রপন্থী দল কর, তাহলে তুমি সারান্‌ডার করতে পারবে। তারপর একটা নতুন উগ্রপন্থী সংস্থা করেছে। সেটা হল মুসলিম লিবারেশন ফ্রন্ট। তারপর কালাইগিরি একটি প্রত্যন্ত এরিয়া, ঊনকোটির পাদদেশে একটি পাহাড়ী এরিয়া। জোট আমলে আমরা সেখানে একটা প্রাইমারী স্কুল করেছিলাম। সেখানে দুইজন শিক্ষক আছে। এই দুইজন শিক্ষককে আবদুল মনিম বাংলাদেশে কিডনাপ করে নিয়ে গেল। মাত্র সেখানে দুইজন শিক্ষকই ছিল। তারপর আবার ১ লাখ টাকার বিনিময়ে তাদেরকে ফিরিয়ে দিয়েছে। কিন্তু প্রথমত বলা হয়েছিল ট্রাইবেল উগ্রপন্থী নিয়েছে। দেখা যায় যে আবদুল মনিমের এই ঘটনার পেছনে সরকারের একটা অংশের, প্রশাসনের একটা অংশের সক্রিয়

হাত রয়েছে। এগুলি দূর করা দরকার। এ ব্যাপারে সরকারের তরফ থেকে কোন কড়া মনোভাব এখনও নেওয়া হয় নি। এখন এই দুই শিক্ষককে শহরের কাছে বদলী করে আনা হয়েছে। কালাইগিরির একটা এ ডি সি এরিয়া এবং প্রত্যন্ত এরিয়ার মধ্যে। সেখানে একটা প্রাইমারী স্কুল ছিল সেটা এখন বন্ধ হয়ে আছে। মাননীয় চেয়ারম্যান স্যার, বামফ্রন্ট সরকারের কথা কত বলব। যার সারা অঙ্গে ক্ষত, ঔষধ দেব কত? স্যার, কত শিক্ষককে বদলী করানো হচ্ছে সবই রাজনৈতিক উদ্দেশ্যপ্রনোদিতভাবে। এখানে নগেন্দ্রবাবু উদাহরণ দিয়ে কয়েকটা স্কুলের নাম জানিয়েছেন। বদলী হওয়ার ব্যাপারে হ গ ব হলে অসুবিধা নেই। হগব ছাড়া যারা তাদের শুধু বদলী করা হয়। স্কুল চলুক আর না চলুক। বদলীর ব্যাপারে অফিসার, ডাইরেক্টার, ডেপুটি ডাইরেক্টার তারা কিছু বলতে পারে না। হগব লিষ্ট দেবে, ডেপুটি ডাইরেক্টার সই করবে। এই হল অবস্থা।

কালকেও তো আপনারা দেখেছেন একটা স্কুলের ছাত্ররা পথ অবরোধ করেছে সদর উত্তরে, ওদের আসবাবপত্র নেই এবং সেখানে সরকারের তরফ থেকে কিছুই করা হচ্ছে না। এই রকম অবস্থা আরও অনেক জায়গাতে আছে যেমন কৈলাশহরে ঊনকোটির কাছে চিনিবাগানে একটা ককবরক স্কুল আছে, সেই স্কুলের ককবরক শিক্ষিকা ছিলেন যিনি তিনি এখন গোবিন্দপুর সিনিয়র বেসিক স্কুলে আছেন, কৈলাশহর টাউনের মধ্যে অবস্থিত স্কুল এবং যেখানে ককবরক ভাষাভাষির একজন ছাত্রছাত্রীও সেখানে নেই, এমন স্কুলে তাকে বদলী করে রাখা হয়েছে এবং তার পরিচয় কি, তিনি কৈলাশহর সি পি এম দলের প্রার্থী গীত্য রিয়াং-এর স্ত্রী। অথচ চিনিবাগানতো বেশী দূর না এবং সেখানে উগ্রপন্থীও নেই, সেখানে বাস ও অটোরিক্সারও কোন অসুবিধা নেই। সব কিছুর সুবিধা আছে। তারপর আগরতলা শহরেই দেখুন খবর নিয়ে দেখুন কয়জন কক-বরক শিক্ষক শিক্ষিকা আছেন, তাদেরকে ককবরক স্কুলে দেওয়া হয় না কেন, শুধু উগ্রপন্থীর অজুহাত দিয়ে দায়িত্ব এড়ানো যাবে না, তার জন্য বাস্তব দৃষ্টিভঙ্গি থাকা দরকার। তারপর দেখুন গত পরীক্ষায় এ ডি সি এলাকার ৪০টা স্কুলের একজনও পাশ করতে পারেনি। কারণ কি, যাদের পয়সা আছে ট্রাইবেলদের মধ্যে যারা চাকুরী করেন তাদের ছেলেমেয়েদের তারা আইজল শিলং প্রভৃতি বিভিন্ন জায়গায় নিয়ে পড়াশুনা করান। কিন্তু যারা গরীব মানুষ তাদের অবস্থাটা কি। এখন গ্রামাঞ্চলের প্রত্যন্ত এরিয়ার স্কুলগুলিতে যারা কিছু পড়াশুনা জানে তাদেরকে তিনশত কি চারশত টাকা দিয়ে মাষ্টার হিসাবে নিয়োগ করে রেখেছে এটা আপনারা খুব ভাল করেই জানেন এবং শিক্ষামন্ত্রী মহোদয় ভাল করেই জানেন। কাজেই আমরা চাই এগুলি দূর হোক এবং এগুলি দূর হওয়া দরকার। বাস্তব চিন্তাধারা থাকা দরকার। আমাদের অপজিশন পার্টি থেকে আমাদের কংগ্রেসের তরফ থেকে আমি বলছি বাস্তব দৃষ্টিভঙ্গি নিয়ে যদি আপনারা এগিয়ে আসেন তো আমরা অবশ্যই আন্তরিকতার সঙ্গে সহযোগিতা করব। নাহলে এটা সম্ভব হবে না। শুধু উগ্রপন্থীর অজুহাত দিয়ে এখানে আপনাদের দায়িত্ব এড়িয়ে যাওয়া উচিৎ নয়, ধন্যবাদ।

**মিঃ চেয়ারম্যান ঃ-** এখন আলোচনায় অংশ নেবেন মাননীয় সদস্য শ্রী রতিমোহন জমাতিয়া মহোদয়।

**শ্রী রতিমোহন জমাতিয়া** (বাগমা) ঃ- মাননীয় চেয়ারম্যান স্যার, মাননীয় সদস্য শ্রী নগেন্দ্র জমাতিয়া কর্তৃক উত্থাপিত গ্রাম পাহাড়ের শিক্ষা ব্যবস্থার অচল অবস্থা সম্পর্কে আমি কিছু বলছি। এখানে এই প্রসঙ্গে আলোচনা করতে গিয়ে মাননীয় সদস্য প্রণববাবু বলেছেন যে, এই আলোচনাটাকে তিনি সমর্থন করতে পারছেন না, কেন জানি না, বোধ হয় তিনি যদি শিক্ষার এই অচল অবস্থাটাকে সমর্থন করেন তাহলে বোধ হয় আগামী বিধানসভা নির্বাচনে মনোনীত হওয়া সম্পর্কে ওনাকে টিকেট দেবেন না, আমার মনে হয় এই ভয়ে তিনি এটাকে স্বীকার করতে রাজী হননি।

**শ্রী প্রণব দেববর্মা ঃ-** স্যার, আমি এটাকে সমর্থন করছি এটাও যেমন বলিনি তেমনি এটার বিরোধিতা করছি এটাও বলিনি। গ্রাম পাহাড়ের বাস্তব অবস্থাটাকে আমি অস্বীকার করছি না, কিন্তু ওনারা এটাকে যেভাবে আলোচনা করছেন সেটার সঙ্গে আমি একমত না আমি এটা বলেছি। ওরা যেভাবে হাউসকে বিভ্রান্ত করে বললেন এটার সঙ্গে আমি সহমত পোষণ করতে পারছি না, আমি এটা বলেছি।

**শ্রী রতিমোহন জমাতিয়া ঃ-** স্যার, এই এলাকাটা কি রকম এটা আমি উল্লেখ করতে চাইছি। এই এলাকা সম্পর্কে মাননীয় শিক্ষা মন্ত্রী মহোদয়ের কাছে আমাদের তরফ থেকে বার বার শিক্ষার অচল অবস্থা সম্পর্কে ওয়াকিবহাল আমরা করাই। উত্তরে উনি বলেন, আপনারা এলাকার কথাতো বলে লাভ নেই। আপনার এলাকাতো উগ্রপন্থী ভর্তি তো চলবে কি করে, এটাই হচ্ছে শিক্ষামন্ত্রী মহোদয়ের বক্তব্য। তারমানে ওনার কাছে কিছু বলাও যা এই টেবিলের কাছে বলাও তা, এমনতাবস্থায় কার কাছে দাবী জানাব আমরা, এই যে অবস্থাটা চলছে এটার সুরাহা করার জন্য, উগ্রপন্থীকে রোখার জন্য আমি আগেও বার বার আবেদন করেছিলাম। স্যার, এমন একটা জায়গা আছে উগ্রপন্থীকে রোখার জায়গা সেখানে যদি উগ্রপন্থীকে আটকানো যায় তাহলে তাদের উপদ্রব অনেক কম হবে এবং তার জন্য আমি সি আর পি এফ ক্যাম্প দাবী করেছিলাম। কিন্তু এই ব্যাপারটাকেও মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয় নাকচ করে দিলেন সম্ভব হবে না বলে। অথচ ওখানে যদি আমরা উগ্রপন্থীকে আটকাতে পারি সে এন এল এফ টিই হোক আর এটিটিএফই হোক তাদের যে কোন দলকে আটকানোর জনাই বার বার আবেদন করার পর এবং দেখা করার পরও সেটা ব্যর্থ হয় এবং তার প্রতি উত্তর পাই উগ্রপন্থীর এলাকা। স্যার, আমার এলাকার কল ইকানীতে একটা জুনিয়র বেসিক স্কুলে শিক্ষক হলেন মাত্র একজন। আর ছাত্র হল ১৫০ জন এবং এরকম বিস্তর স্কুল আছে গ্রামাঞ্চলে। এগুলিতে ছাত্র মাষ্টারকে চেনে না, মাষ্টার ছাত্রকে চেনে না। কারণ সেই স্কুলগুলিতে মাষ্টাররা যে কবে যান সেটা বোধ হয় ওরা নিজেরাই জানেন না। বা বলতে পারে না। ফলে কি হয়, সেখানে মাষ্টার ছাত্রকে চেনে না, ছাত্র মাষ্টারকে চেনে না। এই সমস্ত প্রত্যন্ত অঞ্চলের এবং গ্রামাঞ্চলের স্কুলগুলির ছাত্ররা শিক্ষককে পর্যন্ত চেনেনা। এই হচ্ছে আজকে শিক্ষার অবস্থা। তাহলেও যদি মাননীয় প্রণববাবু সেটা অস্বীকার করেন তাহলেতো বলার কিছুই নেই।

স্যার, অতি সাম্প্রতিক ঘটনা মাননীয় শিক্ষামন্ত্রী শ্রী সরকার এর তরফ থেকে বলতে চেয়েছেন যে রাজ্যের কয়েকটি স্কুল পাশের ক্ষেত্রে শূণ্য অবস্থায় আছে। কয়েকটি স্কুলের ছাত্রছাত্রীরা মাধ্যমিক এবং হায়ার সেকেন্ডারী পরীক্ষায় পাশ করেনি। এটা বেশী দিনের ঘটনা নয়, স্যার। গত ২৪শে আগষ্ট, ২০০১ইং তারিখের ঘটনা। শিক্ষার ব্যাপারে দেওয়া তথ্য এটা আপনার আমরা কারোর দেওয়া তথ্য নয় স্বয়ং শিক্ষামন্ত্রীর বক্তব্য যিনি উপজাতিদের দরদের জন্য চোখের জল আর ধরে রাখতে পারেন না। উনার বক্তব্যই এটা। কাজেই এটা অত্যন্ত দূর্ভাগ্যজনক। এখানে দেখুন কি অবস্থা ১৭৬টি স্কুলের নমুনা দেওয়া হয়েছে। কোন স্কুলে কতজন পরীক্ষা দিয়েছে এবং কতজন পাশ করেছে। ১৭৬টি স্কুলের ছাত্রছাত্রীরা পরীক্ষা দিয়েছে পাশ করেছে শূন্য। কোন ছাত্রছাত্রীই পাশ করেনি এমন স্কুল আছে ৪৭টি। এখানেই রেকর্ড আছে। একটা হাইস্কুলের ছাত্রছাত্রী যারা মাধ্যমিক দিয়েছে। আর টুয়েলভ যারা দিয়েছে সেখানে আছে ৪৪টি এরমধ্যে দশটি স্কুলে কোন ছাত্রই পাশ করেনি। এই হলো শিক্ষার অবস্থা। যদি একজনও পাশ করতো তাহলে আমরা স্বীকার করতাম যে হ্যাঁ, বামফ্রন্ট সরকার পাহাড় অঞ্চলে শিক্ষার ব্যবস্থা করেছেন। এই অবস্থায় উনাকে এক্ষনি পদত্যাগ করা উচিৎ। কিন্তু আমি বলছিনা যে উনারা সেটা করুন। আমার অনুরোধ শিক্ষাটাকে যাতে আরো বেশী প্রসার করা যায় সেদিকে নজর দেবার জন্য।

তারপর গুরুদাস পাড়া সেটা মাননীয় বনমন্ত্রীর এলাকা। সেখানে পাশ শূন্য। একটাতেও পাশ করেনি। সর্বনাশের ব্যাপার। তারপর লেখুংগা হাইস্কুল পরীক্ষা দিয়েছে ৬৫জন পাশ করেছে শূন্য, শূন্য, দুইটা ডিম। তারপর দূর্গানগর হাইস্কুল দুইটা? ডিম। প্রমোদনগর হাইস্কুল একজনও পাশ নাই। এভাবে ৪৭টি স্কুলে একজনও পাশ করেনি। এইগুলি শুনলে তাদের গাত্রদাহ হবে আর আপনি শুনলে দুঃখ পাবেন স্যার। এটা শুধু আমার এলাকা নয় সমগ্র ত্রিপুরার। একই অবস্থা কাজেই, এটা প্রমাণ করে যে গত ৯৪ সাল থেকে এই ২০০০ সাল পর্যন্ত শিক্ষার প্রসার কিরূপ হয়েছে সেটা আর বলার অপেক্ষা রাখে না।

তারপর মাননীয় সদস্য প্রণববাবুর এলাকায় সীমনা রাধানগর এলাকায় একটা হাইস্কুল সেখানে হেডমাষ্টার আছে একজন এবং টীচার একজন, আর ক্লাস - ৪টা, স্টাফ্ তিন জন। এটা দিয়ে কি একটা হাইস্কুল চলে? এই রকম বহু স্কুল আছে।

একজন হেডমাষ্টার, একজন টীচার, আর তিনজন ক্লাস ফোর স্টাফ। এই হলো একটা হাইস্কুল। তাহলে ছাত্ররা কিভাবে পরীক্ষায় পাশ করবে বলুন, স্যার।

আমার এলাকাতে বহু আছে। দেবতামুড়া হাইস্কুল শূন্য। বোয়াবাড়ীতে শূন্য। এই অবস্থায় এটা কি করে সম্ভব হবে? এদের মোকাবিলা করার জন্য উদ্যোগ নেওয়া হউক। গত এ ডি সি নির্বাচনের আগে রাজ্যের পরিস্থিতি ভয়াবহ ছিল বলেই আমাদের টি ইউ জে এস থেকে তখন বলা হয়েছিল যে, এই পরিস্থিতিতে নির্বাচন করা সঠিক হবে না। আমরা বলেছিলাম উগ্রপন্থীদের শায়েস্তা না করে নির্বাচন করা ঠিক হবে না। রাজ্য সরকার আমাদের কথায় কর্ণপাত করলেন না। ফলে, এই অবস্থা এখনও বহাল রয়েছে। এই অবস্থার জন্য আমরা সরকারকে দোষ দিচ্ছি না। রাজ্যের আইন শৃংখলার অবনতির কারণে পড়াশুনা প্রচন্ডভাবে ব্যাহত হচ্ছে। কারণ, বিদ্যালয়গুলিতে শিক্ষকরা যেতে পারছেন না। শিক্ষকই যদি বিদ্যালয়ে না যায় তাহলে পাহাড়াঞ্চলের বিদ্যালয়গুলিতে পড়াশুনা কিভাবে চলতে পারে? কিভাবে সেই বিদ্যালয়গুলি থেকে ছাত্র-ছাত্রীরা পাশ করতে পারবে? শিক্ষামন্ত্রী বলছেন উগ্রপন্থীদের সঙ্গে সমঝোতা করে চল। এটাও কি সম্ভব? উনি বলছেন, আমাদের আর কিছু করার নেই। যদি এই সরকারের এই ব্যাপারে করার কিছুই না থাকে তাহলে রাজ্যর পাহাড়ী জনপদের বিদ্যালয়গুলির শিক্ষা ব্যবস্থা এই রকমই থাকবে এই ব্যাপারে কোন সন্দেহের অবকাশ নেই। সরকার মানুষের সহযোগিতা পাওয়ার ব্যাপারে মোটেই আন্তরিক নয়। কেন না উনারা মানুষের কথাই শুনতে চান না। ফলে, রাজ্যে আজকে এই ধরনের অবস্থা সৃষ্টি হয়েছে। মাকাল ফলে পাকলে লাল হয় এবং ভিতরটা বিষ। স্যার, ওরা হচ্ছে সেই মাকাল ফল।

**মিঃ চেয়ারম্যান ঃ-** ধন্যবাদ, মাননীয় সদস্য আমার অনুরোধ আপনার বক্তব্য শেষ করুন। সময় কিন্তু শেষ।

**শ্রী রতিমোহন জমাতিয়া ঃ-** স্যার, আমি একটা কথা বলেই শেষ করছি। আমার নির্বাচনী কেন্দ্র বাগমাতে নন-এডিসি এলাকায় একটি বিদ্যালয় রয়েছে। উদয়পুর যাওয়ার পথে এটা। শিক্ষামন্ত্রীর দপ্তরের কর্মীরা লিখিত প্রশ্নের উত্তর তৈরী করে শিক্ষামন্ত্রীর মাধ্যমে এই হাউসে জানিয়ে দিলেন যে বিদ্যালয়টি এডিসি এলাকার মধ্যে রয়েছে। শিক্ষা দপ্তর এটা খোঁজ নিয়ে দেখল না যে বিদ্যালয়টি এডিসি না নন-এডিসি এলাকায় রয়েছে। ভুল তথ্য মন্ত্রীকে দিয়ে বলানো বা দেখানোটা এই হাউসে এখন নিত্য দিনের ব্যাপার হয়ে দাঁড়িয়েছে। ধন্যবাদ আপনাদের। এটা রাজ্য সরকার চালায়। যদিও এটা এডিসির অন্তর্ভুক্ত। জয়গোবিন্দ বাবু এখানে প্রশ্ন এনেছেন। এডিসি এলাকায় কোণ স্কুলে কতজন পাশ করেছে কতজন ফেল করেছে এগুলি জানতে চাওয়া হয়েছে। কাজেই এটা আপনারা প্রমাণ করে যতই বলুন না কেন অনেক স্কুল আছে। স্যার, বললে উনারা লজ্জা পাবেন। দেখা গেছে কোণ কোণ স্কুলে শিক্ষকরা বসে তাস খেলে। কাজেই, এগুলি বন্ধ করে সুষ্ঠ শিক্ষানীতি চালু করার জন্য অনুরোধ রেখে আমার সংক্ষিপ্ত আলোচনা শেষ করছি।

**মিঃ চেয়ারম্যান ঃ-** আপনাকে ধন্যবাদ। এখন আলোচনায় অংশ নেবেন মাননীয় শিক্ষামন্ত্রী শ্রী অনিল সরকার মহোদয়।

**শ্রী অনিল সরকার (মন্ত্রী) ঃ-** মাননীয় চেয়ারম্যান স্যার, উপজাতি পার্বত্য এলাকায় গ্রাম পাহাড়ে শিক্ষার অচলাবস্থা সম্পর্কে মাননীয় সদস্য শ্রী নগেন্দ্র জমাতিয়া যে উদ্বেগ প্রকাশ করেছেন এটা আমাদের সকলের উদ্বেগ। কিন্তু আমি চাই প্রথমত রাজনৈতিক দলগুলির এই সম্পর্কে সৎ হউক নিষ্ঠাবান হউক। এখানে যারা বিরোধী বেঞ্চ থেকে বক্তৃতা দিয়েছেন আমার মনে পড়ছে সেই ১৯৮০ইং সালে তৈদু সম্মেলন বা তার পরবর্তী সময়ের ঘটনা। স্বাধীন ত্রিপুরার মুক্তি যুদ্ধ চলছে এখন সেই মুক্তি যুদ্ধের মহান নায়কদের একটা অংশ আজকে আছেন বিরোধী বেঞ্চে। তাদের ভাষণ ছিল এই পাহাড় মুক্ত কর দূর্গ কর, স্বাধীন ত্রিপুরা চাই। আজকে স্বাধীন ত্রিপুরার বেহাল অবস্থার কথা তারা বলেছেন। বিশ বছরে তাদেরও পরিবর্তন হয়েছে এবং আমি চাই না চোখে গ্লিসারিন দিয়ে কোন দায়িত্[illegible]াত্মক কান্নাকাটি করেন। আমরা চাই সমাধান হউক এবং সৃষ্টি বক্তব্য রাখুন এবং সবাই এগিয়ে আসুন এটা আমরা চাই। নগেন্দ্রবাবু যে বক্তব্য রেখেছেন একটা অসাধারণ পয়েন্ট সেই খেত খামার কৃষি। তিনি শুধু ধন ধান্যে পুষ্পেই ভরে দেন নি তিনি এর থেকে সেই বাজেটকে সরিয়ে নিয়ে খেলার মাঠ তৈরী করেছেন। এক সময় ক্রিড়ামন্ত্রীর কাজটাও করেছেন। এই খবরটা অলম্পিকের জন্য ভারতীয় একটা

সংবাদ হিসাবে যোগ হতে পারে। তিনি আজকে বলেছেন যে, সদস্যদের নির্বাচনী এলাকায় ভাতা দুই হাজার টাকা হওয়া দরকার। কারণ, আমরা আমাদের নির্বাচনী এলাকায় যেতে পারছি না, গাড়ী পাওয়া যায় না, গাড়ী রিজার্ভ করে যেতে হয় এবং জনপ্রতিনিধি দলীয় প্রতিনিধি তিনি তার নির্বাচনী এলাকায় যেতে পারছেন না, কেন? সেখানে এই কারণটা বুঝা উচিৎ। সেই দিকে তিনি গেলেন না কেবল সমস্যা জঞ্জাল তুলে দিয়ে গেলেন। তিনি আরও বলেন ৪০টা স্কুলে পাশের হার শুন্য। কিন্তু নন-ট্রাইবেল এলাকায় গড়ে ৭০ শতাংশ পাশ করেছে। ট্রাইবেল এলাকায় বিপর্যয়কে বাদ দিলে তাহলে নন-ট্রাইবেল এলাকায় সাফল্য ৭০ শতাংশ গড়ে। যদি ৫০ শতাংশ হয় এই যে ওভারড্রাফ্ট ২০ শতাংশ ইট ইজ কনট্রিবিউশান অব্ দি টীচার যেখানে শিক্ষকরা যেতে পারে সেখানে পাশের হারকেও ছাড়িয়ে যায়, এটা তারই স্বীকৃতি। কাজেই, বিদ্যালয়ে শুধু হাজিরা দেবার জায়গা নয়। বীরজিৎ সিন্‌হা মহাশয় সেই দিন উদুর পিন্ডি বুদুড় ঘাড়ে চাপিয়ে দিয়ে গেলেন সেই সম্পর্কে বিস্তৃত বলতে চাই না। ডাকাতরা কার পক্ষে কার সৃষ্টি এই সমস্ত এক এবং এক শুধু বাংলাদেশী ডাকাত এবং উগ্রপন্থী এবং ব্যাঘ্রপন্থী সবাই মিলে এই ত্রিপুরা রাজ্যে এই বিপর্যকর অবস্থা সৃষ্টি করেছে। কাজেই যারা বাঘের গালে চুমু খান রাত্রে দিনে তারা ছাগের জন্য কান্নাকাটি করছেন। আমি প্রসঙ্গত কিছু তথ্য উপস্থিত করতে চাই। ত্রিপুরা রাজ্যে উপজাতি ছাত্রসংখ্যা ২ লক্ষ ২৬ হাজার ৬০৫ জন তার ৯০ শতাংশ এ ডি সি এরিয়াতে আছে। ত্রিপুরা রাজ্যের প্রাইমারী স্কুলের সংখ্যা হলো ২ হাজার ৮১ টি ২০০১ইং সালের মার্চ মাসের মধ্যে যে তথ্য এর মধ্যে এ ডি সি এরিয়ায় আছে ১২৮৬টি।

তারপরে ২০৮১ থেকে বাদ দিলে নন্ এ ডি সি এড়িয়ায় ৭৯৪ টা স্কুল। তাহলে ট্রাইবেল এড়িয়ার জন্য বামফ্রন্টের শিক্ষার উদ্যোগ বড় না ছোট এবং এই ১৭৮৬ টা স্কুল আই পি এফ টির শাসনে চলছে। প্রাইমারী স্কুল আই পি এফ টির শাসনে চলছে। আমি বলেছি ১৩২টা হাই স্কুল ৪৪ টা হায়ার সেকেণ্ডারী স্কুল। সেখানে পাশের হার নগেন্দ্রবাবু বলেছেন আমাকে আর বলতে হবে না। সেখানে শিক্ষকের যে ব্যবস্থা সেটিও বলছি। প্রাইমারী স্কুলের জন্য শিক্ষক আছে মোট ১৯৫৮৮ জন, এরমধ্যে উপজাতি শিক্ষক আছে ৪৯০৪ জন, এর অর্থ ৪৬ শতাংশ। যেখানে উপজাতিদের সংরক্ষিত হচ্চে ৩১ শতাংশ, কিন্তু বামফ্রন্ট সরকার আসার পর সেই কৌটা রক্ষা করতে গিয়ে এখন দারিয়েছে ৪৬ শতাংশ। সিনিয়র বেসিক স্কুলে শিক্ষকের সংখ্যা হলো ১৯৪৫ জন। সেখানে উপজাতি আছে ২৩ শতাংশ। হাইস্কুলে ট্রাইবেল শিক্ষকের সংখ্যা হলো - ১৬০৭ জন, ১৮ শতাংশ, হায়ারসেকেণ্ডারীতে শিক্ষক সংখ্যা ৭১৯ জন ট্রইবেল, ৯ শতাংশ। সেই সন্ত্রাস কবলিত পাহাড়ি এলাকায় যদি আমরা শিক্ষক পাঠাতে চাই সেখানে যদি ১৮ শতাংশ ট্রাইবেল শিক্ষক বাদ দিই সেখানে নন্-ট্রাইবেল ৮২ শতাংশ যেতে হবে। এবং সেখানে হায়ার সেকেণ্ডারী স্কুলে ৯ শতাংশ ট্রাইবেল শিক্ষককে যদি পাঠানো যায় তাহলে ৯১ শতাংশ নন্-ট্রাইবেল শিক্ষকদের যেতে হবে। কাজেই, শিক্ষার জন্য শিক্ষকের প্রয়োজন কাজেই সেখানে অনিবার্যভাবে নন্-ট্রাইবেল শিক্ষকদের সেখানে যেতে হবে। কিন্তু সেখান থেকে আওয়াজ উঠেছে স্বাধীন ত্রিপুরা, ট্রাইবেলদের জন্য, বাঙ্গালী মোটামোটি সাব করে ফেলেছে। এই পর্যন্ত ৬০ জন শিক্ষক অপহৃত হয়েছেন। তারমধ্যে ১০ জন এখনো নিখুজ। খুন হয়েছে ২৬ জন এর মধ্যে ১০ জন ট্রাইবেল। এ ডি সি এলাকায় সন্ত্রাস কবলিত এলাকায় কি করে শিক্ষক যাবে। ইঞ্জেকশান দিয়ে তো শিক্ষক পাঠানো যাবে না। সেখানে নিরাপত্তার প্রশ্ন আছে। কে এর জন্য দায়ী। কারা কি করছে সেটা সকলেই জানেন। কাজেই, অন্ততঃ সততার দিকটা পরিস্কার করুন।

প্রসঙ্গক্রমে আমি বলছি গত ২ বৎসর ধরে সদরের সেই আঠালিয়াছড়া, বড়কাঠাল, উড়াবাড়ি, সদর পূর্বাঞ্চল, জম্মেজয়নগর, মান্দাই, শচীন্দ্রনগর, খোয়াইয়ের গৌরাঙ্গটিলা, রামচন্দ্রঘাট, বৃন্দাবনঘাট, কল্যাণপুর, ঘিলাতলি, মহারানী, চাকমাঘাট, কৃষ্ণপুর প্রভৃতি অঞ্চলের মানুষ ছিল আতঙ্কিত এবং স্কুলগুলিতে ছিল শরনার্থীর স্রোত। এই সব অঞ্চলে যখন স্বাভাবিক অবস্থা ফিরে আসছিল ঠিক তখনই টাকারজলা, জম্পুইজলা, রংমোলা, গার্বন্দী ইত্যাদি অঞ্চলের বহু স্থানে অশান্তির আগুন জ্বলে উঠল। খুন সন্ত্রাস আবার আরম্ভ হলো। স্বাভাবিক পরিবেশ গেল নষ্ট হয়ে। জম্পুই জলায়, টাকারজলায় মাননীয় মুখ্যমন্ত্রী

বিশেষ উদ্যোগ নিয়েছেন এবং বলেছেন যে গাড়ি করে তাদের পাঠাবেন এবং এক বৎসর আমরা কিছু শিক্ষক পাঠিয়েছিলাম কিন্তু অতিসম্প্রতি উত্তম দেববর্মা যে নাকি একসময় ছাত্র আন্দোলনের নেতা ছিল, সে শিক্ষক হয়েছে তাকে খুন করা হয়েছে। তাদের আওয়াজ ছিল বাঙ্গালি তাড়াও বিদেশি তারাও। এখন অওয়াজ উঠেছে কমিনিষ্ট জবাই কর। এই যে ফেসিবাদী সন্ত্রাস সেটা স্বাধীন ত্রিপুরার সন্ত্রাস, সেইগুলি চলছে, সেইগুলিকে কে ঠেকাবে। এর জন্য এলাকার অভিভাবক, জনগণ এবং জনপ্রতিনিধিরা এগিয়ে আসতে হবে। প্রতিরোধ করতে হবে। শুধু একটা মিটিং করেই না, প্রতিরোধ গড়ে তুলতে হবে।

**শ্রীনগেন্দ্র জমাতিয়া ঃ-** স্যার, উনি ত্রিপুরার জনগণের বিরোদ্ধে কথা বলছেন। আপনি বলছেন যে ত্রিপুরার জনগণ রুখতে হবে কিন্তু বুঝছে না।

**শ্রীঅনিল সরকার** (মন্ত্রী) ঃ- আমি বলিনি যে রুখছেনা। অপেক্ষা করুন।

**শ্রীনগেন্দ্র জমাতিয়া ঃ-** আপনি রাজ্যবাসীর বিরুদ্ধে যুদ্ধ ঘোষণা করছেন।

**শ্রীঅনিল সরকার** (মন্ত্রী) ঃ- এটা আপনার মত। কাজেই এই অবস্থার মধ্যে এই যে সন্ত্রাস সেই সন্ত্রাস এই রাজ্যের এক অংশ সেই রাজনৈতিক উদ্দেশ্যপ্রনোদিত ভাবে যে সন্ত্রাস সৃষ্টি করছে যার ফলে ত্রিপুরার সমস্ত অগ্রগতি অন্তত হিউম্যান রির্সোসিকে ডেভলাপ করার যে চেষ্টা শুরু হয়েছিল সেই পাহাড় থেকে ডাক্তার এসেছে, ইঞ্জিনিয়ার এসেছে, সেখান থেকে মাস্টার হয়েছে, সেখান থেকে স্বপ্ন দেখছে আই এস হওয়ার জন্য প্রফেসার হওয়ার জন্য, এটা কে নষ্ট করল ? এর জন্য কারদায়িত্ব ? কোন অপরাধ। যদি বিধানসভায় তাদের দায়িত্ব উপেক্ষা করে একটা কৃত্তিম ভাষণ দিতে চান ইতিহাস তাদের ক্ষমা করবেনা। এটা আমরা বিশ্বাস করি। কাজেই দলমত নির্বিশেষে যারা এই রাজ্যকে সন্ত্রাসের মুখে নিয়ে দাড় করিয়েছে যারা প্রথম ভুত্তিম হলো এই শতাব্দির যারা কিশোর কিশোরী তরুণ তরুণী তাদেরকে কারা জবাই করল ? কাজেই এরা শুরু করেছিল বাঙ্গালি বিতারণের মধ্য দিয়ে এখন এটা দ্বারিয়েছে কমিনিষ্ট জবাইয়ের মধ্যদিয়ে। পাল্লা দিয়ে বাঙ্গালী এলাকার মধ্যে উগ্রপন্থীর জন্ম হচ্ছে। তারা অস্ত্রনিয়ে বলছে ট্রাইবেল তাড়াও। পাহাড়ে আওয়াজ বাঙ্গালী তাড়াও কমিনিষ্ট তাড়াও। শহরেও একদিন আওয়াজ উঠবে ট্রাইবেল তাড়াও কমিনিষ্ট তাড়াও। এই যে একটা প্রচেষ্টা এই যে উদ্যোগ ত্রিপুরাকে সন্ত্রাসের মুখমুখী এখানে গণতন্ত্রকে হত্যা করা হচ্ছে। এখানে সেই দেশপ্রেমীদের হত্যা করা হচ্চে। একটা অচল অবস্থার মধ্যে নিয়েছে এখানটায় আমি আশা করব কেউ চুখে গ্লিসাবিন দিয়ে যেন না কাঁদেন, ধন্যবাদ।

**মিঃ চেয়ারম্যান ঃ-** আমাদের আরো ৩টি নোটিশ রয়েছে সময়টা এই তিনটি নোটিশ শেষ না হওয়া পর্যন্ত বাড়ানো হলো। তৃতীয় নোটিশটি এনেছেন মাননীয় সদস্য শ্রী রবীন্দ্র দেববর্মা মহোদয়, নোটিশটির বিষয়বস্তু হলো গ্রাম পাহাড়ে ম্যালেরিয়ার প্রাদুর্ভাব সম্পর্কে, আমি মাননীয় সদস্য শ্রী রবীন্দ্র দেববর্মা মহোদয়কে নোটিশের উপর আলোচনা করার জন্য অনুরোধ করছি।

**শ্রীরবীন্দ্র দেববর্মা ঃ-** মিঃ চেয়ারম্যান স্যার, এই সভায় আমি রাজ্যের ম্যালেরিয়ার প্রাদুর্ভাব সম্পর্কে এটা আলোচনার জন্য এনেছি। আশা করি এটার সঙ্গে সকলেই সহমত পোষণ করবেন। একজন হয়তো নাও করতে পারেন উনি হলেন স্বাস্থ্যমন্ত্রী। স্যার, ত্রিপুরা রাজ্যে অনেকবার ম্যালেরিয়া প্রাদুভার্ব এলাকা হিসাবে উত্তর পূর্বাঞ্চলে বা ভারতবর্ষের মধ্যেও চিহ্নিত। এর মধ্যে এই বৎসরটা সবচেয়ে বেশি ম্যালেরিয়া আক্রান্তের সংখ্যা বেড়েছে এবং মৃত্যুর সংখ্যা বেড়েছে। এর মধ্যে স্বাস্থ্য দপ্তর নামে একটি দপ্তর নিরব দর্শক হিসাবে ভূমিকা পালন করে চলেছে এটা সবচেয়ে অবাকের বিষয়। বিশেষ করে স্যার শহরাঞ্চল থেকে গ্রামাঞ্চলে সবচেয়ে ম্যালেরিয়ার প্রাদুর্ভাব বেশি দেখা দেয়। এবং গ্রামাঞ্চলে যে রকম উগ্রপন্থীদের আগ্রাসন হয় এর সঙ্গে তাল মিলিয়ে ম্যালেরিয়া প্রাদুভার্বটা এখন ব্যাপক হারে বেড়েছে কারণ ম্যালেরিয়া কমানো বা নির্মূল করার যে প্রচেষ্টা যে হু, ওয়ার্ল্ড হেলথ্ ওর্গানাজেশান থেকে যে সিদ্ধান্ত অনুপাতে সারা বিশ্বে যেটা ম্যালেরিয়া নির্মূল করার যে প্রচেষ্টা এটা রাজ্য সরকারের স্বাস্থ্য দপ্তর করে।

**মিঃ স্পীকার ঃ-** মাননীয় সদস্য টাইম মতো এক্সটেন্ড করতে হবে। আরোও তো দুটো আছে।

**শ্রীরবীন্দ্র দেববর্মা ঃ-** স্যার, টাইম বেড়ে গেছে। স্যার, গ্রামাঞ্চলে স্বাস্থ্য পরিষেবার ব্যাবস্থাটা কি ? মুখ থুবড়ে গেছে প্রায় উপ স্বাস্থ্য কেন্দ্রগুলো বন্ধ সেগুলো প্রত্যক্ষদর্শী এই বিধানসভায় সর্বদলীয় কমিটি, এস টি কমিটি উত্তর ত্রিপুরা, ধলাই এই দুটি জেলাতে যায় এবং দক্ষিণ ত্রিপুরার বিভিন্ন প্রান্তর ঘুরেছি সমস্ত ত্রিপুরা রাজ্য ঘুরেছি। স্যার, আমরা দেখেছি বিশেষ করে উপজাতি অধ্যুষিত এলাকায় গ্রামাঞ্চলে যদি সমস্ত উপস্বাস্থ্যকেন্দ্রগুলো আছে সেখানে ৯৮ শতাংশ বন্ধ এটা আমার বক্তব্য না এস টি কমিটির একটি রিপোর্ট - এ এই কথা বলা হয়েছে এবং আমার প্রত্যক্ষ নজীর দিয়ে দৃশ্যটি দেখেছি প্রথম ৩৭ মাইল বন্ধ যেটা মুঙ্গিয়াবাড়ি হিসাবে পরিচিত এরপর ৪৩ মাইল-এ যাই একটি বিল্ডিং আছে জোট আমলে তৈরি করে সেই ঘরের মধ্যে রেশন শপ, রেশন দোকান হিসাবে পরিচিত উপ-স্বাস্থ্যকেন্দ্র হিসাবে পরিচিত না। যিনি ডেপুটি ডিরেক্টর অব হেলথ আমাদের সঙ্গে গেছেন উনি ও দেখেছেন এবং সেখানে আমরা মাছুরাই পারা যাই সেখান থেকে যাই হরিনছড়া, সেখানে থেকে যাই দশ মাইল গঙ্গানগর হয়ে সেই তুইচাকমা রইস্যাবাড়ির কাছে পর্যন্ত আমরা গেছি। যে দিন আমরা যাই হরিনছড়াতে সেই দিনই দাহ করছে দুইজন লোককে কিন্তু এখন যদি স্বাস্থ্য দপ্তরের মন্ত্রী বলেন এবং বলবেন ও আমি জানি এই মৃত্যুর রেকর্ড আমার কাছে নেই কারণ হাঁসপাতালে সেই রেকর্ড করা হয় নাই উনি এই সমস্ত রেকর্ড সবর্দাই দিয়ে থাকেন এবং প্রত্রিকায় দিয়ে থাকেন সেটা হচ্ছে হাসপাতালে আমরা যাই যেটা রেকডেড ওটাই শুধু। কিন্তু এমন কতকগুলো হয় স্যার হাসপাতালে নিয়ম করার জন্য কোন ব্যবস্থা নেই একটি টেবলেট পাওয়ার কোন সুব্যবস্থা নেই। আজকে বগিরথ, দলপতি সিদ্ধপাড়ার লোক তাকে গণ্ডাছড়া এসে একটি ক্লোরোকুইনান- এর জন্য তাকে ৩০ কিমিঃ পায়ে হেঁটে আসতে হবে। একটি রোগীকে এই ভাবে নিয়ে আসা যাবে ? স্যার, উনি আরেকটা কথা হয়তো উত্তরে বলবেন স্বাস্থ্য প্রশাসনিক শিবির করা হচ্ছে। স্যার, অনেক জায়গায় হয়তো সফল হয়, আবার কোন কোন জায়গায় হয়তো দেখেছি এটা একটি পিকনিক এর মতো হচ্ছে। আপনি বনভোজন করেন বনমন্ত্রী আপনিও মাইক লাগিয়ে করেন। স্যার, সেখানে আমরা দেখেছি এলাকাতে কোন প্রচার নেই সেখানে শিবির খোলা হবে কেউ জানেনা হঠাৎ করে গিয়ে দেখল যে টেবলেট নিয়ে এসেছে ঔষধ নিয়ে এসেছে তোমরা এসে খাও, আর যখন শিবির করে ফিরে আসে তখন মানুষ বুঝতে পারে যে এখানে স্বাস্থ্য শিবির হয়েছিল। এই যে স্বাস্থ্যমেলা এটা কি, আবার ঋণ মেলাও দেখেছি এবং এইবার দেখলাম আমাদের স্বাস্থ্যমন্ত্রী স্বাস্থ্যমেলা করলেন বাগমায় এবং সেখানের যে সদস্য তাকে নিমন্ত্রণ করা হয় নাই। যেখানে আমরা দেখেছি এই স্বাস্থ্যমেলায় লক্ষ লক্ষ টাকা খরচ করে লাভটা কি হলো ? জিরো। এই স্বাস্থ্য মেলা যদি আরও দুর্গম অঞ্চলে করতে পারত যারা একটা টেবলেট পায় না, তাদের কাছে পৌছানোর জন্য কিছুটা ব্যবস্থা নেওয়া হত তাহলে তো এই টাকাগুলি দিয়ে কিছু লাভ হত। জিতেন্দ্রবাবু মন্ত্রী মহোদয় এলাকার শিলাছড়ির অবস্থা কি ? হসপিটালে বেড়া আছে, দুজন ডাক্তার আছে, আপনি খোঁজ নেন কিনা জানিনা। স্যার, হাফ ওয়াল, চাম্পাকাম্পা বেড়া, উপরে নেই, দীর্ঘদিন ধরে নেই। একটা ব্লক থেকে তো আপনি কাজগুলি করে দিতে পারতেন। সেখানে বিছানার চাঁদর দিয়ে বেড়া তৈরি করে রেখেছে। আর সন্ধ্যার সময় আর রাতের বেলায় কুকুর গিয়ে ঘুমিয়ে থাকে। একবার দৈনিক সংবাদ পত্রিকায় উঠেছিল। আর এর মধ্যে যে শেয়াল আসে না তা বলা যায় না। স্যার, সাব্রুমে সারা ত্রিপুরা রাজ্যের চিত্র সেই খেদাছলা পর্যন্ত গেছে, সেখানে স্যার আপনারা অবাক হয়ে যাবেন ৬৩৮ জন এই চার মাসে এপ্রিল থেকে, এপ্রিল মে জুন জুলাই পর্যন্ত ৬৩৮ জন মারা গেছে। এটা যদি কোন উগ্রপন্থী মারত বা কোন সম্প্রদায় মারত তাহলে পরে ত্রিপুরা রাজ্যে দাঙ্গা লেগে যেত কিন্তু যেহেতু নীরব ভাবে একটা মশা মারছে, একটা রোগ মারছে, অতএবঃ এটা পিকচারে আসে না। স্যার, সবচেয়ে অবাক লাগে স্বাস্থ্য পরিষেবা কেন্দ্রগুলিতে ডাক্তার নেই। ডাক্তার থাকলে গাড়ি নেই, গাড়ি আছে ডাক্তার নেই, টেবলেট থাকলে তুলা নেই, তুলা থাকলে সেলাইন নেই, সেলাইন যদি থাকে সেলাইনের নল নেই, সেলাইনের নল যদি থাকে সিরিঞ্জ নেই এই অবস্থায় স্বাস্থ্য পরিষেবা ভাল থাকতে পারে না। অনেক পিরাপিরির পরে এস সি কমিটি ধলাই ডিসট্রিক্টে গিয়েছে। ধলাই ডিসট্রিক্টে যিনি হেলথ অফিসার আমি উনাকে

জিজ্ঞাসা করলাম তিনি অস্বীকার করেন, দুইদিন পরে গাড়িটি গেল। রইস্যাবাড়ির গাড়িটা কোথায় উদাও উনি বলেন জানি না। মাননীয় চেয়ারম্যান উনাকে বললেন গাড়িটা কোথায় উনি বলেন আমি জানি না গাড়ি কোথায় আছে। রইস্যাবাড়িতে গাড়ি নেই। আমরা ২৮ তারিখ রইস্যাবাড়িতে পৌছেছিলাম। এর পরে আমরা রইস্যাবাড়ি থেকে ফিরে ছিলাম। তারপর কোথা থেকে গাড়িটা খোঁজে বের করল, আমি পরের মাসে গিয়ে গাড়িটা দেখলাম কিন্তু ডাক্তার নেই বন্ধ। একই ঘরে তিন জন লোক মারা গেল সেই দিন। স্যার, এই ভাবে কাঞ্চনপুর মহকুমার বিভিন্ন গ্রামগুলির নাম পড়লে সময় দেবেন তো, দেবেন না। আমি সংক্ষেপে পড়ে নিচ্ছি। স্যার, কাঞ্চনপুর মহকুমায় ৭২ জন মারা গেছে। তারপর ধর্মনগর মহকুমায় ২৯ জন মারা গেছে। কৈলাসহর সাব-ডিভিশন মহকুমাতে ২৭ জন মারা গেছে। লংতরাই ভ্যালিতে মারা গেছে ৯৬ জন। এখান থেকে স্পেশাল ডাক্তার পাঠাতে হচ্ছে। আমরা যখন সেখানে গিয়েছিলাম তখন ও ৪ জন ডাক্তার ছিল, ৪ জনের মধ্যে ২ জন ফিরে এসেছে। এর মধ্যে আরও দুইজন ডাক্তার ছিল। কিন্তু সেখানে সারিয়ামনি পাড়ায় একই গ্রামে ৯ জন লোক মারাগেছে। গ্রাম এবং পাহাড়ের তথ্য এই গুলি আমার কাছে আছে, আপনি আমাকে পড়ার সময় তো দিলেন না। স্যার, অমরপুর সাব-ডিভিশনে ২৪ জন মারা গেছে। আমবাসায় ৫২ জন, আর ১০ মাইল, বালুছড়া, সিন্দুপাড়া গঙ্গানগর এবং আমবাসা এই এলাকাতে সবচেয়ে বেশি এফেক্টেড এবং এখনও চলছে। গণ্ডাছড়ায় স্যার, ১২২ জন মারা গেছে, এর মধ্যে বি এস এফ - ও আছে। একজন বি এস এফ আমার খুব পরিচিত উনি আমাকে বললেন "পাকিস্তান কা দোসমন কাশ্মীর মে আতাহে ও আবি হাম লোগকো দোসমনবি কুছ নেহি বিগার সাকতা, লেকিন ত্রিপুরা মে আকে ভগীরত পাড়া, আরসি পাড়া ইহা মে এক মাফিয়া হাম লোগকো মারসাকতা। একটা মশা মারতে পারে কাশ্মীরের শত্রু মারতে পারে না। আমি ডাক্তারকে জিজ্ঞাসা করলাম তিন দিনের রোগি কি ভাবে মারা গেল, উনি বলেন সেরিব্রেল ম্যালেরিয়া হয়েছে, এর ঔষধ এখানে নেই।

**মিঃ স্পীকার ঃ-** মাননীয় সদস্য রবীন্দ্রবাবু কনক্লোড করুন।

**শ্রীরবীন্দ্র দেববর্মা ঃ-** অমরপুরে ৬৩ জন মারা গেছে। সাব্রুমে ২৯ জন মারা গেছে। আপনার এলাকা বিশেষ করে শীলাছড়ি, মাইকরুল, গোরাকাপা এবং মনুবনকুল এলাকাতে বেশি এফেকটেড। এটা আপনার জানা থাকা উচিত। বিলোনীয়ায় ১৯ জন মারা গেছে, সেখানে তীরুবুমা, লক্ষ্মীছড়া এবং ইষ্ট বগাফা এলাকাতে সবচেয়ে বেশি ক্ষতি গ্রস্থ। স্যার, উদয়পুরে ৩৬ জন, সেখানে তুইনানি তুইহরচঙ্গ এবং সাইমরা ঐ সব জায়গাতে ও আছে। বিশালগড় - এ ১৯ জন মারা গেছে, সোনামুড়া ৯ জন, নর্থ আছে ১৫ জন, আমার কাছে যে তথ্য এসেছে। টাকারজলায় ১২ জন, খোয়াই- এ ২১ জন মারা গেছে। আগরতলাতে ২৬ জন আমার এখানে আছে। স্যার, এখন যদি ম্যালেরিয়ায় মারা যায় এটা আপনি বলবেন যে পেট খারাপে মারা গেছে। যখনই গাঁওসভাতে পানীয় জলের অভাবে পেট খারাপে মারা গেছে তখন আপনি বলেছেন ম্যালেরিয়ায় মারা গেছে। এর পরে বলবেন যে হাঁপানীতে মারা গেছে এইভাবে বলে থাকেন।

**শ্রীকেশব মজুমদার** (মন্ত্রী) ঃ- পয়েন্ট অভ ক্ল্যায়ারীফিকেশন স্যার, ঠিকই আছে যদি ৬০০ জন মারা গিয়ে থাকে তাহলে এটা নিশ্চয়ই উদ্বেগের কারণ। আমি অনুরোধ করব মাননীয় সদস্যকে এদের নাম ঠিকানাটা যাতে আপনি দিয়ে দেন যাতে আমি অন্তত খোঁজ খবর করে নিতে পারি এবং ব্যবস্থা নিতে পারি। নাম ঠিকানা আপনার কাছে দিয়ে দিতে বলুন।

**শ্রীজিতেন্দ্র চৌধুরী** (মন্ত্রী) ঃ- এটা নিঃসন্দেহে, আমি এই কথা বলছি না এটা উদ্বেগের, আমি বলব যে উৎথাপন করেছেন এটা যাতে ব্যবস্থা নেওয়া যায় নাম দিলে পরে সুবিধা, সংখ্যা বলে দেবেন।

**শ্রীরবীন্দ্র দেববর্মা ঃ-** স্যার, এটা আমি নাম ঠিকানা সমস্ত কিছু টাইপ করে স্বাস্থ্যমন্ত্রীর কাছে দেব।

**মিঃ স্পীকার ঃ-** মাননীয় সদস্য শেষ করুন।

**শ্রী রবীন্দ্র দেববর্মা ঃ-** স্যার, এই কথাটা বলেই শেষ করছি। মাননীয় স্বাস্থ্যমন্ত্রী নিশ্চয়ই অস্বীকার করবেন না উনাকে কয়েকবার আমি টেলিফোনে ইন্‌ফরমেশনও করেছি এবং কোণ কোণ জায়গায় উনি ব্যবস্থাও নিয়েছেন, আমি উনাকে

ধন্যবাদ জানাব। তবে যত্নবান স্বাস্থ্যমন্ত্রী হিসাবে যত্নবান হওয়ার জন্য পালিয়ে যাতে আমরা না যাই সেই ব্যবস্থা গ্রহণ করার জন্য আবেদন রেখেই আমার বক্তব্য শেষ করছি। ধন্যবাদ।

**মিঃ স্পীকার ঃ-** মাননীয় সদস্য শ্রী অনিল চাকমা মহোদয়।

**শ্রীঅনিল চাকমা ঃ-** মিঃ স্পীকার স্যার, মাননীয় সদস্য রবীন্দ্র দেববর্মা ম্যালেরিয়া সম্পর্কে যে আলোচনাটা উৎথাপন করেছেন এটা আসলে আমি ম্যালেরিয়া নেই এটা বলব না ম্যালেরিয়া ত্রিপুরা রাজ্যে বয়েই চলছে। কিন্তু আমার জানা মত ম্যালেরিয়া সম্পর্কে প্রতি মাসে আমরা বি এ সি মিটিং করছি। সেই বি এ সি মিটিং- এ এস. ডি. এম. ও, এস. ডি. ও এবং বি. ডি. ও ওরা উপস্থিত থাকেন। সেখানে সব পাড়াগুলিতে চেয়ারম্যানরাও উপস্থিত থাকেন। এখানে স্বাস্থ্য পরিসেবা সম্পর্কে আলোচনা হয়, অভাব অনটন সম্পর্কে আলোচনা হয়, কাজকর্ম সম্পর্কে আলোচনা হয়। সেখানে যদি কোন গ্রাম পঞ্চায়েত তার এই স্বাস্থ্য পরিসেবায় অসুবিধা হয় সেখানে আমরা এস ডি এম ও, এস ডি ওর সাথে পরামর্শক্রমে সেই গাঁওপঞ্চায়েতগুলিতে স্বাস্থ্য পরিসেবার জন্য স্বাস্থ্য দপ্তরকে ওখানে হেলথ্ ক্যাম্প করার জন্য পাঠিয়ে দিই। প্রতি মাসে কম পক্ষে ১৪ থেকে ১৮ টা হেলথ্ ক্যাম্প করে থাকি। আসলে একটা পরিবারে যদি এক জনের জ্বর হয় সেই পরিবারটাই ছোঁয়া ছোঁয়ি হয়ে সমস্ত পরিবারটারই জ্বর হয়ে যায়। আগে যে অবস্থা ছিল ম্যালেরিয়াটা এই বার এই ধরনের না। ৫ জন যদি পরিবারে থাকে ৩ জন সেখানে ছোঁয়া ছোঁয়ি হয়ে যায়। ম্যালেরিয়া রোগটা অন্যান্য বছর থেকে এইবারে একটু বেশি। রবীন্দ্রবাবু এখানে বলার চেষ্টা করেছেন নীরব দর্শক। স্বাস্থ্য দপ্তর একটা নীরব দর্শক, এটা ঠিক না। এম. পি ফাণ্ড থেকে বাজুবন রিয়াং ত্রিপুরা রাজ্যের জন্য ১১টি এ্যামবোলেন্স কিনে দিয়েছেন এবং ত্রিপুরায় যে স্বাস্থ্য পরিসেবার জন্য তিনি ১৯টি কিনে দিয়েছেন। গাড়িগুলির কথা মাননীয় রবীন্দ্র দেববর্মা একফুটাও বললেননা আশ্চর্যের বিষয়। রবীন্দ্র বাবুর যে বক্তব্য সেলাইন দিলে সুচ নেই স্বাস্থ্য পরিসেবা ভেঙ্গে যাওয়ার কথা তুলে ধরেছেন। এতগুলি কাজ একটাও চোখে পড়লনা। লিষ্ট দিয়েছি আমি। আমার বক্তব্যর মধ্যে আবেদন রাখছি স্বাস্থ্যমন্ত্রীর কাছে ৬৮৮ জন নাম উল্লেখ করেছেন। সেই ৬৮৮ জন ঠিকানা বাপের নাম আমি স্বাস্থ্য মন্ত্রীর কাছে আবেদন রাখব যাতে তদন্ত করেন। রবীন্দ্রবাবু যে বক্তব্য এনেছেন এটা ঠিক না। কিন্তু স্বীকার করার কোন উপায় নেই যে এইবার ম্যালেরিয়া রোগে ৪ জন মারা গিয়েছে। এক পরিবারের ছোঁয়াছুয়ি হয়ে যায় এটা খুব কঠিন। কাজেই এই স্বাস্থ্য পরিষেবায় স্বাস্থ্য দপ্তর আরও যত্নবান হয়ে ম্যালেরিয়া নিরসনে নিরলসভাবে সংগ্রাম করে এই বিষয় রেখে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পীকার ঃ-** মাননীয় সদস্য কাজল চন্দ্র দাস ঃ-

**শ্রীকাজলচন্দ্র দাস ঃ-** মিঃ স্পীকার স্যার, রতনলাল নাথ কর্তৃক আনিত গ্রাম পাহাড়ের ম্যালেরিয়া রোগ সম্পর্কে যে আলোচনা এবং যেটা বলেছেন এটাকে সম্পূর্ণ সমর্থন করে আমি আমার সংক্ষিপ্ত বক্তব্য রাখছি। স্যার, বাস্তব ঘটনা ত্রিপুরা রাজ্যে গ্রামে গঞ্জে বিভিন্ন ধরনের রোগে ম্যালেরিয়া, ডাইরিয়া অনেক কিছু হয়। আমি আমার কল্যাণপুর সমন্ধে বলতে চাই। এটা প্রপার এরিয়া। এটা কল্যাণপুর থেকে তিন কিমিঃ ভিতরে এর মধ্যে দেখলাম বিভিন্ন মানুষের ম্যালেরিয়া আক্রান্ত হয়ে মারা গেছে। নাম বলে দিচ্ছি রমেশ দেববর্মা (পাশিরাম কোবরা পাড়া) লোকটা আক্রান্ত হওয়ার পরে ডাঃ বলল জি বি চলে যাও। উনি রাস্তায় মারা গেলেন। এমন আমাদের কল্যাণপুর হাসপাতালে টেকনিসিয়ান আছে। রক্ত পরীক্ষা করার জন্য একজন লোক রাখে। আমাদের কল্যাণপুর হাসপাতালের মত জায়গায় মাসে ২৫ দিন হাসপাতালে যান না। মাননীয় মন্ত্রী বলেছিলেন স্টেপ নেবেন। স্বাস্থ্য দপ্তর স্টেপ নেবেন কিনা আমি জানিনা। তেমনিভাবে আমার কল্যাণপুর অঞ্চলে একরাই বাজার কাশিরাম কোবরা পাড়া, কড়িয়া দফাদার পাড়া, বড় ময়দান এই সব অঞ্চলে পুলিশ ক্যাম্প রয়েছে। সেখানে সাব-সেন্টারগুলি বন্ধ। রক্তপরীক্ষা, সাধারণ যে ওষুধ দেওয়া হয়। পরিস্থিতির কারণে উপজাতিরা অনেক সময় আসতে পারেনা। মাননীয় সদস্য অনিল বাবু বলেছেন উনার মহকুমায় ১৭-১৮টি ক্যাম্প হেলথ হয়। আমি থাকি খোয়াই মহকুমায়। আমি জানিনা আমার কাছে তথ্য নেই। ২০০১ইং একটা মাত্র ক্যাম্প হয়েছে। যদি এই তথ্য মিথ্যা, যদি উনার

মহকুমায় হয় তাহলে আমার এখানে হবেনা কেন? আপনার মাধ্যম জানাক আমরা জানাব, দেখব। এই তথ্যগুলি উনারা দিন। নতুবা আমরা মনে করব এই তথ্য মিথ্যা তথ্য। স্যার, কল্যাণপুর হাসপাতালে ব্লাড টেস্ট করবার মতো কোন প্যাথলজিস্ট নেই। সেখানে ম্যালেরিয়া রোগে আক্রান্ত হয়ে হাসপাতালে গেলে আগরতলা গিয়ে চিকিৎসা করবার জন্য বলে দেওয়া হয়। এই রোগীটা আগরতলায় আসতে আসতে হয়তো রাস্তায় মারা যান চিকিৎসার অভাবে। স্যার, পাহাড়াঞ্চলের লোক অনেকে মশারী কিনতে পারে না। সেখানে প্রচণ্ড মশার উপদ্রব। সেই সমস্ত অঞ্চলগুলিতে কেন চিকিৎসা হচ্ছে না। বিভিন্ন হাসপাতালেও এই সব রোগের কোন চিকিৎসা হচ্ছে না। দেবতাবাড়ি, ওয়াকিলেন পাড়া, সর্বং, গড়িয়া দেবতা পাড়াতে আমি শুনেছি, আমার কাছে সঠিক তথ্য নেই, সেখানে অনেক লোক ম্যালেরিয়ায় আক্রান্ত হয়ে মৃত্যুর সাথে লড়াই করছে। তারা হাসপাতালে আসতে সাহস পায় না উগ্রপন্থী বা বিভিন্ন ধরনের পারিপার্শ্বিক অবস্থার কারণে। তাই আমি মাননীয় মন্ত্রী মহোদয়ের দৃষ্টি আকর্ষণ করে বলছি এই সব জায়গায় যে সমস্ত সাব-সেন্টারগুলি রয়েছে যেখানে ন্যুনতম চিকিৎসার ব্যবস্থা নেই, সেখানে অবিলম্বে চিকিৎসার ব্যবস্থা করুন। এই সব এলাকায় সাব-সেন্টারগুলিতে ডাক্তার পাঠিয়ে অবিলম্বে চিকিৎসার ব্যবস্থা করুন। বিভিন্ন জায়গায় হেলথ ক্যাম্প করে যাতে রোগের চিকিৎসা করা যায় সে ব্যবস্থা আপনারা করুন। স্যার, আমার কল্যাণপুর এলাকায় বিভিন্ন জায়গা থেকে উদ্বাস্তু হয়ে অনেক লোক এসেছে। তাদেরকে চিৎিসার জন্য সেখানে জায়গা পাওয়া যায় না। ডাক্তার বাবুরা চিকিৎসা করলে পরে হাসপাতালে ঔষধ পাওয়া যায় না। এই সব জায়গায় কিভাবে চিকিৎসা হবে আমি জানি না। স্যার, মাননীয় মন্ত্রী মহোদয়রা বিভিন্ন জায়গায় বক্তৃতা দেন যে চিকিৎসা পরিসেবার ব্যবস্থা করা হয়েছে। কিন্তু বাস্তবে কিছুই করা হচ্ছে না। আমার কল্যাণপুর ব্লকে লিফলেস ফান্ড যেটা দেওয়া হয় সেটা অত্যন্ত নগন্য। অনেক লোক সেখানে গিয়ে কোন সাহায্য পান না। আমি দেখেছি শাসক দলের লোকরা অসুস্থ না হলেও ডাক্তার দিয়ে লিখিয়ে সেখান থেকে ১০০। ২০০ টাকা করে নিয়ে যাচ্ছে। প্রকৃত রোগীরা বঞ্চিত হচ্ছে। এগুলি সঠিক ভাবে মূল্যায়নের দরকার আছে এবং প্রকৃত রোগীরা যাতে সাহায্য পেতে পারে সেই দিকে দৃষ্টি দেবার জন্য আমি মাননীয় মন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি। স্যার, আমার এলাকায় গড়িয়া দফাদারে সমীর দেববর্মা, পিতা মুংকুরাই দেববর্মা, ম্যালেরিয়া রোগে আক্রান্ত হয়ে মারা গেছেন। স্যার, আমার মহারাণীপুর অঞ্চল, পশ্চিম কল্যাণপুর অঞ্চল, দুস্কি, দেবতাবাড়ি এই সব অঞ্চলে প্রচণ্ড ভাবে ম্যালেরিয়ার প্রাদুর্ভাব হয়েছে। তারা বিভিন্ন কারণে, উগ্রপন্থীর কারণে চিকিৎসা করাতে পারে না। তেলিয়ামুড়ার রাংখল পাড়া, কৃষ্ণপুর মধ্যাঞ্চল এই সব অঞ্চলে কোন হেল্‌থ ক্যাম্প হয়নি। এই সব অঞ্চলে ম্যালেরিয়া রোগের পাদুর্ভাব কমানোর জন্য আমি মাননীয় মন্ত্রী মহোদয়ের নিকট আবেদন করছি। মাননীয় মন্ত্রী মহোদয় বলেছেন যে বিভিন্ন জায়গায় ডি ডি টি ছড়ানো হচ্ছে। কিন্তু বাস্তবে গ্রামে কোথাও ডি ডি টি ছড়ানো হচ্ছে না। সমতল অঞ্চলেই ডি ডি টি ছড়ানো হয় না গ্রামে তো সেটা আমরা আশাই করতে পারি না। তারপরও মাননীয় মন্ত্রী মহোদয় বলছেন আমরা মিথ্যা তথ্য দিচ্ছি। এই সমস্ত কথা বলে বিরোধী দলের দাবিগুলি উড়িয়ে দেবার চেষ্টা করছেন। ত্রিপুরা রাজ্যের মানুষকে বাঁচাবার কোন উৎসাহ বা উদ্যোগ উনাদের নেই। আমি মাননীয় মন্ত্রী মহোদয়ের নিকট অনুরোধ করব ম্যালেরিয়া রোগে আক্রান্ত হয়ে চিকিৎসার অভাবে মানুষ যাতে মারা না যান সেই দিকে লক্ষ্য রেখে বাস্তবমুখী পরিকল্পনা গ্রহণ করুন।

**মিঃ স্পীকার ঃ-** মাননীয় সদস্য শ্রীনগেন্দ্র জমাতিয়া।

**শ্রীনগেন্দ্র জমাতিয়া ঃ-** আমি খুব সংক্ষেপে বলব স্যার।

**মিঃ স্পীকার ঃ-** মাননীয় সদস্য নগেন্দ্র বাবু আপনি ৫। ৬ মিনিটের মধ্যে শেষ করুন।

**শ্রীনগেন্দ্র জমাতিয়া ঃ-** আমি তিন মিনিট সময় নেব স্যার। আমি শুধু ঘটনার বিবরণ দিয়ে দিচ্ছি। তিন তারিখ মারা গেল উত্তম দেববর্মা নগ্রাইয়েতে ম্যালেরিয়া হয়ে এবং তার পরের দিন তার ছেলেকে হারাল তার নাম সুজিত দেববর্মা সে উমাকান্ত স্কুলের ক্লাস সেভেনের ছাত্র। গত মাসে হরুয়া বাড়িতে ম্যালেরিয়া হয়ে মারা গেল মাধ্যমিক এপিয়ারড ছাত্র

হরেন্দ্র দেববর্মা। তারপর বর্ণকাঠাল, চানপুর, তৃষ্ণামংক্রুই, ধুমাছড়ি, তকমাছড়ি প্রচুর লোক ম্যালেরিয়া আক্রান্ত হয়ে মারা গেল। এরপর অমরপুরের গোবিন্দ জমাতিয়া মারা গেল। আমি শুধু এই মাসের বিবরণ দিচ্ছি। হুঙ্গিয়া গ্রামের গোপাল জমাতিয়া ৪ তারিখ মারা গেল আর একজনও মারা গেল দেবীচাঁদ জমাতিয়া ৪০ বৎসর বয়স। তারপর ৫ তারিখ মারা গেল ডলী রায় রিয়াং। কাঞ্চনছড়ায় ৩ তারিখ মারা গেল উত্তম দেববর্মা এবং তারপর আরও কয়েক জন মারা গেল। মিঃ স্পীকার স্যার, মাননীয় সদস্য কাজলচন্দ্র দাস যেটা বলেছেন সেটা ঠিকই কারণ সে রকম কথা হয়েছিল অমরপুর এলাকায় এই মাসের প্রথম দিকে ডি ডি টি স্প্রে করা হবে কিন্তু এখন পর্যন্ত স্প্রে করা হয় নি। সে জন্য মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে আমাদের বিভাগীয় তরফ থেকে দলমত নির্বিশেষে অভিযোগ জানানো হয়েছিল যে, কেন ডি ডি টি স্প্রে করা হল না। সি পি এমের লোক্যাল নেতা ক্ষিতিশ দাস এসে বলল ডি ডি টি স্প্রে শুরু হয়েছে। অবশ্য মাননীয় চীফ মিনিষ্টার ঠিকই বলেছেন যে তিনি এনকোয়ারী করে দেখবেন। এই রকম চলছে এখন দলের মন্ত্রী বিধায়ক তাঁরা যদি এইগুলিকে প্রটেকশন দিয়ে এই যে অবস্থা এটাকে প্রশ্রয় দিতে চান তাহলে তো খুব দুভার্গ্যের ব্যাপার হবে। মিঃ স্পীকার স্যার, এখন শিল্প ক্ষেত্রে অচলাবস্থা এরপর চিকিৎসার অবহেলা এবং ব্যর্থতা এই সমস্ত চিত্র আমরা যখন তুলে ধরি তখন বলা হবে উগ্রপন্থীর কথা। আমরা তো বলছি এখানে ক্যাম্প দিন, তকমাকারীতে ক্যাম্প দিন, ক্যাচকোতে ক্যাম্প দিন, নগরাইতে ক্যাম্প দিন তখন বলা হবে যে না ক্যাম্প দেওয়া হবে না। তাহলে উগ্রপন্থীকে রাখছে কারা? এই বামফ্রন্ট সরকার চাইছে উগ্রপন্থী থাকুক, বড়কাঠাল এলাকায় উগ্রপন্থী থাকুক।

**মিঃ স্পীকার** ঃ- এর সঙ্গে তো ম্যালেরিয়ার সম্পর্ক নেই।

**শ্রীনগেন্দ্র জমাতিয়া** ঃ- এই যে ম্যালেরিয়ার কথা বলছি আমি অগ্রিম বলছি তখন স্বাস্থ্যমন্ত্রী বলবেন সেই সমস্ত জায়গায় ডাক্তার যেতে পারে না, নার্স যেতে পারে না এবং ডি ডি টি কর্মীরা যেতে পারে না উগ্রপন্থীর কারণে। উগ্রপন্থী থাকুক এটা তো আপনারা চান। আমরা যখন কংগ্রেস, টি ইউ জি এস সরকারে ছিলাম ৫ মাসে টি এন ভিকে স্বাভাবিক জীবনে ফিরিয়ে নিয়ে এসেছি তারপর থেকে টি এন ভি ঘটনা অদ্যাবধি আর হয় নি। আমরা বলেছি এটা রাজ্য সরকারের সৎ ইচ্ছার উপর নির্ভর করবে, তার আন্তরিকতার উপর নির্ভর করবে যে উপজাতি-জাতি ঐক্যবদ্ধ থাকবে কিনা, এলাকার উন্নয়নের কাজ হবে কিনা এবং মানুষের জীবন সম্পত্তির নিরাপত্তা থাকবে কিনা। আমরা কথা দিতে পারি তখন ৫ মাস লেগেছিল এবার হয়তো ৬ মাস লাগবে।

**মিঃ স্পীকার** ঃ- মাননীয় সদস্য জওহর বাবুর একটা সর্ট ডিসকাশন আছে তখন এগুলি আলোচনা করতে পারবেন।

**শ্রীনগেন্দ্র জমাতিয়া** ঃ- না, এইগুলি রিলেটেড। তাহলে আপনি বলুন উগ্রপন্থীদের জন্য নিরাপত্তা বিঘ্নিত হচ্ছে এটা বলবেন না এবং এই প্রশ্ন করবেন না। এই করেই তো কারণ এটা অজুহাত। আছে স্বীকার করি কিন্তু রাজ্য সরকার মোকাবিলা করার জন্য ব্যর্থতার জন্য, তার অনীহার জন্য আজকে রাজ্যের এই হাল। কাজেই আমি জানি না মাননীয় সদস্য এটা উত্থাপন করেছেন কিন্তু শুনার মত লোক আছে কিনা, প্রতিবাদ করার মত লোক এখানে আছে কিনা এবং দায়িত্ব কেউ নেবেন কিনা? তবুও উৎথাপন করেছেন রাজ্যবাসীর স্বার্থে এটা আমাদের দায়িত্ব জন প্রতিনিধি হিসাবে। উনার এ্যারিয়ার ব্যাপারটা (মাননীয় সদস্য কাজল দাস) আরও ভয়াবহ অবস্থা কারণ সেখানে ৮ মাস ধরে বিদ্যুৎ নেই। কেরোসীন ৩০ টাকা লিটার করে বিক্রি হচ্ছে এই গুলি হচ্ছে স্যার। কাজেই প্রতিকার তো হবে না জানি কিন্তু জন প্রতিনিধি হিসাবে আমরা দায়িত্ব তুলে ধরেছি।

**মিঃ স্পীকার** ঃ- মাননীয় মন্ত্রী কেশব মজুমদার মহোদয়কে অনুরোধ করছি বিবৃতি দেওয়ার জন্য।

**শ্রীকেশব মজুমদার** (মন্ত্রী) ঃ- রাজ্যে ম্যালেরিয়া পরিস্থিতি সম্পর্কে যেসব উদ্বেগ প্রকাশ করেছেন, সেই উদ্বেগের কারণ আমি বুঝি। কারণ দেখা গেছে আমাদের রাজ্যে গত কয়েক মাস ধরে ব্যাপকভাবে জ্বর হচ্ছে। স্বাস্থ্য দপ্তর থেকে এই ব্যাপারে সারা রাজ্য থেকে যে হিসাব সংগ্রহ করা হয়েছে, তাতে দেখা গেছে অন্যান্য বৎসরে যা হয় তার থেকে জ্বরের সংখ্যা

৩০ শতাংশ বেশি। এটা আমাদের রাজ্যেই শুধু নয়, গোটা ভারতবর্ষে এবার এই পরিস্থিতি। মাননীয় সদস্যরা হয়ত অবগত আছেন, আমাদের ভারতবর্ষের মহামান্য রাষ্ট্রপতিও এই জ্বরে আক্রান্ত। সমস্ত দেখাশুনা গত ১৫ দিন ধরে বন্ধ। এই হচ্ছে ফিবার, যেটা দেশে চলছে। জ্বর হলেই ম্যালেরিয়া এটা ঠিক না। জ্বর বিভিন্ন রকমের হয়। আমরা হসপিট্যাল বেইসড়, আমরা রাজ্যে এই পর্যন্ত যে ক্যাম্প করেছি, তার মাধ্যমে যে জ্বরের হিসাব পাওয়া গেছে সেই হিসাব অনুসারে এই বৎসরে আমরা ১ লাখ ৪২ হাজার ৭৯৯ জন জ্বরে আক্রান্ত রোগীর রক্ত পরীক্ষা করিয়েছি। যারা স্বাস্থ্যকেন্দ্রগুলিতে এসেছেন তাদের মধ্যে ম্যালেরিয়ার জারম্ পাওয়া গেছে ৯ হাজার ৩০৮ জনের শরীরে ১ লাখ ৪২ হাজার ৭৯৯ জনের মধ্যে। বাকী যা জ্বর তা অন্য জ্বর, তার মাধ্যে ভাইরাস ফিবার হচ্ছে সবচেয়ে বেশি। এছাড়াও আরও বিভিন্ন রকম জ্বর আছে যেগুলির টেষ্ট করার মত আমাদের রাজ্যে সুযোগ সুবিধা কম এবং তা অথেনটিক্যালি বলা সম্ভব নয়, চিটিৎসকরা সন্দেহ প্রকাশ করেছেন। অ্যানকেফেলাইটিস বাংলাদেশেও হয়েছে, আসামেও ব্যাপক ভাবে হয়েছে। সুতরাং এই ধরনের জ্বর ও রয়েছে। বিভিন্ন ধরনের জ্বরে আক্রান্ত হয়েছে এই বিষয়ে সন্দেহ নেই। মাননীয় সদস্য রবীন্দ্র দেববর্মা মহোদয় যেটা বলেছেন এটা ভুল ম্যাসেজ। ম্যালেরিয়া নির্মূলীকরণের এই প্রোগ্রামটা ওয়ার্ল্ড হেলথ অরগেনাইজেশানের নয়। এটা নেওয়া হয়েছিল, ম্যালেরিয়া কনট্রোল প্রোগ্রাম যখন ছিল, তখন প্রায় ২- লাখ লোক আক্রান্ত হয়ে গিয়েছিল ম্যালেরিয়াতে। ম্যালেরিয়া কনট্রোল প্রোগ্রাম গ্রহণ করে যখন এই ট্রিটমেন্টের ফেসিলিটি অ্যাকসটেন্ড করেন বিভিন্ন জায়গায় তখন দেখা গেল সংখ্যাটা ২ লক্ষে নেমে এসেছে। এই সংখ্যা দেখেই তখন ওয়ার্ল্ড হেল্থ অরগেনাইজেশান ম্যালেরিয়া ইরাডিকেশানের প্রোগ্রামটা গ্রহণ করে। কিন্তু যখন ম্যালেরিয়া নির্মূলীকরণের প্রোগ্রাম নিয়ে কাজ শুরু হল, তখন দেখা গেল পরের বৎসর আরও বেড়ে গেল। তাতে ওরা ঠিক করেছে এটা একটা ট্রপিক্যাল, সাব-ট্রপিক্যাল রিজিওনের রোগ। ট্রপিক্যাল, সাব ট্রপিক্যাল এরিয়াতে এই রোগ হয়। এটা সোসিয়েল কনডিশান ক্লাইমেটিক কনডিশান চেইজ না করলে ইরাডিকেট করা সম্ভব না। এখানে যেটা হচ্ছে, সেটা হল অ্যানটি ম্যালেরিয়া প্রোগ্রাম। ম্যালেরিয়া বিরোধী অভিযান এই প্রোগ্রাম হিসাবে এখানে প্রোগ্রামটা শুরু হয়েছে। ম্যালেরিয়া ইরাডিকেট করা সম্ভব না, এটা শুধু আমাদের রাজ্যে না, এটা গোটা বিশ্বে স্বীকৃত। এই প্রোগ্রাম এখানে যা করা হচ্ছে, একই ধরনের প্রোগ্রাম গোটা বিশ্বে পরিচালিত হয়। এই প্রোগ্রামের মধ্যে ডি ডি টি স্প্রে আছে, প্রাইমাকুইনের ব্যবস্থা আছে, স্তরে স্তরে সেই ঔষধগুলি দেওয়ার ব্যবস্থা রয়েছে। আমাদের রাজ্যে কোনটারই কোন রকমের অশুবিধা নেই, সব জায়গাতে আমরা সেগুলি দিচ্ছি। আমি একথা বলব না যে ব্যাপকভাবে বিভিন্ন জায়গায় আমরা এগুলি পৌঁছাতে পারছি। এমন কি আমাদের যে, বিশেষজ্ঞ ইত্যাদি রয়েছেন তাদের কাছেও আমরা অ্যান্টি ম্যালেরিয়ার জন্য যা যা দরকার ইত্যাদি সব দিয়ে দিচ্ছি সেই সব জায়গার জন্য। আমাদের যে অর্গানাইজেশন আছে সেগুলি খুব ছোট অর্গানাইজেশন না, বড়ই। সেগুলিতে আমরা দিচ্ছি। আমাদের রাজ্যে স্বাস্থ্য পরিসেবার ক্ষেত্রে অন্যান্য বিষয়গুলি যাই থাকুক ম্যালেরিয়া কন্ট্রোল করার জন্য যে ইনস্টিটিউশনগুলির দরকার সেগুলি চালানোর জন্য দপ্তর যথেষ্ট উদ্বোগ গ্রহণ করছে। কিছু কিছু প্রতিবন্ধকতাতো রয়েছেই, বর্তমানে যে সমস্যা আছে সেই সমস্যার জন্য কিছু কিছু ক্ষেত্রে এই ইনস্টিটিউশনও আবার বন্ধ আছে। এই ইনস্টিটিউশানগুলির কিছু বন্ধ হয়ে গেছে। একথা বলার ব্যাপার না, এখন পর্যন্ত আমাদের যে হিসাব আছে ২৫টা এই ধরনের প্রাইমারী সাব-সেন্টার যেটা ছিল এগুলি সব এখন আমাদের রাজ্যে বন্ধ আছে, যেখানে আমাদের কর্মীরা যেতে পারছে না। সেই সব সেই সব জায়গার জন্য আমরা ৬৭ জন ভলান্টীয়ারসকে নিয়ে ট্রেনিং দিয়ে যাতে নাকি রক্তের নমুনা সংগ্রহ করা যায় তার জন্য ব্যবস্থা আমরা করেছি। তবে এই ব্যবস্থাগুলি যে যথেষ্ট এরকম ব্যাপার না অপ্রতুল ব্যবস্থা, কিন্তু তা সত্ত্বেও এ ব্যবস্থাগুলি করে আমরা চেষ্টা করছি যাতে ম্যালেরিয়া বিরুদ্ধে অভিযানে যাতে সফলতা লাভ করা যায়। এই রাজ্যে ঔষধপত্রের ব্যবস্থা যা আছে তাতে অ্যান্টি ম্যালেরিয়া ড্রাগের কোন রকমের অভাব নেই, প্রত্যেক জায়গায় আমরা প্রচুর পরিমাণে মেডিসিন দিয়েছি। আমিতো সব সময় যাই ভিতরেও যাই যেখানেই যাই খোঁজ করলে বলে ঔষধের কোন অভাব নেই। তারপরেও যদি কোথায়ও আমাদের এই ঔষধ পৌঁছাতে দেরি হয়ে যায় তার জন্য সি এম

ওদের ৩০ হাজার টাকা দেওয়া আছে তাৎখনিকভাবে ঔষধ কেনার জন্য। সাবডিভিশন্যাল মেডিক্যাল অফিসারদের কাছে এস ডি ও'দের কাছেও ২০ হাজার টাকা করে অতিরিক্ত দেওয়া আছে। এই নিয়ে ৩ লক্ষ ৪০ হাজার টাকা আমরা অলরেডি দিয়ে রেখেছি ওদের কাছে। এছাড়াও আরও ৩০ হাজার টাকা করে সি এম ওদের কাছে দিয়ে রেখেছি সেখানে প্রেইস করার জন্য মানে অ্যান্টি ম্যালেরিয়ার ড্রাগসের জন্য। আমাদের রাজ্যে ম্যালেরিয়ার সংখ্যাটা হচ্ছে, ১ লাখ ৪২ হাজার ৭৯৯ জন, তারমধ্যে ৯ হাজার ৩০৮ জনের মধ্যে ম্যালেরিয়ার পেরাসিডটা পাওয়া গেছে মানে ওদের রক্তের মধ্যে, এটা হচ্ছে আমরা যেটাকে বলি মাথায় ম্যালেরিয়া উঠে যাওয়া। এটার জার্মটা আমাদের এখানে খুব বেশি প্রায় ৭৮ কি ৮০ পারসেন্ট। মানে যে ম্যালেরিয়াটা মানুষকে মারার ক্ষমতা সম্পন্ন মানে মানুষকে যেটা মারতে পারে সেটাই হচ্ছে প্যারাসিড, এটা আমাদের রাজ্যে বেশি আছে। আবার আমাদের রাজ্যের মধ্যেও সব জায়গাতে সেটা ম্যালেরিয়ার জোন হিসাবে আমাদের রাজ্যের চারটা এলাকাকে ডিক্লার করা আছে। সেগুলির একটা হচ্ছে, অমরপুর থেকে শুরু করে সাব্রুমের একটা অংশ পর্যন্ত, তারপর গণ্ডাছড়া ধলাই ডিস্ট্রিক্টের প্রায় সব জায়গাতেই, তারপর ছামনু মনু এই অঞ্চল ধরেই সেখানে আছে আর কাঞ্চনপুরের যে এলাকা আছে সেই এলাকাগুলিও এর মধ্যে আছে সেখানে আমরা স্পেশাল ক্যাম্প দিয়ে এন্টি ম্যালেরিয়ার প্রোগ্রাম ইত্যাদি করছি। কাজেই, এটাকে যেভাবে এখানে বলা হচ্ছে এটা সেরকম বিষয় না। ম্যালেরিয়ায় মৃত্যু যে পরিমাণে হওয়ার কথা ছিল আমরা সেটাকে ঠেকাতে পেরেছি এবং এটা শুধু আমাদের রাজ্যেই নয় গোটা ভারতবর্ষেই এটা স্বীকৃত এবং তারা বলেছেন যে, আমাদের এই প্রোগ্রামটাকে কার্যকরী করার ক্ষেত্রে ওরা যথেষ্ট ভূমিকা নিয়ে আমাদের এটা দেখছেন, কিন্তু তা সত্বেও আমরা সন্তুষ্ট নই। আমাদের মেডিক্যাল অফিসারের শর্টেজ আছে এটা সকলেই জানেন। এটা শুধু আমাদের হিসেবেই নয়, কেন্দ্রীয় সরকারের যে নর্মস আসে সে অনুযায়ী ৪৪২ জন মেডিক্যাল অফিসার এম বি ব এস অফিসারের শর্টেজ আছে। ৪৪৭ জন স্পেশালিস্ট এর শর্টেজ আছে। এখন ৮০০ থেকে ৯০০ মেডিক্যাল অফিসারের শর্টেজ নিয়ে আমাদের কাজ করতে হচ্ছে। তার দ্বিগুণ শর্টেজ রয়েছে নার্সিং এবং অন্যান্য স্টাফের ক্ষেত্রে। এত শর্টেজ নিয়েই আমাদের স্বাস্থ্য পরিসেবার কাজ করছেন তারা। কাজেই, আমাদের এই ক্ষেত্রে নিশ্চয়ই ত্রুটি রয়েছে, দুর্বলতা রয়েছে - সত্বেও আমাদের স্বাস্থ্যকর্মীরা যে ভাবে কাজ চালাচ্ছেন - এরপরেও যদি আমরা বলি যে তারা সেভাবে কাজ করছেন না, তাহলে তাদের প্রতি অন্যায় করা হবে।

**শ্রী রবীন্দ্র দেববর্মা ঃ-** পয়েন্ট অব ক্লারিফিকেশান স্যার, এখন পর্যন্ত কতজন ম্যালেরিয়া রোগে আক্রান্ত হয়ে মারা গেছেন তা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি?

**শ্রীকেশব মজুমদার** (মন্ত্রী) ঃ- এখন পর্যন্ত ৮ জন মারা গেছেন। এই হিসেবটা আমাদের ইনস্টিটিউশন্যালী। এছাড়া হয়তো কিছু বাড়িতে বা হাসপাতালে আসার পথে মারা যেতে পারেন। আর অমরপুরের যে দুইজন মারা গেয়েছে আমরা এখনো তাদের নাম পাইনি।

স্যার, মাননীয় সদস্য শ্রী রবীন্দ্রবাবু যেটা বলেছেন সেটা ঠিক না। এটা এইভাবে দেখার বিষয় না। আমরা এখন একটা নতুন মোবাইল টীম করেছি - মোবাইল হেলথ সার্ভিসেস। এবং এটাতে মোবাইল সার্জিক্যাল ইউনিটও থাকবে- তাতে ডাক্তার এবং নার্সরাও থাকবেন। কিন্তু আমাদের যেহেতু মেডিক্যাল স্টাফের শর্টেজ রয়েছে সেহেতু আমরা সব জায়গায় এটা দিতে পারছি না। তবে তিনটা ডিস্ট্রিক্টে তিনটা মোবাইল হেল্থ সার্ভিসেস্ সার্জিক্যাল টিম করেছি। ইর্মাজেন্সী ভিত্তিতে তারা সাহায্য করতে পারবেন। তাছাড়া প্রতিটি জেলায় পার্মানেন্ট মেডিক্যাল টীম রয়েছে। সাব্‌ডিভিশন্যাল ওয়াইজ পার্মানেন্ট মেডিক্যাল টীম রয়েছে। এইভাবে গোটা রাজ্যে বেশ কিছু টীম রয়েছে। এবং প্রতিটি ডিস্ট্রিক্টে দুই তিনটা টীম রয়েছে। তারপর অমরপুরে তিনটা টীম, সাব্রুমে দুটো টীম রয়েছে। তবে যে সব জায়গায় মাত্র একজন বা দুইজন মেডিক্যাল অফিসার রয়েছেন সে সব জায়গায় আমরা মেড্রিক্যাল টীম করতে পারিনি। কিন্তু চেষ্টা করছি সে সব জায়গায়ও সে ধরনের মেডিক্যাল টীম করা যায়।

**শ্রীরতনলাল নাথ ঃ-** পয়েন্ট অব্ ক্ল্যারিফিকেশান স্যার, চারমাসে সবচেয়ে বেশি ম্যালেরিয়া এফেক্টেড জোন হচ্ছে ত্রিপুরা। সেক্ষেত্রে গত চারমাসে এই ধরনের কতটা স্বাস্থ্য পরিসেবামূলক ক্যাম্প করা হয়েছে, তা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি?

**শ্রীকেশব মজুমদার** (মন্ত্রী) **ঃ-** মিঃ স্পীকার স্যার, অনেকগুলি এই ধরনের ক্যাম্প করা হয়েছে।

**শ্রীজওহর সাহা** (বিলোধীদলনেতা) **ঃ-** পয়েন্ট অব্ ক্ল্যারিফিকেশান স্যার, মাননীয় মন্ত্রী মহোদয় বলেছেন যে বিভিন্ন জায়গাতে স্বাস্থ্য শিবির করা হচ্ছে। কিন্তু এই ধরনের স্বাস্থ্য শিবির করার আগে সে সম্পর্কে ঐ এলাকার জনগণের মধ্যে ব্যাপক প্রচার করা উচিৎ বা তাদের জানানো উচিৎ। অনেক সময় দেখা গেছে যে মেডিক্যাল টীম গিয়েছে ক্যাম্প করেছে কিন্তু এলাকার জনগণ জানেন না। আর যখন তারা জানতে পারলো তখন সেই টীম ক্যাম্প শেষ করে চলে আসে। তারপর আরেকটা হচ্ছে মাননীয় স্বাস্থ্যমন্ত্রী চেলাগাঙে একজন মেডিক্যাল অফিসার দিয়েছিলেন, কিন্তু মাননীয় মন্ত্রী মহোদয় চেলাগাঙ ছেড়ে আসার সঙ্গে সঙ্গেই সেই মেডিক্যাল অফিসার মন্ত্রীর কনভয়ের সঙ্গেই সেই এলাকা ছেড়ে চলে আসেন।

**শ্রীকেশব মজুমদার** (মন্ত্রী) **ঃ-** মিঃ স্পীকার স্যার, এটা ঠিক না। আমাদের কিছু দুর্বলতা থাকতে পারে কিন্তু এভাবে বলবেন না। আপনি নিজে গিয়ে খোঁজ করে দেখবেন।

**শ্রীজওহর সাহা** (বিরোধী দলনেতা) **ঃ-** আমি নিজে গিয়ে দেখেছি স্যার।

**শ্রীকেশব মজুমদার** (মন্ত্রী) **ঃ-** স্যার, গত চারমাসে অর্থাৎ গত ১, এপ্রিল থেকে এখন পর্যন্ত মোট ১৫৪৭ টা ক্যাম্প করা হয়েছ।

**শ্রীজওহর সাহা** (বিরোধীদলনেতা) **ঃ-** তার সাব-ডিভিশনওয়াইজ ব্রেক্আপ আছে? যদি থাকে সেটা দিন।

**শ্রীকাজলচন্দ্র দাস ঃ-** কোন মহকুমায় কতগুলি ক্যাম্প হয়েছে?

**শ্রীকেশব মজুমদার** (মন্ত্রী) **ঃ-** স্যার, আমার কাছে জেলা ভিত্তিক যে তথ্যটা আছে সেটা আমি দিচ্ছি। পশ্চিম ত্রিপুরা জেলায় ৪৪৭। দক্ষিণ ত্রিপুরা জেলায় ৩৩৭। উত্তর ত্রিপুরা জেলায় ২৮৪ এবং ধলাই জেলায় ২২৮ টি ক্যাম্প হয়েছে। এগুলি ছাড়াও দপ্তর থেকে রাজ্যের বিভিন্ন স্থানে কিছু স্বাস্থ্য সচেতনতা শিবির করা হয়। গত দুই বছর ধরেই ডি ডি টি স্প্রে গ্রাম পঞ্চায়েতের মাধ্যমে করা হয়। স্বাস্থ্য দপতর থেকে ডাইরেক্টলি সেগুলি করা হয় না। এবার ৬৭ শতাংশ এলাকা কভার করা হয়েছে। যদিও আমি নিজে এতে সন্তোষ্ট নই। সেকেণ্ড রাইন্ডের কাজ চলছে। আমরা বলেছি সারা বছরই যাতে এটা চালানো যায় সেটা দেখতে হবে। কিন্তু কর্মীরা অভিজ্ঞতা থেকে আমাদের বলছেন, তারা গ্রামাঞ্চলের বাড়ি ঘরে যখন যাচ্ছি ডি ডি টি স্প্রে করতে তখন গ্রামবাসীরা ডি ডি টি বিষাক্ত এবং গন্ধযুক্ত বলে ঘরের ভেতরে ডি ডি টি স্প্রে করতে দিচ্ছেন না। এরকম হলে কর্মসূচি কি করে সার্থক হবে। কাজেই, এই ব্যাপারে আমাদের সকলকেই সহযোগিতা করতে হবে। না হলে মশা নির্মূল কর্মসূচি ব্যহত হবে।

ম্যালেরিয়া জ্বরের প্রকোপ কমানোর লক্ষ্যে আমরা গ্রামাঞ্চলে মশারী বিতরণ করছি। এবারও আমরা অমরপুরে ৭৫০০ মশারী বিতরণ করেছি। সব জায়গাতেই আমরা দিতে পারি নাই। এটা কেন্দ্রীয় সরকারের একটা স্কীম থেকে আমাদের কাছে পাঠানো হয়। আমরা সেটা বেশিরভাগ ক্ষেত্রেই গ্রামাঞ্চলের ম্যালেরিয়া জোনগুলিতে মশারী বিতরণ করে থাকি। দিল্লি থেকে এবার আমরা ৮০ হাজার মশারী পেয়েছিলাম। তারমধ্যে থেকে মাত্র ৭৫০০ টি মশারী অমরপুরে দেওয়া হয়েছে। অন্যগুলি প্যাকেট খোলা হয় নাই। এমনি সময় দিল্লি থেকে আমাদের জানিয়ে দেওয়া হল মশারীগুলি ফেরৎ পাঠাতে। কারণ, এই নিয়ে সি বি আই তদন্ত শুরু করেছে। অভিযোগ মশারী নির্দিষ্ট মাপের হয় নি। আমরা কিছু পাঠিয়ে দিয়েছি। ১৪ হাজার মশারী এখনও পাঠানো হয় নাই। ধীরে ধীরে পাঠিয়ে দেওয়া হচ্ছে। এটা পয়সা আছে ঠিকই আমরা এন্টি ম্যালেরিয়া প্রোগ্রাম বাবদ যে টাকাটা পেতাম তার থেকে কেটে এটা আমাদেরকে দিয়ে দেবে। এর মধ্যে এটা সি বি আই তদন্ত চলছে সে জন্য এগুলা ফেরত গেছে। আমরা এর মধ্যে ডিসট্রিক্টওয়াজ রিভিউ মিটিং করেছি সমস্ত জনপ্রতিনিধি

নিয়ে আমাদের অফিসার, জনপ্রতিনিধি, ডিসট্রিক্ট এডমিনিষ্ট্রেশান, সাব ডিভিশ্যনাল এডমিনিষ্ট্রেশান সব নিয়ে আমরা রিভিউ করেছি তার ভিত্তিতে আমাদের এই সব কথা বলছি। আমরা কেন্দ্রীয় সরকারের সাহায্য চেয়েছি, পশ্চিম বঙ্গের সাহায্য চেয়েছি। তারা টীম পাঠাবার জন্য আসল ব্যাপারটা কি, আসলে যে ৩০ শতাংশ বাড়ল সেটা কিসের জন্য বাড়ল। এটা পরীক্ষা নীরিক্ষার ব্যাপার তো আমাদের রাজ্যে নেই কিন্তু এর মধ্যেই একটি টীম ফটিকরায়কে বেইজ করে গত ২১.০৮.২০০১ ইং থেকে ওখানে কাজ করছে এটা ৪ঠা সেপ্টেম্বর পর্যন্ত চলবে। তারা পরীক্ষা নীরিক্ষা করছেন বিভিন্ন ভাবে যে কি ধরনের বা কি কারণে রোগ হচ্ছে তার আসল কারণটা কি ? এই জ্বরটি দুই ধরনের হতে পারে একটি হচ্ছে আমরা যে মেডিসিন দিচ্ছি মেডিসিন রেজিস্টেড হয়ে যাচ্ছে তার রেজিস্টেন্স এসে গেছে হয়তো তার সেই মেডিসিন কাজ করছে না এই রকমও হতে পারে। কারণ একই রোগ বার বার হয় তখন এই ধরনের প্রশ্নই জাগতে পারে। কিন্তু ডি ডি টি রেজিস্টেড হয়ে যাচ্ছে। রেজিস্টেন্স পাওয়ার হয়তো মশার মধ্যে হয়তো বেড়ে গেছে ডি ডি টি স্প্রেয়িং কাজ হচ্ছে না। কোনটা কি ব্যাপার এই বিষয়গুলোতে তারা সাহায্য করছেন এবং দেখছেন। আরেকটি বিষয় হলো আগামীকাল আমাদের রাজ্যে আসবেন ডাঃ এইচ মহন্তির নেতৃত্বে এটা ন্যাশানেল ইনষ্টিটিউট অব কমিউনিকেবল ডিজিসেস। এই ইনষ্টিটিউট থেকে আমাদের এখানে আসছেন আঞ্চলিক অধিকর্তা নীতি রিজিউন্যাল ডিরেক্টর তার নেতৃত্বে টীম ও আসছে তারা এখানে দেখবেন জ্বর ইত্যাদি বাড়ার কারণটা কি ? কিন্তু সেগুলো দেখে তারা যে সাজেশান করবেন আমরা সেই ভাবেই কাজ করতে চেষ্টা করব। আমি সকলের কাছে এটা চাইব এটা উদ্বেগের বিষয় আমাদের রাজ্যে চার মাসের মধ্যে ১ লক্ষ ৪২ হাজার লোকের জ্বর হওয়া কিন্তু বিরাট ব্যাপার। তাছাড়া আরোও হয়তো হিসাবের বাইরে থাকতে পারে। আমি সকলের কাছে আবেদন রাখব এটা কোন একটি নির্দিষ্ট কিছু ডাক্তার বা স্বাস্থ্য কর্মীকে দোষ দেবার বিষয় না এটা যা হচ্ছে সকলের মিলিত প্রয়াসে আমরা যাতে তার মধ্যে দুর্বলতা যা আছে তার মধ্যে কাটিয়ে আমরা এটার জন্য ব্যবস্থা নিতে পারি এই সাহায্য তারা করবেন, এই কথা বলে আমি সবাইকে অভিনন্দন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পীকার ঃ-** শুনুন চতুর্থ নোটিশটি এনেছেন মাননীয় সদস্য শ্রী বীরজিৎ সিনহা মহোদয়। নোটিশটির বিষয়বস্তু হলো ঃ- "স্বর্ণ জয়ন্তি গ্রাম স্বরোজগার জোযনা ত্রিপুরা রাজ্যে সঠিক বাস্তবায়ন হওয়া সম্পর্কে।" আমি এখন মাননীয় সদস্য শ্রীসিনহা মহোদয়কে অনুরোধ করছি নোটিশের উপর আলোচনা আরম্ভ করতে। শুনুন আরোও কিন্তু দুটো আছে কাজেই অল্প অল্প করে মনের কথা বলুন।

**শ্রীপ্রকাশ চন্দ্র দাস ঃ-** (বামুটিয়া) মাননীয় স্পীকার স্যার, একটি ব্যাপারে আপনার মাধ্যমে দৃষ্টি আকর্ষণ করছি। আজকে প্রশ্ন পত্র উত্তর পর্বে মাননীয় অর্থ মন্ত্রী আমার ১৩ নং প্রশ্নের উত্তর দিয়েছিলেন এটা সহ আরো ৫, ৭ টি উত্তর ফিনান্স দপ্তর থেকে আপনার অফিসে জমা দেওয়া হয়নি এর জন্য মাননীয় সদস্যদের কাছে সাপ্লাই করা হয়নি। এটা তো নিয়মের বাইরে আমার মনে হয়। আজকেই তো এগুলো সাপ্লাই করার কথা। কিন্তু আপনার অফিসে যেহেতু জমা দেওয়া হয়নি এই জন্য আমরা উত্তর পত্র গুলো পাইনি. এই ব্যাপারে একটু খোঁজ খবর নিয়ে প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণেব জন্য আপনার কাছে দাবি রইল।

**মিঃ স্পীকার ঃ-** ফিনান্স মিনিষ্টারতো নেই। দপ্তরকে বলা হয়েছে আমাদের দিক থেকে ঠিক আছে মাননীয় সদস্য সিনহা মহোদয় আলোচনা শুরু করুন।

**শ্রী বীরজিৎ সিনহা ঃ-** মিঃ স্পীকার স্যার, স্বর্ণ জয়ন্তী গ্রাম স্বরোজগার যোজনায় কেন্দ্রীয় সরকার যে স্কীম এই ত্রিপুরা রাজ্যে এটা বাস্তবায়নের ক্ষেত্রে এটা বিরাট নীতি বহিঃর্ভূত কাজ করছে। আমি অত্যন্ত উদ্বেগের সহিত বলতে পারি যখন সেন্ট্রাল গভর্ণমেন্ট যারা দারিদ্রসীমার নিচে বসবাসকারি গ্রামের লোকদের স্বনির্ভরশীল করার জন্য বহুমুখি স্কীমের মাধ্যমে এই প্রকল্প চালু করছে কিন্তু বাস্তবিক ক্ষেত্রে ত্রিপুরায় ডি আর ডি এর মাধ্যমে পঞ্চায়েত সমিতির মাধ্যমে, পঞ্চায়েতের মাধ্যমে এই প্রকল্পগুলো রূপায়ণ করা হয়ে থাকে। সেখানে দেখা গেছে মিনিষ্টারের স্টেটমেন্ট অনুপাতে প্রথম কিস্তিতে

৫ কোটি, দ্বিতীয় কিস্তিতে ১২ কোটি ৩০ লক্ষ টাকা তৃতীয় কিস্তিতে ৬ কোটি ৪২ লক্ষ মোট ২৪ কোটি টাকার উপর কেন্দ্রীয় সরকার থেকে পেয়েছে। এই টাকাগুলি সাবসিডি। একটা স্কীমের উপর একজনকে লোন অনুমোদন করা হয় ৩০ হাজার টাকা নিম্নতম তারমধ্যে এস সি, এস টি থাকলে ১০ হাজার টাকা সাবসিডি দেওয়া হচ্ছে। জেনারেলের জন্য সাড়ে সাত হাজার টাকা। কিন্তু দেখা যায় ইমপ্লিমেন্টেডের ক্ষেত্রে শতকরা ৮০ জন বেনিফিসারী তারা শুধু মাত্র সাবসিডি পাচ্ছে অথবা তার স্কীম রূপায়ণের জন্য যে টাকাটা অনুমোদন হয়েছে এক পয়সাও পাচ্ছে না। সেখানে রাজ্য সরকারের আর. ডি দপ্তরের যে ব্যর্থতা এটা উড়িয়ে দেওয়া যাবে না। কারণ সত্য কথা বামফ্রন্ট সরকার বড় বড় কথা বলে ওরা গরিবের বন্ধু। আমরা দেখেছি গরিবের মুখের গ্রাস প্রশাসনিক কলকাঠিতে কেড়ে নেওয়া হচ্ছে। আজকে টাকা দিচ্ছে না বলে মন্ত্রী মহোদয় বলেছেন। আরও ১৪ কোটি টাকার মত নাকি দাবি ছিল এটা পায়নি। কিন্তু একটা কথা বলতে চাই এত পরিশ্রম করে স্কীম ঠিক করে বেনিফিসারী ঠিক করে লোন অনুমোদন হয় কিন্তু লোনের টাকা পায় না, শুধু বেনিফিসারীদের সাবসিডি দিচ্ছে। তাহলে স্কীমটা কিভাবে রূপায়ণ হবে? এটা কার দোষ, কোথায় ব্যাঙ্কের দোষ? ব্যাঙ্কের দোষ থাকতে পারে, ত্রিপুরার ব্যাঙ্কের অনেক দোষ রয়েছে। আমরা কংগ্রেস পার্টির তরফ থেকে এর আগেও অনেকবার আমরা দাবি করেছি এবং অভিযোগ করেছি এই রাজ্যে ১১শ কোটি টাকার উপর এক বছরে মানুষ ব্যাঙ্কে টাকা জমা দেয়। কিন্তু রিজার্ভ ব্যাঙ্কের গাইড লাইন আছে জমাকৃত অর্থের ৬০ শতাংশ রাজ্যে ইনভেষ্ট করতে হবে শিল্প বাণিজ্য কৃষি ইত্যাদিতে। কিন্তু ত্রিপুরায় মাত্র ২২ শতাংশ ইনভেস্ট হচ্ছে। এই ব্যাপারে সরকার নির্বিকার। আজকে অন্ধ্রপ্রদেশে দেখুন সেখানে ৮০ শতাংশ ইনভেস্ট করছে। যে টাকা সেখানকার মানুষ ব্যাঙ্কে জমা দিচ্ছেন তার ৮০ শতাংশ সেখানে খরচ হচ্ছে। আর আমাদের রাজ্যে মাত্র ২২ শতাংশে টাকা খরচ করছে। এই ব্যাপারে সরকার নির্বিকার রয়েছে। ব্যাঙ্কের দোষ আছে। আজকে সেখানে ৮০ শতাংশ লোক বেনিফিসারী সেখানে শুধু সাবসিডি পাচ্ছে, লোন পাচ্ছে না, এখানে স্কীম হচ্ছে না। তাহলে আমি বলব সরকারের কাছে কি দরকার এত পরিশ্রম করে যে টাকাগুলি আপনারা পেয়েছেন বেনিফিসারী ঠিক করে শুধু টাকা বিলি করুন। এই হচ্চে অবস্থা। এখানে স্কীম হচ্ছে না। অথচ বিনিফিসায়েরীকে তার যে লোন ফেরত দিয়েছে তার কোন ডকুমেন্ট দিচ্ছে না। এক বছরে কৃষি করে লোন ফেরত দেওয়া যায় না। কয়েক বছর কৃষি করে তার লাভাংশ থেকে লোনের টাকা দিতে হয়। এই যে অবস্থাটা যার কারণে আজকে আমরা তুলেছি এই ব্যাপারে সুস্পষ্ট বক্তব্য শুনতে চাই। ত্রিপুরার ডি আর ডি এ এখন দুর্নীতির আখরায় পরিণত হয়েছে। আপনারা বলতে পারেন কিভাবে। দৈনিক সংবাদে একটা খবর আছে অডিট কেলেংকারী। ডি আর ডি এ ব্যাপারে উত্তর ত্রিপুরায় একজন বোয়া অডিটরকে দিয়ে অডিট করিয়েছিল। যার বিরোদ্ধে এখন মামলা চলছে কোর্টে। সেই অডিট বাতিল হয়নি। সেখানে কোটি কোটি টাকার অডিট করা হয়েছে একজন বোয়া চার্টার একাউন্ট দিয়ে। এই যে অবস্থা চলছে গরিবের মুখের গ্রাস কেড়ে নেওয়া হচ্ছে। তারজন্য সঠিক তদন্ত করতে হবে এই দাবি এই হাউসে রাখতে চাই। আমরা জানি ডি আর ডি এর একজন অফিসার প্রতিমাসে দিল্লি থেকে আসে। অথচ ডি ডি ও, ডি এম, পঞ্চায়েত সমিতি মিলে এমন একটা চক্রান্ত করে সেই অফিসারকে পূর্বে তৈরি করা একটি গাঁও সভাতে নিয়ে বিনিফিসারী তৈরি করে, কাগজ তৈরি করে তাদের দেখানো হয় এবং সেখানে সার্টিফিকেট দিয়ে উপঢোকান দিয়ে তাদেরকে পাঠানো হয় এই ধরনের অনেক খবর আমাদের কাছে আছে। এইজন্য এই গুরুত্বপূর্ণ বিষয় এই বিধানসভায় উৎথাপন করেছি তার সঙ্গে আমরা দাবি করছি যত টাকা বিনিফিসারীর নামে সেকশান হবে তত টাকাই বিনিফিসারীকে দিতে হবে। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ চেয়ারম্যান ঃ-** মাননীয় মন্ত্রী জীতেন্দ্র চৌধুরী মহোদয়।

**শ্রী কাজলচন্দ্র দাস ঃ-** মিঃ চেয়ারম্যান, মাননীয় মন্ত্রীর বক্তব্য ... খাব আগে আমি আপনার মাধ্যমে ওনাকে শুধু একটি অনুরোধ করতে চাই। এখানে মাননীয় সদস্য বীরজিৎ সিংহার বক্তব্যের রেফারেন্সে মাননীয় মন্ত্রী বলেছিলেন যে যারা পেয়েছে তাদের কিছু নাম দেওয়ার জন্য। আপনারা সকলেই জানেন আমাদের কল্যাণপুর ব্লকটা নতুন হয়েছে। আমাদের

ব্লকে যে ডি আর ডি এ দেওয়া হচ্ছে সেখানে কারা কিভাবে দুর্নীতি করছে সেটা যেন মাননীয় মন্ত্রী নিজে এসে তদন্ত করে দেখেন সেটাই আমার অনুরোধ।

**শ্রী জিতেন্দ্র চৌধুরী** (মন্ত্রী) ঃ- মি. চেয়ারম্যান স্যার, যে বিষয়ে এখানে আলোচনা উৎপান করা হয়েছে এখানে বীরজিৎবাবু অনেক কথা বলেছেন আমি একটি বিষয়ে যাওয়ার আগে একটা কথা বলে রাখতে চাই - তিনি গরীবের প্রতি অনেক দরদ দেখিয়েছেন কিন্তু প্রথমত তিনি স্কীমের নামটা কি এটাও ভাল করে জানেন না। ত্রিপুরা রাজ্যে স্বর্ণ-জয়ন্তী স্বরোজগার যোজনা এটা রূপায়নে একটা সমস্যা আছে। এটা কোনরকমের গোপন কিছু না।

এটা শুধ এখন না, অনেক আগে থেকেই যার পূর্ব অর্থাৎ আইন আর ডি পি তখন থেকে আমাদের সরকার চিৎকার করে আসছে এবং আমরা আরো জোরদারভাবে করছি। কেন, ত্রিপুরা রাজ্যে যে জাতীয় ব্যাংকগুলি আছে যাদের এই দায়িত্ব নেওয়ার কথা কেননা এই স্কীম শুধুমাত্র সাবসিডির উপর ভিত্তি করে রূপায়ন করার সম্ভাবনা যদি ব্যাংক সমহারে বা সমভাবে এগিয়ে না আসে, আমাদের রাজ্যে ব্যাংক কখনো তাদের প্রতি দায়িত্ব ন্যাস্ত আছে বা নৈতিকভাবে ব্যাংক তার যে রকমভাবে বিনিযোগ করার কথা সেটা তারা আগেও করেনি এখনো তারা করছে না। যে কারণে যথেচ্ছভাবে এই প্রকল্প রূপায়নে আমাদের অসুবিধা হচ্ছে। এবং এই রাজ্যের দারিদ্র সীমার নীচে বসবাসকারী মানুষ তাদের দারিদ্রসীমার উপরে নিয়ে আসার যে কর্মসূচী এটা ব্যাহত হচ্ছে। তারপরেও আমাদের রাজ্যে কেন্দ্রীয় সরকারের এই স্কীম আন্তরিকভাবে আমাদের সমস্ত লোকাল বডিসগুলি গ্রামপঞ্চায়েত থেকে শুরু করে জেলা পরিষদ এবং তার উপরে ডি আর ডি এ এবং অবশ্যই রাজ্য সরকার আমরা চেষ্টা করছি কিভাবে ব্যাংকগুলিকে মোটিভেট করা যায় এবং কিভাবে সত্যি সত্যি এই সুযোগটা তাদের কাছে পৌঁছানো যায়। সেই জায়গায় এখানে পরিসংখ্যান দিচ্ছি যে ভর্তুকি বাবদ নিশ্চই এটা কেন্দ্রীয় সরকার এবং রাজ্য সরকারের অংশ। কেন্দ্রীয় সরকারের ৭৫ শতাংশ আমাদের ২৫ শতাংশ তার জন্য। ১৯৯৯-২০০০ইং সনে ৪ কোটি ৪৬ লক্ষ টাকা। ২০০০-২০০১ইং সালে ৬ কোটি ৮২ লক্ষ টাকা তারপর ২০০১-২০০২ইং সনে ৯ কোটি ২০ লক্ষ টাকা এই রকম কেন্দ্রীয় সরকার এবং রাজ্য সরকার মিলে এখানে খরচ করা হয়েছে। এটা সাবসিডি বাবদ। এখন প্রশ্ন হলো এটা শুধু সাবসিডি ডিসভারসমেন্ট না, তার সাথে যে স্কীম তৈরী করা হবে এই স্কীম-এ ব্যাংকের অংশগ্রহণ চাই, তা নাহলে এটা হবেনা। কেন্দ্রীয় সরকারের যে নির্দেশ ব্যাংকে ১:২ অর্থাৎ সাবসিডি যদি ১০ হাজার টাকা হয় মিনিমাম ২০ টাকা ব্যাংকে বিনিয়োগ করতে হবে। কিন্তু এটা দুর্ভাগ্যের বিষয় যে ত্রিপুরা রাজ্যের ব্যাংকগুলি সেখানে আমাদের বিগত বৎসর পর্যন্ত যে বিনিয়োগ হয়েছে তা গড়ে ১৬ হাজার ৭৫০ টাকা মাত্র ১৯৯৯-২০০০ইং সাল পর্যন্ত। ২০০০-২০০১ইং সালে পার ক্যাপিটার ইনভেস্টমেন্ট এর পরিমান ১৫ হাজার ৮০৫ টাকা। অর্থাৎ এই ২টি অর্থ বৎসরে দেখা গেছে ১:১:৭৬ অর্থাৎ ১ঃ২ বিনিয়োগের ডাবল ব্যাংককে দিতে হবে এই নির্দেশ বা নীয়ম ব্যাংকগুলি মানেনি এবং এখানে বলা হয়েছে পার ক্যাপিটা ইনভেস্টমেন্ট কমপক্ষে এটা কেন্দ্রীয় সরকারের গাইডলাইন কমপক্ষে ২৫ হাজার টাকা করতে হবে আর এর উপরে হলে তো কথা নেই। অর্থাৎ পারক্যাপিটা ইনভেস্টমেন্ট এর এই বৎসর নির্দেশ দিয়েছেন কেন্দ্রীয় সরকার এটা যেন ১:৩ হয়। অর্থাৎ ১০ হাজার টাকা যদি হয় ব্যাংক তার তিনগুণ ৩০ হাজার টাকা যাতে ইনভেস্টমেন্ট করে। আমরা চেষ্টা করে যাচ্ছি রিজার্ভ ব্যাংক থেকে শুরু করে আমরা সমস্ত রকম চেষ্টা করে যাচ্ছি। কিন্তু এটা দুর্ভাগ্যের বিষয় যে ব্যাংক সেই রকমভাবে অংশগ্রহণ করছে না। আমি সকালেও বলেছি ব্যাংক কি করছে, কিন্তু সত্যি এটা খুব দুঃর্ভাগ্যের যে ব্যাংক ঠিকভাবে অংশগ্রহণ করছে না। ব্যাংক কি করছে একটা স্কীম তৈরী হলো এবং তার জন্য ঋণ কত হবে রাজ্যের পার্টিসিপেশান্ কত হবে, শেয়ার কত হবে, ঠিক হলো। ওরা কি করছে যে পরিমান সাবসিডি একটা বেনিফিসিয়ারসের এগেইনষ্টে খরচ করা হবে ঠিক সেই পরিমান টাকা দিচ্ছে অর্থাৎ সেই টাকা যদি ব্যাংক ফেরত নাও পায় ঐ সাবসিডির টাকা ব্যাংকে ঢুকবে এটা শতকরা ১০০ ভাগ রিয়েলইজেশান থেকে যাবে অর্থাৎ কিভাবে একটা বেনিফিসারিকে ঠকানো যায় খুব সুকৌশলেই এইগুলি করছেন। তো এর জন্য আমি বলতে চাই যে উনারা বার বার বলছেন রাজ্য সরকার করছে না,

এটা বলে কাকে আড়াল করা হচ্ছে, অথচ ব্যাংক যে ঘটনাগুলি করছে এটা বলা উচিৎ এটা তুলে ধরা উচিৎ শুধু এই ফোরামে না এর পরেও আমরা যারা আছি আমাদের প্রত্যেকেরই এম.পি. আছেন, পার্লামেন্টে কংগ্রেস দল বৃহত্তম দল এবং বিরোধী দল তারাই করতে পারেন কিন্তু দুঃর্ভাগ্যের আমরা তো শুনি না কোথাও এই জাতীয় কোন প্রতিবাদ তো আমরা দেখি না এবং এটা বলা যেতে পারে। আজকে সি.ডি রেসিও এর কথা বলা হচ্ছে এতে ব্যাংকের তরফ থেকে একটা অভিযোগ আছে। ব্যাংক বলে আমাদের এখানে রিকোভারী স্টেটাস ভাল না। আই .আর.ডি.পি এর আমল থেকে তার যে একটা ঋণ মেলা করে ত্রিপুরাকে যা ধ্বংস করে দিয়েছে, ব্যাংকগুলিকে প্রায় লাটে তুলে দেওয়া হয়েছে তখন থেকে বলছেন যে ব্যাংক আমরা কোটি কোটি টাকা করেছি, আমরা সেই ঋণ মেলার সময়েতে তার হদীশই নেই, নামই নেই, তখন থেকেই ব্যাংকের মেরুদন্ড ভেঙ্গে গেছে। এবং ব্যাংক এই কথা তুলেছেন এবং বলছে যে ত্রিপুরা রাজ্যে রিকোভারী স্টেটাস্ ভাল না আমরা করতে চাই না। কিন্তু ত্রিপুরা রাজ্যে এক সময়েতে এই রকম ঘটনা হয়েছে এটা অস্বীকার করার সুযোগ নেই। ঋণ মেলার নামে ভোট ধরার জন্য যে সমস্ত কিছু হয়েছে এটা সকলেরই জানা। গ্রামীণ ব্যাংক লাভজনক প্রতিষ্ঠান ছিল এটাকে কিভাবে লালবাতী জ্বলিয়ে দেওয়া হয়েছে, এটা এখনো গ্রামীণ ব্যাংক ধুকছে। নুতন যে অর্থনীতির কারনে গ্রামীণ ব্যাংকের যে কর্মচারীরা তাদের ছাটাই এর নোটিশ ধরানো হবে সবাই দুঃস্বপ্ন দেখছেন।

মিঃ চেয়ারম্যান ঃ- মাননীয় মন্ত্রী মহোদয় সংক্ষেপ করুন।

**শ্রীজীতেন্দ্র চৌধুরী** (মন্ত্রী) ঃ- সেই গ্রামীণ ব্যাংক অন্যান্ন ব্যাংক, আমরা তার পরেও এই সমস্ত ক্রেডিট্ রেসিও আমরা বাড়াতে পারছি, কেন আমরা বলছি যে রকম ব্যাংকের খারাপ ব্যবস্থা শুধু ত্রিপুরা রাজ্যে না অন্য রাজ্যেও হয়েছে কিন্তু ইদানিং কালেও দেখেছি যে ভারতবর্ষের যারা পুঁজিপতি শিল্পপতি তারাও এই রকম হাজার হাজার কোটি টাকা ঋণ নিয়েছেন এবং ৮০০০ কোটি টাকা কেন্দ্রীয় সরকার মুকুর করার জন্য যে অরুনসৌরী যিনি ডিজ্-ইনভেষ্টম্যান্ট মিনিষ্ট্রীর দায়িত্বে আছেন তিনি বলছেন এই রকম মুকুর করে দেওয়া হবে যাতে সেই কোম্পানীগুলি দাড়াতে পারে। কথাটা বলছি এই কারণে আমাদের মত রাজ্যে সেখানে দারিদ্রসীমার নীচে বসবাস কারী বেশী , এবং অতিতের কিছু ভুল সিদ্ধান্তের কারনে এই রিপেমেন্টযে পরিবেশ নষ্ট হয়ে গিয়েছিল রাজ্য সরকার আমরা মন্ত্রীরা বিভিন্ন ত্রিস্তর পঞ্চায়তের সদস্যরা থেকে রিকোভারী ক্যাম্প ও আমরা করছি, ইউ.বি.আই, গ্রামীণ ব্যাংক, এদেরকে বলছি আপনারা করুন আমরা আসব আমরা লোকদের বলব, কিন্তু সেই জায়গায় রিকোভারীর অজুহাত দেখিয়ে এই ত্রিপুরা রাজ্যের মানুষ ঠকানো এটা তো অন্যায়। আমি সেই জায়গায় বলতে চাই, বিরোধী সদস্যরা বারবার যে কথাটা বলেছেন যে রাজ্য সরকার করছে না। কিন্তু মূল কথা যাদের অসহযোগিতার কারণে,অনীহার কারণে এটা হচেছ না, এটা বলা হচ্ছে না। এইভাবে পঞ্চায়েতআমাদের দেশের দারিদ্র দুরীকরণে যে বাধাঁ আছে, এটাকে জনসমক্ষে না তুলে এদেরকে আড়াল করার মানে হবে এটা স্ববিরোধীতা। যারা গরিব তাদের শত্রুতা দুর করে এবং তাদের নানা অসুবিধা দুর কর আমরা এই বছর টার্গেট নিয়েছি, কর্মসংস্থানের সহযোগীতায় ১৬ হাজার স্বরোজগারীকে আমরা এই স্কীমের আওতায় আনব এবং তার পাশাপাশি ৬ শত ৭ ২ টি স্বনির্ভর দল, সেলফ হ্যাল্প গ্রুপ করা হয়েছে। এই বছর আমরা টার্গেট নিয়েছি, আরও ১ হাজারটি। ত্রিপুরা রাজ্যের পঞ্চায়েতে অন্তত একটি করে সেলফ হ্যাল্প গ্রুপ করা হবে। এবং তাদের মধ্যে নারীদের প্রাধান্য দেওয়া হবে। তারা যাতে স্বনির্ভর হতে পারে। আর স্বনির্ভর হওয়ার জন্য এটা শুধু অর্থনৈতিক না ঐ সেলফ হ্যাল্প গ্রুপ তৈরী করার মধ্যে দিয়ে সমাজের স্বাস্থের জন্য এবং জনশিক্ষার ব্যাপারে এই সেলফ হ্যাল্প গ্রুপ শুধু ভুমিকা গ্রহন করতে পারে, আমরা সেই চেষ্টা চালাচ্ছি। এই গুলির বিরোধিতা না করে আমি বলব ব্যাংকগুলিকে এবং কেন্দ্রীয় সরকার মুখে যা বলেন এই গুলি যাতে বাস্তবে প্রয়োগ করতে পারেন। এই চাপ সৃষ্টি করার জন্য আপনারা গলা মিলান হলে সত্যি সত্যি আপনাদের যে উদ্বেগ, আপনাদের যে কনর্সান এটা সত্যিই প্রমানিত হবে। এটা নিছক রাজনৈতিক বিরোধি না এই বলে আমার বক্তব্য শেষ করলাম, ধন্যবাদ।

**শ্রী রতনলাল নাথ** ঃ- ত্রিপুরা রাজ্যে ব্যাংককে যখন পরবর্তী সময় সরকার প্রয়োজনীয় ব্যবস্থা নেবে, এবং ব্যাংককের

সঙ্গে সিটিং এর সময় যেন অপজিশন পক্ষ থেকে অপজিশনের লিডারকে যেন ইনভাইট করা হয়। সেটা ডি আর অন্য জিনিস। আই নো, আই নো, আই এম অলসো মেম্বার অব্ দ্যা ডি আর ভি। মাচ কোয়েশ্চন ইজ দিজ্ ষ্ট্যাট লেভেল। যখন ব্যাংকের সঙ্গে কতৃক্ষের কথা হবে তখন যে আমরা থাকি এটার ডিফেকট কোথায় আমরা দেখতে চাই।

**শ্রী জীতেন্দ্র চৌধুরী** (মন্ত্রী) ঃ- ঠিক আছে, এটা তো আমরা আলোচনা করব ।এতে অসুবিধা নেই। আপনারা বলতে পারেন। কিন্তু এম এল এরা দেয়ার আর দ্যা মেম্বার অব দ্যা ডি আর ডি। কাজেই, এখানে আপনারা কথা বলতে পারেন।

**মিঃ চেয়ারম্যান** ঃ- পঞ্চম নোটিশটি এনেছে মাননীয় সদস্য শ্রী জওহর সাহা। আমি নোটিশটি অনুমোদন করেছি। নোটিশের বিষয়বস্তু হল রাজ্যের আইন শৃঙ্খলা পরিস্থিতি সম্পর্কে। মাননীয় সদস্য শ্রী জওহর সাহা মহোদয়কে অনুরোধ করছি নোটিশের উপর আলোচনা করার জন্য।

**শ্রী জওহর সাহা** (বিরোধী দলনেতা) ঃ- না, না, একজন করে হবে।

**মিঃ চেয়ারম্যান** ঃ- আগেই বলা হয়েছে, একজন করে হবে। অপজিশন একজন ট্রেজারী বেঞ্চ থেকে একজন। আপনারা আলোচনা শুরু করুন।

**শ্রী জওহর সাহা** (বিরোধী দলনেতা) ঃ- মাননীয় চেয়ারম্যান মহোদয়, আলোচনার বিষয় হল, আইন শৃঙ্খলা সম্পর্কে। রতন বাবু বলবেন।

**মিঃ চেয়ারম্যান** ঃ- আপনারা কিন্তু কথা থেকে সরে আসছেন। কথা ছিল একজন করে।

**শ্রী জওহর সাহা** (বিরোধী দলনেতা) ঃ- মাননীয় চেয়ারম্যান মহোদয়, রাজ্যের আইন শৃঙ্খলার পরিস্থিতি যদি আলোচনা করতে হয় বলা হচ্ছে যে খুব সংক্ষেপে বক্তব্য রাখা দরকার তাহলে তো বলতে হয় এই রাজ্যের ৪র্থ বামফ্রন্ট সরকার জনজীবনে নিরাপত্তা দানের ক্ষেত্রে পুরোপুরি ব্যর্থ। এটা যদি মানা হয় তাহলে বক্তব্য রাখার দরকার নেই। এটা আপনি নিজেও ভাল করে জানেন, আপনার মহকুমার কি পরিস্থিতি এটাও আপনি মর্মে মর্মে উপলব্ধি করছেন,ঠিক একই অবস্থা সারা রাজ্যে মৃত্যুর মিছিল চলছে। উগ্রপন্থী, দুষ্কৃতীদের হাতে মরছে এবং এক্সিডেন্টে মরছে। কিন্তু এর মধ্যে একটা বড় অংশ যাদেরকে মেরে ঝুলিয়ে রাখা হচ্ছে পুলিশের খাতায় এটাকে আত্মহত্যার ঘটনা বলে কখনো এটাকে চালিয়ে নেওয়া হচ্ছে এবং কখনো আস্বাভাবিক মৃত্যু বলা হচ্ছে। ৪র্থ বামফ্রন্ট সরকারের আমলে উপজাতি অধ্যুষিত এলাকা, সমতল এলাকা বলুন সব জায়গাতে চলছে মৃত্যুর মিছিল। একের পর এক মানুষ মরছে। পরিসংক্ষানের কথা যদি বলতে হয় জন প্রতিনিধির অবস্থাটা কি। বিমল সিংহ এই রাজ্যের স্বাস্থ্যমন্ত্রী ছিলেন, উনি খুন হয়েছিলেন, সর্বজয় রিয়াং অত্যন্ত শ্রদ্ধাভাজন এবং একজন জন প্রতিনিধি ছিলেন উনিও খুন হয়েছেন। এইভাবে এই রাজ্যে জন প্রতিনিধিরা খুন হচেছ। মনোরঞ্জন দেববর্মা একজন দক্ষ পুলিশ অফিসার ছিলেন। আসলে কেউ এই খুনের আওতা থেকে বাদ পরছে না। অথচ এই রাজ্যে একটা সরকার আছে, পুলিশ প্রশাসন আছে, এক সময় এই রাজ্যে একজন মাত্র এস.পি সারা রাজ্যের আইন শৃঙ্খলা পরিস্থিতি উনি কনট্রোল করতেন। আর এখন ডজনে ডজনে এস.পি, ব্যাটিলিয়ানের পর ব্যাটেলিয়ান, বিভিন্ন রকম আসাম রাইফেলস্, সি.আর.পি.এফ, এরপরে রাজ্যের আরক্ষা বাহিনী বিভিন্ন নতুন নতুন ব্যাটেলিয়ান হচ্ছে। কিন্তু খুনের পরিসংখ্যাটা দেখা যাচ্ছে কয়েকশ গুণ বাড়ছে। তারপরে বার বার বিধানসভায় আলোচনা হয়েছে, মুখ্যমন্ত্রী এই বিষয়ে খতিয়ে দেখবেন যে জন প্রতিনিধি যারা শাসক দলেরই হোক বা বিরোধী দলেরই হোক তাদের নিরাপত্তার ব্যবস্থা কোথায় আছে। এমন অনেক বিধায়ক এবং জন প্রতিনিধি আছেন যারা নিরাপত্তার অভাবে নিজের এলাকায় ঘুরতে পারেন না। আমি বুঝলাম মাননীয় মুখ্যমন্ত্রী নিশ্চয়ই এই কথা বলবেন যে এখন উগ্রপন্থী বেড়ে গেছে, উগ্রপন্থীদের হাতে অত্যাধুনিক অস্ত্র আছে, আই.এস.আই তাদেরকে সাহায্য করছে, বাইরে থেকে মদত পাচ্ছে। কিন্তু এই যে লেকচৌমুহনীর ঘটনা এবং শহরের বিভিন্ন প্রান্তের ঘটনা এর পর রাজ্যের অন্যান্য মহকুমাগুলির একই অবস্থা। আমি প্রত্যন্ত এলাকাবাদ দিয়ে সেখানে পুলিশ সংরক্ষিত থাকে আগরতলার গোলচককর কবিরাজটিলা এইগুলিতে নিশ্চয়ই কেউ বলতে পারবেন না যে এখানে

উগ্রপন্থী এসে বাসা বেঁধেছে। এখানে এই কথা বলতে চাইবেন যে উগ্রপন্থী লোকিয়ে থাকছে তাহলে সারা রাজ্যে প্রতিটি মানুষ খুন হচ্ছে। পত্রিকা খুললে পরে দেখবেন (ডেইলী দেশের কথা দর্পন, দৈনিক সংবাদ স্যান্দন) যেদুই জন তিন জন খুন হচ্ছেন। এর পাশাপাশি অপহরণের ঘটনা। রাজ্যের পরিস্থিতি ভয়াবহ। রাজ্যের আইন শৃঙ্খলা পরিস্থিতি ভয়াবহ উদ্বেগ জনক। স্বরাষ্ট্রমন্ত্রী বলেছেন সারা ভারতবর্ষের মধ্যে আইন শৃঙ্খলার দিক থেকে অনেকটা ভাল বলতে পারি। কিন্তু এই রাজ্যের মানুষের যদি সেই হিসাবে বিচার করতে হবে। এই রাজ্যের সন্ত্রাসবাদীদের কার্যকলাপের ফলে কত হাজার মানুষ বাস্তুচ্যুত হয়েছে। আজকে তাদের জীবন যাত্রা কোথাই গিয়ে পৌছেছে। আমি গত পরশু কাঞ্চনমালা গেলাম সেখানে অসুস্থ শ্রমিককে অপহরণ করে নিয়ে গেছে। সে সুস্থ নয়। সন্ত্রাসবাদী কার্যকলাপের ফলে বাড়িঘর ছেড়ে আশ্রয় নিয়েছে কাঞ্চনমালা স্কুলে। পেটের তারনায় সে জঙ্গলে সবজি সংগ্রহ করতে গিয়েছিল সে আর ফিরে আসেনি। ৯৯ সালে তার পরিবারকে উগ্রপন্থী মেরে ফেলে দিয়ে গেছে। অর্ধ মৃত্যু অবস্থায় আজও সে জীবিত। তার নাম সুবোধ সরকার। কাঞ্চনমালা স্কুলে আছে। সে ছয় মাস জীবিত ছিল। চিকিৎসা হয়নি। বাইরে নিতে হবে। পয়সার অভাবে নিতে পারেনি। পঙ্গু অবস্থায় আজ সজ্জায়। দুর্ভাগ্যের যে সে সাহায্য পায়নি। খুন খা রাপির কথা রাজ্যে সরকার বিভিন্ন তথ্য দিয়েছেন। কিন্তু বাস্তবে এর সাথে কোন মিলনেই। অপহরণের ঘটনা অনেক হয়েছে। ভয়ে পুলিশকে জানাচ্ছেন না মানুষ। ৯৩ সালে অহরহ ঘটনা। এই ৯৩ সালে চার হাজারের উপর মানুষ খুন হয়েছে। এই রাজ্যে অপহৃতের সংখ্যা যদি হিসাব করা যায়, তার মধ্যে ১৪শ আছে। যারা অপহৃত হয়েছে তারা জীবিত না কি মৃত্যু তার হদিস এখনো পায়নি। প্রায় ৫/৬ হাজার বাড়ি ঘর পুড়িয়ে দেওয়া হয়েছে।

**মিঃ চেয়ারম্যান ঃ-** মাননীয় সদস্য কতক্ষন বলবেন?

**শ্রী জওহর সাহা** (বিরোধী দলনেতা) ঃ- এই ভাবে সারা ত্রিপুরা রাজ্যে জনগণের নিরাপত্তা একদিকে যেমন বিঘ্নিত হচ্ছে অপর দিকে উগ্রপন্থীদের পাশাপাশি প্রশাসনেও অঘোষিত যুদ্ধ চলছে। আব্দুল হক্‌কে দিনের বেলায় খুন করা হলো কিন্তু আসামী ধরা গেল না। টুকু মিঞাকে এ্যারেষ্ট করা হলো। থানায় নিয়ে গিয়ে তাকে আইডেন্টিফাই করা হলো যে হ্যাঁ সেই টুকু মিঞা। পরবর্তী সময়ে দেখা গেল জি.বি হাসপাতালে তার ডেড বডি। স্যার, বামফ্রন্ট সরকারের সাড়ে তিন বছরের অপশাসনে অস্ত্র কত লুঠ হয়েছে? ২১৯ টা আগ্নেয়াস্ত্র লুঠ হয়েছে। এই অস্ত্রগুলি কোথায় কি ভাবে ব্যবহৃত হচ্ছে। কিভাবে এই অস্ত্রগুলি লুঠ হল তার কোন হদিশ রাজ্য সরকার এখনও করতে পারে নি। কত পরিমান অস্ত্র রাজ্য সরকার উদ্ধার করতে পেরেছেন ? স্যার, এটা কোন দলের প্রশ্ন নয়, খালি একটা দলকে দোষারোপের প্রশ্ন নয়। ডেইলী দেশের কথা পত্রিকায় দেখেছি গত দুই মাসে ১৯ জন সি.পি.আই (এম) নেতা ও কর্মী খুন হয়েছেন। তাহলে কি আমরা বলতে পারি রাজ্যের আইন শৃঙ্খলা ভাল? তাহলে কি আমরা বলতে পারি যে রাজ্যের মানুষের বাচাঁর অধিকার আছে? মাননীয় শিক্ষা মন্ত্রী মহোদয় বলেছেন যে রাজ্যে অনেক স্কুল বন্ধ আছে। মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহোদয় বলেছেন অনেক জায়গায় ডিসপেনসারী, প্রাইমারী সাবসেন্টার বন্ধ হয়ে আছে সন্ত্রাসবাদী কার্য্যকলাপের ফলে। অনেক জায়গায় ভি.এল.ডাব্লিউ অফিস বন্ধ হয়ে আছে, কৃষকরা প্রয়োজনীয় সার ও কীটনাশকঔষধ পাচেছ না। আজকে মানুষ পাবে কোথায়? কার কাছে সাহায্য চাইবে? এই হচ্ছে স্যার রাজ্যের পরিস্থিতি। আজকে রাজ্যের আইন শৃঙ্খলার চরম অবনতি ঘটেছে। তাই তো সেদিন উদয়পুরে কি ঘটনা হয়েছে? সবাই জানেন কি ভাবে তাদেরকে ভাগিয়ে দেওয়া হয়েছে। রাজ্যের মানুষের কোন নিরাপত্তা নেই। জেল থেকে আসামীদের বেড়িয়ে যেতে সুযোগ করে দেওয়া হয়েছে। আজকে দুঃখের সঙ্গে বলতে হয় রাজ্যের আইন শৃঙ্খলার পরিস্থিতি এক কথায় ভয়াবহ। রাজ্যের জনগণের নিরাপত্তা বিপর্যস্ত যারা রাজনৈতিক নেতা তাদের নিরাপত্তা ও আজকে বিঘ্নিত। আমি এখানে একটা দৃষ্টান্ত দিচ্ছি- প্রাক্তন বিধায়ক দি[illegible]শ চৌধুরী। স্পীকার স্যার, আপনি নিজেও উনাকে ব্যক্তিগত ভাবে জানেন। উনার তো দুটো হাতের একটা হাতও নেই।

**মিঃ চেয়ারম্যান** (শ্রীসমীর দেব সরকার) ঃ- প্লীজ আপনি আর কতক্ষন বলবেন কারণ ১৮ মিনিট তো হয়েছে।

**শ্রী জওহর সাহা** (বিরোধী দলনেতা) ঃ- স্যার, শেষ করছি। আপনি দেখুন স্যার, উনার সাথে ২ জন মাত্র দেহরক্ষী ছিল কিন্তু হঠাৎ করে ২৫ তারিখ সার্কুলার হলো যে একজন রক্ষী উনার কাছ থেকে ক্লোজ করে নেওয়ার জন্য। যে লোক নিজে খেতে পারে না, ঠিক ভাবে চলতে পারে না সে জায়গায় দেহরক্ষী তুলে নেওয়া হবে এটা তো দুভার্গ্যজনক। অর্থাৎ দলের নেতা, কর্মী ,জনপ্রতিনিধি মারার একটা হীন ষড়যন্ত্র। মাননীয় সদস্য বীরজিৎবাবু উনি আমাদের সভাপতি এবং প্রাক্তন মন্ত্রী। উনার বাড়ীতে হাউস গার্ড দেওয়া হয়েছে ৪ জন কিন্তু অস্ত্র নেই এটা মাননীয় মুখ্যমন্ত্রীর গোচরে আছে কিনা জানি না। তাহলে এই খাকি পোষাকের পুলিশ দেওয়ার অর্থ কি তাও তাদের বয়স কত রিটায়ারমেন্টের স্টেইজে গিয়েছে। বিরোধী দলের যারা সমর্থক, বিরোধী রাজনৈতিক দলের যারা নেতা এবং যারা কর্মী ওদেরকে উগ্রপন্থী না মারলেও যারা দুস্কৃতকারী যাদের লালন পালন করছে ওরা তাদেরকে দিয়ে খুন করতে হবে। এক কথায় বলতে পারি এতে রাজ্যের মানুষ অন্ততঃপক্ষে তাদের ক্ষমা করবে না। নারী নির্য্যাতনের ঘটনা কত হয়েছে এবং যারা এই ঘটনাগুলি করছে তারা কারা?

**শ্রীমানিক দে** ঃ- স্যার, উনি নিজে যদি এত সময় নেন তাহলে কি করে হবে। প্লীজ স্যার, উনাকে একটা ঘড়ি দিয়ে সাহার্য্য করুন কারণ মনে হয় উনি ঘড়ি দেখছেন না।

**শ্রীজওহর সাহা** (বিরোধী দলনেতা) ঃ- উনারা যখন বক্তব্য রাখেন মাননীয় মন্ত্রী শ্রীজীতেন্দ্রবাবু, মাননীয় স্বাস্থ্যমন্ত্রী কেশববাবু এবং অন্যান্য মন্ত্রীরা যখন বক্তব্য রাখেন তখন আমরা তো বাধা দিই না। মাননীয় স্পীকার স্যার, এটা ৫ টার সময় বিধানসভা শেষ হবে এটা আমরা সবাই জানি। কিন্তু সেখানে ৭দিন বিধানসভা বসা উচিত সেই জায়গায় দুদিনের বিধানসভা হবে অস্থিরতা তো হবেইথ স্যার কিন্তু রাজ্যের মানুষের সমস্যা, এই রাজ্যের মানুষের দুঃখ দুর্দশা অসুবিধা এইগুলি আলোচনা তো এই বিধানসভাতেই হবে তাই সেখানে আমরা আমাদের প্রয়োজনীয় সমস্যার জন্য বলেছিলাম যে অধিবেশন অন্ততঃ ৭ দিনের জন্য করুন। ওয়াকিং ডে আপনারা করবেন না কিন্তু যখন বলা হয় ওয়াকিং ডে বাড়ানোর জন্য তখন আপনারা বলেন আরও ছোট কর। এটা তো বুঝতে পারছি মানুষের গণতান্তিক অধিকারকে আপনারা হরণ করতে চাইছেন এই ব্যবস্থা অত্যন্ত বিপদজনক এবং উদ্বেগজনক তাই আমি আপনার দৃষ্টি আকর্ষণ করে বলব এই রাজ্যের মৃত্যুর মিছিল বন্ধ করুন। এই রাজ্যের সন্ত্রাসবাদ কার্য্যকলাপ শুধু বক্তব্য দিয়ে, আবেদন করে, পত্রিকাতে-রেডিওতে বিবৃতি দিয়ে সমস্যার সমাধান হবে না। রাজনৈতিক দৃষ্টিকোণের উর্দ্ধে উঠে এই সমস্যা সমাধানের চেষ্টা করা উচিত। মাননীয় ট্রেজারী বেঞ্চের একজন সদস্য বলছেন বিজয় রাঙ্খলের কথা কিন্তু রঞ্জিত দেববর্মা, ললিত দেববর্মা ওরা কারা? কে ওদের সৃষ্টি করেছে এবং কাদের মদতে অস্ত্র হাতে নিয়েছিল? এই কথাগুলি বলছেন না কেন? লজ্বা বোধ হচ্ছে? এইগুলি আপনাদের সৃষ্টি। মুখ্যমন্ত্রী আপনাদের দলের লোক দশরথ বাবুই বলেছিলেন ১০ হাজার কর্মী বাড়ী থেকে বের হয়েছে সরকার থেকে তাদের ফিরিয়ে না আনলে তারা বাড়ী ফিরবে না। সুতরাং এই ইতিহাস শুনুন। ইতিহাস কাউকে ক্ষমা করবে না, ইতিহাস ইতিহাসই থাকবে। কিন্তু ইতিহাসকে মুছার চেষ্টা উনারা করেছেন ওরা মুছে গেছেন কিন্তু ইতিহাস মুছাতে পারেন নি। রাজনৈতিক দৃষ্টিকোণের উর্দ্ধে উঠে এই রাজ্যের ভয়াবহ আইনশৃঙ্খলা পরিস্থিতি এই রাজ্যের নিরাপত্তা এবং এই রাজ্যের প্রতিটি মানুষকে রক্ষা করার দায়িত্ব আপনাদের রয়েছে। এটা অত্যন্ত দুভার্গ্যজনক আমি আশা করব মাননীয় মুখ্যমন্ত্রী যিনি স্বরাষ্ট্রমন্ত্রী শুধু বিরোধিতার জন্য নয় সেখানে সঠিক কি পদক্ষেপ নেওয়া হয়েছে সেটা দেখবেন। এই রাজ্যের মানুষকে আর এইভাবে মরতে হবে কিনা তার জন্য তার সুস্পষ্ট জবাব এবং তার জন্য চাই প্রশাসনিক উদ্যোগ। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি ধন্যবাদ।

**শ্রীঅমিতাভ দত্ত** (চেয়ারম্যান) ঃ- মাননীয় সদস্য শ্রী জয়গোবিন্দ দেবরায় মহোদয়কে অনুরোধ করছি বক্তব্য রাখার জন্য।

**শ্রীজয়গোবিন্দ দেবরায়** ঃ- মাননীয় চেয়ারম্যান স্যার, মাননীয় বিরোধী দলনেতা রাজ্যের আইন শৃঙ্খলা পরিস্থিতি নিয়ে শর্ট ডিসকাশান এখানে তুলেছেন, এটা নিয়ে উনি বিস্তৃত আলোচনা করেছেন। আইন শৃঙ্খলা রক্ষা করা এবং মানুষের

নিরাপত্তাবিধান এবং সমস্যা সমাধান করা এটা সরকারের দায়িত্ব। সেই হিসাবে বিভিন্ন রাজ্য সরকারগুলিকে তাদের পুলিশ এবং আধা সামরিক বাহিনী দিয়ে আইনশৃঙ্খলা রক্ষা করার চেষ্টা করা সরকারের দায়িত্ব। আমাদের রাজ্য একটা পিছিয়ে পড়া রাজ্য যার তিনদিকে বাংলাদেশ ঘেরা এবং এই রাজ্যের বিভিন্ন জাতিগোষ্ঠীর লোক বসবাস করে। আমরা এখানে শান্তিতেই বসবাস করছিলাম। একটা সময়ে রাজ্যে উগ্রপন্থী দলের সৃষ্টি হল এবং বিভ্রান্ত যুবকরা রাজ্যের যে স্থিতিশীল অবস্থা সেটাকে নষ্ট করার চেষ্টা করছে এবং রাজ্য সরকারেরর যে ফোর্স বা পুলিশ আছে, তা দিয়ে এই পরিস্থিতি মোকাবিলা করা সম্ভব না। সেই কারণে রাজ্য সরকার, কেন্দ্রীয় সরকারের সহায়তায় সামরিক আধা সামরিক বাহিনীর সহযোগীতায় এই রাজ্যে যে পরিস্থিতি সেটা মোকাবিলা করার চেষ্টা করছেন । কিন্তু খুবই দুর্ভাগ্যজনক যে, আমাদের দেশের সরকার যাদের দায়িত্ব রাজ্যগুলির এই পরিস্থিতিকে মোকাবিলা করার জন্য সামরিক, আধা সামরিক বাহিনী দিয়ে সাহায্য করা, সেগুলি তারা করছেন না। এখানে আমাদের রাজ্যে আরো আধা সামরিক বাহিনীর প্রয়োজন, সেখানে আমাদের কিছু দিয়ে সেগুলি আবার তুলে নিয়ে যাচ্ছে, বিভিন্ন কাজের জন্য । এই সেখানে গতকাল, আমাদের রাজ্যের বিভিন্ন জায়গায় ক্যাম্প বসানো দরকার, আসাম রাইফেলস্ দেওয়া দরকার বিরোধী দলের সদস্যরা এই কথা তুলেছেন। ধান কাটার জন্য জমি করার জন্য মানুষের নিরাপত্তার জন্য এখানে আরও বেশী আসাম রাইফেলস্, আধা সামরিক বাহিনী দরকার। এই ব্যাপারে রাজ্য সরকার কেন্দ্রীয় সরকারের সঙ্গে বার বার যোগযোগ করেও সেই জায়গায় সামরিক বাহিনী আনতে পারছেন না। অন্যান্য রাজ্যের তুলনায় আমাদের রাজ্যের আইন শৃঙ্খলা অনেক ভাল এটা মাননীয় বিরোধী দলনেতাও স্বীকার করেছেন এবং আমিও মনে করি। কারণ আইনশৃঙ্খলা পপরিস্থিতির কথা যদি বলতেই হয়, তাহলে পরে খোদ দিল্লীতে ষ্ট্যান্ডিং এম.পি ফুলন দেবী তার বাড়ীর সামনে খুন হয়ে গেলেন। দিল্লীর সরকারটা-তো থাকারই কথা ছিল না। খোদ দিল্লীতে প্রধানমন্ত্রী শ্রীমতি ইন্দিরা গান্ধী খুন হয়ে গেলেন। প্রতিদিন কাশ্মীরে খুন হচ্ছে বিহারে খুন হচ্ছে। এই পরিস্থিতির মধ্যে দাঁড়িয়ে বিরোধিতার জন্য বিরোধিতা নয়। আজকে আমাদের রাজ্যে যে পরিস্থিতি চলছে, সেই পরিস্থিতিতে রাজ্য সরকার যেভাবে এই সমস্যাকে মোকাবিলা করার জন্য সর্বদলীয় বৈঠক করেছেন, সর্বদলীয় বৈঠকে আপনারাও উপস্থিত ছিলেন এবং সেখানে কথা হয়েছিল যে আমরা সব দল মিলে দিল্লীতে যাব গিয়ে দিল্লী সরকারের সঙ্গে আমরা দরবার করব আমাদের রাজ্যের এই পরিস্থিতি মোকাবেলার জন্য আরও সামরিক আধা সামরিক বাহিনী আনব। কিন্তু বাস্তবে আমরা কি দেখলাম, আপনারা সেই জায়গায় যেতে রাজী নন, তার মানে আপনারা পরোক্ষ ভাবে চান এই পরিস্থিতি জিইয়ে থাকুক। এতে আমরা ঘোলা জলে মাছ শিকারের একটা চক্রান্ত দেখতে পাচ্ছি। মুখে সুন্দর সুন্দর কথা বলে মাছের মার পুত্র শোকের মত কান্না কেঁদে লাভ নেই। সত্যিই যদি রাজ্যের জাতি উপজাতির মানুষের প্রতি আপনাদের মমত্ববোধ থাকে তাহলে পরে আমাদেরকে ঐক্যবদ্ধভাবে এই পরিস্থিতি মোকাবেলা জন্য এগিয়ে আসতে হবে। আমি সমস্ত দলের সদস্যদের কাছে বিরোধী দলের সদস্যদের কাছে অনুরোধ করব, আসুন আমরা সবাই মিলে এই যে উগ্রপন্থী সমস্যা, যে সমস্যায় আমাদের রাজ্যের জনগণ কষ্ট ভোগ করছে সেই সমস্যার সমাধান করার জন্য আমরা সবাই দলমত নির্বিশেষে এগিয়ে আসি। মাননীয় বিরোধী দলনেতা যে ডিস্কাশনটা এখানে শুরু করেছেন আসলে এটা কি বলতে হবে দেখে বলা খবরের কাগজ ও রেডিও এগুলির প্রচারের জন্য বলা যাবে এটা তোলা মানে এজন্যই এটা উনি তুলেছেন আমি মনে করি তাই এটাকে আমি মানতে পারছি না। আমি অনুরোধ করব ওনাকে এটাকে তুলে নিয়ে রাজ্যের সার্বিক পরিস্থিতির কিভাবে মোকাবেলা করা যায় তার জন্য সরকারের সঙ্গে সহযোগীতা করে সেই চেষ্টা করুণ এই আবেদন রেখে আমি আমার আলোচনা এখানে শেষ করছি। নমস্কার।

**মিঃ চেয়ারম্যান (শ্রী সমীর দেবসরকার) ঃ-** মাননীয় সদস্য শ্রী র নলাল নাথ মহোদয়।

**শ্রীরতনলাল নাথ ঃ-** মাননীয় চেয়ারম্যান মহোদয়, মাননীয় বিরোধী দলনেতা এখানে একটা প্রশ্ন উৎথাপন করেছেন আইন শৃঙ্খলার বিষয় নিয়ে, এটা অত্যান্ত সময়োপযোগী। কিন্তু এখন হাউসে এই পরিবেশ নেই, ধর্য্যও নেই কথা শুনার বা

বলার, এটা হল প্র্যাক্টিক্যাল্। অথচ জিনিষটা কিন্তু অত্যান্ত সেনসেটিভ। দেখা গেল আজই আমরা এই হাউসে বিভিন্ন স্বাস্থ্য পরিসেবা নিয়ে কথা বলেছি। মূল কথা কোথায় আইন শৃঙ্খলার । শিক্ষা ব্যবস্থায় একই কথা আইন শৃঙ্খলা, কৃষি ব্যবস্থায় সেই একই কথা আইন শৃঙ্খলা, বিদ্যুৎ পরিসেবা তাও আইন শৃঙ্খলা। অর্থাৎ আইন শৃঙ্খলা ঠিক থাকলে রাজ্যের উন্নয়ন সম্ভব, নতুবা সম্ভব নয়। সুতরাং দিস ইজ দ্যা ফাষ্ট প্রায়রিটির ইজ্ দেয়ার। এখন প্রশ্ন হল, আদ্যে আইন শৃঙ্খলা ভাল কি না। আমার কথা পরে বলব, সি পি এম রাজ্য কমিটি বলেছে এই যে দু'দিনের সম্মেলন গেল, আইন শৃঙ্খলা নিয়ে রাজ্য কমিটির গভীর উদ্বেগ, এটা দৈনিক সংবাদ নয়, এটা ত্রিপুরা দর্পন। দৈনিক সংবাদ কি বলেছে, দু'মাসে সি পি এম মানল রাজ্যের পরিস্থিতি ভয়াবহ। যদিও মুখ্যমন্ত্রী মহোদয় বলবেন আমার অনুমান, আগের বক্তব্যেও বলেছিলেন, আমরা অনেকটা কাটিয়ে উঠেছি। আমি না উনি কি হিসাবে বলবেন, পরিসংখ্যান ওনার কাছে থাকতে পারে। স্যার, বামফ্রন্ট সরকারের শাসনকালে আইন শৃঙ্খলার নমুনা, কতগুলি ডাকাতি চুরি বধুনির্যাতন, বধুহত্যা, মহিলা নির্যাতন, ধর্ষণ, আত্মা হত্যা, যান দুর্ঘটনা, উগ্রপন্থীর হামলা- কতজন আহত নিহত পঙ্গু, ক জনকে অপহরণ করা হয়েছে এবং তার মধ্যে মহিলা বৃদ্ধ শিশু স্কুল ছাত্রছাত্রী কর্মচারী আছেন। কতগুলি গবাদী পশু আপহরণ, কতজনকে গ্রেপ্তার এগুলি সব কিন্তু আইন শৃঙ্খলার মধ্যে পরে। তাহলে কি দেখি খুন কত হয়েছে-২৭০৯, অপহরণ কতজন-১৮১৪, গৃহদাহ কত -১৫,৭০৪, ধর্ষন কত-২,৫৩১, ডাকাতি কত-২,১৫৮, চুরি কত- ৫২০৩, আত্মহত্যা কত -৬৫০১, বাস্তচ্যুত কত ৭৫ হাজার। স্যার, বর্তমান মুখ্যমন্ত্রীর পিরিয়ডের কি অবস্থা খুন -৫৭১ জন। তারমধ্যে চার্জসীটেড মাত্র ২০২ টি। বাকি ৩৬৯টি মামলা তদন্ত শেষ হয়ে গেলো। তারপর ডাকাতি ২৮৮টি, চার্জসীটেড-মাত্র ৮১টি। চুরি ১৩২২টি-চার্জসীটেড-মাত্র২০২টি। আর বাকি ১১২০টির খবর নেই। আত্মহত্যা করেছে-১৯৪১টি। কিন্তু কালকেও দেখেছি ২৯৯৯টি চার্জসীটেড হয়েছে মাত্র-৭টি। এই হলো পরিস্থিতি এই হলো আইন শৃঙ্খলা। সুতরাং আমি কি বলব?

স্যার, মাননীয় মুখ্যমন্ত্রী হাউসে বলেছেন যে, এ. টি. টি. এফ. এর সংখ্যা২৫০ থেকে ৪০০ জনের বেশী নয় (আনুমানিক) । এন .এল.এফ.টি.-৬০০-৮০০ জন। এটা হলো আগের তথ্য। এইবার বলেছেন গতকালকে বলেছেন-এটা আনুমানিক উগ্রপন্থীর সংখ্যা-১৩৪৬জন। তাহলে পুলিশ ধরেছেন কতজন? এই পর্যন্ত গতচার বছরে পুলিশ পাকড়াও করেছে কট্টর উগ্রপন্থী এবং তাদের সহযোগী সহ মোট-৩৪৪৬ জনকে তারমধ্যে কট্টর উগ্রপন্থী-৩২৯ জন । জিজ্ঞাসাবাদের জন্য ১৩৮১ জন এবং বৈরী সহযোগী ১৭৪৬ জন।

এখন প্রশ্ন হলো ত্রিপুরাতে আরক্ষা কর্মীর সংখ্যা কত? আসাম রাইফেলস-১৬ কোম্পানী, প্রতি কোম্পানীতে আছে, ১২১ জন তাহলে মোট আসাম রাইফেলস্ জোয়ান রয়েছে-১৯৩৬ জন। সি.আর.পি.এফ.-১০০ কোম্পানী। প্রতি কোম্পানীতে রয়েছে ১৩৫ জন, এই হিসেবে মোট,১৩,৫০০ জন সি.আর.পি.এফ রয়েছে। টি.এস.আর.-৩৮ কোম্পানী। একটা কোম্পানীতে আছে ১৩৭ জন । মোট -৫২০৬ জন। তারপর রাজ্য পুলিশের সংখ্যা-৮২৪১ জন। হোমগার্ড-২৫০৩ জন। নতুন রিক্রুটমেন্ট যারা হয়েছে তাদের ছাড়া। তাহলে মোট আরক্ষা কর্মীর সংখ্যা হচ্ছে-৩১,২৮৩ জন। উগ্রপন্থী ১৩৪৬ জন। তাহলে কতজন করে পড়লো? যদিও এইভাবে ব্যাখ্যা করলে ঠিক হবে না। এছাড়া রয়েছে ৯ ব্যাটেলিয়ন বি.এস. এফ। তাছাড়া বিরাট সংখ্যা মিলিটারী রয়েছে । যদি বি.এস.এফ. সীমান্ত এলাকতেই ডিউটি করছে আর মিলিটারী সব ক্ষেত্রে আসে না। তাহলে পরিস্থিতিটা কোন জায়গায় স্যার।

স্যার, একটা জিনিস জোট পিরিয়ডে সেন্ট্রাল গভার্ণমেন্টের সহায়তায় টি.এন.ভি.কে স্বাভাবিক জীবনে ফিরিয়ে আনা হয়েছে। এই টি.এন.ভি. এক সময় প্রচন্ড উগ্রপন্থার পথ নিয়েছিল। তাদের দাবী,আর এ.টি.টি. এফ. আর এ.টি.টি. এফ এবং এন.এল এফ. টি. তাদের সকলেরই দাবী এক এবং সেটাকে উড়িয়ে দেওয়া যায় না। কাজেই শুধুমাত্র মিলিটারী দিয়ে, কামান দাগিয়ে এদের দমন করা যাবে এটাতে আমাদের বিশ্বাস নেই। তাহলে কি করতে হবে? তাদের কিছু সংখ্যাক আর্মস্ অ্যান্ড এমুনিশন নিয়ে আত্মসমর্পন করছে। এখন প্রশ্ন হলো যারা আত্মসমর্পন করেছে- তাদের কজনকে পুনর্বাসন দেওয়া

হয়েছে? তাদের কি ডিমান্ড? তাদের ডিমান্ড হলো -স্বাধীন ত্রিপুরা। এই পয়েন্টের কাছে তারা কারেক্ট। যদিও এটা বিভ্রান্ত সিদ্ধান্ত। কিন্তু তাদেরটাতো একদম উড়িয়ে দেওয়া যাবে না। তাহলে কি তারা বিভ্রান্ত? নিশ্চয়ই। অর্থনৈতিক তাদের প্রোবলেম রয়েছে। কিন্তু আমরা যে অর্থনৈতিক দিক দিয়ে তাদের স্বাবলম্বী করতে পারছি না। একজন আসামী ধরে তাকে চার পাঁচ মাস রেখে আবার ছেড়ে দেওয়া হলে। এই পাঁচ মাস তাদের উপর যে টর্চারিং করা হলো এরপরে যদি কেউ উগ্রপন্থী হয় তাহলে কি করা যাবে। আমি ইংরাজী সালটা বলছি, সেটা ১৯৬০থেকে ৬৫ ইং আপনারা তখন বামপন্থী আন্দোলন কেউ করেন না। ইউ.বি.এল.এফ এবং বেঙ্গল লিবাবেশন আর্মি নাম দিয়ে কিছু বিভ্রান্ত যুবক সমতলে এইসব কাজ করছে। এদের পেছনে যে আনন্দমার্গীদের হাত আছে এই ব্যাপারে কোন সন্দেহ নেই। কিন্তু আমাদের জানতে হবে এই বিভ্রান্ত যুবকরা কারা? কি তাদের পরিচয়? কেন তারা এসব করছে? এদের কয়েক জন সর্ম্পকে আমি কিছু জানতে পেরেছি। এদের পরিবারের সদস্যদের উপজাতি সন্ত্রাসবাদীরা নিরস্ত্র অবস্থায় বিনা কারণে হত্যা করেছে। কাজেই, সবটা বিষয় নজর দিতে হবে। নিহত পরিবারগুলির প্রতি থাকতে হবে আন্তরিক সহমর্মিতা। সরকারী সাহায্য আরোও সম্প্রসারিত করতে হবে। না, হলে এই অবস্থা থেকে অর্থাৎ রাজ্যের এক অশান্তি পরিবেশ থেকে আমরা কেউ মুক্তি পাব না। কাজেই রাজ্যের আইন-শৃঙ্খলা ভাল বলা চলে না যে জায়গাতে সিপিএম বা কংগ্রেস বা আই.পি.এফ.টি বা টি.ইউ.জে.এম শক্তিশালি তারাই ক্ষমতা দেখাচ্ছে। আগামী দিনে কি হবে তার কি কোন গ্যারান্টি আছে? নেই। বিমল সিন্হা বা মধু সূধন সাহার হত্যাকান্ডগুলি আমরা কিন্তু ধীরে ধীরে ভুলে যাচ্ছি। এই ধরণের ঘটনা যাতে এড়ানো যায় রাজ্য সরকারকেই পদক্ষেপ নিতে হবে। সুতরাং এই গুলি সর্ম্পকে আরোও ভাল করে চিন্তা ভাবনা করা বাঞ্ছনীয়।

আমি একটি স্বেচ্ছাসেবক সংস্থার সভাপতি হিসাবে এই রাজ্যে কাজ করছি। 'ত্রিপুরা গ্রামোন্নয়ন কাউন্সিল সংস্থাটির নাম। স্যার, এই রাজ্যে আর একটি সংস্থা রয়েছে সেটার নাম হচ্ছে আর্ট অব্ লিভিং'। এটার ফাউন্ডার হলেন শ্রী বরিশংকরজী, তিনি মূলতঃ ব্যাঙ্গালোরেই থাকেন। ২৩শ সেপ্টেম্বর তিনি এখানে আসছেন। আমি জানি, রাজ্যের বিভ্রান্ত যুবক যারা উগ্রপন্থীর সঙ্গে যুক্ত তাদেরকে জাতীয় জীবনের মূল স্রোতে আনার জন্য তারা কাজ করছে। আপনাদের সবারই মনে আছে, এই হাউসে যে পুলিশ অফিসারের তান্ডব-উন্মাদনা নিয়ে খুব হট্টগোল হয়েছিল সেই পুলিশ অফিসার কিশোর তারপরই নিজেকে আরোও সংযত রাখার উদ্দেশ্যে আর্ট অব্ লিভিং -এর বেসিক কোর্স নাকি কমপ্লিট করেছেন। এখানে শ্রী রবিশংকরজী যখন আসবে তখন এখানে প্রকাশ্যে উনি মানব জীবন সর্ম্পকে, মনের বিকাশ সর্ম্পকে বক্তব্য রাখবেন। রাজ্যের বৈরীদের সুপথে পরিচালিত করার জন্য তাদেরকে সমাজের স্রোতে পুররায় ফিরিয়ে নিয়ে আসার জন্য আর্ট অব্ লিভিং' সংস্থাটি প্রস্তুত। গ্রুপ করে তারা যাতে এই কোর্স সম্পূর্ণ করতে পারে বৈরীদের কাছে সেই ম্যাসেজ পৌঁছে দেওয়া যেতে পারে। কোর্স করা নিয়ে আরক্ষা প্রশাসন কোন ঝামেলা করা হবে না -এই প্রতিশ্রুতিও বৈরীদের কাছে থাকতে হবে। তাতে সুফল একটা পাওয়া যাবেই বলে মনে করি। যদিও বিষয়টা নিয়ে আমি নিজে মুখ্যমন্ত্রীর সঙ্গে আলোচনা করতে চাই।

স্যার, এই জানুয়ারী মাসে রাজ্যে কতগুলি ঘটনা সংঘঠিতহয়েছে? পশ্চিমবঙ্গে বামফন্ট আছে। প্রচন্দ খুন-খারাপি -সন্ত্রাস সেই রাজ্যেও আছে। কিন্তু আমাদের এই ত্রিপুরা রাজ্যে এসব দিক্ থেকে পশ্চিমবঙ্গকে পেছনে ফেলে দিয়েছে। খুন-রাহাজানি-ডাকাতি-লুটতরাজ এই বাম রাজত্বে নিত্য দিনের ঘটনা। মাননীয় সদস্য জয়গোবিন্দবাবু বলেছেন যে আমাদের রাজ্যর তিন দিকে রয়েছে আন্তর্জাতিক সীমান্ত। কিন্তু দায়িত্ব দেওয়া যায় না। দায়িত্ব নিতে হয়। যেহেতু আপনারা দায়িত্ব গ্রহণ করেছেন আপনাদের দায়িত্ব পালন করতে হবে। দায়িত্ব দেওয়া যায় না। যেহেতু আপনারা ৫ বছরের জন্য দায়িত্ব নিয়েছেন সেই দায়িত্ব আপনাদের পালন করতে হবে। ট্রাইবেল সী বশীর ভাগ আপনারা পেয়েছেন বিরোধীদল মাত্র ৫টি পেয়েছে। আপনাদের যে ১৫ জন বিধায়ক আছে উনারা কেন পালিয়ে আগরতলায় এসেছেন?

মিঃ চেয়ারম্যান ঃ- মাননীয় সদস্য শেষ করুন।

**শ্রী রতনলাল নাথ ঃ-** শেস করছি স্যার,। ১লা জানুয়ারী, ২০০১ইং খুনের বদলে খুন। বালক মহিলা সহ একই পরিবারের চারজনকে হত্যা। ২রা জানুয়ারী নতুন বছরের প্রাকরাতে আমবাসা গন্ডাছড়ায় পুলিশ সি.আর.পি. এফের সঙ্গে গুলি বিনিময়ে বৈরী সহ তিন চারজন টি.এস.আর. আহত। ৩রা জানুয়ারী সি.আর.পি. এফের উপর অ্যাম্বুশ, ইরানী গণহত্যা দিন দুপুরে জঙ্গী তান্ডব।

গন্ডগোল

**মিঃ চেয়ারম্যান ঃ-** মাননীয় সদস্য এত সময় দেওয়া যাবে না, আপনি শেষ করুণ।

গন্ডগোল

**শ্রী রতনলাল নাথ ঃ-** সুতরাং, আমি ১৯৯৩ইং সাল থেকে বলছি না, ১৯৯৮ইং সাল থেকে বলছি না, আমি শুধু ২০০১ ইং সালের জানুয়ারী মাস থেকে বলছি। সেই আরম্ভ হয়েছে দুলাল সূত্রধর হত্যা, সুখরাম হত্যা বা মধুসূদন সাহা যাই বলবেন আমি শুধু ২০০১ ইং সালের কথা বলছি। আমি একবারও অন্য জায়গায় যাচিছ না। এগুলি কি চলছে?

**মিঃ চেয়ারম্যান ঃ-** আপনার আলোচনা শেষ হয়েছে?

**শ্রী রতনলাল নাথ ঃ-** ধন্যবাদতো জানাতে হবে।

**মিঃ চেয়ারম্যান ঃ-** আলোচনা শেষ হয়েছে কিনা?

**শ্রী রতনলাল নাথ ঃ-** আমি জানি এই কষ্টটা হবে। আমরা পুরোপুরি দায়িত্ব নিইনি, আমরাও দায়িত্ব পালন করছি না এটা বাস্তব। কিন্তু দেখতে হবে উদ্যোগটা কে নেবে? উদ্যোগ নেবে সরকার। বেশীর ভাগ লোকের জনপ্রতিনিধি উনাদের, উনাদের দায়িত্ব নিতে হবে। রাজ্যের পরিস্থিতি খুবই ভয়াবহ এখন সময় না থাকলেও এক ঘন্টা লাগল না দুই ঘন্টা লাগল আমি আপনার কথায় কমিয়ে ফেলছি। কিন্তু এইরকম ভাবে আইন শৃঙ্খলার বিষয়ে সর্বাধিক গুরুত্ব দিয়ে এই বিষয়টি প্রথমে আলোচনা করার সুযোগ দেওয়া উচিত ছিল। এটাকে শেষে না দিয়ে প্রথম দিকে অগ্রাধিকার দেওয়া উচিত ছিল। এটা লাস্টে দেওয়া ঠিক হয়নি। এটা বিধানসভা সচিবালয়ের দোষ কেন এটাকে প্রথমেই গ্রহণ করা হল না। দরকার হলে আরো এক দুইদিন বাড়ত।

**মিঃ চেয়ারম্যান ঃ-** মাননীয় সদস্য আপনি নিজেও জানেন এটা শর্ট ডিউরেশন ডিসকাশন হয়ে গেছে। কাজেই এই বিষয়টি ঘন্টার পর ঘন্টা আলোচনা চলতে পারে না। মাননীয় সদস্য আপনার সময় শেষ।

**শ্রী রতনলাল নাথ ঃ-** ঠিক আছে। আমি বিরোধী দলনেতা এখানে আইন শৃঙ্খলার সমস্যা নিয়ে একটা প্রস্তাব এনেছেন এটা সময়োপযোগী। আমার মনে হয় এটাকে পারসোনালি নেওয়া কারো উচিৎ না। মাননীয় মুখ্যমন্ত্রী নিশ্চয়ই চেষ্টা করেছেন। কিন্তু গলদ কোথায় আই ডোন্ট নো। সুতরাং এই ব্যাপারটা আরো ভালভাবে কি করা যায় সেটা দেখতে হবে। নতুবা আগামী দিনে খুবই ভয়ংকর পরিস্থিতি সৃষ্টি হবে। সুতরাং আমি অনুরোধ রাখব যে এটাকে যেহেতু বিরোধী দল বলবেই, বিরোধী দল না হলে গণতন্ত্র থাকবে কিভাবে। যদিও কোন কোন ক্ষেত্রে বলে না। এই রেশন কার্ডের সময় আমাদের বলে নাই, কিন্তু আজকে দেখা গেছে সমস্যা। বার বার বিজ্ঞপ্তি পরিবর্তন করছে। সুতরাং আমি অনুরোধ করব মুখ্যমন্ত্রীকে বিষয়টা খুবই সিরিয়াস সময় আমাদের কম, আমাদের অনেক তথ্য থাকলেও এখন দেওয়ার সুবিধা নেই। সুতরাং অনুরোধ রাখব উনি যেন সঠিক চিত্রটা তুলে ধরেন এবং এই ব্যাপারে সুবিধা নেই। সুতরাং অনুরোধ রাখব উনি যেন সঠিক চিত্রটা তুলে ধরেন। এবং এই ব্যাপারে হাউসের সদস্যদের কি করা উচিৎ আমাদের বিরোধী দলের কি করা উচিৎ উনি বলুক। হ্যাঁ, কোন কোন ক্ষেত্রে আমরা ঐক্যমত হতে পারি না। যদিও আমরা ও.বি.সি. বিষয়ে ঐক্যমত হতে পারি কিন্তু আইন শৃঙ্খলার ব্যাপারে কেন হতে পারি না। হয়ত কোথায় গলদ রয়েছে। সুতরাং ধন্যবাদ জানিয়ে শেষ করছি। আপনাকে ও ধন্যবাদ সময় দেওয়ার জন্য।

**মিঃ চেয়ারম্যান ঃ-** মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয়।

**শ্রী মানিক সরকার (মুখ্যমন্ত্রী)** ঃ- মিঃ চেয়ারম্যান স্যার, বিরোধী দলনেতা তার যে স্বল্পকালীন আলোচনা তাতে রাজ্যের আইনশৃঙ্খলা পরিস্থিতি সম্পর্কে এখানে আলোচনার অবতারনা করেছেন। সময় সংক্ষেপ । এই বিষয়গুলো আমাদের বিধানসভায় শুধু না। আমরা শুধু এই বিষয়বস্তুই ঠিক করে আমরা আলোচনা করছি। প্রথমতঃ - একটা বিষয়ে পরিষ্কার হওয়া দরকার। আইনশৃঙ্খলার বিষয় এবং সন্ত্রাসবাদীদের দুরাত্ম বিষয়টাকে এক করে দেখাটা ঠিক না। এটা বার বার বলেছি বাইরে ভেতরে সর্বত্র। তবে এটা ঠিক গলদটা কোথায় বের করতে হবে। আসলে গলদ এখানে বুঝার মধ্যে। আমরা একভাবে বুঝছি আর তারা আর একভাবে বুঝছেন। এটা দুর করতে পারলে সমস্যা সমাধান এমনিতেই হয়ে যায়। যদি বুঝেও কেউ বুঝতে না চান তাহলে তাকে কি করে বুঝাব বলুন তো। আমাদের রাজ্যের সাধারণ আইনশৃঙ্খলা বলতে যা বুঝি আমরা সেই সম্পর্কীত কিছু তথ্য পরিসংখ্যান উপস্থিত করেছেন মাননীয় সদস্য। এগুলো উনি উনার সুবিধা মত করেছেন। যে ঘটনাগুলো এখানে বলেছেন এই ঘটনাগুলো ঘটছে। সংখ্যা নিয়ে আমি বির্তক সৃষ্টি করতে চাই না। কারণ সংখ্যাগুলো আমি হাতে নিয়ে আসি নি। কিছু কিছু তথ্য তো আমরা বিধানসভায় দিয়েছি। এটা নিশ্চিতভাবে বলা যাবে সাধারণ আইনশৃঙ্খলা বলতে যা বুঝায় সারা ভারতবর্ষের যে নগর মহানগরগুলি আছে এমন কি উত্তর-পূর্বাঞ্চলে অন্যান্য রাজ্যগুলি আছে তাদের সঙ্গে তুলনা করলে পরে আমাদের ত্রিপুরা তুলনামূলকভাবে ভাল আছে। এটা অন্ততঃ দায়িত্ব নিয়ে আমরা বলতে পারি। এটা আমাদের কথা না, সারা ভারতবর্ষের সঙ্গে তুলনামূলক ভাবে হিসাব করলে পরে যা হয় সেটা বলছি। আমি এখানে বলব অন্য জায়গা থেকে আমাদের এখানে ইহাতে আত্মতুষ্টিরকরণের কোন সুযোগ নেই। এইগুলি বন্ধ করতে পারলে আমরা সবাই খুশি হব। কিন্তু আমরা যে ব্যবস্থার মধ্যে আছি এই ব্যবস্থাপনায় দুর্বৃত্তের বিভিন্ন দিকগুলোকে উস্কে দিতে সাহায্য করছে। কাজেই এটাকে মুকাবেলা আর ব্যবস্থার মধ্যে যে দুর্বতলা বা ত্রুটি এটাকে নির্মূল করা এটা থেকে আর একটা করার চিন্তাধারা করলে কিন্তু ভুল করা হবে। মূল যে বিষয়টা সন্ত্রাসবাদের যে কার্যকলাপ এই সম্পর্কে আপনারা অনেক তথ্য দিয়েছেন। যেহেতু তথ্য নিয়ে কথা হয়েছে সুতরাং তথ্য তো আমাকে কিছু দিতে হবে। গত তিন বছর চার বছরের একটা হিসাব আমি দেব। ১৯৯৮ইং থেকে ২০০০ ইং সালের জুলাই অব্দি।

উগ্রপন্থীদের দ্বারা ঘটিত মোট ঘটনা,১৯৯৮-৩৪২,১৯৯৯-৩৬৭, ২০০০-৪৪৫, ২০০১ইং সালের জুলাই অব্দি-১১১।

উগ্রপন্থীদের দ্বারা নিহত ব্যাক্তিদের সংখ্যা-১৯৯৮-২১১,১৯৯৯-২২৭,২০০০-১৪৯ ২০০১ইং সালের জুলাই অব্দি-৬৭ জন। উগ্রপন্থীদের কবল থেকে যারা মুক্ত হয়ে এসেছেন-১৯৯৮-৩০১, অপহৃত হয়েছিলেন-৩৯২ জন। ১৯৯৯ইং সালে অপহৃত হয়েছিলেন ৩৮৯ফিরে এসেছেন ২৪১ জন, ২০০০ইং সালে অপহৃত হয়েছিলেন ৪৭৬ ফিরে এসেছেন ২০২ জন, ২০০১ইং হয়েছেন ৭৮ ফিরে এসেছেন ৫০ জন।

কট্টর উগ্রপন্থী গ্রেপ্তার হয়েছে-১৯৯৮-৫৮জন, ১৯৯৯-১১১জন, ২০০০-১৫৭ জন, ২০০১ইং সালের জুলাই অব্দি ২২১ জন। উগ্রপন্থীদের সহযোগী গ্রেপ্তার--১৯৯৮-২৭৯জন, ১৯৯৯-৪৯৮জন, ২০০০-৮৭৬ জন, ২০০১ইং সালের জুলাই অব্দি-৩৫৬ জন। উগ্রপন্থীদের ডেড়া যেগুলি নষ্ট করা হয়েছে-১৯৯৮-১৯৯৯ইং কোন সংখ্যা দেওয়া গেল না,২০০০ইং - ৩৫টি, এবং ২০০১ ইং সালের জুলাই অব্দি হচ্ছে ১৬।

এখানে যে হিসাব দেওয়া হয়েছে এটা লুকুবার কি আছে। কারণ বিষয়গুলো আমরা করছি না। এবং এই সমস্যাটা ছিল না এটা আপনারা জানেন কখন উদ্ভব হয়েছিল। উদ্ভাবনী কান্ড কারখানার সঙ্গে যারা যুক্ত ছিলেন তাদের মধ্যে কোন কোন সদস্য আজকে আমাদেরও সহধর বন্ধু। এই সভাতে কথাবার্তা বলে আমরা ভাব বিনিময় করি। এই গুলি জানা আছে আমাদের সব। আমি সেই দিকে যাচ্ছি না। এই সমস্যা ছিল না সমস্যা তৈরী করা হয়েছে, সমস্যা জিয়ে রাখার চেষ্টা করা হচ্ছে। আমি শুধু আরো কিছু তথ্য দিচ্ছি। গত বৎসর আমি ব... ই ২০০০ইং সালের কথা, প্রতিমাসে গড়ে প্রায় ৩০টি উগ্রপন্থীদের দ্বারা আক্রমনের ঘটনা ঘটত। এখন বর্তমান বৎসরে এটা কমে মাসে গড়ে ১০ এর মধ্যে এসেছে। এতে আমরা খুশি নই। এটা মায়নাস বা শূন্য হলে খুশি হতাম। এখানে এই ভাবে ফিরিস্তি দিলেতো অনেক দেওয়া যাবে।

আপনারাও ভারাক্রান্ত তো, ঐ সময়ের মধ্যে অর্থাৎ ৪র্থ বামফ্রন্ট সরকার ক্ষমতার আসার পর ৩১৭ জন উগ্রপন্থী তারা আত্মসমর্পন করেছে এর মধ্যে ১৪২ জন অস্ত্রসস্ত্র সহ তার ১৭৫ জন তারা অস্ত্র বাদে। আর যে অস্ত্র দিয়েছে তারা ১৩০টি অস্ত্র। আর ৩৮৭২ সংখ্যায় বিভিন্ন ধরণের গুলাবারুদ তারা জমা দিয়েছে। যে ধরণের অস্ত্র তারা জমা দিয়েছে এই ধরণের তথ্য এখানে দেওয়ার যেতে পারে যেমন ২১ টি দুর পাল্লা স্বয়ংক্রিয় অস্ত্র,১৫টি ৩০৩ রাইফেল, ১৫টি ছোট ধরণের আগ্নেয়াস্ত্র যেগুলির ধ্বংশ করার ক্ষমতা যথেষ্ট। ২৭টি গেনেড ,৫টি লেন্ডমাইন্ড ২টি মর্টার ইত্যাদি। আর যাইহোক এই দপ্তরের দায়িত্ব নিয়ে মুখ্যমন্ত্রীর পক্ষে তো অসত্য তথ্য উপস্থিত করা বিধানসভার মধ্যে বা বাইরে যে কোন জায়গায় নিশ্চয়ই আপনারা কেউ ভাবতে পারেন না। তার এই রকম ঘটনা ঘটলে মানুষ আমাদের ক্ষমা করবেন না। এর থেকে আমি একটা কথা বলতে চাইছি আইনশৃঙ্খলা পরিস্থিতি দিনের পর দিন অবনতির দিকে যাচ্ছে ঘটনা এই ভাবে বলা যাবে না, আর একটা জায়গায় দাড়িয়ে আছে এটাও বলা যাবে না। বিরাট কছিু উন্নতি হয়েছে নিশ্চয়ই এই দাবী আমরা করব্ না। আত্মতুষ্টির মত জায়গায় আমরা পৌছেছি এই কথা যদি বলি তা হলে এটা স্ববিরোধীতা হবে, দায়িত্ব এড়ানো হবে এবং মানুষের প্রতি অনেকটা প্রহসনের মত হবে। কিন্তু পরিস্থিতিটা আজ থেকে তিন বৎসর আগে যে অবস্থায় ছিল আজকে পরিস্থিতি সেই জায়গায় আছে কিনা। আপনাদের আমি বিনীতভাবে অনুরোধ করব নিজেকে নিজে প্রশ্ন করুন? এবং বাড়ীর লোকদের সঙ্গে কথা বলুন। কিন্তু তার পরেও ঘটনা ঘটছে। ঘটনা আমরা বন্ধ করতে চাইছি। এটা তো আমাদের ক্রিয়েশান না। এটা তো ছিলনা। এটা কখন হয়েছে তা আপনারা জানেন । কাজেই আমি সেই জায়গাগুলিতে যেতে চাইছি না। এখন প্রশ্ন যেটা এসেছে এই সমস্যা থেকে বেরুবার জন্য আমার রাজ্যের ক্ষেত্রে ঠিকইতো বলেছিলেন আমি দেখছিলাম আমাদের শিক্ষামন্ত্রী তিনি একেবারে পান্জেন সমস্ত শব্দ ব্যবহার করে বক্ততা করে গেছেন। আমি ঘরে বসে শুনছিলাম। বন্দুবর নগেনবাবুর সাথে উনার উপতপ্ত বাক্য বিনিময় হয়েছে এটা হয়ে থাকে। নগেনবাবু চট করে রেগে জান আবর চট করে ঠান্ডাও হয়ে যান। কিন্তু অনিলবাবু রাগলে পরে ঠান্ডা হতে সময় নেন। উনি ভাল তথ্য দিয়েছেন । এটা আমাদের সবার জন্য ভাল হলো বুঝতে সুবিধা হলো। এটাও তো ঘটনা যে এই সন্ত্রাসবাদীদের দৌরাত্বের জন্য কাজের এবং জীবন হানি হচ্ছে সম্পদ নষ্ট হচ্ছে, সুস্থ কাজ কর্ম বিঘ্নিত হচ্ছে তাতে ত্রিপুরা ক্ষতিগ্রস্ত হচ্ছে এবং আমরা পিছিয়ে যাচ্ছি। এমনি আমরা পিছিয়ে আছি এর মধ্যে যতটা এগিয়ে যাবার চেষ্টা করছি আমরা পিছিয়ে পরছি। এই জায়গা থেকে বেরহতে গেলে মাননীয় সদস্য যেটা বলেছেন যে আসলে আমাদের করাটা কি? এর আগে আমার মনে হয় করাটাতে যাওয়ার আগে মাননীয় সদস্য কিছু তথ্য দেওয়ার চেষ্টা করেছেন তাকে আমি তো দোষ দেব না। তাকে যে যেমন ভাবে দিয়েছেন তিনি তেমন ভাবে এনেছেন।

**শ্রী রতনলাল নাথ** ঃ- পয়েন্ট অব অর্ডার স্যার, তথ্যগুলি সব বিধানসভার।

**শ্রী মানিক সরকার** (মুখ্যমন্ত্রী) ঃ- আমি যে তথ্যগুলির কথা বলেছি আপনি না শুনেই তো পয়েন্ট অব অর্ডার বলে ফেললেন। আপনার সেই তথ্যের সময় বলেছি বিধানসভায় রেফার করেছি। কিন্তু কখন থেকে কখন কি ব্যাপারে আমি বলে নিয়েছি। আমি এখন যে তথ্যের কথা বলছি ফোর্স সর্ম্পকে, আপনি সেগুলি বলেছেন। আপনি ফোর্স সর্ম্পকে যে কথা বলেছেন , প্লিজ লিসেন উইথ পেশানস আপনি কথা বলার সময় কিন্তু আমি কিছু বলিনি। সি.আর.পি.এফ সর্ম্পকে সি.আর.পি.এফ আমাদের রাজ্যে ১৪ ব্যাটেলিয়ান আছে এই ১৪ ব্যাটেলিয়ান পাঁচ কোম্পানী করে ডেপ্লয়েড হয়। তাহলে ১৪x৫=৭০ মাননীয় সদস্য বলেছেন ১০০ দ্যাট লিসেন এই তো সমস্যা হয়ে গেল । তারপর আমি বলেছি এই যে ৭০ কোম্পানী থাকার কথা তার মধ্যে আমরা ৬৯ টা কোম্পানী পাচ্ছি। আসাম রাইফেল্স ৪ ব্যাটেলিয়ান ৪x৪=১৬ কোম্পানী। আমাদের টি.এস.আর.আছে ৬টি ব্যাটেলিয়ান আমাদের ৬x৬=৩৬ কোম্পানী আমরা ব্যাবহার করছি। সব মিলিয়ে আছে আমাদের হাতে ১২২ কোম্পানী। যারা এ্যকচুয়ালি এক্সস্ট্রিদের মোকাবেলা করার ক্ষেত্রে ইফেকটিভলি যে ফোর্সটাকে আমরা ব্যবহার করছি। আই হেভ নাথিং টু কনসিল। হওয়াই সুড এ কনসিল্। দ্বিতীয় যেটা বলছি এরা ঠিকই কাজ করছেন

এই যে ১২২ কোম্পানী তাদেরকেআমরা উগ্রপন্থীদের বিরুদ্ধে লাগাতে পারছি না। কিন্তু উগ্রপন্থীদের দৌরাত্ব দূর করে ফেলা তারা যে কাজগুলো করে তাদেরকে সাহায্য করছেন যেমন, আর. ও .পি এই যে রাস্তা তাতে গিয়ে সি.আর.পি.এফ. যে ৫৯ টি কোম্পানী তার মধ্যে ১৭টা কোম্পানী ব্যবহার করতে হচ্ছে। টি.এস.আর.৪টি কোম্পানী আমরা ব্যবহার করছি। তাতে আমাদের চলে যাচ্ছে ২১ কোম্পানী। এরিয়া ডেপলয়মেন্ট, কতকগুলো এরিয়া ভাগ করা আছে এগুলো স্ট্রেটেজিক টাইপ ডিউটি হলেও তারা এলাকাটাকে গুড়ে দেখেন। অপারেশান ধুরুন অ্যমবুশ নিয়ে করতে হয়। এক জায়গা থেকে আরেক জায়গায় যেতে হয়, এরিয়া চেইঞ্জ করতে হয়। আমরা এটাকে পারসিয়াল অপারেশন এই এরিয়া ডেপলয়মেন্টের জন্য সি.আর.পি.এফ এর ৫টি কোম্পানী তাতে চলে যাচ্ছে। আমাদের টি.এস.আর ৯ কোম্পানী ২ প্লাটন চলে যাচেছ। এই সবটা মিসিয়ে ১৪ কোম্পানী ২প্লাটুন চলে যায়। আর একচ্যুয়ালি ইফেকটিভলি যে অপারেশনটা হচ্ছে তাতে সি.আর.পি.এফ ৪৫ কোম্পানী, আসাম রাইফেল ১৬ কোম্পানী এবং আমাদের টি.এস.আর ১৫ কোম্পানী ২প্লাটুন। সব মিলিয়ে ৭৬ কোম্পানী ২ প্লাটুন। ইউষ্টিউশান সিকিউরত আমাদের রাজ্যপালের বাড়ি আছে তারপরে যে জলাধার থেকে আমরা বিদ্যু উৎপাদন করি তীর্থমুখ তাছাড়া বিরোধী দলের বাড়িতে কিছু কিছু নেতাদের বাড়িতে পাহাড়াদাড়ী করতে হয় এই সব মিলিয়ে সেখানে আমাদের চলো যাচ্ছে ৩ কোম্পানী ২ বা ৩ প্লাটুন এর মত। তারপরে যেটা বলা হয়েছে কোম্পানী যে হিসাবটা এটা ঠিক না। কোম্পানী হিসাবটা যেটা মেক্সিমাম যেটা হচ্ছে এক একটা কোম্পানী ১০০ জনের মত থাকে কিন্তু সব কোম্পানী ১০০ জন ডেপলয়েড করতে পারে না এটা গড়ে গিয়ে ৭০-৭৫ জনের মত থাকে। কারণ তারা অসুস্থ থাকে ছুটিতে থাকে কাজেই এই হিসাবটা এই রকম না। আমি ধরে নিলাম যে ১০০ জন ডেপলয়েড হয়। এটা আমার কথা না, আর, এস,এর ৬ জনের মধ্যে ৪জন অপহৃত হয়েছিল আপনারা জানেন এই বিধানসভায় আমি বলেছিলাম আমরা তো চেষ্টা করছি কিন্তু আমরা তো পারলাম না তখন সেন্ট্রাল গর্ভণমেন্ট থেকে আমাদেরকে বলল আমরা যদি ফোর্স পাঠাই কারণ আইন শৃঙ্খলার ব্যাপার তো রাজ্যের তাহলে কি আপনাদের আপত্তি আছে? তখন আমরা বললাম আমাদের তরফ থেকে কোন আপত্তি নেই। আমরা চাই এই লোকদেরকে যাতে মুক্ত করে নিয়ে আসুক। তখন সম্ভবত বি.এস.এফের এডিশ্যনাল ডি.জি.যিনি ১ ব্যাটেলিয়ান অতিরিক্ত বি.এস.এফ নিয়ে আসলেন। তখন তারা বললেন আপনারা আমাদের কিছু সাহায্য করুণ। আমরা তখন সি.আর.পি.এফকে বললাম প্লাস আমাদের ষ্টেটের টি.এস.আর যারা মোষ্ট ইফেকাটিভ তারা অতিতে বিভিন্ন দুর্বলতার ত্রুটি দেখিয়েছে এখন বহুলাংশে সেটাকে আনা গেছে ভুল পথ থেকে তাদেরকে ফিরিয়ে আনতে পেরেছি আমরা। এখানে সেখানে হয়তো ২-৪ টা ঘটনা করে এখনও। কিন্তু তারা চার পাঁচ দিন কাজ করলেন তবুও পারলেন না। তারপরে তারা দুটো হেলিকপ্টার কাজে লাগালেন, এরপর তারা বললেন আপনাদের রাজ্যের আয়তন ছোট হতে পারে কিন্তু যে ফোর্স সেটা তুলনা করলে পরে মনে হবে অনেক রাজ্যের জনসংখ্যার তুলনায় আয়তন অনেক বিরাট। কিন্তু এখানে যে জঙ্গলের যে ঘনত্ব ওরা বলছে হেলিকপটার থেকে নীচে কিছু দেখছি-কিছু দেখছি না আমরা। আমিও সি.আর.পি.এফ এবং বি.এস.এফ বন্ধুরা আমাকে নিয়ে গেছেন তাতে গিয়ে ওরা আমাকে বাইনোকুলার দিয়ে আমি দেখার চেষ্টা করেছি পাহাড়ের যে চুড়া সেখানে কিছু জায়গা যার বাকিটা কিছু বুঝা যায় না। মানুষ এবং পশু একেবারেই দেখা যায় না। ছড়াগুলি একটি সুতোর নালের মত দেখা যায়। কাশ্মীরের ক্ষেত্রে কতগুলি সুবিধা আছে, যে ঐ খানে জঙ্গল নেই শুধু বরফ। দূরবিন লাগালেই দেখা যায়। কিন্তু আমাদের ব্যাপারটা এইরকম না। কাজেই এটা এই জায়গায় ওদের স্বীকৃতি এবং আমরা বলেছিলাম যে আমাদের দুটি হেলিকপ্টার দিয়ে সাহায্য করতে, তারা বলছেন আপরানা হেলিকপ্টার তো কাজে লাগাতে পারবেন না। কাজেই আপনাদের উচিৎ হবে আরও ভেতরে একেবারে ডিপ্ এড়িয়াতে আপনাদের সিকিউরিটি ফোর্স ডেপলয় করুন। এটা করতে গেলে আমি কতগুলি সমস্যা লছি, আমি সেই জায়গায় যেতে চাইছি না। এই হচ্ছে আমাদের প্রব্লেম। তার পরেও ও.এন.জি.সি. কে টেলিকম্যুনিকেশান আপনারা দেখেছেন কিছু উন্নতি হয়েছে। কিন্তু এক্সপেক্টেড পর্যায়ে যায়নি এটা। এখনো মুখ্যমন্ত্রীর পক্ষে অনেক বিধায়কের পক্ষে তার নিজের এলাকা থেকে আগরতলা

চট্ করে কথা বলতে পারেন না। এই যে কিছু দিন আগে ধলাই তিন জন লোককে খুন করে ফেলল আমাদের উপজাতি নেতা যাদের উপর আমরা আলোচনা করলাম এই খবরটা নেওয়ার জন্য আমি সোয়া ঘন্টা বসে চেষ্টা করছি তাদের নাম গুলি নিতে পারছি না আমি ফোন তুলছি লাইনটা সঙ্গে সঙ্গে পেয়ে যাচ্ছি কিন্তু ১৫সেকেন্ড পরেই ড্রপ হয়ে যাচ্ছে এই করে সাতবারের চেষ্টায় কোনমতে তিনটা লোকের নাম পেয়েছি এবং এলাকার নাম এবং কোন থানা থেকে কত দূরত্বে তা পেয়েছি। কাজেই এটা তো এখানকার অফিসার বন্ধুদের গাল দিয়ে কিছু হবে না। তাদের সেখানে অপটিক ফাইবার যেটা হচ্ছে মোষ্ট বড়ডার সেই অপ্‌টিক ফাইবার যতক্ষণ চালু করে শিলচরের সাথে লিংক করা না যাচ্ছে এবং এটার দূরত্ব হচ্ছে ১৪৪কিমিঃ আমাদের দুভোর্গ কমবে না। এখন তাদের এটা লোকেট করতে গেলে তাদের সিকিউরিটি লাগে আমরা দিতে পারছি না, সব জায়গায় কিন্তু দিতে হবে। তারপর ব্রো (বরডার বোড্ অরগেনাইজেশান) রাস্তা করার ব্যাপারেই হউক কিন্তু তারা পরিষ্কার বলছে আমাদের টি.এস.আর দিতে হবে। সেন্ট্রাল গর্ভণমেন্টকে বলেছি আমরা তো দিতে পারব না। এছাড়া আছে আমাদের উন্নয়ণমূলক কাজ, আমাদের মাননীয় সদস্যরা জানেন যে সদস্য এই তথ্য দিলেন তার বিধানসভা সংলগ্ন প্রনব বাবুর এলাকা সেই জায়গার মধ্যে আমরা ডাইভারশান স্কীম্ করতে পারছি না। তার যে একচুয়েল এসেস্‌মেন্ট তাতে হিসাব করে যে জায়গায় এই ডাইভারশান করার কথা, দেখা যাচ্ছে এর থেকে বেশী অনেক টাকা খরচ হয়ে যাচ্ছে। কিন্তু যেহেতু ট্রাইবেল এলাকা এখানে সব দল মিলে বামফ্রন্ট, সি.পি.আই.এম, কংগ্রেস, কংগ্রেস ঐ ট্রাইবেল এলাকায় নেই, কিন্তু টি.ইউ.জে.এস.আছে। বরীন্দ্রবাবু এক সময় যিনি অসুস্থ দুটো পায়ের উপরভর দিয়ে হাটতে পারেন না, তিনিও সেই এলাকার মানুষ তিনিও স্বাক্ষর করে কাগজ পাঠিয়েছেন। যাই হউক আমাদের এটা করতে হবে। আমরা কেবিনেটে ডিসি্‌শান করে বলেছি টাকা যাই লাগুক এটা করতে হবে। কিন্তু যে এজেন্সি এন.পি.সি.সি তারা যেতে চাইছে না, এখন আসাম রাইফেলকে রিকুয়েষ্ট্ করছি তারা বলছে আমরা পারব না। আমরা বিরাট এলাকার মধ্যে কিভাবে কভার করব। আমরা সি.আর.পি.এফ কে রিকুয়েস্ট করলাম ওরা বলছে আমাদেরকে এখানের কাজের দায়িত্ব দিতে গেলে এড়িয়াটা আমাদের হাতে দিতে হবে। আসাম রাইফেলরা বলছে যে আমরা তাদের হাতে দেব না। তারা বলছে তোমরা এখানে টি.এস.আর নিয়ে আস, কোন্ জায়গা থেকে টি.এস.আর তুলব, তুলতে গেলে জওহর বাবু বলবেন আমার এলাকা ছাড়া যাবে না। আবার নগেন্দ্র বাবু বলবেন আমার এলাকা থেকে তোলা যাবে না, এখন তো সমস্যা বড় হয়ে যাচ্ছে। তার পরেও আমাকে ফাইলে লিখে দিতে হচ্ছে কিছু বুঝি না এই জায়গায় আসাম রাইফেল ফর দ্যা টাইম্ বিং এটা সি.আর.পি.এফ কে দিয়ে দিক, সি.আর.পি.এফ রাজি হয়েছে এটা আমাদের করতে হবে। দিজ্ ইজ দ্যা রিয়েল প্রোব্‌লেম্ এই সমন্ধে কোন সন্দেহ নেই। আমি তো কিছু দিন আগে তৈদুতে গেলাম, নগেন্দ্র বাবু আগের রাত্রে যে গ্রামে ঘুমিয়েছেন বলছেন আসলে নিশ্চিন্তে ঘুমাতে পারেননি এটা ঘটনা এই রকম একটা জায়গায় দাড়িয়ে জন প্রতিনিধি নিশ্চিতে ঘুমোতে পারছেন না। আগরতলা টা কিন্তু আর এখানে চোর ছেছুরার ভয় নেই। তো নগেন্দ্র বাবুর উদ্বেগ তো আমার উদ্বেগ, জওহর বাবুর উদ্বেগ রতন বাবুর উদ্বেগতো আমার গোটা বিধানসভার উদ্বেগ। এই জায়গায় কিন্তু আবার আমাদের ফোর্সের ব্যবস্থা করতে হবে। এবং আমরা যে ফেন্স তুলছি, আপনারা সবাই রিসেন্ট পাঞ্জাব টানঞ্জাব ঘুরে এসে বলেছেন আর আগে করলে ভাল হত, পারছি না তো আমরা। তো এই রকম একটা জায়গায় আমি বলব বলেও শেষ করতে পারছি না। এই গুলি তো বলতে হবে না হলে সাংবাদিক বন্ধুরা তো উল্টোপাল্টা বুঝবেন তাদের তো কোন দোষ নেই, কারণ আমাদের তথ্যের উপর তারা লিখবেন, এটা তো আর তাদের তথ্য না, কাজেই এইগুলি দিতে হচ্ছে, তারপর কে কিভাবে নেবে এটা উনাদের ব্যাপার। এই জায়গায় এটা হচ্ছে আমাদের মিনিমাম্ ডিমান্ড এটা সি.এম.এর ডিমান্ড না, বিধানসভার ডিমান্ড না এসেনসিয়েসি স্টেট্ লেভে্ল কো-অরডিনেটিং কমিটি, ঐ মিটিংএ আমি কালেভদ্রে যাই আমি সি.এম.হওয়ার পর বোধ হয় সব মিলে তিনবার গেছি, এটাতে চীফ্ সেক্রেটারী চেয়ারম্যান এবং সব ফোর্সের নেতারা আসেন। তারা আজ থেকে ৬মাস আগে বলেছে আমাদের আর ও ৪ ব্যাটেলিয়ান লাগবে বিশেষ করে বলেছে আমাদের এফেকটিভ প্যারা ম্যালিটারী দাও, সেই

জায়গায় এখান থেকে তুলে নিয়ে গেল। আমাদের ছিল ১৫ ব্যাটেলিয়ান সি আর পি এফ তুলে নিয়ে গেল। ব্যাটেলিয়ান আর রইল ১৪ ব্যাটেলিয়ান। আমাদের ছিল ১১ ব্যাটেলিয়ান বি এস এফ দরকার আছে ১৮ ব্যাটেলিয়ান, তার থেকে নিয়ে গেল আরও ১ ব্যাটেলিয়ান, হয়ে গেল ১০ ব্যাটেলিয়ান। তারপর আমরা বললাম এই যে ফাঁকাটা রয়েগেল, এই যে লংতরাইভ্যালিতে পর পর ঘটনা হল সকালে ওখান থেকে আমার এখানে ৪ জন নাগরিক এসেছেন। পশ্চিম মাছলি থেকে একজন বৃদ্ধ এসেছে প্রায় আমার দাদুর বয়সী এসে কথা বলতে পারছে না। আমি ডি জি কে নিয়ে কিছুক্ষণ, এই কারণে আমি প্রশ্ন উত্তরের সময় একটু দেরীতে এসেছি। আমায় দেখেছেন আমি একটু দেরী করে এসেছি। প্রথমেই কাঁদতে কাঁদতে বলল, আমি বললাম আপনি অভিভাবক। আপনি যদি কাঁদেন আপনার ছেলের এই বয়সের সাথে আমি আজকে কি করে সারা দিন কাজ করব বলুনতো। আমি তো মানুষ, পাথর নই। আপনারা তো আমাদের ভরসা দেবেন আপনি আমাকে কথাটা বলুন, আমি তো ডি জি কে ডেকেছি, উরা বাংলায় বলছে আমি আমার আধ ভাঙ্গা ইংরেজিতে ডি জিকে বুঝিয়ে বুঝিয়ে বলেছি। ডিজি ইংরেজী বলছেন, তাদের আমি বাংলা বুঝিয়ে বুঝিয়ে কমিউনিকেট করেছি। ঐ জায়গাতে বছর দেড়েক আগে একটা খুন হয়েছে শিববাড়ী বলে জায়গাটা আপনারা অনেকেই জানেন। সিরিয়াস ঘটনা এখানে অনেক সি আর পি এফ ছিল ঐ ক্যাম্প থাকায় উনারা বলেছেন যে দেখুন গত ৭,৮ মাস আগে যারা নাকি এলাকা ছেড়ে চলে এসেছে। সবাই আবার ঘরবাড়ী তৈরী করে চাষ আবাদ শুরু করেছে এখন তো আমরা যেতে পারছি না। আমাদের পক্ষে সম্ভব হচ্ছে না। কাজেই ঐ জায়গা আমাদের বাঁচার। আমি বলেছি আপনারা আমাদের পরামর্শ দিন, কি করে আপনাদের সাহায্য করতে পারি। এই হল অবস্থা। এটা কারোর ডিনাই করার কিছু নেই। এতে আমাদের আনন্দ প্রকাশ করার কিছু নেই। এতে আমি সমান ভাবে উদ্বিগ্ন। নিশ্চয়ই মুখ্যমন্ত্রী হিসাবে আমার তো একটা অতিরিক্ত দায়িত্ব আছে -এটা আমি অস্বীকার করব না। এই জায়গায় দাড়িয়ে সেন্ট্রাল গভর্ণমেন্ট কি বলেছে, তারা বিরোধিতা করছে, আমি বলব না। তারা সাহায্য করতে পারছে বলছে আরো লাগবে। আমাদের কাশ্মীরে সবচেয়ে বেশী সেনা মোতায়েন আছে, ওখানে কত উগ্রপন্থী আছে, আর কত সেনা আছে। এটা তো এখানে হিসাব দেওয়া হল এই হচ্ছে উগ্র পন্থী, ঠিক আছে। আমাদের উগ্র পন্থীর সংখ্যা বেড়েছে এটা তো আমার হিসাব না মিনিষ্টার দিয়েছেন যা আছে তার হিসাবে মাথা পিছু কত আছে। এখানে উগ্রপন্থী কত হয়েছে আমি পুলিশ না থানার পুলিশ না ওখানে বি এস এফ সে অ পারেশনে পার্টিসিপেট করে আমার এখানে একজন পুলিশ অফিসার তিনি ওখান থেকে ডেপুটেশনে গিয়েছিলেন, বি.এস.এফ ছিলেন ,এবং অফিসারটি ওখানে অত্যন্ত সুনাম অর্জন করেছেন। বি এস এফ এর ডিজি তিনি রিটাইরমেন্টে গেছেন। এখন তিনি মনিপুরের গভর্ণরের ওয়ান অব্ দ্যা এ্যাভাইজারস। তিনি বলেছেন যে তুমি তাকে ছাড়লে কেন, বলে সে বাইরে থেকে এসেছে, তাকে কেন আমি আটকে রাখব। তার এক্সপোজালের দরকার আছে। সে সেখানে গিয়ে ভাল কাজ করবে সে দেশের জনই কাজ করছে, এতে অসুবিধা কি আছে- বলছে তোমার যখন দরকার হবে, আমি ছেড়ে দেব। তিনি আসতে চাইলে আমি নিয়ে আসব। আমি আমি অফিসারকে জিজ্ঞাসা করলাম ওখানে হাইলি সোফিষ্টিকেটেড আমস নিয়ে কত সংখ্যা আছে, বলতে চাইছে না। মোর দেন লাক্স, এই হচ্ছে পরিস্থিতি। কাজেই এটা সংখ্যার ব্যপার না। কালকে জিজ্ঞেস করেছিলেন মাননীয় সদস্য শ্রী রবীন্দ্র বাবু সমস্যাটার সমাধান কি ভাবে হবে। তার জন্য আমি এই বিষবটা বলতে চাইছি। আমি যে কথা বলে শেষ করব সেটা মাননীয় সদস্য বলেছেন আমাদের কি করা উচিত। আমি প্রথমে বলব আমাদের নিরাপত্তা কর্মীর সংখ্যা বাড়াতে হবে। থানার দারগা পুলিশ ইন-চার্জ-দিয়ে কিন্তু আপনি উগ্রবাদীদের মোকাবিলার সঙ্গে মেলাবেন না, তাহলে ভুল হবে, এটা ঠিক হবে না। এই জায়গায় দাড়িয়ে এফেকটিভলি অপরাশেনের কাজে নেওয়ার জন্য যে প্যারামিলিটারী ফোর্সের দরকার, এই সংখ্যাটা বাড়াতে হবে, এর কোন বিকল্প নেই। দিজ ইজ ওয়ান অব্ দ্যা আ- পক্ট আমি বলছি। আমাদের রাজ্যে যে টি এস আর আছে, আমরা এখন ডি আর কে ও কাজে লাগাবার চেষ্টা করছি। ডিউলি তাদের ট্রেনিং দিয়ে কাজে লাবাবার চেষ্টা করেছি,

তার আগে ও ছিল ঠিক। ট্রেনিং দিয়ে তাদেরকে এস এল আর কাজে শিখিয়েছি এবং তাদের এ.কে সিরিজের এই ট্রেইন গুলি দেওয়া হচ্ছে। এই জায়গায় আমাদের করতে হবে। লেটেস্ট যে সমস্ত জিনিসপত্রগুলি এসেছে এই গুলিও তাদের দিতে হবে এবং শক্তিশালি করবে হবে। আমরা যেটা বলছি সীমান্ত রক্ষা করতে হবে, সীমান্তে সেনাবাহিনী বাড়াতে হবে এবং সেখানে ফেনসিং তুলতে হবে। সেই দুই বছর আগে কথা দিয়েছেন, এখন সেই ফেনসিং আড়াই তিন কিলোমিটারের বেশী হয় নাই। এইগুলি তো ক্রন্দন রত শিশুর মুখে লুলা ধরিয়ে দেওয়ার মত ব্যাপার। চীৎকার করে কোন জবাব পাচ্ছি না। আমি আজ থেকে তিন মাস অগে হোম মিনিষ্টারের সঙ্গে কথা বলেছি, কি ব্যাপার উনি তার অফিসারকে বলেছেন কি ব্যাপার হচ্ছে না কেন। আমি বললাম এই ভাবে করলে তো হবে না আদবানী সাহেব। আমি আ পনাকে বলছি আপনি আপনার অফিসারকে বলেছেন, অফিসার মাথা নাড়িয়ে বলছে দেখছি স্যার, দেখছি শুনে কত দিন বলবে এটা হতে পারে না। আমি তাকে অনুরোধ করছি প্লীজ ইউ কাম এগেন। বলছে আমি এ্যাসেম্বলী শেস হলে যাব এবং তার যে সেক্রেটারী পান্ডে তাকে আমি অনুরোধ করেছিলাম তিনি যখন এসেছিলেন আসার পরে ইম্প্রোভ্ করেছিল সিচুয়েশন। তারপর বাংলাদেশের সন্ত্রাসবাদীদের ঘাঁটি এটা বন্ধকরতে হবে। এখন শুনলাম ওরা নাকি ওখানে কোন কোন রাজনৈতিক দলের সঙ্গে সহযোগী শক্তি হিসাবে ওখানকার রাজনীতিতে নাক গলিয়ে ওখানকার পরিস্থিতিকে বিষাক্ত করার চেষ্টা করছে। এইগুলি পত্রিকায় বেরোচ্ছে। আমি বাংলাদেশের পত্রিকা পড়ি। কালকেরটা আজকে পড়তে পারি না একটু সময় লাগে। কিন্তু এক দুই লাইন পড়ার চেষ্টা করি। পার্শ্ববর্তী রাষ্ট্র তার খবর আমাদের রাখতেই হবে। জনগণকে সর্বতোভাবে নিরাপত্তা কর্মীদের সাহায্য করতে হবে। এই সাহায্যের পরিমান বারছে এই সর্ম্পকে কোন সন্দেহ নেই। এই যে আমি হিসাবটা আপনাদের সামনে রাখলাম সাফল্য বলতে যতটুকু এসেছে আত্মতোষ্টির কোন সুযোগ নেই। বার বার আমি বলছি এই শব্দটা এটা যদি জনগণের সহযোগীতার জন্য সি.আর.পি.এফ বলছে দেখুন আমরা তো গ্রাম চিনি না আমাদের কথাও তারা বুঝে না, আমাদের খাদ্যের অভ্যাসটা অন্য রকম আর আমাদের যে সাইজ আমরা হাঁটলে পরে দূর থেকেই বুঝে ফেলে সি.আর. পি..এফ আসছে। খুব সমস্যা আমাদের। কাজেই এই জায়গায় এলাকার মানুষ সাহায্য না করলে অসুবিধা হবে, এই সাহায্যের পরিমান আরো বাড়াতে হবে। উন্নয়ণের কাজ ত্বরানীত করতে হবে। কারণ শুধু ফোর্স দিয়ে হবে না, উন্নয়ণের কাজ ত্বরান্বীত করবার জন্যে কেন্দ্র রাজ্য উভয়ে মিলে চলতে হবে এবং ইনফ্রাকস্ট্রাক্চার ডেভল্যামেন্টের জন্য সেন্ট্রাল থেকে যে সাহায্যগুলি চাইছি এই সাহায্যগুলি দেওয়ার ক্ষেত্রে আরো উদার হতে হবে কেন্দ্রীয় সরকারের। সন্ত্রাসবাদীদের স্বাভাবিক জীবনে ফিরিয়ে আনার ক্ষেত্রে মাননীয় সদস্য যেটা বলেছেন প্যাকেজটা হচ্ছে সেন্ট্রাল গভর্ণমেন্টের তাদের পুনর্বাসনের জন্য যে প্যাকেজ এই প্যাকেজটা সেন্ট্রাল গভর্ণমেন্টের। এর বাইরে যদি আমরা কিছু করি আমাদের দায়িত্ব সবটা। আমরা আমাদের পুলিশের জন্য উন্নতধরণের অস্ত্র কিনতে পারছি না। প্যাকেজ তারা যা চায় সবই আমাদের দেওয়ার প্রশ্ন থাকে তবে আমাদের সরকারের কোষাগার উদার হয়ে যাবে। কাজেই সেই জায়গায় দাড়িয়ে আমরা শুধু বলছি যে সে যদি কোন খুনের কেইসের সাথে যুক্ত থাকলে তার মামলা তুলবেন না - এই কথা বলেছেন। আমরা বলছি অস্ত্র হাতে নিয়ে কি করবে তারা কি বন্দুকের গলায় মালা পড়িয়ে বসে থাকবে, এটা হয় নাকি ? এটা কি বলেছেন আপনারা আজগুবি কথবার্তা। সন্ত্রাসবাদীরা মানুষের জীবন নিয়ে ছিনিমিনি খেলছে আর বলছেন খুনের মামলা তুলা যাবে না এই সমস্ত অবাস্তব কথা বললে হবে না তো। আই ওয়াজ দ্যা ফাষ্ট পারসন টু প্রটেষ্ট ইট। আই.জি অফিসারদের সঙ্গে কথা বলার পর হেসে বলছেন এই সমস্ত কথার কোন অর্থ হয় না। আমরা এই মামলাগুলি তুলার জন্য আমরা যে দায়িত্ব নিয়ে চেষ্টা করছি এবং মামলা উঠছে আমি একটা হিসাব দিয়েছি। একটা প্রশ্ন ছিল তাতে আমি উত্তর দিয়েছি। ওখানে বলছে চাকুরী দেওয়া যাবে না, কেউ বলছে চাকুরী দিতে গেলেই বলবে অস্ত্র নিয়ে চলে যাবে অস্ত্র নিয়ে গেলে পরে কিছু করলে পরে চাকুরী পাওয়া যায়। আমরা বলছি চাকুরী দেওয়া যাবে না আপনারা নতুন যে প্যাকেজ দিয়েছেন তাতে ট্রেনিং আমরা দেওয়াচ্ছি।

ট্রেনিং এরপরে সে যে একটা ব্যবসা বাণিজ্য করবে তাকে তো টাকা দিতে হবে এই গ্যারান্টি কে দেবে আপনারা গ্যারান্টি দিন। ব্যাংক তো দিচ্ছে না, প্রাইমিনিষ্টার রোজগার যোজনা টাকা দিচ্ছে না। তারা সাবসিডি মানি দিয়ে বাকি টাকা বলছে আর হবে না এদেরকে ডেকে কি হবে? আমরা এটা আবার পাঠিয়েছি ওদের কাছে। আমি এই প্রস্তাবটা বিধানসভার সামনে জানার জন্য বলছি। যারা এই স্বাভাবিক জীবনে আসছে তাদেরকে নিয়ে আলাদা করে ব্যাটেলিয়ান করে ত্রিপুরায় না হলে তাদেরকে দক্ষিণ ভারতের কোন জায়গায় নিয়ে যান উত্তর ভারতের কোন জায়গায় নিয়ে যান। ওখানে তাদেরকে কাজে লাগান, ত্রিপুরায় রাখবেন না কোন দরকার নেই। কিন্তু এই ছেলেদেরতো কাজ দিতে হবে, না হলে তারা আসবে কেন? তারা এমনিতেই হতাশ আর যখন আমরা এই রকম কথা বলছি তারা মোর দ্যান উইল বি ফাষ্ট ষ্টেটেড্ এই অবাস্তব যে সমস্ত কথা হচ্ছে এইগুলি সবাই মিলে আমরা বলতে পারি। কাজেই ফিরিয়ে আনার প্রশ্নে জায়গাটা মিঃ রাংখল আমার সাথে এক দুইবার কথা বলেছেন এখন সেই সমস্ত কিছু নিয়ে উনি আর উচ্চ বাচ্চ করেন না। এই জায়গায় আমি বলছি যে দিল্লীতে হামেশাই আপনারা যান এগুলি বলুন না। আপনারা যাদের সঙ্গে দেখা করেছেন তাদের লোকেরা পার্লামেন্টের মধ্যে আছে তারা বলুক না এই গুলি। সোনিয়া গান্ধীকে বললে তো ভাল হবে, উনি বিরোধী দলের নেতা উনি যদি এগুলি বলেন ভাল হবে না? তাদের সঙ্গে এখন মিলবার চেষ্টা করেছেন না রাংখল সাহব উনাকে একটু বুঝিয়ে বলুন।

**শ্রী বিজয় কুমার রাংখল ঃ-** মুখ্যমন্ত্রী মহোদয় কি বলছেন আমি বুঝতে পারছি না, একটু আস্তে যদি বলেন তাহলে ভাল হয়।

**শ্রী মানিক সরকার (মুখ্যমন্ত্রী) ঃ-** যেটা বুঝতে অসুবিধা হয় সেটা বুঝতে একটু অসুবিধাই হবে। এখন এই জায়গায় আমি যেটা বলতে চাইছি যে এই প্যাকেজ ব্যাপারটা সবাই মিলে একটু বাস্তববাদী হওয়া দরকার এবং শেষ কথা আমি যেটা বলব আসলে ব্যাপারটা হচ্ছে আদর্শগত রাজনৈতিক একটা ব্যাপক প্রচার আমাদের করতে হবে এবং তাদের উপরে একটা সাইকোলজিক্যাল প্রেসার আমাদের ক্রিয়েট করতেহবে। এটা না করতে পারলে পরে এক দিকে ফিরে আসবার জন্য আবেদন করবে যারা-আসবে না ভাল যারা আসবেন না তাদের উপরে চাপ সৃষ্টি করতে হবে, তাদেরকে আইসোলেট করতে হবে এবং ফোর্সকে সাহায্য করার কথা আমরা বলছি এবং সামগ্রিক ভাবে যদি ব্যবস্থাগুলি আমরা করতে পারি এই সমস্যাটা থেকে আমাদের বেড়িয়ে আসার একটা সুযোগ আছে সুযোগ থাকবে না আমাদের মনে করার কারণ নেই, আর প্রভলেমটা যেটা আই.এস. আই তার পেছনে আছে। এই যে বলছেন মাননীয় সদস্য বিরোধী দলনেতা আই.এস.আই কি আগরতলাতে আছে, আই.এস.আই দিল্লীতে আছে, আই.এস.আই কলকাতাতে আছে, আই.এস.আই ভারতবর্ষের কোথায় নেই? আই .এস.আই সারা রাজ্যে আছে । আই .এস.আই সর্বনাস করার চেষ্টা করছে। এই জায়গায় সমালোচনা করতে গিয়ে যদি খোলস সত্যগুলি বেড়িয়ে আছে তাহলে বিপদজনক চেহেরা নেবে, আত্মঘাতি হয়ে যাবে, সর্বনাস হয়ে যাবে। আমি পরের অর্ডারে ডিষ্কাশনে নিয়ে নেব। এই জায়গায় আমি বলছি এইগুলির বিরুদ্ধে এক সাথে দাড়াঁতে হবে। আই.এস. আই জন্ম এবং সি. আই এর যঠারের কথা বলুতে হবে। এবং সর্বনাস হয়ে যাবে এই কথা বলে আমি আমার কথা বলা শেষ করছি।

**মিঃ চেয়ারম্যান ঃ-** এই সভা আগামী ২৯শে আগষ্ট, ২০০১ইং তারিখ বেলা ১১টা পর্যন্ত মূলতুবী রইল।

ANNEXURE - 'A'

**Admitted Starred Question No. 10**

**Name of M.L.A. :- Shri Joy Gobinda Deb Roy**

Will the Hon'ble Minister-in-charge of the Finance Department be pleased to state -

**Questions**

১। ২০০০-২০০১ইং সালের জুলাই পর্যন্ত রাজ্য সরকার কোন্ কোন্ জিনিসের উপর শতকরা কত হারে Sales Tax ধার্য্য করেছেন?

**Answers**

১। ২০০০-২০০১ইং সালের জুলাই পর্যন্ত রাজ্য সরকার নিম্নলিখিত দ্রব্যগুলির উপর তাহাদের পাশে উল্লেখিত শতকরা হারে Sales Tax ধার্য্য করেছেন।

| Name of the Items | Rate of Tax |
|---|---|
| Explosive materials or things | 13% |
| Helmet | 10% |
| Xerox machine, photo copier, X-Ray Machine, Photographic equipments and appliances and parts and accessories thereof, photo chemicals, album, photo-holders, photograph including in-frame and album. | 8% |
| Air cooler, air purifier, air refresher or air rectifier, washing machine, water purifying products and appiances, vacuum cleaner, pollution treatment goods, parts and accessories of all the items mentioned. | 20% |
| Fax machine, telex machine, teleprinter and allied machine including parts and accessories cellular phone, mobile phones, pager, ear and head phones, inter communication or intercom sets and equipments with parts and accessories thereof. | 15% |
| Furniture made of plastic, and allied materials including fixtures and rack, doors and windows made of plastic and allied products. | 15% |
| Baby walker, push chair, hanging or rest seat or bed for babies. | 8% |
| Satranji, kalins, pillow carpet, carpet-bags, carpet sleeper, carpet sweeper, carpet cleaner, door-mat or rest-mat, foot-rest, foot-stool, steel-wool and allied products by whatever name known. | 20% |
| Hemp products. | 4% |
| Coir products. | 15% |

| Name of the Items | Rate of Tax |
|---|---|
| Products made of linoleum and lamination. | 12% |
| Toilet goods, toilet room and floor cleaner and refresher products including disinfectant products known by whatever name, stain remover glycerin, ribon and band used for both decorations and non-decoration, body message oil, menendi products for face wash and improver. | 15% |
| Trolley, stand, seat, kits used for T.V. | 15% |
| Generator, generator sets, inverters, heaters, mixture grinders, geysers. | 12% |
| Stone, boulder, gravel, ballast. | 12% |
| Aluminium mass lump, scraps, foils, extrusions, blocks including aluminium wrap papers and foils. | 10% |
| All non-ferrous metal items, things and products. | 10% |
| Fibre glass and its articles and products. | 12% |
| Disposable diapers (nappy). | 12% |
| Hearing aids and appliances, Clinical apparatus and articles used for clinical purpose, diagnostics equipment, apparatus and chemicals, X-Ray film. | 12% |
| Blue in powder and liquid form, pigments, paint remover, gypsum of all kinds, plaster of paris, plaster-cast, bleaching substances in any form by whatever name known. | 15% |
| Paper board, mill board, wooden board, board used for binding, game boards made of any materials, paste board. | 15% |
| Machine paper, Clean & tissue paper for any purpose, Computer paper, xerox paper, duplicating paper, therma paper, papers known by whatever name and description except writing white papers. | 12% |
| Geometrical and mathematical instruments and boxes, scientific equipments, pen-stand, pin-cushion, water sponges. | 10% |
| Elastic products. | 12% |
| Dietary suppements for veterinary use. | 8% |
| Food and drinks made of cereal etc. sold in tinned, bottled, packed and sealed container having whatsoever trade name, condiment yeast, aricles of food and drinks sold in packed container. | 8% |

| Name of the Items | Rate of Tax |
|---|---|
| Hard boiled sugar cubes, honey sold in packed, bottled or sealed container, toffee and candy whatsoever its brand name (e.g. palm candy, Halls, Hajmola, Swad etc.) sweet sold in sealed container. | 8% |
| Ice, ice-candy, ice-cream, ice-food, kulfi of whatsoever names and description, pastries. | 8% |
| All kinds of weighing machine, measuring tapes and sticks. | 10% |
| Bleaching powder, sulfur, ferric-alum, baking powder, caustic soda, bentonite powder, boric powder, custard powder, ammonia, food colour and essence. | 10% |
| Insect-killer, remover or repellent products for non-agricultural use (e.g.- mosquito coil, mat, tablet, drop, oil, spray, Laxman Rekha, Goodnight mat, Hotline) by whatsoever names and descriptions including machine and equipment for their applications. | 10% |
| Graphite, gas cylinder, ammonia gas, freon gas, fluorine gas. | 12% |
| Non-alcoholic soft drink and cold drink, beverage. | 12% |
| Cumin seed locally known as Jeera. | 12% |
| All spices sold in tinned, packed, bottled and in sealed containers. | 4% |
| Humour card, picture card, picture posts card. | 12% |
| All spectacles, parts of spectacles, | 12% |
| Betel Nut locally known as supari. | 8% |
| Audio cassettes, audio cassette recorder, player, changer, producer, video game equipments and articles. | 15% |
| Soya bean products, cornflikes, laggagne, potato chips sold in packed form. | 8% |
| Computer games, component parts and accessories thereof and computer consumables, computer softwares including peripheral equipments (e.g. - u.p.s. system etc.) | 4% |
| Liquor (both India made foreign liquor and country liquor) | 20% |
| Vegetables, fish and meat sold in sealed containers | 4% |
| Pesticides, weedicides and insecticides | 4% |
| Ores and minerals | 4% |
| Sewing thread | 4% |

| Name of the Items | Rate of Tax |
|---|---|
| Raw wool | 4% |
| Beedi leaves | 4% |
| De-oiled cake | 4% |
| Starch | 4% |
| Maize products | 4% |
| Ship (including ship building) | 4% |
| PVC pipes | 4% |
| Indegenous hand made musical instrument | 8% |
| Electronic musical instrument | 8% |
| Spark plugs | 8% |
| Cooked food | 8% |
| Diesel locomotive | 8% |
| Furs and skins with fur | 12% |
| Preserved food articles | 12% |
| Silk fabrics | 12% |
| Electronic toys | 12% |
| Fancy leather goods | 12% |
| Synthetic gems | 12% |
| Naptha | 12% |
| PVC articles except PVC pipes | 12% |
| Aeronautics | 12% |
| Narcotics | 20% |
| Molasses | 20% |
| Rectified Spirit | 20% |
| Bone Meal | 4% |
| Packing materials | 4% |
| Bulk drugs | 4% |
| Belting | 4% |
| Braytes | 4% |
| Silicon carbide | 4% |
| Ferro silicon | 4% |
| Ferro alloy & Super alloy | 4% |
| Polystryene | 4% |
| Kirana items | 4% |

| Name of the Items | Rate of Tax |
|---|---|
| Gingili oil | 4% |
| Bran oil | 4% |
| Solvant oils other than organic solvant oil | 4% |
| Refractory Bricks | 4% |
| Ceramics | 8% |
| Napa slabs | 8% |
| Arecanut Powder | 8% |
| Pulp | 8% |
| Magnet | 8% |
| Bamboo | 8% |
| White paper (excluding news print) | 8% |
| Lift & Elevators | 12% |
| Sandal wood and Sandal oil | 12% |
| Weather proofing compounds | 12% |

**Admitted Starred Ques. No. 14**

**Name of M.L.A. :- Shri Samir Deb Sarkar.**

Will the Hon'ble Minister-in-charge of the Transport Department be pleased to state -

প্রশ্ন

১। চিকিৎসাসহ গুরুত্বপূর্ণ কাজে কলকাতায় বিমানে যাওয়ার সুবিধার্থে আগরতলা-কলকাতা রুটে বিমান সংখ্যা বাড়ানোর জন্য রাজ্য সরকার কেন্দ্রীয় সরকার এর সংশ্লিষ্ট মন্ত্রকের কাছে কোন প্রস্তাব পাঠিয়েছেন কি না?

উত্তর

১। হ্যাঁ, রাজ্য সরকার এ ব্যাপারে প্রস্তাব পাঠিয়েছেন।

**Admitted Starred Ques. No. 17**

**Name of Member :- Shri Ratan Lal Nath.**

Will the Hon'ble Minister-in-charge of the Public Works Department be pleased to state -

প্রশ্ন

১। সরকারী আবাসন বন্টনের ক্ষেত্রে কোন্ কোন্ বিষয়গুলিকে অগ্রাধিকার দেওয়া হয়, এবং

২। লাইসেন্স ফী বাবদ গত বছরে (২০০০ইং) সরকারের কত টাকা আয় হয়েছে?

উত্তর

১। সরকারী আবাসন বন্টনের ক্ষেত্রে নিম্নলিখিত বিষয়গুলিকে অগ্রাধিকার দেওয়া হয়।

ক) দরখাস্তকারীর সিনিয়রিটি। দরখাস্ত এস্টেট অফিসে গ্রহণ করার তারিখ থেকে সিনিয়রিটি গণনা করা হয়।

খ) এলটমেন্ট রুল ১৯৯৯ (১০)-এ বর্ণিত আউট অফ্ টার্ন আউট অফ টার্ন এর বিধান অনুযায়ী এস্‌টি, এস্‌সি শারীরিক অক্ষম ব্যাক্তি ও সংখ্যালঘু সম্প্রদায়ের ব্যাক্তিদের অগ্রাধিকারের ভিত্তিতে এলটমেন্ট দেওয়া হয়। তাছাড়াও প্রশাসনিক প্রয়োজনে কিছু কিছু এলটমেন্ট দেওয়া হয়।

২। লাইসেন্স ফী বাবদ ২০০০ইং সনে সরকারের মোট ২০,৮৫,৬২৮ টাকা আয় হয়েছে।

**Admitted Starred Question No. 23**
**Name of M.L.A. :- Shri Kajal Ch. Das.**

Will the Hon'ble Minister-in-charge of the Revenue Department be pleased to state -

**প্রশ্ন**

১। ইহা কি সত্য যে, ১৯৯৮ইং সালের ১০ই অক্টোবর তৃষা বাড়ীতে (তেলিয়ামুড়া থানার অন্তর্গত) উগ্রপন্থীর হাতে ক্ষতিগ্রস্থ সবাই এখনও সরকারী নিয়মানুযায়ী সাহায্য পায় নাই?

২। সত্য হলে তার কারণ এবং

৩। কবে নাগাদ সমস্ত ক্ষতিগ্রস্থরা সাহায্য পাবে বলে আশা করা যায়?

**উত্তর**

১। না, ইহা সত্য নয়।

২। প্রশ্ন উঠে না।

৩। সমস্ত ক্ষতিগ্রস্থরা সরকারী নিয়ম অনুযায়ী সাহায্য পেয়ে গেছেন।

**Admitted Starred Question No. 25**
**Name of M.L.A. :- Shri Anil Chakma.**

Will the Hon'ble Minister-in-charge of the Department of Industries & Commerce be pleased to state -

**প্রশ্ন**

১। বর্তমানে রাজ্যে কত কিউবিক লিটার গ্যাস উৎপাদন হয় এবং উৎপাদিত গ্যাসের মূল্য কত?

২। কেন্দ্রীয় সরকার উক্ত গ্যাসের রেভিনিউতে প্রতি বৎসর কত টাকা দিয়ে থাকেন?

**উত্তর**

১। বর্তমানে রাজ্যে দৈনিক আনুমানিক ৪.০২ লক্ষ কিউবিক মিটার গ্যাস উৎপাদিত হয় এবং প্রতি ১০০০ সেন্ডার্ড কিউবিক মিটার (এস সি এম) গ্যাসের মূল্য ১,৭০০.০০ টাকা।

২। কেন্দ্রীয় সরকার সরাসরি কোন টাকা দেয়না। তবে ও এন জি সি থেকে ২০০০-২০০১ইং সালে রয়্যালটি (Royalty) বাবদ ৫ কোটি ১ লক্ষ ৩৭ হাজার ৯ শত ২০ টাকা এবং পেট্রোলিয়াম লাইসেন্স রিনিওয়্যাল ফি (Fee) বাবদ ১৯ লক্ষ ৯৮ হাজার ৬ শত টাকা পাওয়া গিয়েছে। এছাড়াও গ্যাসের উপর রাজ্য সরকারের ১২ শতাংশ বিক্রয় কর ধার্য্য করেছে যা কমিশনার, বিক্রয়কর-এর মারফৎ আদায় করা হয়।

**Admitted Starred Question No. 26**
**Name of M.L.A. :- Shri Amitabha Dutta.**

Will the Hon'ble Minister of the Water Resource Deptt. be pleased to state -

**প্রশ্ন**

১। ধর্মনগর মহকুমা হাসাপাতাল সহ শহরের পশ্চিমাঞ্চলকে প্রতিবছর বন্যার হাত থেকে রক্ষা করার জন্য কি কি উদ্যোগ গ্রহণ করা হয়েছে?

**উত্তর**

১। সমগ্র ধর্মনগর শহরকে বন্যা ও বৃষ্টির জমা জলের হাত থেকে রক্ষা করার সার্বিক প্রকল্প প্রণয়ন এবং কার্যে রূপায়িত

| ক্রমিক নং | নাম ও ঠিকানা | সাহায্যের পরিমান |
|---|---|---|
| ৪৩১ | শ্যামসুন্দর শর্ম্মা পিং জীবন | ৩০০.০০ |
| ৪৩২ | অমেন্দ্র দেববর্ম্মা পিং শত্রুঘ্ন সাং দেবতাবাড়ী | ৫০০.০০ |
| ৪৩৩ | সম্ভুরাম দেববর্ম্মা পিং সাং মুরাবাড়ী | ৩০০.০০ |
| ৪৩৪ | ব্রজেন্দ্র দেববর্ম্মা পিং | ৩০০.০০ |
| ৪৩৫ | শৈলেন্দ্র দেববর্ম্মা পিং | ৩০০.০০ |
| ৪৩৬ | জীতেন্দ্র দেববর্ম্মা পিং ভগিরথ (বৈরাগী পাড়া) | ৩০০.০০ |
| ৪৩৭ | খগেন্দ্র দেববর্ম্মা পিং মোহন | ৩০০.০০ |
| ৪৩৮ | মোহন দেববর্ম্মা পিং পরন দাস | ৫০০.০০ |
| ৪৩৯ | রমেশ দেবনাথ পিং কালীমোহন সাং বেতাসা) | ৫০০.০০ |
| ৪৪০ | রাজেন্দ্র দেবনাথ পিং মহেন্দ্র | ৫০০.০০ |
| ৪৪১ | কালীপদ শীল পিং(কুঞ্জবন) | ৩০০.০০ |
| ৪৪২ | নরেন্দ্র দেবনাথ পিং উমেশ (কুচপাড়া) | ৫০০.০০ |
| ৪৪৩ | নৃপেন্দ্র পাল পিং আনন্দ (কুঞ্জবন) | ৫০০.০০ |
| ৪৪৪ | শ্রীমতি সনকা দেবনাথ স্বামী শশী সাং বেতাগা | ৫০০.০০ |

**Admitted Un-starred Question No. 107**

**Name of Member :- Sri Samir Deb Sarkar**

Will the Hon'ble Minister -in-charge of the Water Resource Deptt. be please to state -

**প্রশ্ন**

১। গত ১৯৯৯-২০০০ইং, ২০০০-২০০১ইং অর্থবর্ষে রাজ্যে কতটি ডি.টি.ডব্লিও খনন করা হয়েছে, তন্মধ্যে কতটি সেচের কাজে চালু করা হয়েছে? (বৎসর ভিত্তিক ও মহকুমা ভিত্তিক পৃথক পৃথক হিসাব)

২। ২০০১-২০০২ইং অর্থবর্ষে মোট কতটি ডি টি ডব্লিও খনন করা হবে বলে আশা করা যায়?

**উত্তর**

১। ১৯৯৯-২০০০ইং এবং ২০০০-২০০১ অর্থবর্ষে যথাক্রমে ৬ (ছয়)টি এবং ৩টি ডি টি ডব্লিও খনন করা হয়েছে তন্মধ্যে ৪টি ডি টি ডব্লিও সেচের কাজে চালু করা হয়েছে।

| খননের বৎসর | মহকুমা | স্থান | মন্তব্য |
|---|---|---|---|
| ১৯৯৯-২০০০ | খোয়াই | ১। ধলাবিল | চালু হয়েছে |
| | | ২। সিঙ্গিঁছড়া (বি এস এফ) | (১ থেকে ৪) |
| | | ৩। তবলাবাড়ী | |
| ঐ | কৈলাশহর | ৪। গৌড়নগর | চালু হয়েছে |
| ঐ | সাব্রুম | ৫। নর্থ বুড়োতলী | খনন হয়েছে |
| ঐ | বিশালগড় | ৬। বীরেন্দ্রনগর মুড়াবাড়ী | ঐ |
| ২০০০-২০০১ | সোনামুড়া | ১। নগরমাঠ | ঐ |

| খননের বৎসর | মহকুমা | স্থান | মন্তব্য |
|---|---|---|---|
| ঐ | সদর | ২। বঙ্কিমনগর | পুনঃ খনন হয়েছে। |
| ঐ | উদয়পুর | ৩। গর্জনমুড়া - ১ | ঐ |

২।২০০১-২০০২ অর্থবর্ষে নতুন কোন ডি টি ডব্লিও প্রকল্প হাতে নেওয়ার পরিকল্পনা নেই।

**Admitted Un-starred Question No. 108**

**Name of Member. :- Sri Samir Deb Sarkar.**

**Will the Hon'ble Minister-in-charge of the Water Resource Deptt. be please to state -**

**প্রশ্ন**

১। গত ১৯৯৯-২০০০ইং ও ২০০০-২০০১ইং অর্থবর্ষে রাজ্যে কতটি L I Scheme নির্মাণ করা হয়েছে তন্মধ্যে কতটি বর্তমানে চালু করা হয়েছে (বৎসর ভিত্তিক ও মহকুমা ভিত্তিক পৃথক পৃথক হিসাব)

২। উপরোক্ত বৎসর দুটিতে স্থাপিত L I Scheme গুলির মধ্যে যেগুলি এখনও চালু হয়নি সেগুলি চালু না হবার কারণ কি?

৩। ২০০১-২০০২ইং অর্থবর্ষে মোট কতটি L I Scheme নির্মাণের পরিকল্পনা আছে, এবং সেগুলি কোথায় কোথায়?

**উত্তর**

১। গত ১৯৯৯-২০০০ইং অর্থবর্ষে ১০৫টি লিফট্ ইরিগেশন স্কীম নির্মাণ এবং চালু করা হয়েছে। ২০০০-২০০১ইং সনে ১৬২টি লিফট্ ইরিকেশন স্কীমের নির্মাণ কাজ হলেও ১১৫টি স্কীম চালু করা সম্ভব হয়েছে। বৎসর ও মহকুমাভিত্তিক হিসাব সংযোজনী 'ক'তে দেওয়া হইল।

২। নির্মাণ কাজ হওয়া সত্ত্বেও ৪৭টি এল আই স্কীম মূখ্যতঃ বিদ্যুৎ সংযোগ দেওয়া সম্ভবপর না হওয়ায় চালু করা যায়নি।

৩। ২০০১-২০০২ইং অর্থবর্ষে মোট ২১৭টি এল আই স্কীম চালু করার পরিকল্পনা আছে। প্রকল্পের স্থান সংযোজনী 'খ'তে দেওয়া হইল।

**১৯৯৯-২০০০ইং এবং ২০০০-২০০১ইং এ চালুকৃত এল আই প্রকল্পের তালিকা**

| বৎসর | মহকুমা | চালু এল আই প্রকল্পের সংখ্যা |
|---|---|---|
| ১৯৯৯-২০০০ | সোনামুড়া | ১১টি |
| | বিশালগড় | ৫টি |
| | সদর | ১০টি |
| | খোয়াই | ৮টি |
| | উদয়পুর | ১০টি |
| | অমরপুর | ১৩টি |
| | বিলোনীয়া | ২৫টি |
| | সাব্রুম | ৬টি |
| | গণ্ডাছড়া | ২টি |
| | লংতরাই ভ্যালী | ২টি |
| | ধর্মনগর | ৯টি |
| | কৈলাসহর | ৪টি |
| | | মোট ১০৫টি |

| বৎসর | মহকুমা | চালু এল আই প্রকল্পের সংখ্যা |
|---|---|---|
| ২০০১-২০০২ | সোনামুড়া | ৫টি |
| | বিশালগড় | ১টি |
| | সদর | ১৫টি |
| | খোয়াই | ১টি |
| | বিলোনীয়া | ১০টি |
| | সাব্রুম | ৮টি |
| | কমলপুর | ৭টি |
| | আমবাসা | ৭টি |
| | লংতরাইভ্যালী | ৩টি |
| | কাঞ্চনপুর | ৬টি |
| | কৈলাসহর | ১৪টি |
| | ধর্মনগর | ৩টি |
| | উদয়পুর | ১১টি |
| | অমরপুর | ২৪টি |
| | | মোট -১১৫টি |

২০০১-২০০২ইং সনে এল আই প্রকল্প চালু করার পরিকল্পনা

| বৎসর | মহকুমা | প্রস্তাবিত এল আই প্রকল্পের সংখ্যা |
|---|---|---|
| ২০০১-২০০২ | সদর | ২২টি |
| | খোয়াই | ২২টি |
| | বিশালগড় | ১২টি |
| | সোনামুড়া | ২০টি |
| | উদয়পুর | ১১টি |
| | অমরপুর | ১৭টি |
| | সাব্রুম | ১৩টি |
| | বিলোনীয়া | ৩১টি |
| | লংতরাই ভ্যালী | ৮টি |
| | কমলপুর | ১৫টি |
| | কাঞ্চনপুর | ১২টি |
| | আমবাসা | ২টি |
| | গন্ডাছড়া | ২টি |
| | কৈলাশহর | ১৭টি |
| | ধর্মনগর | ১৩টি |
| | | মোট -২১৭টি |

**(Questions & Answers)**

**Admitted Un-starred Question No. 110**

**Name of Member :- Sri Joy Gobinda Deb Roy.**

Will the Hon'ble Minister-in-Charge of the Public Works Department be pleased to state-

**প্রশ্ন**

১। সারা রাজ্যে পি ডাব্লিও ডি নিয়ন্ত্রিত রাস্তার মোট দৈর্ঘ্য কত? (বিভাগ ভিত্তিক হিসাব)

২। তারমধ্যে কাঁচা রাস্তা, সলিং করা রাস্তা ও পাকা রাস্তার পরিমান কত? (বিভাগ ভিত্তিক হিসাব)

৩। এই রাস্তাগুলি সংস্কারের জন্য ১৯৯৮-২০০১ইং জুন পর্যন্ত কোন্ বিভাগে কত টাকা খরচ করা হয়েছে?

**উত্তর**

১। সারা রাজ্যে পি ডাব্লিও ডি নিয়ন্ত্রিত রাস্তার মোট দৈর্ঘ্য ৬৫৪৪ কি.মি.। বিভাগ ভিত্তিক হিসাব নিম্নে দেওয়া হল।

| | | | |
|---|---|---|---|
| ১) | কুমারঘাট ডিভিশন | - | ৫৫২ কিমি. |
| ২) | আমবাসা ডিভিশন | - | ৫০০ কিমি. |
| ৩) | কৈলাশহর ডিভিশন | - | ৩৩৬ কিমি. |
| ৪) | নর্দান ডিভিশন | - | ৬৫৯ কিমি. |
| ৫) | কাঞ্চনপুর ডিভিশন | - | ৩৮৩ কিমি. |
| ৬) | আগরতলা ডিভিশন নং-১ | - | ৯৩ কিমি. |
| ৭) | তেলিয়ামুড়া ডিভিশন | - | ৬০১ কিমি. |
| ৮) | সাউদার্ন ডিভিশন নং-১ | - | ৪২৬ কিমি. |
| ৯) | সাউদার্ন ডিভিশন নং-২ | - | ৪৬৮ কিমি. |
| ১০) | সাউদার্ন ডিভিশন নং-৩ | - | ৪১৬ কিমি. |
| ১১) | সাক্রম (রোড এন্ড বিল্ডিং) | - | ২৯২ কিমি. |
| ১২) | অমরপুর ডিভিশন | - | ৪৪৬ কিমি. |
| ১৩) | আগরতলা ডিভিশন নং-২ | - | ৬৪৮ কিমি. |
| ১৪) | আগরতলা ডিভিশন নং-৪ | - | ৭২৪ কিমি. |
| | | | **মোট - ৬৫৪৪ কিমি.** |

২। মোট ৬৫৪৪ কিমি. রাস্তার মধ্যে কাঁচা রাস্তার দৈর্ঘ্য ১১১৫ কিমি., সোলিং করা রাস্তার দৈর্ঘ্য ১৮৯৩ কিমি. ও পাকা রাস্তার দৈর্ঘ্য ৩৫৩৬ কিমি.। বিভাগ ভিত্তিক হিসাব এইরূপ -

| বিভাগ | কাঁচা রাস্তা (কিমি.) | সলিং করা রাস্তা (কিমি.) | পাকা রাস্তা (কিমি.) |
|---|---|---|---|
| কুমারঘাট ডিভিশান | ১৩৫ | ১৫০ | ২৬৭ |
| আমবাসা ডিভিশান | ১১৩ | ৬০ | ৩২৭ |
| কৈলাশহর ডিভিশান | ৮৯ | ৯০ | ১৫৭ |
| নদার্ন ডিভিশান | ১৫৯ | ১৩৫ | ৩৬৫ |
| কাঞ্চনপুর ডিভিশান | ৯৩ | ৫৮ | ২৩২ |
| আগরতলা নং-১ | — | — | ৯৩ |

| | | | |
|---|---|---|---|
| তেলিয়ামুড়া ডিভিশান | ৯৭ | ২২১ | ২৮৩ |
| সাউদার্ন নং-১ | ৭৮ | ১০৫ | ২৮৩ |
| সাউদার্ন নং-২ | ৫০ | ১৩১ | ২৮৭ |
| সাউদার্ন নং-৩ | ৬০ | ১৮৩ | ১৭৩ |
| সাব্রুম ডিভিশান | ৫০ | ১৩০ | ১১২ |
| অমরপুর ডিভিশান | ৭৭ | ১১১ | ২৫৮ |
| আগরতলা নং-২ | ৩৭ | ১৯৯ | ৪১২ |
| আগরতলা নং-৪ | ৭৭ | ৩২০ | ৩২৭ |
| **মোট** | **১১১৫ কিমি.** | **১৮৯৩ কিমি.** | **৩৫৩৬ কিমি.** |

৩। উপরোক্ত রাস্তাগুলির সংস্কারের জন্য বিভাগ ভিত্তিক খরচ নিম্নে দেওয়া হল।

| বিভাগ | খরচ (লক্ষ টাকায়) |
|---|---|
| ১। কৈলাশহর ডিভিশান | ১৫৭.৮০ |
| ২। ধর্মনগর ডিভিশান | ২৯৪.৭০ |
| ৩। কাঞ্চনপুর ডিভিশান | ১১১.০০ |
| ৪। কুমারঘাট ডিভিশান | ৬৭২.০০ |
| ৫। আমবাসা ডিভিশান | ৩৭৫.৮২ |
| ৬। তেলিয়ামুড়া ডিভিশান | ৪৬৮.৮২ |
| ৭। আগরতলা ডিভিশান নং-১ | ২৭৩.৯৬ |
| ৮। আগরতলা ডিভিশান নং-২ | ৩৬৮.০৭ |
| ৯। আগরতলা ডিভিশান নং-৩ | ৫.৮০ |
| ১০। আগরতলা ডিভিশান নং-৪ | ৭৪১.৩৯ |
| ১১। সাউদার্ন ডিভিশান নং-১ | ২২৬.৪৪ |
| ১২। সাউদার্ন ডিভিশান নং-২ | ১৯৫.৭৮ |
| ১৩। সাউদার্ন ডিভিশান নং-৩ | ১৯০.৫৪ |
| ১৪। অমরপুর ডিভিশান | ১৮৯.৪১ |
| ১৫। সাব্রুম ডিভিশান | ১০৫.৬১ |
| | **মোট - ৪৩৮৫.১৪** |

**Admitted Un-starred Question No. 112**

**Name of Member :- Sri Joy Gobinda Deb Roy.**

**Will the Hon'ble Minister-in-charge of the Department of Industries & Commerce be pleased to state.**

**প্রশ্ন**

১। **১৯৯৮ইং সালে রাজ্যে হ্যান্ডিক্র্যাস শিল্পের উৎপাদনের কত সংখ্যক কারুশিল্পী নিযুক্ত ছিলেন এবং ২০০১ইং জুলাই পর্যন্ত এর সংখ্যা কত?**

২। **১৯৯৮ইং সালে হ্যান্ডিক্র্যাফস্ট শিল্পের মাধ্যমে উৎপাদিত কত টাকার দ্রব্য বাজারজাত করা হয়েছে এবং ২০০১ইং**

জুলাই পর্যন্ত কত বাজারজাত করা হয়েছে? (টাকার মূল্য)

৩। ২০০০ইং সালে রাজ্যের কোন ব্লকে কত সংখ্যক কারুশিল্পী কে কি সিস্ট্যাম কি কি কারু শিল্পের কাজ দিয়েছে?

উত্তর

১। ১৯৯৮ইং সালে রাজ্যে হ্যান্ডিক্রাফটস্ শিল্পের উৎপাদন ৭৮৩৪৩ জন কারু শিল্পী নিযুক্ত ছিলেন এবং ২০০১ইং সালে জুলাই মাস পর্য্যন্ত এই সংখ্যা প্রায় ৮৫০০০ জন।

২। ১৯৯৮ইং সালে প্রায় ৬ (ছয়) কোটি টাকার বাঁশ ও বেতজাত কারু শিল্পদ্রব্য এবং ২০০১ইং সালে বাঁশ ও বেতজাত কারু শিল্প দ্রব্য প্রায় ১০ (দশ) কোটি টাকার বাজারজাত কারুশিল্প দ্রব্য প্রায় ১০ (দশ) কোটি টাকার বাজারজাত করা হয়েছে।

৩। ২০০০ইং সালে ৮টি ব্লক অঞ্চলে ৮টি ক্লাস্টার সোসাইটির মাধ্যমে বাঁশ ও বেত শিল্পের প্রদক্ষিণ, উন্নতমানের যন্ত্রাদি, নূতন নকসা ও দ্রব্যাদি বিক্রির ব্যবস্থা করা হয়েছে। নিম্নে ব্লক ভিত্তিক সুবিধা ভোগী কারুশিল্পীর সংখ্যা দেওয়া গেল ঃ-

| ব্লকের নাম | ক্লাষ্টার সোসাইটির নাম | শিল্পীর সংখ্যা |
|---|---|---|
| ১) ডুকলী | প্রীতিলতা মহিলা হস্তকারু শিল্প সমবায় সমিতি লিঃ | ১২০ জন |
| ২) জিরানীয়া | নিবেদিতা মহিলা হস্তকারু শিল্প সমবায় সমিতি লিঃ | ১১৭ জন |
| ৩) বিশালগড় | মাতঙ্গিনী মহিলা হস্তকারু শিল্প সমবায় সমিতি লিঃ | ১৭১ জন |
| ৪) মেলাঘর | নলছড় ওমেন হস্তকারু শিল্প সমবায় সমিতি লিঃ | ২০৮ জন |
| ৫) বগাফা | বাইখোরা মহিলা হস্তকারু শিল্প সমবায় সমিতি লিঃ | ১১২ জন |
| ৬) মাতাবাড়ী | ত্রিপুরা সুন্দরী মহিলা হস্তকারু শিল্প সমবায় সমিতি লিঃ | ১২৮ জন |
| ৭) অমরপুর | গোমতী ওমেন হস্তকারু শিল্প সমবায় সমিতি লিঃ | ৯৮ জন |
| ৮) পানিসাগর | পানিসাগর মহিলা হস্তকারু শিল্প সমবায় সমিতি লিঃ | ১০৫ জন |
| | | সর্বমোট-১০৫৯ জন |

**Admitted Un-starred Question No. 114**

**Name of Member :- Sri Sudhan Das.**

Will the Hon'ble Minister-in-charge of the Revenue Department be pleased to state-

প্রশ্ন

১। রাজ্যে এম. পি. ফান্ড চালু হওয়ার পর থেকে এ পর্য্যন্ত (৩১শে জুলাই ২০০১ইং সাল) কত টাকা রাজ্যসভাও লোকসভার এম. পি. ফান্ডে খরচ হয়েছে?

২। ৩১শে জুলাই, ২০০১ইং পর্যন্ত কোন বিধানসভা কেন্দ্রে কত টাকা ব্যয় হয়েছে? (রাজ্যসভা ও লোকসভা এম. পি. ভিত্তিক আলাদা আলাদা হিসাব)

উত্তর

১। ও ২। তথ্য সংগ্রহাধীন আছে।

**Admitted Un-starred Question No. 117**

**Name of Member :- Sri Joy Gobinda Deb Roy.**

Will the Hon'ble Minister of the Water Resource Deptt. be please to state -

প্রশ্ন

১। রাজ্যের কত শতাংশ জমি সেচের আওতায় এসেছে (বিভাগ ভিত্তিক হিসাব)

২। এরমধ্যে Surface Water ব্যবহার করে কত শতাংশ ও ডিপ ডিপ টিউবওয়েলে কত শতাংশ?

উত্তর

১। মার্চ, ২০০১ইং পর্যন্ত রাজ্যে জল সম্পদ দপ্তর কর্তৃক সেচ ব্যবস্থার মাধ্যমে মোট কৃষি জমির ১৩.৫৭ শতাংশ বা ৩৮,০০৩ হেঃ জমি সেচের আওতায় এসেছে। বিভাগ ভিত্তিক হিসাব সংযোজনী 'ক'তে দেওয়া হইল।

২। Surface Water ব্যবহার করে ১২.২৫ শতাংশ (৩৪,২৮৮ হেঃ) এবং ডিপ টিউবওয়েলের সাহায্যে ১.৩২ শতাংশ (৩৭১৫ হেঃ) জমি সেচের আওতায় এসেছে।

১১৭ নং প্রশ্নের সংযোজনী - 'ক'

মার্চ - ২০০১ইং পর্যন্ত সেচের আওতাভুক্ত জমির পরিমান

| বিভাগ | সেচে আওতাভুক্ত জমির পরিমান (হেঃ) | ভু-পৃষ্ঠস্থ জলের (Surface Water) দ্বারা সেচের আওতাভুক্ত জমির পরিমান | ভু-গর্ভস্থ জলের (D.T.W.) সাহায্যে সেচের জমির পরিমান |
|---|---|---|---|
| ১। অমরপুর | ২৬৪৪ | ২৬৪৪ | - |
| ২। আমবাসা | ৯৮৭ | ৯৪৭ | - |
| ৩। বিলোনীয়া | ৪৪৩৭ | ৪০৮০ | ৩৫৭ |
| ৪। বিশালগড় | ৪০৪৭ | ৩৩৮৭ | ৬৬০ |
| ৫। সোনামুড়া | ২৬৪৯ | ২২৯১ | ৩৫৮ |
| ৬। লংতরাই ভ্যালী | ৭৮৩ | ৭৫৩ | ৩০ |
| ৭। গন্ডছড়া | ১৮২ | ১৮২ | - |
| ৮। কাঞ্চনপুর | ৯৬৬ | ৯৬৬ | - |
| ৯। কৈলাশহর | ২৪৭১ | ২৩৮১ | ৯০ |
| ১০। সদর | ৪১৪৯ | ৩০১৩ | ১১৩৬ |
| ১১। ধর্মনগর | ৩১৮৪ | ২৯১৯ | ২৬৫ |
| ১২। খোয়াই | ৪১১০ | ৩৮৩০ | ২৮০ |
| ১৩। উদয়পুর | ৩১১৪ | ২৬৯৯ | ৪১৫ |
| ১৪। সাব্রুম | ১৬৭২ | ১৫৭৮ | ৯৪ |
| ১৫। কমলপুর | ২৬৪৩ | ২৬১৮ | ৩০ |
| মোট | ৩৮০০৩ হেঃ | ৩৪,২৮৮ হেঃ | ৩৭১৫ হেঃ |

মোট চাষযোগ্য জমির পরিমান - ২,৮০,০০০ হেঃ

মোট সেচযোগ্য জমির পরিমান - ১,১৭,০০০ হেঃ

সেচের আওতাভুক্ত জমির পরিমান (শতাংশ হিসাবে) ঃ

| | | |
|---|---|---|
| ১৩.৫৭% (চাষযোগ্য জমির) | ১২.২৫% (চাষযোগ্য জমির) | ১.৩২% |
| ৩৪.৪৮% (সেচযোগ্য জমির) | ২৯.৩১% (সেচযোগ্য জমির) | ৩.১৭% |

**Admitted Un-starred Question No. 122**

**Name of Member :- Sri Joy Gobinda Deb Roy.**

Will the Hon'ble Minister In-charge of the Department of Industries & Commerce be

please to state -

প্রশ্ন

১। বর্তমানে রাজ্যে কত হেক্টর জমিতে তুঁত চাষ হচ্ছে? (বিভাগ ভিত্তিক হিসাব)
২। তুঁত চাষীদের কি কি আর্থিক সাহায্য দেওয়া হচ্ছে?
৩। ১৯৯৮-২০০১ সনের জুলাই পর্যন্ত তুঁত উৎপাদনের পরিমান কত?

উত্তর

১। এখন পর্য্যন্ত রাজ্যে ১০০০.৪ হেক্টর পরিমিত জমিতে তুঁত চাষ হচ্ছে।
২। আধা একর পরিমিত জমিতে তুঁত বাগান গড়ার জন্য তুঁত চাষীদেরকে বিভিন্নভাবে আর্থিক সহায়তা প্রদান করা হয়ে থাকে যেমন —

ক) তুঁত বাগান গড়ার জন্য।
খ) পলু পোষার গৃহ নির্মাণ বাবদ।
গ) পলু (পোকা) প্রতিপালনের জন্য প্রয়োজনীয় আসবাব পত্রের ব্যবস্থা বাবদ।
ঘ) তুঁত বাগান তৈরী করার জন্য প্রয়োজনীয় তুঁত কাঠি বা কাটিং (Cutting) বিনামূল্যে প্রদান।
ঙ) বাগান তৈরী ও তার পরিচর্যা বিষয়ক একমাসের প্রশিক্ষণ এবং পলু (রেশম পোকা) প্রতিপালন বিষয়ক একমাসের প্রশিক্ষণ প্রদান। প্রশিক্ষণকালে বৃত্তি (Stipend) দেওয়া হয়।

৩। ১৯৯৮-২০০১ইং সনের জুলাই মাস পর্যন্ত রেশম গুটি (Cacoons) উৎপাদনের মোট পরিমান ১০৪.৪২ এম.টি।

**Admitted Un-starred Question No. 124**

**Name of Member :- Sri Joy Gobinda Deb Roy.**

Will the Hon'ble Minister In-Charge of the Labour Department be please to state -

প্রশ্ন

১। সারা রাজ্যে ১৯৯৮ইং এর জানুয়ারী থেকে ২০০১ইং এর জুলাই পর্যন্ত মোট কয়টি শ্রম আইন ভঙ্গের ঘটনা ঘটেছে (বিভাগ ভিত্তিক হিসাব)
২। আইন ভঙ্গকারীদের বিরুদ্ধে কি কি শাস্তিমূলক ব্যবস্থা গ্রহণ করা হয়েছে এবং সেগুলি কি কি?
৩। শ্রম আইন যাতে ভঙ্গ না হয় তার জন্য কি কি ব্যবস্থা গৃহীত হয়েছে?

উত্তর

১। সারা রাজ্যে ১৯৯৮ইং এর জানুয়ারী থেকে জুলাই ২০০১ইং পর্যন্ত মোট ৫০৭টি শ্রম আইন ভঙ্গের ঘটনা ঘটেছে। সারা রাজ্যে শ্রম আইন ভঙ্গকারীর হিসাব মহকুমা ভিত্তিক নিম্নে দেওয়া গেল।

**পশ্চিম ত্রিপুরা জেলা ঃ-**

| | | |
|---|---|---|
| ক) সদর | — | ১৩৫টি |
| খ) খোয়াই | — | ৬২টি |
| গ) বিশালগড় | — | ৩৮টি |
| ঘ) সোনামুড়া | — | ১৫টি |
| | | মোট - ২৫০টি |

**দক্ষিন ত্রিপুরা জেলা ঃ-**

| | | |
|---|---|---|
| ক) উদয়পুর | — | ১৪টি |
| খ) বিলোনীয়া | — | ৩টি |
| গ) অমরপুর | — | ৩টি |
| | | মোট - ২০টি |

**উত্তর ত্রিপুরা জেলা ঃ-**

| | | |
|---|---|---|
| ক) কৈলাশহর | — | ১১৬টি |

**ধলাই জেলা ঃ-**

| | | |
|---|---|---|
| ক) কমলপুর | — | ৯টি |

| | | | | | |
|---|---|---|---|---|---|
| খ) ধর্মনগর | — | ৮০টি | খ) আমবাসা | — | ৭টি |
| গ) কাঞ্চনপুর | — | ২০টি | গ) লংতরাইভ্যালী | — | ৫টি |
| | | ২১৬ | ঘ) গন্ডাছড়া | — | নাই |
| | | | | | মোট - ২১টি |

২। শ্রম আইন ভঙ্গকারীদের বিরুদ্ধে মাননীয় আদালতে ৫০৭টি মামলা দায়ের করা হয়েছে। তন্মধ্যে ১৯৯টি ক্ষেত্রে মামলা নিষ্পত্তি হয়েছে এবং ৩০৮টি ক্ষেত্রে মামলা চলছে।

৩। শ্রম আইন যাতে ভঙ্গ না হয় তার জন্য শ্রম পরিদর্শকগণ নিজ নিজ এলাকায় পরিদর্শন করে সর্তক থাকছেন। আইন মোতাবেক আইন ভঙ্গকারীর বিরুদ্ধে নোটিশ প্রদান এবং শোকজ করার ব্যবস্থা গ্রহণ করা হয়ে থাকে। তাহা ছাড়া অবস্থা অনুযায়ী মালিক ইউনিয়ন ও শ্রমিক ইউনিয়নের সাথে আলাপ আলোচনা করা হয়ে থাকে যাতে শ্রম আইন অমান্যের ঘটনা না ঘটে।

**Admitted Un-starred Question No. 127**
**Name of Member :- Sri Billal Mia.**

Will the Hon'ble Minister In-charge of the Transport Department be please to state -

**প্রশ্ন**

১। ১৯৯৭-৯৮, ১৯৯৮-৯৯ এবং ১৯৯৯-২০০০ইং আর্থিক বৎসরে টি আর টি সি'র ঘাটতির পরিমান কত?

২। বিভিন্ন অর্থনৈতিক প্রতিষ্ঠান (ব্যাংক) ও সংস্থা থেকে টি আর টি সি'র কাছে কত টাকা পাওনা আছে?

৩। গাড়ী ভাড়া বাবদ কোন্ কোন্ সংস্থার কাছে কত টাকা বকেয়া পড়ে আছে (সংস্থা ভিত্তিক আলাদা আলাদা হিসাব)।

৪। বকেয়া ও ঘাটতি মেটানোর জন্য সরকার কি কি উদ্যোগ গ্রহণ করেছেন?

**উত্তর**

১। বৎসর ভিত্তিক টি আর টি সি'র ঘাটতির পরিমান নিম্নরূপ ঃ-

| | | |
|---|---|---|
| ১৯৯৭-৯৮ টাকা | - | ৮,৪১,৯৬,৪৭৩.৮৫ পয়সা |
| ১৯৯৮-৯৯ টাকা | - | ৯,৬৪,৮০,৯৯২.৩৯ পয়সা |
| ১৯৯৯-২০০০ টাকা | - | ১০,৫১,৬৩,৪৫৪.২১ পয়সা |

২। বিভিন্ন অর্থনৈতিক প্রতিষ্ঠান (ব্যাংক) ও সংস্থা থেকে টি আর টি সি'র কাছে কত টাকা পাওনা আছে তাহার বিস্তারিত বিবরণ আলাদাভাবে 'ক' তালিকায় দেওয়া হলো।

৩। গাড়ী ভাড়া বাবদ টি আর টি সি-এর বকেয়া পাওনার হিসাব সংস্থাভিত্তিক আলাদা আলাদাভাবে 'খ' তালিকায় দেওয়া হলো।

৪। বকেয়া ও ঘাটতি মেটানোর জন্যে নিম্নলিখিত পদক্ষেপ গ্রহণ করা হয়েছে ঃ-

ক) অকেজো বাস ও ট্রাক নিলামে বিক্রি করার ব্যবস্থা গ্রহণ করা হয়েছে। আশা করা যায় তাতে ২৫ (পঁচিশ) লক্ষ টাকা আয় হবে।

খ) আয় বাড়ানোর জন্য টি আর টি সি'র সার্ভিসগুলোতে পর্যাপ্ত নজরদারির ব্যবস্থা করা হয়েছে।

গ) আয় বাড়ানোর জন্য ইন্ডিয়ান এয়ার লাইন্সের অনুমোদনক্রমে তাদের এজেন্সি হিসাবে টিকিট বিক্রির জন্য ২৯.৫.২০০১ইং তারিখে টি আর টি সিতে একটি কাউন্টার খোলা হয়েছে। আশা করা যায় এজেন্সি থেকে টিকিট বিক্রির কমিশন হিসাব বাৎসরিক অনুমানিক ১২ (বার) লক্ষ টাকা আয় হবে।

ঘ) উত্তরপূর্ব রেলওয়ের অনুমোদনক্রমে তাদের এজেন্ট হিসাবে টিকিট বিক্রির জন্য টি আর টি সিতে একটি আসন

সংরক্ষণ কাউন্টার ১৯৯৭ইং সালের ডিসেম্বর মাসে খোলা হয়েছে। এই এজেন্সি থেকে টি আর টি সি'র বাৎসরিক অনুমানিক ১২ (বার) লক্ষ টাকা আয় হবে।

ঙ) আয় বাড়ানোর জন্য পুরাতন ১০/১২টি বাস পুনরায় মেরামতি করে রাস্তায় চালানোর পদক্ষেপ গ্রহণ করার সিদ্ধান্ত নেওয়া হয়েছে।

চ) টি আর টি সি'র অতিরিক্ত অব্যবহৃত জায়গা বিভিন্ন সরকারী-বেসরকারী প্রতিষ্ঠানকে দীর্ঘমেয়াদী লীজে দেবার প্রস্তাব আছে। এ ব্যবস্থার মাধ্যমে কিছু পরিমান আয় বৃদ্ধি ও ঘাটতি কমানো যাবে বলে আশা করা যাচ্ছে।

ছ) এছাড়া আর্ন্তজাতিক বাস সার্ভিস আগরতলা-ঢাকা-আগরতলা রুটে ১২/৭/২০০১ইং তারিখে উদ্বোধনী দৌড় সম্পন্ন হয়েছে। আশা করা যায় যে অতি শীঘ্র বাণিজ্যিক ভিত্তিতে যাত্রী পরিসেবা চালু হবে। তাতেও টি আর টি সি'র আয় বৃদ্ধি পাবে।

তালিকা - ক

**Statement of dues of the Corporation to various Institutions and Organisations**

| Sl. No. | Name of the Institution/Orgn. | Amount (Rs.) | Remarks |
|---|---|---|---|
| 1 | Tripura Small Industries Corpn. | 94,862.68 | |
| 2 | Supdt. Central Jail | 83,664.80 | |
| 3 | Govt. Press | 85,829.38 | |
| 4 | Itorma | 97,005.96 | |
| 5 | Telephone Department | 1,10,862.00 | |
| 6 | Court Cases | 2,89,535.12 | Compensation arising out of accident. |
| 7 | Power Department | 10,84,324.70 | Excluding penalty for delayed payment. |
| 8 | Apex Marketing Coop. Society | 1,50,000.00 | |
| 9 | Surana Motors | 3,00,000.00 | |
| 10 | Regional Provident Fund Commissioner, Agartala. | 25,00,000.00 | Penal damage claimed for delayed payment of CPF/FP. Contribution of staff/employees matching share of CPF/FP contribution. |
| | B/f.................... | 5,13,906.00 | |

| Sl. No. | Name of Deptt./Orgn. | Amt. (Rs.) | Amount (Rs.) |
|---|---|---|---|
| 34 | E.F. Gomati Project, Jatanbari | 12,432.00 | |
| 35 | Dipak Nag, Ex. MLA | 16,286.00 | |
| 36 | Director, Postal Service | 6,09,408.00 | |
| 37 | D.G. Police | 4,767.00 | |
| 38 | Director, ST Welfare | | 2,56,196.00 |
| 39 | Dy. Commissioner, Karimganj | | 5,421.00 |
| 40 | S.D.O. Amarpur | | 4,069.00 |
| 41 | Director, Land Records | | 500.00 |
| 42 | S.D.O. Sabroom | | 26,597.00 |
| 43 | Director, Panchayet | | 2,400.00 |
| 44 | Secretary, SAD | | 41,119.00 |
| 45 | Dy. Secy. Political | | 2,400.00 |
| 46 | Principal, B.B. Evening College | | 1,656.00 |
| 47 | Medical Supdt. G.B. Hospital | | 91,975.00 |
| 48 | Principal, MBB College | | 12,655.00 |
| 49 | Principal, Politechnic College | | 67,288.00 |
| 50 | Principal, Ramthakur College | | 280.00 |
| 51 | B.D.O. Mohanpur | | 1,972.00 |
| 52 | General Secy. Tripura Pradesh Congress | | 2,53,225.00 |
| 53 | Secy. to M.O.S. (Social Edn.) | | 580.00 |
| 54 | Santi Debbarma | | 2,700.00 |
| 55 | Director, YAS | | 11,164.00 |
| 56 | D.F.M. Lumding, NF. Fly. | | 200.00 |
| 57 | Debabrata Baidya (TPCC) | | 78,500.00 |
| 58 | Jogendra Sutradhar (TPCC) | | 21,100.00 |
| 59 | Sunil Das | | 15,225.00 |
| 60 | Secy. T.U.S.S | | 4,700.00 |
| 61 | Addl. Exe. Officer (TTAADC) | | 1,90,528.00 |
| 62 | Addl. Director, Panchayat (Training) | | 607.00 |
| 63 | Director, Hosticulture & Soil | | 6,450.00 |
| 64 | Dy. Registrar. Tripura University | | 3, 020.00 |
| 65 | Convenor, Transport Sub-Committee | | 2,730.00 |
| 66 | Secretary, CPI (M) Party | | 460.00 |
| 67 | Director, Health Service | | 6,669.00 |

| Sl. No. | Name of Deptt./Orgn. | Amount (Rs.) |
|---|---|---|
| 68 | Secy. to C.M. Tripura | 12,600.00 |
| 69 | B.D.O. Kanchanpur | 3,695.00 |
| 70 | Principal, Kendriya Vidyalaya | 12,900.00 |
| 71 | Supt. of Police, DIB | 6,612.00 |
| 72 | Balaram Chandak | 1,750.00 |
| 73 | Ramkrishna Chakraborty | 12,000.00 |
| 74 | Secy. Mahila Congress | 3,300.00 |
| 75 | S.D.O Bishalgarh | 1,174.00 |
| 76 | Principal, UGTC, Lembucherra | 450.00 |
| 77 | S.D.O. Dharmanagar | 20,466.00 |
| 78 | B.O. ADC | 11,298.00 |
| 79 | Project Manager, ONGC | 6,320.00 |
| 80 | Commissioner, Edu. Deptt. | 1,100.00 |
| 81 | M.D. Horticulture Dev. Copn. | 600.00 |
| 82 | P.A. to Jail & PWD Minister | 7,000.00 |
| 83 | S.P. Police, North Tripura | 771.00 |
| 84 | E.E. Gas Thermal | 9,137.00 |
| 85 | Principal Private Secy.-ICAT | 3,000.00 |
| 86 | Chairman, State Transport | 6,600.00 |
| 87 | E.E. Agartala, Divn. No. - IV | 2,000.00 |
| 88 | Sri Rabindra Debbarma, TUJS | 3,600.00 |
| 89 | Motor Transport Officer, Police | 1,275.00 |
| 90 | Director, Agriculture | 5,700.00 |
| 91 | Supt. Central Jail | 2,400.00 |
| 92 | Narayan Ch. Banik | 22,062.00 |
| 93 | Editor, Jagaran | 638.00 |
| 94 | Editor, Ganabarta | 15.00 |
| 95 | Editor, Janapad | 878.00 |
| 96 | Editor, Bharat Katha | 39.00 |
| 97 | Editor, Paribartan | 2.00 |
| 98 | Agent, Dainik Basumati | 2,639.00 |
| 99 | Agent, Khelar Ashar | 1,714.00 |
| 100 | Agent, Desh Patrika | 373.00 |
| 101 | T.C. News Agency | 9,792.00 |

| Sl. No. | Name of Deptt./Orgn. | Amount (Rs.) |
|---|---|---|
| 102 | Agent, Kalantar | 476.00 |
| 103 | Editor, Malia Barta | 1,286.00 |
| 104 | Manager, Agri. Patrika | 565.00 |
| 105 | Manager, Swadhikar Darpan | 11.00 |
| 106 | Agent, Times of India | 66.00 |
| 107 | Manager, Mukti Sangram | 18.00 |
| 108 | Manager, Sikhak Sambad | 10.00 |
| 109 | Manager, Padatik | 1,231.00 |
| 110 | Labour Commissioner, Tripura | 900.00 |
| 111 | Editor, Tripura Times | 1,084.00 |
| 112 | Editor, Vivek Patrika | 1,463.00 |
| 113 | Under Secretary, Secretariate | 2,808.00 |
| 114 | Chief Manager, ONGC | 2,68,025.00 |
| 115 | Editor, Tripura Observer | 354.00 |
| 116 | Commendant, M.T. Pool | 99,123.00 |
| 117 | B.D.O. Jampaijala | 46,587.00 |
| 118 | Editor, Ganadoot | 260.00 |
| 119 | Durst Advertising | 720.00 |
| | **Total** | **28,68,912.00** |

তালিকা - 'খ'

টি আর টি সি'র বকেয়া পাওনার তালিকা (বাস)

| Sl. No. | Name of Deptt./Orgn. | Amount (Rs.) |
|---|---|---|
| 1 | Agent, Ananda Bazar Patrika | 7,382.00 |
| 2 | Editor, Tripura Darpan | 22,260.00 |
| 3 | Editor, Daily Deshar Katha | 13.252.00 |
| 4 | Editor, Dainik Sambad | 1,069.00 |
| 5 | Editor, Ajkal | 9,224.00 |
| 6 | Editor, Subha Sankalpa | 1,045.00 |
| 7 | Agent, Amrita Bazar Patrika | 15,367.00 |
| 8 | Agent, Statesman | 4,651.00 |
| 9 | Editor, Syandan | 9,214.00 |
| 10 | Editor, Amader Katha | 125.00 |
| 11 | Editor Manush Patrika | 906.00 |
| 12 | Director, ICAT | 10,512.00 |

| Sl. No. | Name of Deptt./Orgn. | Amount (Rs.) |
|---|---|---|
| 13 | Editor, Ganadoot, Ganasakti | 3,926.00 |
| 14 | Editor, Bhabi Bharat | 943.00 |
| 15 | Editor, Swastidoot | 607.00 |
| 16 | Director, Higher Education | 2,646.00 |
| 17 | D.M. West | 1,29,729.00 |
| 18 | D.M. South | 1,159.00 |
| 19 | E.E. Elec. Divn. No. - I | 550.00 |
| 20 | Editor, Samaj Prapaha | 16.00 |
| 21 | Editor, Gana Sambad | 1,299.00 |
| 22 | Smt. Anupama Mukherjee | 1,200.00 |
| 23 | E.E. Agartala Municipality | 1,100.00 |
| 24 | Commissioner, Transport | 144.00 |
| 25 | I.G. B.S.F. | 2,387.00 |
| 26 | Addl. Secretary, S.A. Deptt. | 10,340.00 |
| 27 | D.M. Dhalai | 2,252.00 |
| 28 | Addl. Director, ICAT, Sethmahal | 3,855.00 |
| 29 | District Tribal Welfare Officer | 812.00 |
| 30 | S.D.O. Khowai | 13,077.00 |
| 31 | S.D.O. Kamalpur | 17,604.00 |
| 32 | Supdt. Post Office, Dharmanagar | 1,99,642.00 |
| 33 | S.D.O. Sadar | 25,611.00 |
| | | Total- 5,13,906 |

তালিকা - 'খ'

টি আর টি সি'র বকেয়া পাওনার তালিকা (ট্রাক)

| Sl. No. | Name of Deptt./Orgn. | Amount (Rs.) |
|---|---|---|
| 1 | Executive Engineer Stores Division | 85,912.00 |
| 2 | B.D.O., Panisagar | 9,999.00 |
| 3 | Asstt. Director, ARDA | 17,732.00 |
| 4 | M.D. Jute Mills | 1,40,865.00 |
| 5 | Asstt. Director, HHS | 4,441.00 |
| 6 | Director, Panchayat Raj | 4,500.00 |
| 7 | Director, Health Service | 520.00 |
| 8 | Project Manager, ONGC | 8,475.00 |
| 9 | Asstt. Director of Agriculture | 28,816.00 |

| Sl. No. | Name of Deptt./Orgn. | Amount (Rs.) |
|---|---|---|
| 10 | Director, Food & Civil Supplies | 17,37,428.00 |
| 11 | Director, Forms & Stationeries | 27,470.00 |
| 12 | Director, Land Records | 208.00 |
| 13 | Director of Agriculture (West Tripura) | 1,33,627.00 |
| 14 | Dy. Director, Food, DM | 1,07,476.00 |
| 15 | Executive Officer, Fisheries Deptt. | 5,800.00 |
| 16 | Director, ICAT | 306.00 |
| 17 | Director of Fisheries | 10,031.00 |
| 18 | Dy. Director of Agriculture, South | 1,90,350.00 |
| 19 | Director, PGP | 8,577.00 |
| 20 | S.D.O. Khowai | 252.00 |
| 21 | S.D.O. Sadar | 3,392.00 |
| 22 | D.M. & Collector, West Tripura | 24,031.00 |
| 23 | E.Engg. Resource Division | 81,595.00 |
| 24 | E.Engg. R.D. Stores Divn. Melarmath | 20,827.00 |
| 25 | E.Engg. R.D. Deptt. | 42,546.00 |
| 26 | Director, Tribal Welfare | 1,475.00 |
| 27 | S.D.O., Kamalpur | 15,400.00 |
| 28 | Tripura Pradesh Yuba Janata | 4,740.00 |
| 29 | Dy. Secretary, Tripura Board | 300.00 |
| 30 | S.D.O. Dharmanagar | 2,550.00 |
| 31 | B.D.O. Dambuenagar | 21,753.00 |
| 32 | Head Master, Netaji School | 6,200.00 |
| 33 | Executive Engineer, Agri. | 10,072.00 |
| 34 | B.D.O. Mohanpur | 90.00 |
| 35 | M.D. Tripura handloom Corpn. | 3,121.00 |
| 36 | Supt. of Fisheries, DMR | 2,005.00 |
| 37 | Supt. of Post Office, Agartala | 830.00 |
| 38 | Supt. of Fisheries, Jatanbari | 294.00 |
| 39 | District Tribal Welfare, Kls. | 600.00 |
| 40 | Dipak Nag, Ex. MLA | 4,750.00 |
| 41 | Agartala Municipality | 22,464.00 |
| 42 | Tripura State Consumers | 25,108.00 |
| 43 | Chief Electrical Officer | 6,171.00 |

| Sl. No. | Name of Deptt./Orgn. | Amount (Rs.) |
|---|---|---|
| 44 | Director, Manpower | 1,308.00 |
| 45 | Debabrata Ghosh | 180.00 |
| 46 | M.D. TRPC Ltd. | 1,361.00 |
| 47 | E.E. Northern Divn. DMR | 390.00 |
| 48 | E.E. Electrical Divn. No. I | 10,519.00 |
| 49 | E.E. Electrical Divn. No. III | 998.00 |
| 50 | Director, Social Edn. | 1,425.00 |
| 51 | Project Manager, ICDP | 800.00 |
| 52 | Pashu Datta | 2,400.00 |
| 53 | Jagadish Saha | 4,499.00 |
| 54 | S.D.O. Electrical, TLM | 93.00 |
| 55 | Sr. Engg. Power Gride Corpn. | 1,900.00 |
| 56 | E.O. Apex Marketing | 7,200.00 |
| 57 | Supt. of Police (Traffic) | 60,754.00 |
| 58 | Supt. of Police, South Tripura | 15,000.00 |
| 59 | S.D.O. Phone, Agartala | 1,600.00 |
| 60 | E. Engg. Teliamura Divn. | 18,846.00 |
| 61 | E. Engg. PHE Divn. No. I | 3,961.00 |
| 62 | Director, Animal Husbandry | 7,579.00 |
| 63 | Director, Horticulture | 3,737.00 |
| 64 | S.D.O. Elec. DMR | 65.00 |
| 65 | Secretary, Transport Deptt. | 1,171.00 |
| 66 | Secretary, Tripura Board | 500.00 |
| 67 | S.D.O. PWD Stores KLS | 120.00 |
| 68 | Supt. of Agriculture, Sonamura | 1,015.00 |
| 69 | Supt. of Agriculture, Panisagar | 400.00 |
| 70 | E.E. Agriculture, Udaipur | 105.00 |
| 71 | District Manager, FCI | 5,328.00 |
| 72 | Supt. of Agri. Bishalgarh | 2,675.00 |
| 73 | G.S. Tripura Motors Worker Union | 5,246.00 |
| 74 | Director of School Education | 3,390.00 |
| 75 | Executive Officer Agt. Municipality | 840.00 |
| 76 | IOC | 6,325.00 |
| 77 | Secretary, TLA | 400.00 |

| Sl. No. | Name of Deptt./Orgn. | Amount (Rs.) |
|---|---|---|
| 78 | ADM (Relief) | 5,407.00 |
| 79 | G.S.T.T.O.A. | 3,734.00 |
| 80 | B.D.O. Kumarghat | 2,522.00 |
| 81 | B.D.O. Sabroom | 920.00 |
| 82 | B.D.O. Salema | 32,186.00 |
| 83 | Commandant, 8 RAC | 714.00 |
| 84 | Audit Officer, A.G. Tripura | 1,900.00 |
| 85 | Commandent 726 TPT Col. Silong | 58,953.00 |
| 86 | A.E. Central Board Water | 103.00 |
| 87 | Chief Electrical Engg. | 990.00 |
| 88 | Khadi & Village Industries Board | 2,532.00 |
| 89 | P.K. Ghosh & Co. | 8,151.00 |
| 90 | Indian Red Cross | 1,000.00 |
| 91 | B.D.O. Kanchanpur | 855.00 |
| 92 | Director of Industries, Agt. | 2,000.00 |
| 93 | Mati Lal Saha, Ex. MLA | 1,350.00 |
| 94 | Addl. S.P. (DIB), Agt. | 1,800.00 |
| 95 | Commandent, 39th BSF | 1,470.00 |
| 96 | I.G. Police | 6,698.00 |
| 97 | Ajit Kr. Paul | 2,800.00 |
| 98 | Sushil Chandhani | Nil |
| 99 | C.E. Officem Fish, Farm Devp. | 832.00 |
| 100 | Principal Polytectional | 5,252.00 |
| 101 | Dy. Manager TRPC West Zone | 3,848.00 |
| 102 | Supt. of Fisheries, Satchand | 6,437.00 |
| 103 | Adm. Officer Tea Devp. Corp. | 1,600.00 |
| 104 | T.S.I.C. | 66,228.00 |
| | **Total** | **32,17,850.00** |

**Admitted Un-starred question No.- 132**
**Name of the Members :- 1) Shri Subodh Nath and**
**2) Shri Narayan Choudhuri.**

Will the Hon'ble Minister in-charge of the water Resource Deptt. be please to state

প্রশ্ন

১। ২০০১-২০০২ ইং সনে রাজ্যের কোন ব্লকে কতটি এম.আই. এম আই Pick up weir এবং Diversion

Scheme করার পরিকল্পনা নেওয়া হয়েছে; (ব্লক ভিত্তিক হিসাব)

২। পরিকল্পনা নেওয়া হয়ে থাকলে তা কবে নাগাদ কাজ শেষ হবে বলে আশা করা যায় এবং

৩। ২০০০-২০০১ ইং সনে রাজ্যে কোন ব্লকে কতটি এল.আই,এম,আই Pick up weir Diversion Scheme রূপায়িত হয়েছে এবং ঐগুলির দ্বারা সেচের আওতাভুক্ত জমির পরিমান কত, (ব্লক ভিত্তিক হিসাব) ?

উত্তর

১। ২০০১-২০০২ইং অর্থবর্ষে রাজ্যের মোট ২১৭টি এল.আই এবং ১৩টি ডাইভারসন স্কীম করার পরিকল্পনা নেওয়া হয়েছে। বর্তমান অর্থবর্ষে কোন এম আই (মিডিয়াম ইরিগেশন) ও Pick up weir করার পরিকল্পনা নেই ব্লক ভিত্তিক পরিল্পনা সংযোড়জনী 'ক'তে দেওয়া হইল।

২। ডাইভারসন প্রকল্প ব্যতিরেকে পরিকল্পিত প্রকল্প সমূহের প্রধান অংশের কাজ বর্তমান আর্থিক বৎসর অন্তে শেষ হবে বলে আশা করা যায়।

৩। ২০০০-২০০১ ইং সনে রাজ্যে ১১৫টি এল.আই প্রকল্প রূপায়িত হয়েছে যা দ্বারা মোট ২২৩৪হেক্টর জমি সেচের আওতায় এসেছে। ব্লক ভিত্তিক হিসাব সংযোজনী 'খ' তে দেওয়া হইল।

2001-2002 সনে গৃহিত এল.আই ও ডাইভারসন প্রকল্পের পরিকল্পনা

| ব্লক | এল.আই প্রকল্পের সংখ্যা | ডাইভারসন প্রকল্পের সংখ্যা |
|---|---|---|
| জিরানীয়া | ৮ | — |
| মান্দাই | ৬ | ১ |
| মোহনপুর | ৬ | ১ |
| হেজামারা | ২ | — |
| তেলিয়ামুড়া | ৪ | — |
| কল্যাণপুর | ৩ | — |
| খোয়াই | ১১ | ১ |
| তুলাশীখর | ৪ | ১ |
| ডুকলী | ৩ | — |
| জম্পুইজলা | ২ | — |
| বিশালগড় | ৭ | — |
| বক্সনগর | ১ | — |
| কাঠালিয়া | ৬ | — |
| মেলাঘর | ১৩ | ১ |
| অমরপুর | ১৬ | ১ |
| রূপাইছড়ি | ৫ | — |
| মাতাবাড়ী | ২ | ১ |
| কাকড়াবন | ৬ | — |
| করবুক | ৪ | — |
| রাজনগর | ৬ | ১ |
| বগাফা | ১৮ | ১ |

| | | |
|---|---|---|
| ঋষ্যমুখ | ৭ | — |
| সাতচাঁদ | ৮ | — |
| মনু | ৭ | — |
| ছামনু | ১ | ১ |
| সালেমা | ১৫ | — |
| পেচারথল- | ৩ | — |
| আমবাসা | ২ | ১ |
| ডম্বুরনগর | ২ | — |
| দশদা | ৭ | — |
| দামছড়া | ২ | — |
| কুমারঘাট | ১০ | ২ |
| পানীসাগর | ১০ | — |
| কদমতলা | ৩ | — |
| গৌড়নগর | ৭ | — |
| | মোট- ২১৭টি | ১৩টি |

২০০০-২০০১ইং সনে রূপায়িত এল আই প্রকল্প
এবং ব্লক ভিত্তিক সেচ সেবিত জমির পরিমান

| ব্লক | চালুকৃর্ত প্রকল্পের সংখ্যা | ২০০০-২০০১ সনে চালুকৃত প্রকল্প দ্বারা আনীত সেচেরআওতাভুক্ত জমির পরিমান (হেঃ) |
|---|---|---|
| ১ | ২ | ৩ |
| মেলাঘর | ৩ | ৮০ |
| বক্সনগর | ৩ | ৭০ |
| মোহনপুর | ৪ | ১৫০ |
| জিরানীয়া | ৯ | ২২০ |
| মান্দাই | ২ | ৪০ |
| খোয়াই | ১ | ৩০ |
| রাজনগর | ৩ | ৫৭ |
| বগাফা | ৬ | ১০৩ |
| ঋষ্যমুখ | ১ | ২০ |
| সাতচাঁদ | ৪ | ৪৯ |
| রূপাইছড়ি | ৪ | ৪৭ |
| সালেমা | ৭ | ১৪৪ |
| আমবাসা | ৭ | ১২৭ |
| মনু | ৩ | ৪২ |
| পেচারথল | ৫ | ৮৪ |

| | | |
|---|---|---|
| দশদা | ১ | ১২ |
| কুমারঘাট | ১২ | ২০৩ |
| গৌড়নগর | ২ | ৪০ |
| কদমতলা | ১ | ৩৫ |
| কাকড়াবন | ৭ | ১৭৫ |
| মাতাবাড়ী | ২ | ৪০ |
| অমরপুর | ১৩ | ১৮৮ |
| করবুক | ১১ | ২২০ |
| কিল্লা | ২ | ৪০ |
| পানীসাগর | ২ | ১৮ |
| মোট - | ১১৫ | ২২৩৪ হেঃ |

**Admitted Un-Starred Question :-136**
**Name of Member :- Shri Ratan Nath.**

Will the Hon'ble Minister-in-charge of the Public Works Department be pleased to state.

প্রশ্ন

১। আগরতলায় প্রস্তাবিত নিউ কাপিটেল কমপ্লেক্স কি কি অফিস আদালত সহ অন্যানা ব্যবস্থার উল্লেখ রয়েছে - তাহার বিবরণ এবং কবে নাগাদ উক্ত কমপ্লেস্ক-এর কাজ সম্পন্ন হবে বলে আশা করা যায়।

উত্তর

১। আগরতলায় প্রস্তাবিত নিউ ক্যাপিটেল কমপ্লেক্স কি কি অফিস আদালত সহ অন্যানা ব্যবস্থার উল্লেখ রয়েছে বিস্তারিত বিবরণ নিম্নে দেওয়া হল।

**ক) কার্যকরী ভবন সমূহে ঃ-**

১) সেক্রেটারীয়েট সহ নিউ এসেমব্লি বিল্ডিং।
২) হাইকোর্ট
৩) নিউ সেক্রেটারিয়েট বিল্ডিং
৪) স্টেইট গেষ্ট হাউস।
৫) এম,এল,এ হোস্টেল।
৬) সিভিল এমেনিটস্ কালচারেল কমলেক্স।

**খ) মর্য্যাদারপূর্ণ বাংলা ঃ-**

১) চীফমিনিষ্টারের বাংলো।
২) মিনিষ্টারের বাংলো সমূহ।
৩। স্পীকার এবং ডেপুটি স্পীকারের বাংলো
৪। চীফ সেক্রেটারীর বাংলো।
৫) জজের বাংলো সমূহ।

**গ) রেসিডেনসিয়েল কোয়াটর সমূহ**

১) টাইপ-১ ৩০০টি।

২) টাইপ-২ ৩০০টি।
৩) টাইপ-৩ ৪০০টি।
৪) টাইপ-৪ ২০০টি।
৫) টাইপ-৫ ১০০টি।
৬) টাইপ-৬ ৩০টি।
৭) টাইপ-৭ ৫টি।

**ঘ) অন্যান্য প্রয়োজনীয় কাজ সমূহ**

১) জল সরবরাহের ব্যবস্থা।
২) জল নিষ্কাসন ও পয় প্রনালী ড্রেনেইজ ব্যবস্থা।
৩) ইলেকট্রিফিকেশন।
৪) ইনটারনেল রোড।
৫) প্রকৃতিক দৃশ্য ও পারিপার্শিক উন্নয়ন।
৬) বাওডারী ওয়াল।
৭) মরযাদাপূর্ণ ভবন গুলি শীত তাপ নিয়ন্ত্রন ব্যবস্থা।

উক্ত কমপেস্কের কাজ আগামী ২০০৪ইং সালে এপ্রিলে শেষ হবে বলে আশা করা যায়।

**Admitted Question No:- 138**
**Name of Member :- Shri Ratan Lal Nath.**

Will the Hon'ble Minister -in-charge of the Finance Department be pleased to state :-

**প্রশ্ন**

১. ১.৪.২০০১ইং এবং ১.৫.২০০১ইং তারিখ ত্রিপুরা সরকারের কর্মচারীদের মাসিক বেতন ও ভাতা প্রদান করার জন্য যথাক্রমে কত টাকা খরচ হয়েছে ( বেতন ও ভাতার ব্যয়িত অর্থের পৃথক হিসেব) ?

**উত্তর**

১. ২০০১-২০০২ইং সালের মাস ভিত্তিক বেতন ও ভাতা খরচের পৃথক হিসাব রাখা হয় না। এ.জি থেকে প্রাপ্ত তথ্য অনুযায়ী ২০০১-২০০২ইং অর্থ বৎসরে গড়ে মাসিক বেতন ও ভাতা প্রদান করার জন্য ৭৯ কোটি ৪৩ লক্ষ টাকা খরচ হয়েছে।

**Admitted Question No:- 140**
**Name of Member :- Shri Ratan Lal Nath, M.L.A.**

Will the Hon'ble Minister-in-charge for Fisheries be pleased to state :-

**প্রশ্ন**

১। রাজ্যে মৎস্য দপ্তরের অধীনে কতগুলি জলাশয় রয়েছে? (জায়গার নাম এবং জায়গার পরিমান সহ)
২। ঐ সকল জলাশয় থেকে প্রতিবছর গড়ে কি পরিমান মাছ বাজারে বিক্রির জন্য ধরা হচ্ছে।
৩। রাজ্যে মৎস্যদপ্তর থেকে লীজ নিয়ে যে সকল জলাশয়ে বেসরকারী উদ্যোগে মাছের চাষ করা হচ্ছে সেই সমস্ত জলাশয়েরর মোট পরিমান কত এবং এই জলাশয় গুলি থেকে ২০০০ইং বর্ষে কি পরিমান মাছ বাজারে বিক্রী করা হয়েছে (জলাশয়গুলির স্থানের নাম সহ)

৪। রাজ্যে প্রতিদিন মাছের চাহিদা কত এবং রাজ্য থেকে উৎপাদিত প্রতিদিন মাছের যোগান এর পরিমান কত ?

উত্তর

১। মৎস্য দপ্তরের অধীনে বিভিন্ন খামারের মোট ২৬৩ টি জলাশয় রয়েছে, মৎস্য খামার ভিত্তিক জলাশয়ের সংখ্যা এবং পরিমান নিম্নে দেওয়া হইল ঃ-

| মৎস্য খামারের নাম | জলাশয়েরর সংখ্যা | জলাশয়ের পরিমান |
|---|---|---|
| ১ | ২ | ৩ |
| ১। ধর্মনগর এফ.এস,সি | ২টি | ০.০৩ হেক্টর |
| ২। পাণিসাগর এফ.এস,সি | ১০টি | ১.৫৩ হেক্টর |
| ৩। গঙ্গানগর এফ.এস,সি | ৮টি | ১.২২ হেক্টর |
| ৪। কুমারঘাট আর,এফ.এস,সি | ২২টি | ৪.৩১ হেক্টর |
| ৫। কাঞ্চনপুর এফ. এস,সি | ৪টি | ১.২৫ হেক্টর |
| ৬। করমছড়া এফ.এস,সি | ২০টি | ৩.৬০ হেক্টর |
| ৭। আভাঙ্গা এফ.এস,সি | ৭টি | ০.৯২ হেক্টর |
| ৮। শর্মা এফ.এস,সি গন্ডাছড়া | ৬৯টি | ৮.৪৫ হেক্টর |
| ৯। চাকমাঘাট এফ.এস,সি | ৭টি | ১.২৫ হেক্টর |
| ১০। গণকী এফ.এস,সি খোয়াই। | ৫টি | ০.৫৪ হেক্টর |
| ১১। লেম্বুছড়া এফ.এস,সি | ৮টি | ১.৬০ হেক্টর |
| ১২। জিরানীয়া পি.ইউ | ১টি | ০.২০ হেক্টর |
| ১৩। মান্দাই এফ.এস,সি | ৫টি | ০.৫০ হেক্টর |
| ১৪। কমলাসাগর এফ.এস,সি, বিশালগড় | ১টি | ২.৮০ হেক্টর |
| ১৫। কমলচোরা এফ.এস,সি | ৭টি | ১.০০ হেক্টর |
| ১৬। সোনামুড়া পি.ইউ | ২টি | ০.৩২ হেক্টর |
| ১৭। কমলাসাগর এফ.এস,সি | ৯টি | ৭.০০ হেক্টর |
| ১৮। অমরসাগর এফ.এস,সি | ১৫টি | ২০.০০ হেক্টর |
| ১৯। আর.এম দিঘী,এফ.এস,সি | ৭টি | ৪.৪৪ হেক্টর |
| ২০। ধনীসাগর পি.ইউ | ৭টি | ১৬.৫০ হেক্টর |
| ২১। টি.এফ.টি.আই, উদয়পুর | ৪টি | ০.৪৮ হেক্টর |
| ২২। মুহুরীপুর এন, এফ,এস,এফ | ১৮টি | ১১.২৪ হেক্টর |
| ২৩। সাঁতচান্দ এফ.এস,সি | ৫টি | ০.৮০ হেক্টর |
| ২৪। ফটিকসাগর এফ.এস,সি | ২০টি | ৯.০০ হেক্টর |
| | মোট-২৬৩টি | ৯৯.২৫ হেক্টর |

২। উক্ত জলাশয় হইতে প্রতিবছর গড়ে ৩৭.৯৮ মে.টন মাছ ধরা হচ্ছে।

৩। রাজ্যে মৎস্য দপ্তর থেকে লীজ নিয়ে যে সকল জলাশয়েয় বেসরকারী উদ্যোগে মাছের চাষ করা হচ্ছে সেই সমস্ত জলাশয়ের মোট পরিমান হচ্ছে ৬২.৯০ হেক্টর এবং এই জলাশয়গুলি থেকে ২০০০ইং বর্ষে মোট ৪৯.১৪ মে.টন মাছ বিক্রী করা হয়েছে। জলাশয় ভিত্তিক হিসাব নিম্নরূপ ঃ-

| জলাশয়ের নাম | মাছ বিক্রির পরিমান |
|---|---|
| ১। ধর্মনগর বাজার ট্যাঙ্ক | ০.৪৮৫ মে.টন। |
| ২। কাতল দিঘী। | ০.৭৫০ মে.টন। |
| ৩। পুরাতন থানা ট্যাঙ্ক। | ০.৩৩০ মে.টন। |
| ৪। টাউন ক্লাব ট্যাঙ্ক। | ০.১৫০ মে.টন। |
| ৫। ছৈলেংটা লেইক। | ১.২৬১ মে.টন। |
| ৬। কলেজটিলা লেইক নং | ১.০৩০ মে.টন। |
| ৭। কলেজটিলা লেইক ২ নং | ৮.৫২০ মে.টন। |
| ৮। কলেজটিলা লেইক ৩নং | ২.৮৭৩ মে.টন। |
| ৯। কলেজটিলা লেইক ৪নং | ১.৩৫২ মে.টন। |
| ১০। রামনগর লেইক ১নং | ২.৩৪০ মে.টন। |
| ১১। জয়নগর | ০.২৭৩ মে.টন। |
| ১২। লক্ষ্মীনারায়ণ বাড়ী দিঘী | ২.৬৪০ মে.টন। |
| ১৩। জগন্নাথ বাড়ী দিঘী | ২.৯২৫ মে.টন। |
| ১৪। বোধজং দিঘী | ১.৪৫৬ মে.টন। |
| ১৫। এস.পি.ট্যাঙ্ক। | ০.২৮০ মে.টন। |
| ১৬। ধলেশ্বর ট্যাঙ্ক। | ০.৩৩৬ মে.টন। |
| ১৭। বনমালীপুর দিঘী | ১.৩০০ মে.টন। |
| ১৮। মধ্যপাড়া ট্যাঙ্ক। | ০.৩০০ মে.টন। |
| ১৯। অভয়নগর ট্যাঙ্ক। | ০.৬৩০ মে.টন। |
| ২০। রাণীর দিঘী | ১.০৬৫ মে.টন। |
| ২১। জগহরিমুড়া দিঘী | ০.২০৮ মে.টন। |
| ২২। বটতলা দিঘী | ০.২৪০ মে.টন। |
| ২৩। বিক্রমসাগর দিঘী | ১.৩৪৪ মে.টন। |
| ২৪। কলেজটিলা ট্যাঙ্ক ১৬,১৭ | ০.৭১৪ মে.টন। |
| ২৫। রামনগর লেইক ২নং | ০.৪৩২ মে.টন। |
| ২৬। রামনগর লেইক ৪নং | ২.৪০০ মে.টন। |
| ২৭। রামনগর ট্যাঙ্ক১-১০ | ১.০০৮ মে.টন। |
| ২৮। সোনামুড়া বাজার ট্যাঙ্ক | ০.৪৮৬ মে.টন। |
| ২৯। জগন্নাথ দিঘী | ৭.১০০ মে.টন। |
| ৩০। মহাদেব দিঘী | ২.৭১০ মে.টন। |
| ৩১। অমরসাগর দিঘী | ২.১৯৭ মে.টন। |
| | ৪৯.১৪ মে.টন। |

৪। রাজ্যে প্রতিদিন মাছের চাহিদা হচ্ছে ৯১.৩৫ মে.টন। এবং রাজ্য থেকে উৎপাদিত প্রতিদিন মাছের যোগানের পরিমান ৮০.৬০ মে.টন।

**PROCEEDINGS OF THE TRIPURA LEGISLATIVE ASSEMBLED UNDER THE PROVISIO,N OF THE CONSTITUTION OF INDIA .**

**The Assembly met in the Assembly House , Agartala on Wednesday, the 29th August, 2001 at 11 A. M .**

## PRESENT

Shri Jitendra Sarker,Hon'ble Speaker in the Chair, The Hon'ble Chief Ministar, 15 Ministers and 33 Members.

## QUESTIONS AND ANSWERS

**মিঃস্পীকার ঃ-** আজকের কার্য্যসূচীতে সংশ্লিষ্ট বিভাগের মন্ত্রী মহোদয় কর্ত্তৃক উত্তর প্রদানের জন্য প্রশ্নগুলি মাননীয় সদস্য মহোদয়দের নামের পার্শ্বে উল্লেখ করা হয়েছে। আমি পর্য্যায়ক্রমে মাননীয় সদস্য মহোদয়দের না ডাকিলে তিনি তাঁর নামের পার্শ্বে উল্লিখিত যে কোন নাম্বার জানাবেন এবং সংশ্লিষ্ট বিভাগের মাননীয় মন্ত্রী মহোদয় উত্তর দেবেন। শ্রীরতনলাল নাথ।

**শ্রী রতনলাল নাথ** (মোহনপুর) ঃ- এডমিটেড শর্ট নোটিশ কোয়েশ্চান নং ১

**শ্রীকেশব মজুমদার** (মন্ত্রী) ঃ- এডমিটেড শর্ট নোটিশ কোয়েশ্চান নং ১ স্যার।

প্রশ্ন

১) আগরতলা রিজিওনাল ইনস্টিটিউট অব ফার্মাসিউটিক্যাল সায়েন্স এ্যান্ড টেকনোলজিতে ব্যাচেলর অব ফার্মেসী কার্সে পাঠরত স্বাস্থ্য দপ্তরের চিকিৎসা কর্মীদের প্রশিক্ষন কালে বেতন দেওয়ার জন্য সরকার দ্রুত সিদ্ধান্ত গ্রহন করবেন কি?

উত্তর

১) রিজিওন্যাল ইনস্টিটিউট অব ফার্মাসিউটিক্যাল সায়েন এ্যান্ড টেকনোলজিতে ব্যাচলার অব ফার্মেসী পাঠরত স্বাস্থ্য দপ্তরের চিকিৎসা কর্মীদের (নন -গেজেটেড) প্রশিক্ষনকালে বেতন দেওয়ার কোন বিধান নেই। তবে প্রশিক্ষন কালে বেতন দেওয়ার ব্যাপারটা সরকারের বিবেচনাধীন আছে।

**শ্রীরতনলাল নাথ ঃ-** সাপ্লিমেন্টারী স্যার, যারা হাইয়ার স্টাডিজ-এর জন্য যান দপ্তরের পারমিশান নিয়ে, সেখানে দেখা যাচ্ছে যে তাদের লীভ ও গ্র্যান্ট হয় এবং স্যালারীও তারা পাচ্ছেন। কিন্তু যারা ব্যাচলর অব ফার্মেসী কোর্সে পড়ছেন ওরাও যেমন হায়ার স্টাডিজ- এর জন্য যাচ্ছেন, ডাক্তারবাবুরাও যাচ্ছেন। এবং বিভিন্ন ডিপার্টমেন্ট থেকেও যাচ্ছেন। তারা যদি সবাই বেনিফিট পান, তাদের সার্ভিসটাও যেমন ত্রিপুরা বাসীর কাজে লাগবে, ব্যাচলর অব ফার্মেসী যারা পড়তে যাচ্ছেন তাদের সার্ভিসটাওতো ত্রিপুরা বাসীর কাজে লাগবে। এই ক্ষেত্রে ওদের জন্য সেই সুবিধা থাকবে না কেন মনানীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি ?

**শ্রী কেশব মজুমদার** (মন্ত্রী) ঃ- স্যার, এ ব্যাপারে আইন এখন যেমন আছে তেমনই হচ্ছে। ডাক্তারবাবুরা হাইয়ার স্টাডিজ- এর জন্য, স্পেসিয়েলাইজেশানের জন্য যান. চিকিৎসা করার ক্ষেত্রে আরও স্পেসিয়েলাইজাশেনার জন্য যান। এটা তাদের চাকুরীগত অবস্থা সঙ্গে সম্পর্কিত। কিন্তু ফার্মেসীর ক্ষেত্রে যারা ডিগ্রী কোর্সে পড়তে যান, ডিগ্রী পাশ করে এলে এই চাকুরী সঙ্গে কোন সম্পর্কই থাকে না। সম্পূর্ণ আলাদা ভাবে চলে যান। সেই কারনে এই বিধান নেই। তবুও যারা হাইয়ার স্টাডিজ-এর জন্য যান তাদের যাতে সুবিধা হয় সেইজন্য দপ্তর চিন্তা করছে। এখনও সেই সুবিধাগুলি এ্যাক্সটেনডেড্ হয়নি। ভবিষ্যতে যদি হয় তখন দেখা যাবে।

**শ্রী রতনলাল নাথ ঃ-** সাপ্লিমেন্টারী স্যার, স্বাস্থ্য দপ্তরের ১২.১২.৯৯ ইং তারিখে ভারতীয় বিদ্যা পীঠের জনৈক সুবীর

ভৌমিক প্যাথলজিক এ্যাসিষ্ট্যান্ট, নরসিংগড় পি. এইচ. সিতে ছিলেন এবং পরবর্তী সময় টু ইয়ার্স কোর্সে পড়তে গিয়েছিলেন। প্রথম দিকে উনাকেও দেওয়া হয়নি। পরবর্ত্তী সময়ে চিঠি চালাচালির পর উনাকেও স্টাডি লাভ এবং আদার ফেসিলিটিজগুলি দেওয়া হয়েছে। সুতরাং আমার বক্তব্য এই কোর্সে- গীতা দাস, বিকাশ দেববর্মা, কৃষ্ণা ভট্টচার্য্য এরকম আরও কয়েকজন আছেন যারা উইথ দ্য পারমিশান অব দ্য ডিপার্টমেন্ট পড়তে গিয়েছিলেন। এখন দেখা যাচ্ছে তাদের যে আর্নড লাভ ছিল সব শেষ হয়ে গিয়েছে। এখন তারা বিনা বেতনে আছেন। একই কাজের জন্য দুই রকম ব্যবস্থা কেন? মাননীয় মন্ত্রী মহোদয়ের নিকট আমরা অনুরোধ থাকবে- আইনের চোখে যেহেতু সবাই সমান, এবং ওরাও যেহেতু হাইয়ার স্টাডিজ- এর জন্য যাচ্ছেন, রাজ্যের সেবাই তারা করবেন, সুতরাং গুরুত্ব সহকারে এগুলি চিন্তা ভাবনা করে দেখবেন কিনা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি?

**শ্রীকেশব মজুমদার** (মন্ত্রী) ঃ- স্যার, আমি আগেই বলেছি যে একটা হচ্ছে চাকুরী সঙ্গে সরাসরি যুক্ত, যেমন ওপ্যাথালজিক এ্যাসিষ্ট্যান্ট। তাদের স্পেসিয়েলাইজেশানের বা প্রশিক্ষানের যদি প্রয়োজন হয় সে ক্ষেত্রে এক ধরনের ব্যাপার। আর আরেকটা আছে চাকুরীর সঙ্গে কোন সম্পর্কই নাই। এই ধরনের কোর্সের ক্ষেত্রে এই ধরনের সুযোগগুলি এখনও এ্যাক্সটেন্ডেড হয়নি। আমি বলেছি সেগুলি আমরা দেখছি। যদি হয় সেগুলি আমরা ভবিষ্যতে দেখব।

**শ্রীশ্যামাচরণ ত্রিপুরা** (ছামনু) ঃ- সাপ্লিমেন্টারী স্যার, ভারতবর্ষে কোন রাজ্যে এজেন্ট দিয়ে পরে ট্রেনিং এর ব্যবস্থা হয় না। শিক্ষকদের বি. এ. পরীক্ষায় পাশ করে এডুকেশান সার্ভিস- কমপিট করার পর মাষ্টারী চাকুরী দেওয়া হয়। আর আমাদের এখানে আগে চাকুরী পরে ট্রেনিং। এটা যদি করা যায় তাহলে ঐটা কেন করা যাবে না। শিক্ষকদের ক্ষেত্রে যদি এটা হয় তাহলে ওদের ক্ষেত্রে কেন এটা হবে না মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি?

**শ্রীকেশব মজুমদার** (মন্ত্রী) ঃ- স্যার, শিক্ষকদের ক্ষেত্রে হাইয়ার স্টাডিজটা তাদের কাজের ক্ষেত্রে যুক্ত। কিন্তু ফার্মাসিষ্ট যারা আছেন। তাদের ক্ষেত্রে তাদের কাজের ধরনটা, যেমন আগে কমপাউন্ডার ছিল, হসপিটাল ডিসপেনসিং-এর সঙ্গে যুক্ত। তারা মিকচার ইত্যাদি তৈরী করে। ফার্মাসিষ্ট কোর্সে তারাই যায়। কিন্তু বি ফার্মা যারা করেন, এটা তাদের কাজের সঙ্গে যুক্ত থাকবে না। ওরা প্রডাকশানে চলে যাবে। সুতারাং এই কোর্সটা তাদের প্রজেক্ট চাকুরী সঙ্গে কোন সম্পর্ক নাই। এই কারনে আইনগত ভাবে এটাকে এখনও প্রয়োগ করা যায়নি। আইন যদি পরিবর্ত্তন করা যায় তাহলে যাবে। আমরা দপ্তর সেগুলি বিচার বিবেচনা করে দেখছি এ্যাকস্টেনশন করা যায় কিনা।

**মিঃ স্পীকার** - মাননীয় সদস্য শ্রীবিজয় কুমার রাংখল।

**শ্রীবিজয় কুমার রাংখল** (কুলাই) ঃ- মিঃ স্পীকার স্যার, এডমিটেড কোয়েশ্চান নাম্বার ৪।

**শ্রীকেশব মজুমদার** ( মন্ত্রী ) ঃ- মিঃ স্পীকার স্যার, এডমিটেড কোয়েশ্চান নাম্বার

**Question**

**Is there any final plan of the state Government to establish the District Hospital at Ambassa ?**

(i) If Yes, when construction is likely to be started; and

(ii) If no, reson there of ?

(i) প্রথম প্রশ্নের উত্তরে আমি বলব যে, ধলাইয়েতে ডিষ্ট্রিক্ট হাসপাতাল করার পরিকল্পনা রয়েছে।

(ii) এবং (iii) কনষ্ট্রাকশন কখন শুরু হবে আমরা ওদের কাছে জায়গার জন্য বলেছি যাতে স্যুয়িট্যাবল ল্যান্ড

# QUESTIONS AND ANSWERS

দেওয়া যায় । একটা ল্যান্ডের খোঁজ আমাদের দপ্তরে এসেছিল কিন্তু সেখানে একটা অসুবিধা হয়েছে। সেই ল্যান্ডটা হচ্ছে লালছড়িতে এবং সেখানে জায়গাও আইডেনটিফাই হয়ে গিয়েছিল। কিন্তু সেখানে মাঝখানে জন্য একটা দপ্তর কনষ্ট্রাকশন করে রেখেছে তার জন্যই অসুবিধা হয়েছে। এখন ডিষ্ট্রিক্ট ম্যাজিষ্ট্রেট এবং জেলা পরিষদ সবাইকেই বলা হয়েছে তারা নূতন করে একটা জায়গা দেখছেন। সেই প্রস্তাব যতক্ষন পর্য্যন্ত স্থিরকৃত না হয়, দপ্তরের কাছে হস্তান্তরিত না হয় এবং টাকার সংস্থান না হয় ততক্ষন পর্য্যন্ত আমরা ওয়ার্ক অর্ডার তৈরী করতে পারব না। প্রপোজাল অলরেডি আমরা গভর্ণমেন্ট অব্ ইন্ডিয়ার কাছে পাঠিয়ে দিয়েছি ডিষ্ট্রিকট্ হসপিটাল করার জন্য এবং টাকা দেবার জন্য । এই ব্যবস্থাগুলি যখন কমপ্লিট হয়ে যাবে তখনই আমরা কনষ্ট্রাকশন শুরু করব।

**শ্রীবিজয় কুমার রাংখল ঃ--** মাননীয় মন্ত্রীকে ধন্যবাদ এই কমিটমেন্ট করার জন্য । আজ এই প্রশ্নটা হাসপাতালের সঙ্গে রিলেটেড না হলেও এই প্রশ্নটা হেলথের সঙ্গে রিলেটেড। আমাদের আমবাসার কুলাইয়েতে বেশ কয়েকটি ল্যাবরেটরী আছে টেষ্টের জন্য। ডাক্তাররা যখন বলেন যে ইনভেষ্টিগেশন করতে হবে ম্যালেরিয়া, টাইফয়েড বা অন্য কোন রোগ হয়েছে কিনা আইডেনটিফাই করার জন্য। এই রকম অনেক কেইস জি. বি. হাসপাতালে রেফার করা হয়েছে । এক জনের এক সময়ের রক্তই পরীক্ষা করলে কোন সময় বলা হয় ম্যালেরিয়া হয়েছে বা আবার কোন সময় বলা হয় ডাইবেটিজ হয়েছে। এই সব ল্যাবটারীগুলি যে বিভিন্ন সময় বিভিন্ন রিপোর্ট দিয়ে থাকেন এই ব্যাপারে হেলথ্ ডিপার্টমেন্টের কোন গাইড লাইন আছে কিনা কারন একই রোগীর ব্লাড টেষ্টে কোন সময় ডাইবেটিজ পাওয়া যায় তখন সেই রোগীকে গরু ইত্যাদি বিক্রি করে এক হাজার টাকার ঔষধ কিনতে হয় কিন্তু বিকাল বেলা আর একজন ডাক্তার এসে বললেন যে এই রোগীর আর একটা টেষ্ট লাগবে এবং উনার সঙ্গে যে ল্যাবরেটরীর লিংক আছে সেখান থেকেই করাতে বলেন। কিন্তু বিকাল বেলা একই ব্যক্তির যখন ব্লাড টেষ্ট করা হল তখন দেখা গেল তার টাইফয়েড হয়েছে এবং যদি সকালে তার ব্লাড টেষ্টে ম্যালেরিয়া ধরা পড়ে থাকে তাহলে বিকালে তাকে বলা হয় তোমার কালাজ্বর হয়েছে এবং তখন তাকে আবার এক হাজার টাকা ঔষধ কিনতে হয়। এই ব্যাপারে কোন প্রতিকার পাওয়া যাবে কিনা মাননীয় মন্ত্রী মহাশয় সেটা জানাবেন কি?

**শ্রীকেশব মজুমদার** (মন্ত্রী ) ঃ- স্যার, আমাদের এখানে এই ধরনের লাইসেনসের প্রয়োজন হয় ল্যারেটরী যেগুলির আছে সেগুলির জন্য। আমাদের সি. এম. ও-রা এই লাইসেন্সগুলি দিয়ে থাকেন এবং এই ভাবে আমরা করে থাকি। ইনস্পেকশন করে এইগুলি করা হয় ঠিকই। কিন্তু মাননীয় সদস্য যেটা বলেছেন এই ধরনের অভিযোগ পাওয়া যাচ্ছে। স্পেসিফিক যদি এই ধরনের অভিযোগ পাওয়া যায় তাদের বিরুদ্ধে সঙ্গে সঙ্গে ব্যবস্থা নেওয়ার জন্য বলা হয়েছে সি. এম. ও-দের কাছে এই অর্ডার দেওয়া আছে। আমি মাননীয় সদস্যকে অনুরোধ করছি যদি এই ধরনের স্পেসিফিক কেইস থাকে আমাদের জানানোর দরকার নেই সি. এম. ওর কাছে পাঠিয়ে দেবেন সঙ্গে সঙ্গে কারন এই ব্যাপারটা মানুষের জীবনের সঙ্গে সংযুক্ত। ম্যালেরিয়া হলে টাইফয়েডের ঔষধ দিয়ে দেন আর টাইফয়েড হলে কালাজ্বরের ঔষধ দিয়ে এইগুলি তো মানুষের সঙ্গে জীবন মৃত্যু নিয়ে খেলা তাই সঙ্গে সঙ্গে এই ব্যাপারে ব্যবস্থা নেওয়া হবে। আমাদের অফিসারদের জানাবেন কারন অফিসারদের আমাদের অর্ডার দেওয়া আছে যে, অভিযোগ পাওয়ার সঙ্গে সঙ্গে যাতে ইনস্পেকশন করার ব্যবস্থা করা হয়।

**শ্রীবিজয় কুমার রাংখল ঃ-** সাপ্লিমেন্টারী স্যার, এটা অনেকদিন প্রায় ৪-৫ বৎসর ধরে ডিস্পেনসারীর নামে ডুলু বাড়ী গেইটে একটি বিল্ডিং আছে। এটা উনি জানেন, এটা ডিসপেনশারী হওয়ার কথা ছিল, এটা হবে কিনা? ডিসট্রিক্টে হাসপাতাল যদি হয় তাহলে মিনিমাম ৫ থেকে ১০ বৎসর সময় লাগবে। এর মধ্যে এটা ওখানে চালু করার কোন ব্যবস্থা করবেন কি না, না থাকলে করার জন্য আমার অনুরোধ থাকবে।

**শ্রীকেশব মজুমদার** (মন্ত্রী) ঃ- মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমবাসাতে একটি সাব-সেন্টার আছে। ওখানে আমরা গুরুত্ব বুঝে চিকিৎসকও দিয়েছি। যদিও সাব-সেন্টারে চিকিৎসক রাখার কোন ব্যবস্থা নাই। তবুও আমবাসাতে যেহেতু অন্য কোন স্বাস্থ্য পরিসেবার সুযোগ নাই, তার জন্য আমরা সেখানে ডাক্তার দিয়েছি। এছাড়া সম্ভবতঃ মাননীয় সদস্যের বাড়ীর কাছাকাছি আমরা একটা পি, এইচ, সি কনস্ট্রাকশান করিয়েছিলাম। যেহেতু ওখানে ডিস্ট্রিক্ট ডিক্লেয়ারড্ হয়ে গেছে, সেজন্য ওখানে ডি, এম অফিস, এস, পি, অফিস এগুলি করার জন্য সেই কনস্ট্রাক্শানটা ব্যবহৃত হচ্ছে। সেজন্য যতক্ষন না পর্যন্ত ডিসট্রিক্ট কনস্ট্রাকশানের কাজ অন্যত্র চলে না যায়, তাদের নির্দিষ্ট যে জহরনগরে কনস্ট্রাক্শানটি হবে, ওখানে চলে না যাওয়া পর্য্যন্ত আমাদের একটু অপেক্ষা করতেই হবে। যেহেতু সব কন্স্ট্রাক্শানের কাজ এক সঙ্গে চলছে। আর এছাড়া ডিস্ট্রিক্ট হাসপাতাল যদি হয়েই যায়, তাহলেত অন্য কোন জায়গায় করার প্রয়োজন হয়না।

**শ্রীশ্যামাচরণ ত্রিপুরা** ঃ- আমার কটি সাপ্লিমেন্টারী স্যার, দুভার্গ্যজন কারনে ডিসট্রিক্ট হাসপাতালের সাইট সিলেক্শানের ব্যাপারে জেলা পরিষদে, সেখানে আমি উপস্থিত ছিলাম। জেলা পরিষদে আমবাসা এবং কমলপুরের লোক ছিল। সেখানে গন্ডাছড়া, ধলাই, লংতরাইভ্যালীর কোন লোক ছিলনা। তারা শুধু ঝগড়া করছিল, কোনখানে হলে কার সুবিধা হবে। কমলপুরের তারা বলছে লালছড়িতে হলে ভাল হয়, আমবাসার তারা বলছে আমবাসাতে করলে ভাল হয়। আমি বললাম, এটা আমবাসার জন্যও নয়, কমলপুরের জন্যও নয়, এটা ধলাই ডিস্ট্রিক্টের জন্য। দেখতে হবে সেখানে যেন গন্ডাছড়া, লংতরাইভ্যালীর লোকেরাও যাতে সমানভাবে সুযোগ পায়। সেইক্ষেত্র ডিস্টিক্ট হেড কোয়ার্টর জহর নগরে করলে সবচেয়ে ভাল। যাতে সমানভাবে সবাই সুযোগ নিতে পারে। এই আবেদন আমি করেছিলাম। কি হয়েছে জানিনা, কারন তারা ছিল সংখ্যাগরিষ্ঠ। সুতরাং আমার এই আবেদনটা বিবেচনা করে দেখা হবে কিনা ?

**শ্রীকেশব মজুমদার** (মন্ত্রী) ঃ- স্যার, জহরনগরের ব্যাপারে আমি যতদূর জানি, ডি, এমের সঙ্গে আমার আলোচনা হয়েছে, আমরা মিটিং করেছি তাতে বুঝা গেছে জহর নগরে দেওয়ার মত জায়গা নেই। এটাই হচ্ছে রিপোর্ট। পুলিশ লাইনের জন্য যে জায়গার দরকার তারই সংকুলান হচ্ছে না সবটা। সেই কারনে জহরনগরে জায়গা পাওয়া যাবে না। তবুও ডি, এমকে বলেছি, জেলা পরিষদের যারা জনপ্রতিনিধি আছেন সবাই মিলে আলাপ আলোচনা করে জায়গা নির্ধারন করা বাঞ্ছনীয় এবং সেটাই যাতে করেন আমি ডি, এম সাহেবকে এই কথা বলেছি এবং ডি, এম সেই উদ্যোগ নিচ্ছেন। কারন তিনি বিভিন্ন জায়গায় যাচ্ছেন, স্বাস্থ্য ব্যবস্থা সম্পর্কে খবর নিম্নে এবং আমাকে রিপোর্ট করছেন। রেগুলার রিপোর্ট আসছে। আমি আশা করার এটা মাইনরিটি, মেজরিটির প্রশ্ন নয়, শ্যামাবাবুকে অনুরোধ করব এই ধরনের উদ্যোগে তিনিও যাতে মূল্যবান পরামর্শ ভবিষ্যতে দেন। এটাতো কারো ব্যক্তিগত বা কোন সাব ডিভিশানের বিশেষ সুবিধার প্রশ্ন নয়। যাতে ডিস্ট্রিকটের সকলে সুবিধা পায়, সেই ব্যাপারটোতে যাতে তারাও সাহায্য করে।

**মিঃ স্পীকার** ঃ- মাননীয় সদস্য শ্রী শ্যামাচরন ত্রিপুরা।

**শ্রীশ্যামাচরণ ত্রিপুরা** ঃ- অ্যাডমিটেড কোয়েশ্চান নং -৫

**শ্রী মানিক সরকার** (মুখ্যমন্ত্রী) ঃ- মানীয় অধ্যক্ষ মহোদয়, অ্যাডমিটেড স্টার্ড কোয়েশ্চান নাম্বার- ৫ .

**প্রশ্ন**

১) ত্রিপুরা রাজ্যে রিয়াং স্বাধীনতা সংগ্রামীদের সংখ্যা কত ?

২) তাহাদের মাসিক ভাতা বৃদ্ধির কোন পরিকল্পনা আছে কি ?

৩) যেসব রিয়াং স্বাধীনতা সংগ্রামী ভাতা পান নাই তাদের ভাতা দেওয়ার পরিকল্পনা আছে কি

৪) থাকিলে, কবে এবং কতজনকে দেওয়া হবে ?

৫) না থাকিলে কারণ ?

# QUESTIONS AND ANSWERS

<u>উত্তর</u>

১)	বর্তমানে ত্রিপুরা রাজ্যে রিয়াং স্বাধীনতা সংগ্রামীদের সংখ্যা ৩৮ জন,

২)	পুর্বে রাজ্য সরকারের অনুদানের পরিমান ছিল মাসিক একশত টাকা। বর্তমানে ১.৮.২০০০ ইং তারিখ হইতে অনুদানের পরিমান বৃদ্ধি করিয়া মাসিক পাঁচশত টাকা করা হইয়াছে।

৩)	পুর্বে রিভিউ কমিটির অনুমোদন প্রাপ্ত সকল রিয়াং স্বাধীনতা সংগ্রামীকে পেনসন দেওয়া হইয়াছে। পরবর্তীকালে দর খাস্তকারীদের ভাতা প্রদানের বিষয়ে কোন সিদ্ধান্ত হয়নি।

৪)	৩নং প্রশ্নের জবাবের পরিপ্রেক্ষিতে এই প্রশ্ন আসে না

৫)	প্রশ্ন উঠে না ।

**শ্রী শ্যামাচরণ ত্রিপুরা** ঃ- মিঃ স্পীকার স্যার, রিয়াং স্বাধীনতা সংগ্রামী যা রতনমনি শিষ্যদের দাবী তাদের ২৬ হাজার শিষ্যা স্বাধীনতা সংগ্রামে অংশ গ্রহন করেছিলেন। কিন্তু এখানে মাত্র ৩৮ জনের কথা বলা হয়েছে এটা খুবই আশ্চার্য্যজনক এবং জোট সরকারের আমলে দ্রাউ রিয়াং কে চেয়ারম্যান করে একটা কমিটি গঠন করা হয়েছিল, সেখানে আমিও মেম্বার ছিলাম এবং সেখানে আরও ৩০০ জন রিয়াং স্বাধীনতা সংগ্রামীকে পেনসন দেওয়ার জন্য উদ্বোগ নেওয়া হয়েছিল, আমি যতটুকু জানি একটা সেংশনও আছে এরকম তখন বলা হয়েছিল, আমিতো আর জানি না পুরোটা। তবে এটা তখন হয়নি আমার আর দ্রাউয়ের মধ্যে মত বিরোধের জন্য, কারণ দ্রাউ চেয়েছিলেন শুধু মাত্র একটা জায়গা থেকে দেওয়ার জন্য আর আমি চেয়েছিলাম সারা ত্রিপুরা রাজ্য থেকে দেওয়ার জন্য এবং তার মধ্যে কিছু জমাতিয়া আবার কিছু বাঙ্গালীও আছে রতনমনির পৃষ্ঠপোষক, তারাও নানাভাবে সাহায্য করেছিলেন তাদেরকে যাতে এই পেনসনের আওতার অন্তর্ভুক্ত করা যায়। কিন্তু মাননীয় মন্ত্রী মহোদয় রাজী হন নাই কাজেই সেটা ভেস্তে যায়। দরখাস্ত প্রায় তিন হাজারের মত পরেছিল তারমধ্য থেকে আমরা ৩০০ বাছাই করার কাজটা করেছিলাম কিন্তু সেখানে সেটা থেমে যাওয়াতে সেটা আর হয়নি। কাজেই আমরতো মনে হয় এখনও সুযোগ আছে আরও কিছু দেওয়ার মানে যারা স্বাধীনতা সংগ্রামে যোগদান করেছিলেন রিয়াং তাদের মধ্যে আরও কিছু দেওয়া যায় কিনা মাননীয় মন্ত্রী মহোদয় এটা বিবেচনা করবেন কি?

**শ্রীমানিক সরকার** (মুখ্যমন্ত্রী) ঃ- আমাদের বামফ্রন্ট সরকারই প্রথম রিয়াং শরনার্থীদের স্বাধীনতা সংগ্রামী বা এটার সঙ্গে যারা যুক্ত ছিলেন তাদেরকে তার স্বীকৃতি দেন। তার জন্য প্রথম একটা কমিটি করা হয়েছিল, তাতে যে মাননীয় সদস্যদের নিয়ে কমিটিটা তৈরী করা হয়েছিল তাদের মধ্যে একজন ছাড়া বাকীরা সবাই প্রয়াত হয়েছেন, যোগেশ চক্রবর্তী ছিলেন এই কমিটির চেয়ারম্যান। সেই সময় ওনাদের কাছে যে আবেদন আসে ওখানে যা তথ্য দেওয়া আছে চার থেকে ১০২ জনকে বাছাই করা হয়েছিল এবং তাদের সবাইকেই সেখানে পেনসনটা দেওয়া হয়। পেনসনের টাকাটাতো এমন একটা বড় ব্যাপার না, এটা একটা স্বীকৃতি, সামাজিক স্বীকৃতি। তাদের মধ্য থেকে এখন পর্য্যন্ত ৬৪ জন মারা গেছেন। আমি যে হিসাবটা দিয়েছি ৩৮ জনের এটা হল যারা পেনসনটা পেতেন তাদের মধ্যে এরা যারা এখনও জীবিত আছেন তাদের কথা। আপনি যেটা বলছেন সেটা ধরন এটা নিয়ে সম্ভবত আমাদের এই বিধান সভায় আগে দুই একবার প্রশ্ন উঠেছে। এই যে রিয়াং যারা স্বাধীনতা সংগ্রামী আম... দের সম্পর্কে কথাবার্তা বলে দেখেছি বিভিন্ন ধরনের মত আছে এতে। যেমন আপনার আর দ্রাউ বাবুর মধ্যে দেখা গেল। মত বিরোধের কারণে আপনারা যেটা দিতে চেয়েছিলেন সেটা দিতে পারলেন না। এখানেও এটা নিয়ে বিভিন্ন ধরনের প্রশ্ন আছে, যদি সত্যি সত্যি এরকম সেই সময় এই সংগ্রামে যারা অংশ গ্রহন করেছিলেন তাদের মধ্যে কেউ আমাদের মধ্যে এখনও বেঁছে থাকেন, তার যদি কোন অথেন্টিক্ তথ্য ইত্যাদি পাওয়া যায় তাকে দেওয়ার ক্ষেত্রে আমাদেরতো আপত্তির কোন কারণ থাকতে পারে না, কারণ আগে আমরা দিয়ে আসছি।

তবে এটা ঘটনা তাদের মধ্যে যে সংখ্যা আপনি বলছেন এত লোক বেঁচে থাকার মত কোন কারণ নাই, প্রাকৃতিক নিয়মেই তারা এত দিন বেঁচে থাকতে পারেননা, আর যদি থাকেন তাহলে সেটা আশ্চর্য্যজনক ব্যাপারে হয়ে যাবে। যদি এর মধ্যে কেউ বেঁচে থাকেন তো আমরা নূতন করে কমিটিটার রি-কনষ্টিটিউট সম্ভবত করে দিয়েছি, আমি ঠিক বলতে পারছি না, কিছু দিন আগে হয়তো আমরা এটা করেছি। এখানে আপনি যে প্রশ্নটা তুলেছেন তাদের কাছে এটার পরিপ্রেক্ষিতে বলব যে, আপনারা দেখুনতো এরকম কেউ আছে কি না, থাকলে তথ্য দিয়ে পরামর্শ দিয়ে আপনারা পাঠন আমাদের কাছে আমরা সেটা মন্ত্রীসভায় আলোচনা করে সিদ্ধান্ত নেব।

**শ্রীনগেন্দ্র জমাতিয়া** (অম্পিনগর)ঃ সাপ্লিমেন্টারী স্যার, মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয় জানাবেন কিনা- যে স্বাধীনতা সংগ্রামী এই শব্দটার সঙ্গে এই রিয়াং বিপ্লবের এটা সঙ্গতিপূর্ণ হয়েছে কি না? আমার মনে হয় এটাকে মুক্তি সংগ্রাম বলাই উচিৎ ছিল। কারন এটা পরাধীনতার বিরুদ্ধে লড়াই হয়নি- এটা একটা সামন্তান্ত্রিক যে ব্যবস্থা তার থেকে মুক্তির জন্য লড়াইটা হয়েছিল - এই বিপ্লব। কাজেই এটাকে স্বাধীনতার সংগ্রাম না মুক্তির সংগ্রাম কোনটা হবে - সে ব্যাপারে মাননীয় মুখ্যমন্ত্রী বিচার বিবেচনা করে দেখবেন কি না?

**শ্রীমানিক সরকার** (মুখ্যমন্ত্রী)ঃ মিঃ স্পীকার স্যার, ইতিহাসতো বরাবরই বিতর্কিত নয়। কাজেই এই বিতর্কে আমাদের অংশ গ্রহন করার সুযোগ আছে কি না আমি সেই জায়গায় যাচ্ছি না।

আসলে সেখানে একটা টিরানীর বিরুদ্ধে লড়াই। আবার কেউ কেউ মনে করেন যে এখানে কোন টিরানী ছিল না- কাজেই এটা রং ছিল। কাজেই এটাকে সাপ্রেস করার চেষ্টা হয়েছে। ইতিহাসে এটা নিয়ে বিতর্ক আছে। যাইহোক, আমাদের লেফটফ্রন্ট সরকার আসার পর এত স্ট্রাগলটাকে রিকোগোনাইজ করেছেন। আজ এ ডেমোক্রেটিক স্ট্রাগল। কাজেই এটাকে এখানে স্বাধীনতার সংগ্রাম বলতে আমাদের যে কনসেপ্শন তার সঙ্গে হয়তো এটার বিন্ন মত থাকতেই পারে। আমাদের দেশে স্বাধীনতার সংগ্রাম বলতে বুঝি যে ব্রিটিশ সাম্রাজ্যবাদের বিরোদ্ধে লড়াই। ভারতবর্ষকে তাদের বণ্ডেজ থেকে মুক্ত করা। এই কনসেপ্টেই আমরা স্বাধীনতার সংগ্রাম বলছি। আর আমাদের ত্রিপুরাতে স্বাধীনতার পরেও এটা এগজিস্ট করেছে। সেজন্য এটা নিয়ে যদি বিতর্ক করতে চান বিতর্ক চলতেই পারে। আসলে প্রশ্নটা তা নয়। লড়াই যেটা হয়েছে সেটা কে আমরা স্বীকার করছি এবং এই লড়াইয়ে যারা অংশ নিয়েছিলেন, যারা অর্গ্যানাইজ করেছিলেন তাদের প্রতি শ্রদ্ধা এবং সম্মান দেখাচ্ছি। কাজেই স্বাধীনতার সংগ্রাম না মুক্তির সংগ্রাম এ বিতর্কে না যাওয়াই ভাল। যদি কেউ সেই সংগ্রামের সঙ্গে যুক্ত ছিলেন এবং এখনো বেছে আছে, তাদের সাহায্য করার ক্ষেত্রে আমাদের দিক থেকে নিশ্চয়ই ব্যবস্থা নেওয়ার চেষ্টা করব।

**শ্রীজওহর সাহা** (বিরোধী দলনেতা)ঃ সাপ্লিমেন্টারী স্যার, খুংনা গ্রাম পঞ্চায়েতে খুর্তিরাম রিয়াং, এবং মূর্তিরাম রিয়াং তাদের রিয়াং তাদের বয়স প্রায় ৯০ বছর। আমরা ছোটবেলায় তাদের কাছ থেকে এই ব্যাপারে অনেক গল্প শুনেছি। আজকেও আমার সঙ্গে যখন তাদের দেখা হয়, তাদের নিকট থেকে কিছু কিছু ঘটনার কথা শুনতে পাই। এই রতনমনি রিয়াং এর নেতৃত্বে সে সংগ্রাম হয়েছিল- সেই সংগ্রামে তারা অংশ গ্রহন করেছিলেন। আমি মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয়ের কাছে অনুরোধ করব যে ৩৮ জন রিয়াং যারা স্বাধীনতা ভাতা পাচ্ছেন কিন্তু এই খূর্তিরাম রিয়াং এবং মুর্তিরাম রিয়াং এরা এটা পাচ্ছেন না। আমি যতটুকু জানি এরা এপ্লাই কিন্তু এখনো পাচ্ছেনা না। কেন তারা এখনো পাচ্ছে না- এটা মাননীয় মুখ্যমন্ত্রী দয়া করে তদন্ত করে দেখবেন কি না যে তারে কেইসটার কি হলো বা কি পর্যায়ে আছে।

**শ্রীমানিক সরকার** (মুখ্যমন্ত্রী)ঃ- মিঃ স্পীকার স্যার, আমার মনে হয় এই ব্যাপারে মাননীয় বিরোধীদল নেতা একটু সাহায্য করতে পারেন। আমাদের একটি স্ক্রুটিনি কমিটি আছে। আমি অনুরোধ করব উনি যদি আরেকটা দরখাস্ত করেন

সেই কমিটির কাছে তাহলে ভাল হবে। এবং এই দরখাস্তের সঙ্গে তাদের স্বপক্ষে যে যে কাগজপত্র আছে সবগুলি দিলে এই স্ক্রুটিনি কমিটি সেটা পরীক্ষা করে দেখবে।

**শ্রীজওহর সাহা** (বিরোধী দলনেতা) ঃ- সাপ্লিমেন্টারী স্যার, মাননীয় মুখ্যমন্ত্রী জানাবেন কি আমাদের রাজ্যে স্বাধীনতা সংগ্রামী যারা আছেন তারা কতটাকা করে অনারারিয়াম পাচ্ছেন আমাদের রাজ্য সরকারের তরফ থেকে আমার যদি ভুল হয়ে না থাকে। আমরা জানতাম যে তাদেরকে ১০০ টাকা করে অনারারিয়াম দেওয়া হয়। এই ১০০ টাকাকে বাড়িয়ে ৫০০ টাকা করা যায় কি না এই ধরনের প্রস্তাব রাজ্য সরকারের কাছে আছে কি না মাননীয় মুখ্যমন্ত্রী জানাবেন কি ?

**শ্রীমানিক সরকার** (মুখ্যমন্ত্রী) ঃ- স্যার, রাজ্যে যাঁরা স্বাধীনতা সংগ্রামী আছেন, উনাদেরকে কেন্দ্রীয় সরকারের তরফ থেকে প্রতি মাসে সম্ভবত সাড়ে তিন হাজার বা তিন হাজার সাতশ টাকা করে দেওয়া হচ্ছে। আমাদের রাজ্যে আমরা উনাদের ইতিপূর্বে ১০০ টাকা করে দিয়েছিলাম এবং বর্তমানে সেটা ২০০ টাকা করে দেওয়া হচ্ছে। আর এই ভাতার অংকটা বাড়ানোর ব্যাপারে আমরা ঠিক এক্ষুনি সেভাবে কোন চিন্তা করি নাই। ভবিষ্যতে সেটা ভেবে দেখা হবে।

**মিঃ স্পীকার** ঃ- মাননীয় সদস্য শ্রী গীতামোহন ত্রিপুরা।

(মাননীয় সদস্য শ্রী ত্রিপুরা অনুপস্থিত)

**মিঃ স্পীকার** ঃ- মাননীয় সদস্য শ্রীদীপক কুমার রায়।

**শ্রীদীপক কুমার রায়** (বড়জলা) ঃ- মিঃ স্পীকার স্যার, এডমিটেড্ স্টার্ড কোশ্চেন নাম্বার ১২৮।

**শ্রীসুধীর দাস** (মন্ত্রী) ঃ- মিঃ স্পীকার স্যার, এডমিটেড স্টার্ড কোশ্চেন নাম্বার- ১২৮ ।

**প্রশ্ন**

১. ইহা কি সত্য যে পুর পরিষদ পৌর নির্বাচন ঘোষনার আছে অর্থাৎ ২০০০ইং সনের নভেম্বর মাসের দ্বিতীয় সপ্তাহের মধ্যে পুর পরিষদ থেকে স্টল বন্টনের নাম পুর পরিষধ কর্তৃক প্রেরিত আবেদন পত্রের মাধ্যমে স্টল বন্টনের উদ্দেশ্যে রসিদের মাধ্যমে ৫০০০ (পাঁচ হাজার) টাকা করে আবেদনকারীদের কাছ থেকে প্রথম কিস্তির টাকা নেওয়া হয়,

ক) যদি সত্য হয়ে থাকে তবে আবেদনকারীদের স্টলের এলকমেন্ট ও চাবি দেওয়া হয়েছে কিনা,

খ) যদি না দেওয়া হয়ে থাকে তাহার কারন কি, এবং

গ) কবে নাগাদ তাদের স্টলের এলটমেন্ট ও চাবি দেওয়া হবে ?

**উত্তর**

১. **হ্যাঁ, ইহা সত্য।**

ক) আবেনদনকারীদের স্টলের এলটমেন্ট ও চাবি দেওয়া হয় নাই।

খ) তদানীন্তন পুর কর্তৃপক্ষের প্রণীত স্টল প্রাপকের তালিকায় যথার্থতা নিয়ে অভিযোগ ওঠায় ও এ সংক্রান্ত মাননীয় আদালতের স্থগিতা দেশ থাকায় স্টল বন্টনের আদেশ দেওয়া বা চাবি হস্তান্তর কর স্থগিত রহিয়াছে।

গ) আদালতের আদেশ প্রত্যাহত হলে এবং তদন্তক্রমে যোগ্যতা বিবেচনায় যর্থাথ প্রমানিত হলে স্টলের বন্টন আদেশ দেওয়া হবে এবং চাবি হস্তান্তর করা হবে।

**শ্রী দীপক কুমার রায়** ঃ- সাপ্লিমেন্টারী স্যার, মাননীয় মন্ত্রী জানেন কি যে স্টল বন্টনের জন্য প্রথম কিস্তি বাবদ যে টাকাটা নেওয়া হয়েছিল, সেটা কেসের সঙ্গে সম্পর্কযুক্ত কিনা ? যারা টাকা দিয়েও স্টল পায় নাই তারা কাউন্সিলের চেয়ারম্যানের সঙ্গে সমস্ত পেপারস্ নিয়ে দেখা করে কথা বলেছিলেন। তখন নাকি চেযারম্যান কাগজপত্র দেখে বলেছিলেন, এই ক্ষেত্রে না পাওয়ার কোন কারনই থাকতে পারে না। তিনি নিজে এই ব্যাপারে সন্তোষ্ট। খোঁজ নিয়ে জানা গেল,

জৈনক প্রভাবশালী কাউন্সিলার এবং চেয়ারম্যানের মধ্যে এই ব্যাপারে মত পার্থক্য থাকাতে স্টল বন্টন প্রক্রিয়াটি আটকে আছে। আমি নিজেও এই ব্যাপারে চিঠি দিয়ে চেয়ারম্যান এবং এসেসারের নিকট থেকে এখনও কোন উত্তর পাই নাই। মাননীয় অধ্যক্ষের মাধ্যমে আমি কয়েকটি অভিযোগ দিচ্ছি। তিনি বিষয়গুলি খতিয়ে দেখে শীঘ্রই যথার্থ পদক্ষেপ নিবেন কিনা জানাবেন কি?

**শ্রীসুধীর চন্দ্র দাস** (মন্ত্রী) ঃ- স্যার, আগরতলা শহরের সেন্ট্রাল রোডস্থিত বিবেকানন্দ মার্কেটে স্টল বন্টন করার জন্য আগরতলা পৌরসভা থেকে যখন দরখাস্ত আহ্বান করা হয়েছিল তখন যারা আবেদন করেছিল তাদের মধ্য থেকে ৩৪ জনের কাছ থেকে ৫ হাজার টাকা করে প্রথম কিস্তির টাকা নেওয়া হয়। তখন বলা হয়েছিল প্রত্যেককে ২০ হাজার টাকা করে দিতে হবে। এই সময় স্টল বন্টন সংক্রান্ত অনিয়মের ব্যাপার নিয়ে একটি অভিযোগ আদালত পর্য্যন্ত গড়িয়েছে। কাজেই, আদালতের আদেশ না পাওয়া পর্য্যন্ত এই ব্যাপারে কিছু করা আমার দপ্তরের পক্ষে সম্ভব নয়। আপনার কাছে কোন কাগজ থাকলে আমাকে দেখাতে পারেন। আমি খোঁজ নিয়ে দেখব, ব্যাপারটা কি? কেইস্ করেছেন একজন আবেদনকারী।

**শ্রীদীপক কুমার রায় ঃ**- সাপ্লিমেন্টারী স্যার, মাননীয় মন্ত্রী আবারও কেইসের ব্যাপারে পুনরায় যে চিঠি দেওয়া হয়েছে সেইখানে তৌজি সংক্রান্ত যে টাকা ২০ হাজার টাকা সেটাও দেওয়ার জন্য পার্টি প্রস্তুত হয়েছিল সেটা চিঠির মাধ্যমে বলা আছে। এখানে কোর্টের কোন প্রশ্ন থাকতে পারে না। সেখানে নির্বাচন ঘোষনা হয়েছিল না কেন তাকে বঞ্চিত করা হচ্ছে এবং এই ধরনের অনেক কেইশ আপনি এভিডেন্স চাইলে আমি প্রতিটি কেইস আপনার কাছে পাঠাতে পারব। কেন তাদেরকে দেওয়া হচ্ছে না, কারণ, জানাবেন কি ? ওরা টাকা দিতে রাজী তৌজির দাম যা আছে ২০ হাজার টাকা সেটাও দিতে রাজী আছে। এই চিঠির মাধ্যমে লেখা আছে মাননীয় স্পীকার মহোদয়কে দেওয়া আছে আপনি দেখলে বুঝতে পারবেন। এই ব্যাপারে মাননীয় মন্ত্রী মহোদয় কি উত্তর দেবেন?

**শ্রীসুধীর চন্দ্র দাস** (মন্ত্রী) ঃ- স্যার, আমিতো বললাম কেইসের প্রশ্নটা আমাদের সরকারের কাছে সবচেয়ে বড় এটা এখন কোর্টে আছে এটা এড়ানো যায় না। আপনি বলেছেন যে কোর্টের কোন প্রশ্ন নেই, এটা যদি না হয়ে থাকে তাহলে নিশ্চয় তারা টাকা দিয়েছেন, স্টলের জন্য আবেদন করেছেন নিশ্চয় তারা পাবেন। এগুলি তদন্ত করে আমরা দেখব। কিন্তু যতক্ষন পর্য্যন্ত আমাদের পক্ষে কিছু করা সম্ভব না।

**শ্রীদীপক কুমার রায় ঃ**- সাপ্লিমেন্টারী স্যার, আপনি বার বার বলছে ন কোর্টে বিবেচনাধীন। আমি বার বার বলছি যে রসিদের মাধ্যমে আপনি জানতে পারবেন যে টাকা দেওয়া হয়েছিল নির্বাচন ঘোষনার অনেক আগে। এলোটমেন্ট দেওয়ার জন্য তাদের চাবি দেওয়া রুম দেওয়া। সে চিঠি দিয়ে জানিয়েছে যে কেন আমাকে এলোটমেন্ট দেওয়া হচ্ছে না, রুম দেওয়া হচ্ছে না, চাবি দেওয়া হচ্ছে না ও চিঠি দিয়ে জানিয়েছে যদি তৌজির জন্য ২০ হাজার টাকা দিতে হয় আমি দেওয়ার জন্য প্রস্তুত আমাকে চাবি দিন তারও কোন উত্তর নেই। এবং এটার সঙ্গে কেইসের কোন সম্পর্ক নেই। মাননীয় মন্ত্রী মহোদয় বার বার কেইস দেখাচ্ছেন। এটা কেইসের এক্তিয়ারে পড়ে না। কাজেই, এই ব্যাপারে আপনি কি ব্যবস্থা নেবেন সেটা জানাবেন কিনা?

**শ্রীসুধীর চন্দ্র দাস** (মন্ত্রী) ঃ- স্যার, আমিতো বললাম কেইসের ঘটনা থাকায় আমরা এগুলি করতে পারছি না। করছি যে কেইস আছে, যদিও তারা ৫ হাজার টাকা করে জমা দিয়েছে, ১০ হাজার টাকা জমা দেওয়ার কথা প্রথম কিস্তিতে ৫ হাজার টাকা জমা দিয়েছেন। কাজেই, যেখানে কোটে মামলা আছে সেখানে আমাদের পক্ষেতো কোর্টকে বাদ দিয়ে কিছু করা যায় না। উনি বলেছেন কেইস নেই, আমি বলেছি কেইস আছে কোনটা সত্য এটাতো বিভ্রান্তির মধ্যে ফেলে দিচ্ছেন

হাউসকে। আমি পরিষ্কার জানি যে এটা একটা মামলা করেছেন যে এটা অনিয়ম হয়েছে, নিয়ম বর্হিভূত কাজ হয়েছে। কোর্ট থেকে আদেশ দিয়েছে এগুলি যতক্ষন পর্য্যন্ত ক্লিয়ার না হবে ততক্ষন পর্য্যন্ত স্টল বন্টন করা যাবে না। সেই জায়গায় দপ্তর বা পৌর পরিষদের পক্ষে কি করার থাকতে পারে?

**শ্রীনগেন্দ্র জমাতিয়া** ঃ- স্যার, আমি বলছি।

**মিঃ স্পীকার** ঃ- না, না, অনেকগুলি হয়েছে। ঠিক আছে নগেন্দ্রবাবু বলেন।

**শ্রীনগেন্দ্র জমাতিয়া** ঃ- সাপ্লিমেন্টারী স্যার, মাননীয় মন্ত্রী মহোদয় বলেছেন যে, ৩৪ জনের কাছ থেকে ৫ হাজার টাকা করে নেওয়া হয়েছে। তাহলে সুনির্দিষ্টভাবে ৩৪ জনের টাকাও সংগ্রহ করা হয়েছে। এবং টাকা সংগ্রহ করার পরে অভিযোগ এসেছে। মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কিনা যে সুনির্দিষ্টভাবে এই অভিযোগটা কি? দুইনং হচ্ছে, অভিযোগ কি পুরা লিস্টের বিরুদ্ধে নাকি কতিপয় নামের তালিকার বিরুদ্ধে? যদি সেটা হয় তাহলে যাদের বিরুদ্ধে কোন অভিযোগ নেই তাদের ক্ষেত্রে কেন এই অচল অবস্থা থাকবে এটা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কিনা?

**শ্রীসুধীর চন্দ্র দাস** (মন্ত্রী) ঃ- স্যার, ঘটনাটা হলো স্টল বন্টনের জন্য পৌর পরিষদ থেকে বিজ্ঞাপন দিয়েছিল, সবাই দরখাস্ত করেছেন তারমধ্যে স্ক্রুটেনি হয়েছে, বাছাই করা হয়েছে, প্রথম কিস্তিতে টাকা নেওয়া হয়েছে। যাদের বাছাই করেছেন তাদের মধ্যে এমন ব্যক্তি আছেন যে আসলে স্টল পাওয়ার যে কেটাগরি যে নিয়মে পাওয়ার কথা সেই নিয়মের মধ্যে পড়ে না। স্বাভাবিকভাবে তার বিরুদ্ধে পৌর পরিষদ- এর কাছে তারা গিয়েছে কথাবার্তা বলেছে কোন কার্যকরী ব্যবস্থা হয়নি, বাধ্য হয়েছে কোর্টে যেতে। তবে ৩৪ জন ৫ হাজার টাকা করে জমা দিয়েছে। প্রত্যেকে ২০ হাজার টাকা দেওয়ার কথা, প্রথম কিস্তিতে ৫ হাজার টাকা দিয়েছে। টাকার রসিদ সমস্ত কিছু আছে এই ব্যাপারে কোন প্রশ্ন নেই। প্রথম কিস্তিতে পাঁচ হাজার করে দিয়েছে। টাকা দেওয়ার রসিদও আছে। কিন্তু যখন প্রশ্ন উঠল যে পাওয়া ক্ষেত্রে যারা সত্তিকারের প্রার্থী এখানে সেইভাবে বাসাই করা হয়নি। এই পয়েন্ট এ যখন ক্যাস করা হয়েছে তখন কোর্ট থেকে বলা হয়েছে যে এটা সঠিকভাবে বন্টন করা হয়নি। এবং সঠিক বাসাই না করে বন্টন করা হবে স্থগিত রাখার জন্য।

**শ্রীপ্রশান্ত কপালী** (বনমালীপুর) ঃ- মাননীয় মন্ত্রী কি জানাবেন যে ষ্টল বন্টনের ক্ষেত্রে পৌরপরিষদ থেকে কোন বিজ্ঞাপণ দেওয়া হয়েছিল কি না? পৌরপরিষদের কোন সিদ্ধান্ত ছাড়া এই ধরণের কোন ষ্টল বন্টন করা যায় কি না?

**শ্রীসুধীর চন্দ্র দাস** (মন্ত্রী) ঃ- স্যার পৌরপরিষদের সিদ্ধান্ত ছাড়া এই কাজ করতে পারে না। এটা ঠিক আছে। আমি যতটুকু জানি তারা সিদ্ধান্ত করে ঘোষণা করেছেন যে আমরা ষ্টল বন্টন করব। এই সিদ্ধান্তের কপি এই এক্ষনেই এখানে দেওয়া সম্ভব না।

**শ্রীরতনলাল নাথ** ঃ- সাপ্লিমেন্টারী স্যার, এখানে মাননীয় মন্ত্রী বলেছেন যে যথার্তর্তা নিয়ে একটা প্রশ্ন আছে, আবমার বলেছেন যে আদালতে মামলা আছে, এটা ঠিক আদালতে মামলা থাকলে এটা উনার কিছুই করার নাই। এখন আমার প্রশ্ন মামলাটা কে করেছে, এটা কি পৌরপরিষদ করেছে না কি পাব্লিক ইন্টারেস্টে কেউ করেছে, এটা জানা দরকার। সাথে সাথে যদি কোর্ট সিদ্ধান্ত নেয় তা হলে পরবর্তী সময় যথাতর্তা বিষয়ে পৌরপরিষদ আর বিচার করতে পারবে না। তাহলে দুটু ভাগ হবে না ভাগ একটাই হবে। কোর্ট স্টেল [illegible] সেটাই স্টেল এখানে দু রকম হতে পারে না। এখানে দুরকম বলেছেন যথার্ততা নিয়ে অভিযোগ উঠেছে তাই আমরা তদন্ত করছি, দ্বিতীয় হচ্ছে কোর্টে মামলা চলা কালানী কোন তদন্ত হয় না কি, সুতরাং আমার প্রশ্ন- এটা কি পৌরপরিষদ ক্যাস করেছে না কোন পাব্লিক ইন্টারেস্টে রিলেটেড ক্যাস করেছে, যদি করে থাকে কে করেছে, তার ক্যাস নম্বার কি এবং বর্তমানে কি পর্যায়ে রয়েছে?

**শ্রীসুধীর চন্দ্র দাস** (মন্ত্রী) ঃ- স্যার, আমি বুধ হয় মাননীয়সদস্যকে বুঝতে পারনি। যিনি কর্তা দীপকবাবু উনি

বলেছেন যে ওনার কাছে কাগজ পত্র আছে ক্যাসের কোন ব্যাপারে নেই। আমি বলেছি ঐ কাগজপত্রগুলি যদি দেন ক্যাসের সঙ্গে যদি সম্পর্ক না থাকে তাহলে আমরা এইগুলি খুজ করে দেখব। কাজেই ক্যাস নেই এই কথাটা আলি বলিনি ক্যাস আছে। ক্যাস করেছে শ্রীমতি সম্পা রায়। স্বামী- সঞ্জীব বরণ রায়। ক্যাস নম্বর এখন আমার কাছে নেই।

**শ্রীদীপক কুমার রায় ঃ**- স্যার ক্যাসের সঙ্গে এটার কোন সম্পর্ক নেই। এটা ক্যাস দেওয়া হয়েছে নির্বাচন ঘোষণার পর কেন দেওয়া হলো। এটা নির্বাচন ঘোষণার সঙ্গে কোন সম্পর্ক নেই এই ধরনের ২৫টা ক্যাস হয়েছে যেটা নির্বাচন ঘোষণার সঙ্গে কোন সম্পর্ক নেই। ওয়ান অব স্ট্যান্ড আপনার কাছে প্ল্যাস করা হয়েছে। দরকার হলে আর ২৪টা ক্যাস দেওয়া যাবে। আমি চাই এইগুলির তদন্ত হউক, বিচার হউক। সে কি করেছে ৫ হাজার টাকা নেওয়ার পর এখানে তার চিঠি আছে এখানে লেখা আছে তজির জন্য ২০ হাজার টাকা দিতে হবে। ক্যাসের সঙ্গে এটা কোন সম্পর্ক নেই এই কারণে আমি আপনার ঘোচরে আনলাম।

**শ্রীরতনলাল নাথ ঃ**- এখানে প্রশ্ন করেছেন দীপক কুমার রায় অনেক দিন আগে। তিনি জানেন এই প্রশ্নটা আজকে আসবে। তাই তিনি ক্যাস রেফার করেছেন। তাই মাননীয় মন্ত্রীর কাছে জানতে চাই এই ক্যাস নম্বর কত বর্তমানে এই ক্যাস কি পর্যায়ে রয়েছে ?

**(গন্ডগোল)**

**শ্রীদীপক কুমার রায় ঃ**- এটা এর সঙ্গে কোন সম্পর্ক নেই। কেইস করা হয়েছে নির্বাচন ঘোষণার পরে, কেন দেওয়া হলো। এটা নির্বাচন ঘোষনার সঙ্গে কোন সম্পর্ক নেই। এই রকম ২৫টা কেইস আছে। এটা আপনার কাছে প্লেইস্ করা হয়েছে। যদি বলেন আরো ২৪ , ২৫ টা কেইস দেওয়া যাবে। আমি চাইছি এইগুলির ইনকুয়ারী হউক এবং এখানে বলা হয়েছে ৫ হাজার টাকা নেওয়ার পর বাই ইনস্টলমেন্ট তাকে টাকা দেওয়ার জন্য। চিঠি আছে। এটা কেইসের সঙ্গ রিলেটেড না। চেয়ারম্যান সাহেব বলেছেন যে আমার হাত পা বাঁধা। আমি অসহায়। চেয়ারম্যান সাহেব বলেছেন যে জনৈক কমিশনার সাহেব করাচ্ছে।

**শ্রীরতনলাল নাথ ঃ**- স্যার দীপকরায় প্রশ্নটা অনেক আগে জমা দিয়েছেন। আজকে এটার উত্তর আসবে জানেন। উনি রেফার করেছেন কেইস। কেইস নাম্বার কত, কে করেছেন কেইস, এটা এই পর্য্যন্ত রয়েছে এটা উনি বলবেনা? এখানে নিশ্চই কেইস করেছে পৌরপরিষদকে পার্টি করা হয়েছে। পৌর পরিষদের লয়িয়ার রয়েছে।

**(গন্ডগোল)**

**শ্রীরতনলাল নাথ ঃ**- পৌরপরিষদকে করেছে পার্টি। পৌরপরিষদে প্রত্যেক তারিখে তারিখে থাকছে। সেটা বলতে পারছেন না কেন?

**শ্রীসুধীর চন্দ্র দাস** (মন্ত্রী) ঃ- স্যার, কেইসের রেকর্ড আমার কাছে এখন নেই। পরবর্ত্তী সময়ে স্পীকারের কাছে দিয়ে দেব। কেইস করেছেন এটা ঠিক, আমি দায়িত্ব নিয়ে বলছি। হাই কোর্টে কেইস করেছে।

**(গন্ডগোল)**

**শ্রীরতনলাল নাথ ঃ**- পৌরপরিষদের করেছে পার্টি। পৌরপরিষদ প্রত্যোক তারিখে তারিখে থাকছে। সেটা বলতে পারছেন না কেন?

**শ্রীসুধীর চন্দ্র দাস** (মন্ত্রী) ঃ- স্যার, কেইসের রেকর্ড আমার কাছে এখন নেই। পরবর্তী ঠিক, আমি দায়িত্ব নিয়ে বলছি। হাইকোর্টে কেইস করেছে।

(গন্ডগোল)

**মিঃ স্পীকার ঃ**- বসুন, বসুন অনেক হয়েছে।

**শ্রীরতনলাল নাথ ঃ**- এই ভাবে হাউজে রিপ্লাই দিলে কি করে হবে।

**মিঃ স্পীকার ঃ**- মাননীয় মন্ত্রী তো রিপ্লাই দেবে।

**শ্রী সুধীর চন্দ্র দাস** (মন্ত্রী) ঃ- স্যার, আমার বক্তব্য হলো, এই যে বিষয়টা নিয়ে প্রশ্ন তুলেছেন এইগুলিতো পুরানো কথা বল্লে অনেক কিছু হয়ে যাবে ।

(গন্ডগোল)

**মিঃ স্পীকার ঃ**- পুরাতন কথা বলে লাভ নেই। মাননীয় মন্ত্রী মহোদয়কে বলতে দিন।

**শ্রীসুধন দাস (রাজনগর) ঃ**- স্যার, ১৫ হাজার টাকা করে নিয়েছে এই রকম তথ্য মাননীয় মন্ত্রী মহোদয়ের কাছে আছে কিনা ? সেটা মাননীয় মন্ত্রী মহোদয় তদন্ত করে দেখবেন কিনা ? রসিদ ছাড়া ২৫ হাজার টাকা নিয়েছে আর রসিদ দিয়েছেন ৫ হাজার টাকার।

(গন্ডগোল)

**মিঃ স্পীকার ঃ**- মাননীয় সদস্যগন প্লীজ বসুন। বসুন।

**শ্রীসুধন দাস ঃ**- স্যার যারা টাকা নিয়েছে তারা এখন বাড়ীঘরে থাকতে পারছেনা।

(গন্ডগোল)

**মিঃ স্পীকার ঃ**- প্লিজ বসুন, বসুন। অনেক হয়েছে, বসুন। মাননীয় সদস্য শ্রীপদ্মকুমার দেববর্মা মহোদয়।

**শ্রীপদ্মকুমার দেববর্মা** (রামচন্দ্রঘাট) ঃ- স্যার, আমার এডমিটেড কোশ্চেন নাম্বার ২৭৫ ।

**মিঃ স্পীকার ঃ**- এডমিটেড কোশ্চেন নাম্বার ২৭৫ ।

**শ্রীনিরঞ্জন দেববর্মা** (মন্ত্রী) ঃ- মাননীয় অধ্যক্ষ মহোদয়, এডমিটেড কোশ্চেন নং- ২৭৫.

**প্রশ্ন**

১) ইহা কি সত্য, যে খোয়াই, টাউনে সরকারী দ্বাদশ শ্রেনী বিদ্যালয়ের যে ছাত্রাবাস ছিল বর্তমানে সেখানে একজনও ছাত্র নেই,

২) ইহাও কি সত্য যে, সংস্কার না করায় উক্ত ছাত্রাবাস থাকার অনুপযুক্ত হয়ে গেছে, এবং

৩) যদি সত্য হয় তা হলে ইহার কারন?

**উত্তর**

১) না, ইহা সম্পূর্ণ সত্য নহে।

২) না, ইহাও সম্পূর্ণ সত্য নহে।

৩) প্রশ্নই উঠে না।

**শ্রীপদ্ম কুমার দেববর্মা ঃ**- সাপ্লিমেন্টারী স্যার, সরকারী বালক দ্বাদশ শ্রেনী বিদ্যালয়ে খোয়াই বর্তমান শিক্ষা বর্ষে সিক্স থেকে এলিভেন পর্য্যন্ত প্রচুর উপজাতি ছাত্র সেখানে ভর্ত্তি হয়েছে। আমার জানা বা এখানে মাননীয় মন্ত্রী উত্তরে বলেছেন ইহা সম্পূর্ণ সত্য নহে। এখানে কি একজনও ছাত্র ছিল না এটাও কি সম্পূর্ন সত্য নহে। যদি এটা হয় তাহলে বর্তমানে কতজন ছাত্র এই হোস্টেলে আছে এবং তারা কোথায় আছে। এবং সংস্কারের অভাবে ছাত্রবাসটি অনুপযুক্ত হয়ে গেছে এটাও তিনি অস্বিকার করলেন কিন্তু আমার জানা এখানে এই সংস্কারের অভাবে ছাত্ররা থাকতে পারছে না এবং তার

জন্য কিছু ফান্ড প্লেইজ করা হয়েছে। এই ফান্ডের টাকাটা কোন দপ্তরকে দেওয়া হয়েছে, শুনেছি এড্যুকেশন দপ্তরকে দেওয়া হয়েছে। যদি ফান্ড প্লেইজ করা হয়ে থাকে তাহলে এত বিলম্বিত হওয়ার কারনটা কি? এটা মাননীয় মন্ত্রী জানাবেন কি?

**শ্রীনিরঞ্জন দেববর্মা** ঃ- মাননীয় অধ্যক্ষ মহোদয়, খোয়াই - এ সরকারী দ্বাদশ শ্রেনী বিদ্যালয়ে দুটো উপজাতি ছাত্রাবাস আছে। ১নং ছাত্রাবাসটি হচ্ছে ষষ্ঠ শ্রেনী থেকে দশম শ্রেনী পর্য্যন্ত। এবং ২নং ছাত্রাবাসটি হচ্ছে একাদশ শ্রেনী থেকে দ্বাদশ শ্রেনী পর্য্যন্ত উপজাতি ছাত্রদের জন্য।

১নং ছাত্রাবাসটি ২০০১ইং সালের ফেব্রুয়ারী মাস হতে বন্ধ হয়ে আছে কেননা। ইহা অতি সত্বর সংস্কার করা প্রয়োজন। এই ছাত্রবাসটি আপাতত বন্ধ হলেও আবাসিক ছাত্রদের জন্য অলটারনেটিভ ব্যবস্থা করা হয়েছে। ছাত্রাবাসের যে ২৯ জন ছাত্র থাকতেন তাদের মধ্যে ১৫ জন ২নং ছাত্রাবাস স্থানান্তর করা হয়েছে এবং বাকি ছাত্ররা নিজেদের ইচ্ছামত নিজেদের সুবিধা অনুসারে অন্য জায়গায় ব্যবস্থা করে নিয়েছেন। এখানে উল্লেখ করা যেতে পারে ছাত্রদের থাকার প্রয়োজনীয় ব্যবস্থা করার জন্য একটি ও. বি. বি. টাইপে দালান বাড়ি নির্মাণ করা হয়েছে। এবং ২০০১ ইং সনের মধ্যে স্কুল কর্তৃপক্ষকে হস্তান্তর করা হবে নির্মান করা হবে নির্মাণ কাজও প্রায় সম্পূর্ণ হয়ে গেছে। ১ নং ছাত্রাবাসের সংস্কার কাজও অতি সত্বর সম্পূর্ণ হইবে। স্কুলের প্রধান শিক্ষক মহাশয় ও হোস্টেল সুপার সংস্কার কার্য্যটির তত্ববধান করছেন এবং কাজটা যথা শ্রীঘ্রই সম্পূর্ণ করার জন্য বলা হয়েছে।

**শ্রীপ্রশান্ত দেববর্মা** (সালেমা) ঃ- ১ নং ছাত্রবাসের যে ছাত্ররা ২নং ছাত্রাবাসে যে থাকে তো ২নং ছাত্রাবাসের ছাত্ররা কোথায় থাকে।

**শ্রীনিরঞ্জন দেববর্মা** ঃ- স্যার ২নং ছাত্রাবাসেই থাকেন। ওখানে একোমুডেশানের ব্যবস্থা আছে বলেই সেখানে ওদেরকে হস্তান্তর করা হয়েছে।

**শ্রীশ্যামাচরণ ত্রিপুরা** ঃ- আপনি বলেছেন ফেব্রুয়ারী মাস থেকে এটা সংস্কারের অভাবে জন্য হস্তান্তর করা হয়েছে ছাত্রদেরকে। তো ফেব্রুয়ারী থেকে এই আগষ্ট মাস, এই ছয় মাসের মধ্যেই কাজ সম্পূর্ণ হয়ে যাবে কাজ কি এতই কঠিন যে এতোদিন লাগবে। মাননীয় মন্ত্রী মহোদয় বলুন স্পষ্ট করে যে কতদিন সময় লাগবে।

**শ্রীনিরঞ্জন দেববর্মা** ঃ- মাননীয় অধ্যক্ষ মহোদয় এখানে বলা হয়েছে যে এক নং ছাত্রবাসের কাজ অতি সত্বর সম্পাদন হবে এই কাজটি স্কুলের প্রধান ও হোস্টেল সুপারে তত্বাবধানে রয়েছে এবং কাজ শিঘ্রই সম্পন্ন করার জন্য বলা হয়েছে। এখন এই কাজের দায়িত্বে যারা তদারকি করছেন প্রধান শিক্ষক এবং হোস্টেল সুপার তারা বলছেন যে তাড়াতাড়ি কাজ টি শেষ করা হবে তবে একটি নির্দ্দিষ্ট তারিখ দেওয়া সম্ভব হবে না।

**শ্রীশ্যামাচরণ ত্রিপুরা** ঃ- যে কোন কাজের একটা সময় থাকে, এবং টাইম ফ্রেম ছাড়া কাজ করবে এটা কি হয়? এটা বলতে হবে যে ডিসেম্বর মাসের মধ্যে কাজ শেষ করতে হবে জানুয়ারীতে নুতন একাডেমিক সেশানে ভর্তি হলে পরে থাকতে পারেন তার জন্য মাননীয় মন্ত্রী নির্দ্দেশ দেবেন কি না ?

**শ্রীনিরঞ্জন দেববর্মা** (মন্ত্রী) ঃ- এটা যথা সম্ভব তাড়াতাড়ি করার জন্য দপ্তরের তরফ থেকে উদ্যোগ নেওয়া হবে।

**শ্রীপদ্ম কুমার দেববর্মা** ঃ- সাপ্লিমেন্টারী স্যার, আমার জানা মতে একজন ব্লকের অফিসারের কাছে এই দায়িত্বটা দেওয়া হয়েছে কাজ করার জন্য, আর এখানে প্রধান শিক্ষক বা হোস্টেল সুপার জানেন না তার জন্য কাজের বিলম্ব হচ্ছে এবং আমি আরেকটা প্রশ্ন মাননীয় মন্ত্রী মহোদয়ের কাছে যে কত টাকা সেখানে প্লেস্ করা হয়েছে সংস্কারের জন্য।

**শ্রীনিরঞ্জন দেববর্মা** (মন্ত্রী ) ঃ- এই তথ্যটা আপাতত আমার কাছে নেই।

**মিঃ স্পীকার ঃ**- মাননীয় সদস্য শ্রী কাজল চন্দ্র দাস।

**শ্রীকাজল চন্দ্র দাস** (কল্যাণপুর) ঃ- এ্যাড্‌মিটেড্ কেশ্চেন্ নং ১৩০।

**শ্রীকেশব মজুমদার** (মন্ত্রী) ঃ- এ্যাড্‌মিটেড্ কেশ্চেন্ নং

**প্রশ্ন**

১) কল্যাণপুর থানার অন্তগর্ত কমলনগর বাজারে কতজন ঔষধ বিক্রেতার বৈধ লাইসেন্স আছে,

২) যাদের বৈধ লাইসেন্স নেই তাদের ব্যাপার বেকার কি ব্যবস্থা নেবেন এবং

৩) অনতিবিলম্বে অবৈধ ঔষধ বিক্রেতাদের বিরুদ্ধে উপযুক্ত শাস্তি বিধানের ব্যবস্থা করা হবে কি না ?

**উত্তর**

১) কমলনগরে মাত্র দুইজন বৈধ লাইসেন্স প্রাপ্ত ঔষধ বিক্রেতা আছে। তাদের নাম ঃ

ক) শ্রী সুরেশ চন্দ্র দেবনাথ, আনন্দময়ী মেডিক্যাল হল,

খ) শ্রী নির্মল দেবনাথ, মেডিকেল কিউর।

২) যাদের বৈধ লাইসেন্স নাই তাদের বিরুদ্ধে ড্রাগস্ এন্ড কসমেটিক্স এ্যাক্ট্ অনুযায়ী ব্যবস্থা নেওয়া হবে।

৩) তাদের বিরুদ্ধে তদন্ত করার পর অনতিবিম্মেব আইন অনুযায়ী ব্যবস্থা নেওয়া হবে।

**শ্রীকাজল চন্দ্র দাস ঃ**- সাপ্লিমেন্টারী স্যার, মাননীয় মন্ত্রী যেটা বলেছেন ঠিক দুই জনের লাইসেন্স আছে কিন্তু এখনো মোহরছড়া বাজারে কেয়ার এন্ড কিউর এর চিত্তরঞ্জন দেবনাথ, সুধীর দেবনাথ, কাজল ঘোষ, অনীল রায় এই চার জন রমরমা ভাবে ব্যবসা চালাচ্ছে। এবং তাদের থেকে ঔষধ নিয়ে অনেকে অসুস্থ হয়ে পরেছেন। কিন্তু পরবর্তী সময় তেলিয়ামুড়া বা কল্যানপুর হসপিটাল থেকে সুস্থ হয়েছে। যেমন কেয়ার এন্ড কিউর এর মালিক চিত্তরঞ্জন দেবনাথ এবং সুধীর দেবনাথ এরা প্রত্যেকে শাসক দলের লোক। তারা জোর দিয়ে বলে যে আমরা এখানে ব্যবসা রব কেউ কিছু করতে পারবে না। মাননীয় এর উদ্যোগটা আমি স্বাগত জানাই এবং এটার জন্য যাতেব্যবস্থা নেওয়া হয় সেই জন্য মানীয় মন্ত্রীর কাছে দৃষ্টি আকর্ষন করছি।

**শ্রীকেশব মজুমদার** (মন্ত্রী) ঃ- স্যার, মাননীয় সদস্য দেখছি একটু কম খবর টবর রাখেন এখানে চার জন না এখানে সাত জন বিনা লাইসেন্সে ব্যবসা করছে। আমাদের এখানে যে হিসাব আছে, সেই অনুযায়ী এখানে ৭ জন ব্যবসায়ী ওখানে ব্যবসা করছেন। যাদের কোন লাইন্সেস নেই। এই ৭ জনের মধ্যে আছেন, ভারত দেবনাথ , রাজ কুমার রায়, অনিল রায়, সুধীর দেবনাথ, বিশ্বজিৎ দেবনাথ, শিবাজী সরকার এবং অজিত দাস ওরা ওখানে বিনা লাইসেন্সে ব্যবসা করছে। কাজল ঘোষের ওখানে নাম নেই, কারোর দোকানে হয়তো থাকতে পারে, এটা অন্য ব্যাপার না। কিন্তু যাদের দোকানের মালিক আছে তাদের নাম আমি বলছি, এই কয়েকটা। গত এপ্রিল মাসেই আমরা তাদের বিরুদ্ধে ব্যবস্থা নেওয়ার জন্য সমস্ত কিছু ইনকোয়ারী হয়ে এসেছে। সেই অনুযায়ী ব্যবস্থা নেওয়া হবে।

**শ্রীমানিক দে (মজলিশপুর)** ঃ- মাননীয় মন্ত্রী বলেছেন, বৈধ লাইসেন্সের মাধ্যমেই এই জাতীয় ম্যাডিক্যাল অর্থাৎ ঔষধ বিক্রির দোকানগুলি দেওয়া হয়। আমরা [illegible] ছি গ্রামে গঞ্জে এব বিভিন্ন জায়গার এই দোকান গুলিতে বিক্রি করছে। এই গুলি বৈধ লাইসেন্স দেওয়ার ক্ষেত্রে পদ্ধতিটা কি, নিশ্চয়ই একটা নিয়মাবলী আছে, সেই নিয়মাবলী অনুসারে মেডিক্যাল ডিপার্টমেন্ট থেকে এই নিয়মাবলী বলা হয়েছে। নির্দিষ্ট সময় বিজ্ঞপ্তি দেওয়া বা কারা কারা এর জন্য দরখাস্ত করতে পারেন, এই ধরনের কতগুলি নিয়মাবলী আছে কিনা, এটাকে স্পষ্ট করা। দ্বিতীয় বিষয়টা, এখানে দেখা গেছে যে সমস্ত দোকানগুলি আছে, এই গুলির বিরুদ্ধে বলা হয়েছে বা যাদের বৈধ অনুমতী পত্র নেই, তাদের বিরুদ্ধে সময় সময়

ব্যবস্থা গ্রহন করার জন্য সম্ভবত যে ড্রাগ কনট্রোল বোর্ড বা এই জাতীয় একটা সংস্থা আছে। এই জাতীয় বৈধ অনুমতি নেই অথচ ব্যবস্থা নেওয়া হয়েছে, বা ধরা হয়েছে, এই সংখ্যাটা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি না। গত এক বছরের মধ্যে কত জনের বিরুদ্ধে এই জাতীয় বৈধঅনুমতি পত্র ছিল না, তাদের বিরুদ্ধে ব্যবস্থা নেওয়া হয়েছে, এই সংখ্যাটা মাননীয় মন্ত্রী জানাবেন কিনা।

**শ্রীকেশব মজুমদার** (মন্ত্রী) ঃ- স্যার, এটা আলাদা আলাদা ভাবে প্রশ্ন করলে আমি সারা রাজ্যে কি অবস্থা সেটা বলতে পারব। আমাদের ড্রাগ লাইসেন্স দেওয়ার যে নিয়মকানুন আছে সেই ড্রাগ লাইসেন্স দেওয়ার নিয়মকানুন- এর মধ্যে প্রথম তো জায়গা থাকতে হবে, ঘর থাকতে হবে। ঔষধ পত্র রাখার জন্য যে রকম উপযুক্ত ঘর দরকার সেইগুলি রাখতে হয়। তাদের সঙ্গে একজন ফার্মাসি যা আছে, যাদের ফার্মাসিষ্ট দরকার, হয়, তারপর আমরা তাদের লাইসেন্স ইত্যাদি দেই। লাইসেন্স দেওয়ার ক্ষেত্রেতে আমাদের ড্রাগ ইনসপেনটিং অথরিটি যারা আছেন, তারা ইনকোয়ারী করেন। এই ইনকোয়ারীর উপর নির্ভর করে তাদের সই সমস্ত দেওয়া হয়। এটা ঠিক আছে। কিন্তু কিছু কিছু অঞ্চলে এই ধরনের দোকান আছে যে গুলি লাইসেন্স ছাড়াই, এই ধরম্বরন কিছু কাজ কর্ম করছে। যদিও আমাদের ড্রাগ ইনস্পেকটর আছেন, কিন্তু রাজ্যের তুলনাই ড্রাগ ইনস্পেকটর এর সংখ্যা খুব কম। অন্তত ১০ জন ড্রাগ ইনসেপেক্টর আছেন। আগে যখন ১০ টা ড্রাসাব-ডিভিশন ছিল, তখন সেই অনুযায়ী পোষ্ট তৈরী করা হয়েছিল। এখন তো সাব- ডিভিশন বেড়ে গেছে, দোকান বেড়ে গেছে, এবং লোক ও বেড়ে গেছে কিন্তু সেই অনুসারে ইন্‌সপেক্টরের সংখ্যা বাড়েনি। যার ফলে একজন ইনসপেকটর কাজ বিভিন্ন জায়গায় দায়িত্ব থাকছে। আর কেন্দ্রের কাজ বেড়েছে, যার ফলে ইন্‌সপেকশন পরে যায়, তার জন্য রিপোর্ট যায় এবং ব্লাড টেষ্ট রিপোর্ট ইত্যাদি করতে হয়। যার জন্য সমস্ত ব্যাপারটা জটিল আকার ধারন করছে। যার ফলে আমরা এখন ডিসট্রিক ওয়াইজ ড্রাগ ইন্সপেক্টর দিতে পারি নাই। ডিসট্রিক ওয়াইজ ড্রাগ ইন্সপেকটর দিয়ে সমস্ত বাজার প্রত্যান্ত এলাকায় কাজ করা কঠিন। যার ফলে এখানে ঘাটতি থেকে যাচ্ছে। যার ফলে সব সময় সবটা এই রকম যা আছে তাদের সংখ্যাটা বার করা যাচ্ছে না বা বলা যাচ্ছে না। এবং সময় মত ব্যবস্থা নেওয়ার ক্ষেত্রেও অসুবিধা হয়ে যায়। এই জন্য আমরা বলছি, যাদের বিরোদ্ধে এই ধরনের অভিযোগ থাকে সেই অভিযোগ জানানোর জন্য। দ্বিতীয়তঃ প্রশ্নটা এসেছে, লাইসেন্স দেওয়ার পদ্ধতি ইত্যাদি। বা ফর্ম নিতে তো কোন বাদা নেই, ফর্ম আনতে পারেন। ফর্ম যদি না দেয় সেটা আমরা দেখব। ফর্ম না ও দেওয়া কোন প্রশ্ন নেই। ফর্ম নিতে বাধা হওয়ার কোন প্রশ্ন নেই, বরং যারা দরখাস্ত করবে সকলকে লাইসেন্স দেওয়া হবে। এমন তো কোন ব্যাপার না। যে ক্রাইটেরিয়া আছে সেই ক্রাইটেরীয়ার মধ্যে যারা পরবে তারাই পাবেন। সুতরাং যদি এই রকম হয়ে থাকে নিশ্চয়ই আমরা সেই গুলির ব্যবস্থা নেব। যাতে সকলেই পেতে পারেন।

**মিঃ স্পীকার** ঃ- প্রশ্ন পর্ব শেষ। যে সমস্ত তারকা চিহ্নিত প্রশ্নের মৌখিক উত্তর দেওয়া সম্ভব হয়নি সেগুলোর মাননীয় লিখিত উত্তর এবং তারকাবিহীন প্রশ্নগুলির উত্তর পত্র সভার টেবিলে পেশ করার জন্য মাননীয় মন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি।

**শ্রীশ্যামাচরণ ত্রিপুরার** ঃ- এলোপ্যাথিক ঔষধ প্যারাসিটামলকে গুড়া করে হোমিও প্যাথিক বড়ি করে খাওয়ায় এবং একটা প্যারাসিটামলের দাম ৫০ পয়সা ওরা নিচ্ছে ৫ টাকা, এটা একমাত্র মরাছড়াতে হচ্ছে। এই সম্পর্কে মাননীয় মন্ত্রী অবগত আছেন কিনা, থাকলে ব্যবস্থা নেওয়া হবে কিনা ?

**শ্রী কেশব মজুমদার** (মন্ত্রী) ঃ- স্যার, এটা আমার জানা নেই। তবে এই ধরনের অভিযোগ মারাত্মক অভিযোগ এটা এই যদি হয় আমরা নিশ্চয়ই খোঁজ করে দেখব।

**ANNEXURE- 'A'&'B"**

**MATTER RAISED BY MEMBERS**

**শ্রীরতনলাল নাথ ঃ-** এখানে মাননীয় মুখ্যমন্ত্রী আছে কিন্তু শিক্ষামন্ত্রী নেই, আমাদের রাজ্যের একটা ছেলে ভট্টপুকুর বাড়ী সমেন ভৌমিক সে একটা মার্কমেধাবী ছাত্র সে জয়েন্ট এনট্রাসে সিলেক্ট চন্ডীগরে আর্কিকেক্ট কলেজে পড়তে যায়। ১৩ই আগষ্ট ভর্ত্তি হওয়ার পর ১৩ তারিখ থেকে ১৮ তারিখ পর্যন্ত তাকে প্রচন্ডভাবে টর্চারিং করে তার প্রাইভেট পার্ট অব দি বডি এবং তার টাকা পয়সা রেখে দেওয়ার পরে অনেক কষ্টে সেখান থেকে পালিয়ে এসে দিল্লীতে ১৮ তারিখ থাকার পর ১৯ তারিখ থেকে ২১ তারিখ দিল্লীর স্টেশনে কাটিয়েছে। টাকা পয়সা ছিল না অন্য জায়গায় ত্রিপুরা ভবনে গিয়ে ছিল যেহেতু রাজধানীর কোটা নেই সেই জন্য আসতে পারেনি, সে এসেছে কালকের মেইলে। কলিকাতার ত্রিপুরা ভবন তাকে সাহায্য করে দিয়েছে এবং তাকে আগরতলা পাঠিয়েছে। ২১ তারিখে এসে সে জি. বি হাসপাতালে ট্রিটমেন করে এবং তার সমস্ত জিনিস পত্র, টাকা পয়সা, ইনস্টিটিউশনের সব চন্ডিগর কলেজে থেকে যায়। এই ব্যাপারে রাজ্যের মুখ্যমন্ত্রী, চীফ্ সেক্রেটারী, এডুকেশন মিনিষ্টার, ডাইরেক্টর অব হায়ার এডুকেশন- এ সমেন ভৌমিক চিঠি দেয়। তার বাবা নেই, একমাত্র মা রয়েছে। এখন সে মানসিক অশান্তিতে ভুগছে। এখানে স্যার, একটা জিনিস আছে এই মাসেই সুপ্রীম কোর্ট একটা জাজমেন্ট দিয়েছে। পারালাইডজ্ কলেজেজ ফর রেগিং সি এইচ্ এফেক্ট কেটি টেকিং এ সিরিয়াস নোট অভ রোগং ইন এডুকেশন্যালি ইন্স্টিটিউশনস দি সুপ্রীমকোর্ট হেজ্ ওয়ার্নড' দ্যাট ইফ দি মেনেজেজ্ ইজ নট চেকড় ফরটি দিইন্স্টিটিউশন এবিলেশন টু ইউনিভারসিটিজ্ এণ্ড গভর্ণমেন্ট গ্রান্ট উড বি কাসটিডাই। এই পরিস্থিতিতে এখন সে আগরতলা এসে আমার সাথে দেখা করেছে এবং চিফ্ মিনিষ্টারের কাছেও চিঠি দিয়েছে আমার কাছে কপি আছে। এই পরিস্থিতিতে আমি মুখ্যমন্ত্রীকে বলব যে ও নিজেই ওখানকার কলেজের কর্তৃপক্ষের কাছে দিয়েছে এবং হায়ার এডুকেশনের মাধ্যমে বা আমাদের রাজ্যের মুখ্যমন্ত্রী ও কেন টেক্ অব দি মেটাব চন্ডী যাতে প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করে সেখানে এবং এখানে এসে পশ্চিম আগরতলা পুলিশ স্টেশনে একটা কেইস ও রেজিস্টার করে এফ আই আর দিয়েছে কারা কারা ঘটনা করেছে বলে একটা দিয়েছে। সতরাং আমার অনুরোধ থাকবে এবং যাওয়ার সময় সে এখানে ম্যাকানিক্যাল এবং কম্পিউটারে ত্রিপুরা ইঞ্জিনিয়ারিং কলেজে ওয়েট ইন্ লিষ্টে রয়েছে তার নাম, যাতে এখানে একটা সিট পেতে পারে মানবতার দিক দিয়ে যে যেহেতু ঘটনা ঘটেছে এবং তার জিনিস পত্রগুলি যাতে সেইগুলি ওখানে থাকে এবং সানানোর ব্যবস্থা করা হয় এবং প্রয়োজনীয় উদ্যোগ গ্রহণ করে এই ব্যাপারে আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী আছেন, আমর কাছে ইন্ফরমেশন, বোধ হয় দেখা করেছে যতটুকু আমার কাছে খবর রয়েছে।

**শ্রীমানিক সরকার (মুখ্যমন্ত্রী) ঃ-** মাননীয় অধ্যক্ষ মহোদয়, এটা প্রথম আমি সংবাদ পত্রে দেখি, পরে বিষয়টা জানবার চেষ্টা করি। কিন্তু তথ্য তেমন ভাবে পাওয়ার কোন সুযোগ ছিল না। তারপর আজ থেকে দিন চার আগে যে আবেদন পত্র সেই আবেদন পত্রের কপি একটি আমার কাছে আসে এবং এটা আমি আমাদের চীফ্ সেক্রেটারীর কাছে পাঠাই যে বিষয়টা কি জানবার চেষ্টা কর[illegible] তার দুই দিন পরেই আর একটা চিঠি আসে। এটা হচ্ছে যে কলেজটির কথা বলছেন সেই কলেজের পাঠরত ছাত্রদের কাছ থেকে। এবং এতে আমার ছাত্র বন্ধুটির নিয়েও কথা হচ্ছে। তিনি তার পত্রে যাদের বিরুদ্ধে অভিযোগ করেছিলেন তার মধ্যে একজন আছে আমাদের ত্রিপুরার ছাত্র। এবং সে হচ্ছে সিনিয়র ব্যাচের ছাত্র ফিফট ইয়ারের ছাত্র। এখানে থেকে যে চিঠিটা এসেছে তাতে তিনটি ছেলের স্বাক্ষর করেছে এবং ইন্টারেষ্টিং হচ্ছে একটি ছেলের স্বাক্ষর পুরো আছে। আর দুটো ছেলের যে নাম স্বাক্ষর পুরোনো, ব্রেকেটে তাদের নাম

দেওয়া আছে এবং এখানে তারা লিখেছে ওয়েল লাফ লেটার। তাতে লিখেছে ত্রিপুরার কোন কোন পত্রিকায় এই রকম আমাদের কলেজের র‍্যাগিং এর অভিযোগ উঠেছে। জনপ্রিয় ছাত্রদের নাম দেওয়া আছে তারা বলছে, আমরা বিস্মিত আমাদের কলজের রেকর্ড এই রকম না। আর এখানে বিশেষ করে যে ছাত্র বন্ধুর নাম উল্লেখ করা হয়েছে তিনি ত্রিপুরাই সিনিয়র ছাত্র। তিনি আমাদের বিভিন্ন সাহায্য করেন। এই যে ছেলেটির ক্ষেত্রে তিনি দারোনভাবে আমাদের বিভিন্ন সাহায্য করেন। এটা খুব দুর্ভাগ্যজনক। যে এই ছাত্রটি অভিযোগ করল না এটা আমরা ঠিক বুঝতে পারলাম না। কাজেই আমরা আপনাকে অনুরোধ করব যে আমাদের কলেজ সম্পর্কে এই রকম অভিযোগ এ চট করে আপনার সত্য বলে ধরবেন না। আর ছাত্রটির কি সমস্যা তাকে যদি কোন সাহায্য থাকলে আপনার দেখতে পারেন। এটা একটা ইন্টারেস্টিং ব্যাপার হয়েগেল। আমরা কাছে যখন চিঠি আসল আমরা জিগেস করলাম এটা কোন ধরনের এখানে। আজকালের ছেলেরা তারা সংক্ষেপে সিগনেচার করে। লেখাটা দেখে আমার মনে হচ্ছে একেই হাতের লেখা। কিন্তু ড্রাফটিং এ মেচ্যুর। যদিও লেখা কার কার কাছ করেছে এটাও চিফ সেক্রেটারীর কাছে পাঠালাম। আমি যখন জানার চেষ্টা করলাম যে আমাদের এই যে কলেজটি সেই কলেজের যিনি প্রিন্সিপাল তিনি শিক্ষা দপ্তরের সঙ্গে যোগাযোগ করেছেন। করে উনি বলেছেন এই রকম একটা অভিযোগ শুনেছি আমরা ঘটনাটা ঠিক নয়। এই হচ্ছে ব্যাপারটা। জটিল জায়গায় এসে পৌচ্ছেছে। শিক্ষা মন্ত্রীর বলার উচিত ছিল। আমি প্রথম পাঠ শুনেছি আমি যা জানি তা জানালাম। আমাদের রাজ্যের সত্যি সত্যি অভিযোগ যদি এই রকম হয় তাহলে তাকে কি রকম সাহায্য করা যায় দেখতে হবে। আর অভিযোগ যদি অসত্য হয় তাহলে খুব দুভাগ্যজনক হবে। কারন চন্ডিগড় দে কলেজ কথা বলছেন সেটা সাধারন ধরনের কলেজ। এখানে সিট পাওয়ার খুব কঠিন। এবং ৪-৫ বছর কোর্স দেওয়ার কোন একটা ব্যাপার থাকতে পারে। তো সত্য জিনিস সংগ্রহের চেষ্টা করোন। প্রিন্সিপাল নিজে থেকে যেহেতু কথা বলেছেন এটা নিশ্চয় গুরুত্ব কম দিতে পারিনা। আমাদের চিফ সেক্রেটারীকে বলেছি মাননীয় শিক্ষা মন্ত্রীও আছেন। আপনি যা বলেছেন তা যদি সত্য হয়, ছেলেটি বা তার অভিভাবকরা উনার সাথে কথা বলেছেন নিশ্চয় শিক্ষা দপ্তর ব্যাপারটা দেখবেন।

**মিঃ স্পীকার ঃ-** মাননীয় সদস্য এটা তুলা যায়না। আপনিতো নিয়ম কানুন জানেন।

**শ্রীঅনিল সরকার** (মন্ত্রী) ঃ- মাননীয় অধ্যক্ষ মহোদয়, যতটুকু তথ্য আছে এর চাইতে আর আমার কাছে তথ্য নেই বলা যায়। কতগুলি নিয়ম লক্ষ্য করছি বিভিন্ন কোর্সে সিলেকট হয় বিভিন্ন জায়গায়। তারা হয়তো অর্থনৈতিক কারনে কনটিনিউ করতে পারেনা। অথবা রেগিং এর জন্য কনটিনিউ তারা করতে পারেনা ক্লাস। বা উদ্দেশ্যমূলকভাবে আজ ত্রিপুরা ইঞ্জিনিয়ার কলেজে সিট যে গুলি আছে সেগুলি সিলেকট করতে চাই, তাতে দেখা যায় একটা সিট নিয়ে গেল কিন্তু সেই ফিসিলিটি নষ্ট করে ফেলল। আমরা পরিস্কার বলেছি যদি কেউ এই রকম সুযোগ নষ্ট বা খর্ব করে বা কোন বিপদে পরে তাহলে ২৪ ঘন্টার মধ্যে তারা জানাতে হবে। তখন সেই সিট আমরা নেকষ্টমেনকে দিয়ে দেব। তখন যদি ত্রিপুরার ইঞ্জিনিয়ার কলেজে সুযোগ থাকে, আসন থাকে তখন আমরা দিয়ে দিতে পারে। আমরা দেখব। সেই সিটগুলি আমাদের পেন্ডেলে যা আন্ড তার জন্য ওয়েটিং লিষ্ট আছে। কাজেই একটা নেলা সিট যদি পাওয়া যায় তাতে আমাদের দিতে কোন অসুবিধা নেই। কিন্তু ইমমোশনালি বা দয়া করে কিছু করা ত্রিপুরা ইঞ্জিনিয়ার কলেজে সম্ভব নয়।

**শ্রীরতনলাল নাথ ঃ-** যেটা মাননীয় মন্ত্রী বলেছেন সেটা ঠিক আছে। ইফ ইট ইজ এ কনটাকট স্টোরি আই এম নাথিং টু সে। ইফ ইজ ফেক্ট কারন কলেজগুলি এলটি হয়ে গেছে। সুপ্রিম কোর্ট দিজ মার্ক। সুতরাং কলেজ কর্তৃপক্ষ যোগাযোগ করতে হয়। আমার কথা হল মেদাবী ছাত্র অথচ সে একোয়াড পজিশানে পড়ে, এই রকম করেছে তাহলে কনসিডারেশন হবেনা। আই অনলি ওয়েটিং লিষ্ট। কেউ চন্ডীঘর থেকে পার্কে আসেত চাইনা। সিট জয়েন্ট এন্ট্রান্স থেকে

গেছে। সুতরাং জেনুইন গ্রাউন্ড হয় তার ক্যাস সুতরাং ওখানে কাগজ পত্র রয়েছে। এটা হল মেইন কথা। এখন ২০ হাজার টাকা নিয়ে গেল এটা হল অভিযোগ। খবরগুলি এবং সেখানকার সিট ব্যাপারে যদি জেনিউইন গ্রাউন্ড হয় তাহলে মে বি কনসিডারড।

**শ্রীঅনিল সরকার** (মন্ত্রী) ঃ- স্যার, ওয়েটিং লিষ্ট বলে কিছু নেই। গ্রহন করার সাথে সাথে চন্ডীগড় বা বেম্ব যেখানেই হোক সঙ্গে সঙ্গে ওয়েটিং লিষ্টে তার নাম থাকে না। দ্যাট ইজ ক্যানসেলড। কাজেই ওয়েটিং লিষ্ট এর যে কথা বলেছেন সেটা সঠিক না। এই সীটটা জন্য কাউকে দিতে আমাদের অসুবিধা নেই। কিন্তু আমরা তো ভর্ত্তীর নিয়মের বাইরে যেতে পারি না।

**শ্রীনগেন্দ্র জমাতিয়া** ঃ- স্যার, আমার একটা অনুরোধ থাকবে আরকিটেকচার পড়তে গিয়ে যে ছেলেটি চলে এসেছে, ওর যে অভিযোগ এ ব্যাপারে রাজ্য সরকার থেকে একজন কর্মচারী পাঠিয়ে তাকে সেখানে পুনরায় ভর্ত্তীর ব্যবস্থা করুন। আমার মনে হয় এটাই সবচেয়ে ভাল হবে। এই তারকিটেকচার কলেজে আমি নিজেও গিয়েছিলাম একজন মলশুম ছাত্রকে ভর্ত্তী করানোর জন্য। তখন আমি লক্ষ্য করেছিলাম যারত নূতন ভর্ত্তী হয়েছে তাদেরকে দিয়ে বিছানাপত্র টানাটানি করানো হচ্ছে। দ্বিতীয়বার যখন আমি গিয়েছি তখন মলশুম ছেলেটিকে জিজ্ঞেস করেছি র‍্যাগিং- এর ব্যাপার আছে কিনা। সে বলল সামান্য কিছু করায়। ছেলেটি যদি ইন্টারেষ্টেড থাকে তাহলে তাকে নিয়ে গিয়ে সেখানে আবার ভর্ত্তী করানোই বোধ হয় ভাল হবে। আমি এই প্রসঙ্গটা বলছি এই কারনে যে ওই কলেজ থেকে আমাকে টেলিফোন করেছিল যে এতবড় ঘটনাতো আর হয়নি। কাজেই এই ছেলেটিকে আবার সেখানে ফিরিয়ে নেওয়া যায় কিনা এতটা দেখার জন্য অনুরোধ করছি।

**শ্রীজওহর সাহা** ঃ- স্যার, আমি একটা বিষয়ের উপর মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয়ের দৃষ্টি আকর্ষন করছি রাজ্যের রেশন কার্ড নবীকরণ কাজটা সম্পর্কে। যাদের উপর রেশন কার্ড সার্ভে করার দায়িত্ব দেওয়া হয়েছিল সেখানে সবাই গিয়ে পৌঁছতে পারেনি বিভিন্ন কারনে এবং সঠিক ভাবে তাদের পক্ষেও নির্দ্দিষ্ট সময়ের মধ্যে শেষ করা সম্ভব হয়নি। ফলে রেশন কার্ড নবীকরণের দাবী ও আপত্তির সময় সীমাটা ২৫শে আগষ্ট পর্য্যন্ত বাড়ানে হয়েছিল। দেখা গেল সারা রাজ্যে ৯১০৭ টা রেশন কার্ড আবেদনপত্র জমা পড়েছে। আরও কিছু আবেদনপত্র রাজ্যের মানুষ ঐ নির্দ্দিষ্ট সময়ের মধ্যেও জমা দিতে পারেনি। ফলে এ ব্যাপারে আমি মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয়ের দৃষ্টি আকর্ষন করে বলতে চাই যে প্রতিটি ব্লকে এবং পশচায়েত সেকটরওয়াইজ একজন অফিসার নিয়োগ করে আরও সময় সীমা বাড়িয়ে দেন যাতে তারা রেশন কার্ড নবীকরণের জন্য আবেদন করতে পারে। এই ব্যাপারে মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয় প্রয়োজনায় উদ্যোগ করবেন কিনা জানাবেন কি ?

**শ্রীমানিক সরকার** (মুখ্যমন্ত্রী) ঃ- স্যার এটা একটা কনটিন্যুয়াস প্রসেস এবং একটা পারটিকুলার টাইম নেওয়ার হয় এটা করার জন্য। আদারওয়াইজ সারা বছর এটা করতে পারে কোন সমস্যা নেই। সেই জন্য স্ট্যান্ডিং ইনস্ট্রাকশান আছে। মাননীয় খাদ্যমন্ত্রী মহোদয় অত্যন্ত সক্রিয়তার সাথে এই বিষয়গুলি দেখছেন। ব্যক্তিগত অভিযোগ যেমন আছে, তেমনি পত্রিকাতেও যেগুলি উঠছে সেগুলি সম্পর্কে আমি নিজেও দেখছি। কিছুদিন আগে দীপক বাবু আই. এন. টি. ইউ. সির তরফ থেকে ডেলিগেশন লীড করে গিয়েছিলেন। উনারা যে অভিযোগটা করেছিলেন স্পেসিফিক একটা নাম বলেছিলেন। উনারা চলে যাবার সাথে সাথে ফুড কমিশনারকে বলেছি এই অভিযোগটা এসেছে, আপনি দেখুন তো। একটা পত্রিকা সে দিন পড়ে দেখেছি তাতে ছোট্ট করে একটা সংবাদ আছে যে যারা রেশন কার্ড রিভিউ করার জন্য মানুষের বাড়ীতে গিয়ে থাকেন তারা বাড়ীতে না গিয়েই বলছেন যে রেশন কার্ডের তদন্ত-এর কাজ শেষ হয়ে গেছে। তখন কমিশনার সাহেব

আমাকে বললেন যে আমরা তথ্য নেওয়ার চেষ্টা করছি দুই একটা ক্ষেত্রে এই রকম কিছু ঘটনা আছে। উনি একটা দৃষ্টান্ত দিচ্ছিলেন কি ভাবে অসুবিধা হচ্ছে সাধারন দীন মজুর তিনি যাচ্ছেন অফিসে কারন তার নাম ভুল উঠেছে এবং উনি নিজের দৃষ্টান্ত দিয়েও বলেছেন যে উনার নিজের নাম রেশন কার্ডে উঠেছে নাড়ু আসলে উনার ভাল নাম হচ্ছে দীপক কিন্তু ডাক নাম নাড়ু এবং সবাই উনাকে নাড়ু বলে জানেন। আমার বাড়ীতে ফুড ডিপার্টমেন্টের লোক রেশন কার্ডের তদন্তের জন্য গেলেন তখন আমি উনাদের বললাম আপনারা আমার নামটা সংশোধন করে দিন। তখন উনারা বললেন এটা আমরা পারব না আপনি এস. ডি. ও অফিসে যান। এস. ডি. ও অফিসে যাওয়ার পর উনাকে বললেন আপনি মিউনিসিপ্যালিটি অফিসে যান এবং মিউনিসিপ্যালিটি অফিসে যাওয়ার পর উনাকে বলা হলো আপনি মিউনিসিপ্যালিটির অমুক ওয়ার্ডের জমুক নম্বরে যান। কিন্তু সেখানে যাওয়ার পর দেখা গেল ঠিক একজন ভদ্রলোক সেখানে আছেন কিন্তু এই কাজটা যিনি করেন তিনি সে দিন অফিসে আসেননি। ঠিক এমনি ভাবেই শ্রমিক বন্ধুদের দিনটি চলে যাচ্ছে। তাই আমি ফুড কমিশনারকে বলেছি এটা কি হচ্ছে এবং এটা ঠিক নয়। এই রকম গরীব মানুষ যারা আছেন রেশন কার্ড তো গরীব নিম্নবৃত্তরাই বেশী করে থাকেন কাজেই এটা হওয়া উচিত নয়। আমি কমিশনার সাহেবকে বলেছি এটা সহজতর করা যায় কিনা সে ব্যাপারে চেষ্টা করার জন্য। উনি বলেছেন আমি এই ব্যাপারটা দেখব কিছু করা যায় কিনা। এস. ডি. ও অফিসে স্পেশাল একটা ব্যবস্থা করা হয়েছে সবটাই এস. ডি. ও অফিসে যাওয়ার দরকার নেই। উনারা ফুড ও ডিপার্টমেন্ট থেকে আলাদা একটা সেল করে দিয়েছেন। উনারাই সবটা দেখবেন দেখার পর এমন দুই একটা ব্যাপারে কিছু আছে এস. ডি. ও ছাড়া কেউ সেটা করতে পারবে না শুধু ঐ বিষয়টাই এস. ডি. ওর কাছে যাবে। তারপর আমি কমিশনারকে বলেছি এটা নজরে রাখার জন্য কারন এটা খুব গুরুত্বপূর্ণ ব্যাপার। সবাই রেশন কার্ড পাবেন না তার জন্য কতগুলি কাগজ-পত্রের ব্যাপার আছে। মাননীয় খাদ্য মন্ত্রী আছেন উনি একটু পরে এসেছেন আমি উনার দৃষ্টি আকর্ষণ করছি আপনারা যেটা বলেছেন আমি সবাইকে রেশন কার্ড দেবার জন্য বলেছি এবং আপনি যে প্রসেসগুলির কথা বলেছেন সেটা কি ভাবে করা যায় এটা আমাদের পক্ষে বলা অসুবিধা। মাননীয় খাদ্য মন্ত্রী এটা শুনেছেন উনি উনার দপ্তরে কথা বলে দেখবেন যদি করা যায় তাহলে ভাল অথবা অন্য কোন পদ্ধতিতে যারা রেশন কার্ড করতে চান বা সংশোধন করতে চান তাদের যাতে কোন অসুবিধা না হয়।

**শ্রীজওহর সাহা** (বিরোধী দলনেতা) ঃ- স্যার, ধরুন করবুকে আমাদের অমরপুর সাব-ডিভিশনের একটা অংশ, করবুক থেকে যদি ঐ অমরপুরের ফুড অফিসে যদি একটা দরখাস্ত এস. ডি. ওর কাছে দিতে হয় তাহলে এস. ডি. ও অফিস থেকে যদি বলা হয় যে তুমি তিনটার সময় আবার আসবে। যদি তিনটার সময় দেখা করতে হয় তাহলে সেই লোকটা সে দিন ফিরে যেতে পারবে না। আমাদের যে প্রস্তাব ছিল ঠিকই আছে সেটা অনেকটা সহজতর করা হয়েছে এবং এটাকেও বিবেচনা করে দেখা উচিত। এটা যদি অসুবিধা হয় তাহলে নূতন সেকটার যদি হয় তাহলে ওরা সহজেই ফিরে যেতে পারবে। প্রত্যন্ত এলাকার মানুষ বিশেষ করে উপজাতি জনগোষ্ঠী তাদের সুবিধা দেওয়ার জন্য বলছি স্যার।

**শ্রীমানিক সরকার** (মুখ্যমন্ত্রী) ঃ- মাননীয় সদস্য আপনি যে প্রশ্নটা করেছেন মাননীয় খাদ্যমন্ত্রী সেটা গুরুত্ব সহকারে শুনেছেন এবং নিশ্চয়ই তিনি এ ব্যাপারটা দেখবেন। এটা করতে পারলে ভালই হবে।

**মিঃ স্পীকার** ঃ- আজ একটি দৃষ্টি আকষর্ণী নোটিশের উপর ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় একটি বিবৃতি দিতে স্বীকৃত হয়েছিলেন। এখন আমি দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি তিনি যেন মাননীয় সদস্য খগেন্দ্র জমাতিয়া ও শ্রীমতী সন্ধ্যা রানী দেববর্মা মহোদয় / মহোদয় কর্ত্তৃক আনীত যুগ্ম ভাবে নিম্নোক্ত দৃষ্টি আকর্ষণী নোটিশটির উপর বিবৃতি দেন। **নোটিশটির বিষয়বস্তু হলো ঃ-**

"গত ১৪ই আগষ্ট চাম্পাহাওর থানাধীন নয়নজয় গ্রামে তিন জন খুন ও পরবর্তী সময়ে ৭০ পরিবার বাড়ী ছাড়া হওয়া সম্পর্কে।"

## REFERENCE PFRIOD

**মিঃ স্পীকার** ঃ- আজকের কার্য্যসূচীতে তিনটি উল্লেখ্য বিষয়ের উপর সংশ্লিষ্ট দপ্তরের ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী মহোদয় বিবৃতি দিতে স্বীকৃত হয়েছিলেন।

উল্লেখ্য বিষয়ের প্রথমটি এসেছেন মাননীয় সদস্য সর্বশ্রী সুধন দাস, প্রশান্ত কপালি এবং জয়গোবিন্দ দেবরায় মহোদয় কর্তৃক যুগ্মভাবে গত ২৭.৮.২০০১ ইং তারিখে উৎথাপিত নিম্নে উল্লেখিত বিষয়টির উপর বিদ্যুৎ দপ্তরের মাননীয় ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় বিবৃতি দিতে স্বীকৃত হয়েছিলেন। এখন আমি মাননীয় বিদ্যুৎ দপ্তরের মন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি নিম্নোক্ত বিষয়বস্তুটির উপর বিবৃতি দেওয়ার জন্য। **বিষয়বস্তুটি হল** ঃ- "রাজ্যের বিদ্যুৎ সংকট সম্পর্কে"।

**শ্রীবাদল চৌধুরী** (মন্ত্রী) ঃ- স্যার, মাননীয় সদস্য সর্বশ্রী সুধন দাস, প্রশান্ত কপালি এবং জয়গোবিন্দ দেবরায় মহোদয়গণ যুগ্মভাবে একটি নোটিশ এনেছেন। নোটিশটির **বিষয়বস্তু হল** ঃ- "রাজ্যে বিদ্যুৎ সংকট সম্পর্কে"।

মাননীয় অধ্যক্ষ মহোদয়, রাজ্যে বিদ্যুতের চাহিদা মেটানো হয় সাধারনতঃ রাজ্যের নিজস্ব উৎপাদন কেন্দ্রগুলির দৈনিক উৎপাদন এবং উত্তর পূর্বাঞ্চলে স্থাপিত কেন্দ্রীয় বিদ্যুৎ প্রকল্পগুলোর দৈনিক উৎপাদনের রাজ্যের প্রাপ্য অংশ থেকে।

রাজ্যের বর্তমান সর্বোচ্চ বিদ্যুৎ চাহিদা ১৪০ থেকে ১৪৬ মেগাওয়াট। বিগত ৪ঠা জুলাইয়ের আগে পর্যন্ত রোখিয়াতে ৪টি মেশিন চালু ছিল এবং ঐ কেন্দ্র থেকে গড়ে ৩২-৩৫ মেগাওয়াট এবং রাজ্যের সব কয়টি বিদ্যুৎ উৎপাদন কেন্দ্র থেকে গড়ে মোট ৪২-৪৫ মেগাওয়াট বিদ্যুৎ পাওয়া যেত। ঐ সময়ে কেন্দ্রীয় বিদ্যুৎ সংস্থা হতে ৫৫-৬০ মেগাওয়াট বিদ্যুৎ বরাদ্দ ছিল। কেন্দ্রীয় বিদ্যুৎ সংস্থার বরাদ্দ এবং নিজস্ব বিদ্যুৎ দিয়ে রাজ্যের চাহিদা মেটানো হত এবং গড়ে ৩০-৪০ মেগাওয়াট বিদ্যুৎ ঘাটতি থাকত যাহা দেড় ঘন্টা লোডশেডিং-এর মাধ্যমে পূরন করা হত।

গত প্রায় এক বৎসর যাবত রুখিয়াতে একটি ২১ মেগাওয়াট গ্যাস টারবাইন স্থাপনের কাজ চলছে। রোখিয়ার এই নতুন গ্যাস টারবাইনটির বসানো কাজ চলার সময় তার মাটির তলা দিয়ে ধ, এন, জি, সির দুটি গ্যাস পাইপ লাইন বিপজ্জনক অবস্থায় মাটির উপরে ভেসে ওঠে। এই দুটো পাইপ লাইনের ও, এন, জি, সি কর্তৃপক্ষ নিরাপত্তাজনিত কারনে সঙ্গে সঙ্গে গ্যাস সরবরাহ বন্ধ করে এবং পাইপ লাইন অন্যত্র সরানোর কাজ শুরু করে। যার ফলে রোখিয়াতে গত ৪ঠা জুলাই ২০০১ইং (বিকাল ৪টা) থেকে ও, এন, জি, সির গ্যাস সরবরাহ কমে যায়। এতে রোখিয়ায় বিদ্যুৎ উৎপাদনও কমে যায়। এতে রুখিয়াতে বিদ্যুৎ উৎপাদন ১৮-২০ মেগাওয়াটে নেমে আসে এবং রাজ্যের নিজস্ব যোগান ২৮-৩০ মেগাওয়াটে দাঁড়ায়।

এছাড়া গত ১৪ই আগষ্ট সন্ধ্যা থেকে কেন্দ্রীয় বিদ্যুৎ সংস্থার থেকে বিদ্যুৎ বরাদ্দ অনিয়মিত হয়ে পড়ে। শিলং-এ অবস্থিত কেন্দ্রীয় সংস্থা 'এন ই আর এল ডি সি নর্থ (ইস্টার্ন রিজিওন্যাল লোড ডেসপ্যাচ্ সেন্টার) উত্তর পূর্বাঞ্চলের সাতটি রাজ্যের মধ্যে বিদ্যুৎ সরবরাহ নিয়ন্ত্রন করে থাকে। কিন্তু সম্প্রতিকালে মেঘালয় ও মনিপুর রাজ্যে স্থানীয় গন্ডগোলের জন্য উত্তর পূর্বাঞ্চলীয় গ্রীডে বিদ্যুৎ নিয়ন্ত্রনে বিঘ্ন ঘটে। মেঘালয় বিদ্যুৎ পর্ষদ প্রতিদিন সন্ধ্যায় সর্বোচ্চ চাহিদার সময় উত্তর পূর্বাঞ্চলীয় গ্রীডকে বিচ্ছিন্ন করে রাখার ত্রিপুরা, মিজোরাম ও আসাম- এ বিদ্যুৎ বিপর্যয় দেখা দেয়। এতে উত্তর পূর্বাঞ্চলীয় গ্রীড থেকে রাজ্যের বিদ্যুৎ বরাদ্দ উল্লেখযোগ্য পরিমানে কমে যায় যা এক সময় ২০ মেগাওয়াটে

নেমে আসে এবং ত্রিপুরায় সর্বমোট ঘাটতি ৮০ মেগাওয়াটে দাঁড়ায়।

**সাধারনত ঃ-** উত্তর পূর্বাঞ্চলীয় গ্রীড থেকে দিনের সর্বোচ্চ চাহিদার সময় রাজ্যের জন্য বরাদ্দ হয় ৫৫-৬০ মেগাওয়াট। প্রয়োজনে মাঝে মাঝে অতিরিক্ত ৫/১০ মেগাওয়াট পাওয়া যায়।

আবার গত ১৪ই আগষ্ট মধ্যরাতে কুমারঘাট - আগরতলা ১৩২ কে ভি লাইনে বড়মুড়ার ভিতরে দুষ্কৃতিকারীরা দুটি খুঁটির গোঁড়া কেটে ফেলায় লাইন খারাপ হয়ে যায়। তাছাড়া গোমতী উদয়পুর ৬৬ কে ভি লাইনেও দুটি খুঁটি ভেতে যায়। দপ্তরের ইঞ্জিনীয়ার ও কর্মীরা ৪দিন যাবৎ অক্লান্ত পরিশ্রম করে লাইনগুলির মেরামত করেন।

এদিকে লোক্‌টাক্‌ (মনিপুর) জিরিবাম ১৩২ কে. ভি লাইন গত দেড়মাস যাবৎ অকেজো হয়ে পড়ে আছে। প্রয়োজনীয় নিরাপত্তার অভাবে এখনও এই লাইনটি পি, জি, সি, আই, এল (কেন্দ্রীয় সংস্থা) কর্তৃপক্ষ সারাই করে চালু করতে পারেনি ফলে লোক্‌টাক্‌ বিদ্যুৎ কেন্দ্র থেকে রাজ্যের প্রাপ্য ১৫ মেগাওয়াট উত্তর পূর্বাঞ্চল গ্রীড পুরোপুরি সরবরাহ করতে পারছেনা।

বড়মুড়া তাপ বিদ্যুৎ কেন্দ্রে একটিমাত্র চালু টারবাইন দীর্ঘদিন যাবৎ চলার ফলে প্রয়োজনীয় সারাই করার প্রয়োজনীয় তা দেখা দেয়। মেরামতি কাজ করার জন্য মেপিনটি ১লা আগষ্ট ২০০১ ইং থেকে বন্ধ করে দেওয়া হয়। এটি গত ২৭/৮/২০০১ ইং তারিখ পুনরায় চালু করা হয়।

এইসব কারণে গত ১৪ই আগষ্ট ২০০১ ইং তারিখ রাজ্যের বিদ্যুৎ সংকট চরমে পৌঁছায় এবং রাজ্যে ৩-৩ $\frac{১}{২}$ ঘন্টা লোডশেডিং করে অবস্থার মোকাবিলা করা হয়েছিল ও লোডশেডিং-এর সময়সীমা নির্দিষ্ট থাকছিল না। এই অবস্থা গত ২৪শে আগষ্ট ২০০১ ইং পর্যন্ত বজায় ছিল।

এর পর গত ২৫শে আগষ্ট থেকে রাজ্যে বিদ্যুৎ পরিস্থিতির উন্নতি হয়। ও, এন, জি, সি কর্তৃপক্ষ রোখিয়ায় অন্য পথে গ্যাসপাইপ লাইনের মাধ্যমে গত ২৫শে আগষ্ট ২০০১ইং থেকে আংশিকভাবে গ্যাস সরবরাহ বাড়াতে সক্ষম হয়। (রোখিয়ায় প্রতিদিন গ্যাস প্রয়োজন ৪,৫০,০০০ কিউবিক মিটার, বর্তমানে দিচ্ছে ৪,১০,০০০ কিউবিক মিটার) এতে রোখিয়ায় বিদ্যুৎ উৎপাদন বেড়ে ৩০-৩২ মেগাওয়াট হয়।

গোমতী থেকে ১০ মেগাওয়াট ও রোখিয়ায় ৩০-৩২ মেগাওয়াট ও বড়মুড়ায় ৩ মেগাওয়াট মোট ৪৩-৪৫ মেগাওয়াট নিজস্ব উৎপাদন এবং উত্তর পূর্বাঞ্চলীয় গ্রীড থেকে ৪৯ মেগাওয়াট পাওয়ার ফলে সর্বমোট ৯২-৯৪ মেগাওয়াট বিদ্যুৎ দিয়ে বর্তমানে রাজ্যের বিদ্যুৎ পরিস্থিতির মোকাবিলা করা হচ্ছে। (বর্তমানে রাজ্যে সর্বোচ্চ চাহিদা ১৪০-১৪৬ মেগাওয়াট)

গত ২৫শে আগষ্ট ২০০১ ইং থেকে সন্ধ্যাকালীন লোডশেডিং এর সময়সীমা তিন থেকে সাড়ে তিন ঘন্টা থেকে কমিয়ে ১.৪৫ ঘন্টা, পৌনে দুই ঘন্টা) করা হয়েছে।

গত ২৭শে আগষ্ট থেকে শেডিং আরে কমিয়ে ১-৩০ ঘন্টা (দেড় ঘন্টা) করা হয়েছে। বিদ্যুৎ দপ্তর এই অবস্থার আরো উন্নতির জন্য কেন্দ্রীয় বিদ্যুৎ সংস্থার সহিত নিয়মিত যোগাযোগ রেখে চলেছে। পাশাপাশি নিজস্ব উৎপাদন বৃদ্ধির লক্ষ্যে সর্বাত্মক প্রয়াস চালিয়ে যাচ্ছে। **শ্রী জয়গোবিন্দ দেবরায় (রাধাকিশোরপুর) ঃ-** পয়েন্ট অভ্‌ ক্ল্যারিফিকেশন স্যার, বাস্তব পরিস্থিতির কারণে বিদ্যুতের লোডসেডিং হচ্ছে এবং যোগান কম হচ্ছে। কিন্তু তার মধ্যেও যতটুকু বিদ্যুৎ আমরা পাচ্ছি তার মধ্য থেকে রাজ্যের হাসপাতালগুলিতে সেখানে বিদ্যুৎতের অত্যন্ত দরকার, কারণ হাসপাতালগুলিতে ডেলিভারী কেইস হয়, অপারেশন হয় তখন সেই মুহূর্তে অনেক সময় দেখা যায় বিদ্যুতের যোজানটা সব সময় ঠিক থাকে না, দেখা যায় রাত্রী বেলা বা অপারেশন টেবিলে রোগী বিদ্যুৎ চলে যায়। বিশেষ করে উদয়পুরের ত্রিপুরা সুন্দরী হাসপাতালে দেখেছি রাত্রীবেলা বিদ্যুৎ চলে গেলে অন্ধকারে রোগীরা থাকে দপ্তর থেকে মোম দেওয়া বা আলোর ব্যবস্থা করা সম্ভব হয়

না। এই অবস্থায় অন্তত হাসপাতালগুলিতে বিদ্যুতের যোগানটা সুনিশ্চিত করার ব্যবস্থা করা হবে কি না, অন্তত দিনে রাত্রে যাতে হাসপাতালগুলিতে বিদ্যুৎ পাওয়া যায়।

**শ্রীবাদল চৌধুরী** (মন্ত্রী) ঃ- মিঃ স্পীকার স্যার, হাসপাতালগুলির মধ্যে ইমার্জেন্সী লাইট দেওয়ার ব্যবস্থা থাকে। তাতে সব হাসপাতালগুলিতে যেটা দরকার সেটা আমরা কাভার করি এবং সেদিক থেকে সমস্ত রকমের চেষ্টা আমাদের থাকে, এটা সরকারেরও সিদ্ধান্ত আছে যে, হাসপাতালে জরুরী ভিত্তিতে বিদ্যুৎ সরবরাহ যাতে থাকে। উদয়পুর সম্পর্কে আমি যতটুকু জানি যখন বিদ্যুৎ থাকে না তখন ডিজেল সাপ্লাইর মাধ্যমে সেটা কাভার করা হয় এ এবং আমার যতটুকু জানা আছে উদয়পুরে এই ডিজেল সাপ্লাইর মাধ্যমে যে জেনারেশনটা আছে তাতে যেটা উৎপাদন হয় তার প্রথম প্রায়রিটি উদয়পুর হাসপাতাল। যদি কোন কারণে কোন সময় এটার বিঘ্ন হয়ে থাকে তো যান্ত্রিক কোন কারণ থাকলে নিশ্চয়ই সেরকম কোন অভিযোগ থাকলে তার ব্যবস্থা নেওয়া হবে।

**শ্রীরতনলাল নাথ** ঃ- মিঃ স্পীকার স্যার,- এখানে বিদ্যুৎ সংকট সম্পর্কে রেফার্যান্সে মাননীয় মন্ত্রী উত্তর দিয়েছেন, তা এই সংকটটা কি হুক লাইনের কারণে হচ্ছে ? হুক লাইনের কারণে বিদ্যুৎ চুরি হচ্ছে বছরে ১৫ কোটি মেগাওয়াট যার অর্থের পরিমান দাঁড়ায় ৪০ কোটি টাকার উপর। এটা যদি সত্যি হয় তাহলে এই বিদ্যুৎ চুরি বন্ধে মানে হুক লাইনের মাধ্যমে বিদ্যুৎ চুরি বন্ধে দপ্তর কি ব্যবস্থা নিচ্ছেন এবং গত বিধানসভায় এই হাউসে মাননীয় অর্থমন্ত্রী একবার বলেছেন কুটির জ্যোতি প্রকল্পে ৩০ হাজারের বেশী দরীদ্রসীমার নীচে বসবাসকারী লোক রয়েছেন তাদের বিদ্যুৎ সংযোগ দেওয়া হয়েছে। আবার সেই অধিবেশনেই মাননীয় রাজ্যপালকে দিয়ে বলাচ্ছেন ২৬ হাজার ৩০৯ তাহলে কোনটা সত্য, দুইটা বই আছে এখানে একই অধিবেশনের একই সময়ের। তাহলে কোনটা সত্য এই তথ্য মাননীয় মন্ত্রী মহোদয়ের কাছে আছে কিনা এবং এটা সংশোধন করে বলবেন কি না?

**শ্রীবাদল চৌধুরী** (মন্ত্রী) ঃ- মিঃ স্পীকার স্যার, মাননীয় সদস্য যেটা বলেছেন যা এটাতে আছে আমাদের ট্র্যানজমিস্‌ন লস্ট এটা, আমি বলব যে, সারা দেশের মতই বোধ হয় এটা আমাদের বেশী। ট্র্যান্‌জ্‌মিস্‌ন লস্ট- এর মধ্যেতো কতগুলি আছে যেখান থেকে বিদ্যুতের জেনারেশন লাইন যেখানে নিয়ে যায় সেখানে লাইনগুলি কিছু কন্‌জিউম করা বা অন্যান্য অ্যাড্‌মিনিস্ট্রেটিভ্ কতগুলি কারণ থাকে তার জন্য একটা হয় এবং এছাড়া আছে হুক লাইন, এটার মাত্রা আমাদের রাজ্যে অত্যন্ত বেশী এবং প্রাথমিকভাবে যে সার্ভে আমরা করেছি তাতে দেখা যাচ্ছে আমাদের যে টোটাল ট্র্যান্‌জ্‌মিস্‌ন্ লস্ট হচ্ছে তার ২০ পারসেন্ট প্রায় হুক লাইনের মধ্যে এটা হয়ে যাচ্ছে বিভিন্ন বে-আইনী সংযোগের মাধ্যমে এবং এটা আমাদের দপ্তরের কাছে একটা প্রধান সমস্যা হিসাবে আমাদের সামনে চিহ্নিত হয়েছে এবং আমরা এটা সিদ্ধান্ত নিয়েছি, যারা এভাবে বে- আইনীভাবে বিদ্যুৎ ব্যবহার করছেন তাদের কাছে আবেদন করেছি তারা যদি বৈধভাবে বিদ্যুৎ নিতে চান তো লাইন দিতে দপ্তর প্রস্তুত আছেন আবেদন করার সঙ্গে সঙ্গে যতশীঘ্র সম্ভব আমরা তাদের বিদ্যুৎ কানেক্‌শন্ দেব, তবু এই কাজ থেকে তারা যাতে বিরত থাকেন। এটাতে শুধু বিদ্যুৎ অপচয় হচ্ছে না নানা ধরনের দুর্ঘটনা ও ঘটছে এই হুক লাইনের কারণে, ইতি মধ্যে আপনারা দেখেছেন বেশ কিছু মৃত্যু জনিত ঘটনা সংগঠিত হয়েছে। আমরা সে ব্যাপারে আলোচনা করেছি এবং প্রথমত আমরা ঠিক করেছি ভিজিল্যান্স স্কট করব। আমাদের যে তিনটা সার্কেল আছে সেই তিনটা সার্কেলেই তাদের রাখা হবে এবং এরা পুলিশের লোক একজন ইন্‌স্‌পেক্টরও তার সঙ্গে থাকবেন, এতে সরকার স্বীকৃত হয়েছেন হোম ডিপার্টমেন্ট থেকেও অনুমতি নেওয়া হয়েছে। আমরা আশা করছি সহসা তাদের পাওয়া যাবে এবং তাদের পাওয়া গেলেই হুক লাইনের বিরুদ্ধে আমরা আইনী ব্যবস্থা নিতে পারব। তা ছাড়া আমরা ঠিক করেছি আগামী সেপ্টেম্বরের ২০ তারিখের দিকে আমরা একটা মেসেজ দেব সমস্ত নির্বাচিত প্রতিনিধিদের, পঞ্চায়েত সমিতি ও বি এ সির যারা এই সবের মধ্যে আছেন তাদের কাছে। তার জন্য আমরা তিন চারটা জেলাতে মিটিং করব এই সমস্ত দপ্তরের

লোকদের নিয়ে। অন্ততঃ হুকলাইনের বিরুদ্ধে যাতে কার্য্যকরী ব্যবস্থা নিতে পারি সেজন্য আমরা এটাকে আমাদের এই কার্য্যসূচীর অন্তর্ভুক্ত করেছি। বিশেষ করে পূজা সময় যাতে কোন অসুবিধা না হয় তার জন্য আমরা এই ব্যবস্থা নিচ্ছি।

**দ্বিতীয় হচ্ছে** -- কুটির জ্যোতি প্রকল্প এই ব্যাপারে আমাদের লাস্ট এসেম্বলীতে একটা কোয়েশ্চান এসেছিল তার জবাব লেকরা হয়েছিল। তাতে আমরা সর্বশেষ যে তথ্য কালেকশন করেছিলাম সেটা ৩৬০০০ এর মত। এই ব্যাপারে পঞ্চায়েত থেকে নাম আসে।

**শ্রীরতনলাল নাথ ঃ-** আগের অধিবেশনে রাজ্যপালের ভাষণে উল্লেখ করা হয়েছে এই কুটির জ্যোতির সংখ্যা-২৬,৩০৯ টি এবং এই একই অধিবেশনে মাননীয় মন্ত্রী বলেছেন একটি প্রশ্নের জবাবে যে সেটা ৩৬০০ এর মত। এত বিরাট ব্যবধান কি করে হলো ?

**শ্রীবাদল চৌধুরী** (মন্ত্রী) ঃ মিঃ স্পীকারস্যার, রাজ্যপালের ভাষণ আগে তৈরী হয়েছিল এবং যখন তৈরী হয় সে সময় যে তথ্য পাওয়া গিয়েছিল তার ভিত্তিতে সেটা করা হয়েছে। পরবর্তী সময়ে বিভিন্ন পঞ্চায়েত থেকে আরো তথ্য এসেছে। এবং আমি সর্বশেষ যে সংখ্যা সেটা বলেছি। এই সংখ্যাটা পরিবর্তন হতেই পারে। স্যার, এই প্রকল্পের আওতায় আমরা আরো প্রায় ১৪০০০ জুমিয়া পরিবারকে অন্তর্ভুক্ত করতে পেরেছি এবং আমরা এই প্রকল্পকে আরো সম্প্রসারিত করার জন্য ব্যবস্থা নিয়েছি।

**শ্রী দীপক কুমার রায় ঃ-** পয়েন্ট অব্ ক্ল্যারিফিকেশান স্যার, মাননীয় মন্ত্রী মহোদয় এই হুকলাইনে উচ্ছেদের কথা বলছেন। কিন্তু সামনে নির্বাচনকে কেন্দ্র করে যাতে কোন অসুবিধা না হয় সেদিকে লক্ষ্য রেখে এই হুকলাইন উচ্ছেদের সময় পুলিশের সাহায্য নিতে চাচ্ছেন না- এটা ঠিক কি না ?

**দ্বিতীয় প্রশ্ন হচ্ছে ঃ-** এই যে লোড্ অ্যাসেস্‌মেন্ট এর মাধ্যমে যারা সঠিকভাবে বিদ্যুৎমাশুল দিয়ে যাচ্ছেন- তাদের উপরে একটা বিরাট বোঝা চাপিয়ে দিয়েছেন এবং একটা বিরাট সংখ্যক যারা হুকলাইনের মাধ্যমে বিদ্যুৎ চুরি করছে বা অন্যভাবে বিদ্যুৎ চুরি করছে তাদের বিরুধে ব্যবস্থা নেওয়া হচ্ছে না রাজনৈতিক উদ্দেশ্য সিদ্ধির জন্য। এটা ঠিক কি না ?

**তৃতীয়ত ঃ-** আমি মাননীয় মিনিস্টার সাহেবকে নিজে ফোন করেছিলাম- আমার বাড়ীর সামনে একটা ইলেকট্রিকের তার ছিড়ে পড়ে গিয়েছিল- এবং যে কোন সময় একটা দুর্ঘটনা ঘটে যেতে পারতো। তাই আমরা বেলা ১১টা পর্য্যন্ত সেটাকে পাহারা দিয়ে রেখেছি। আমি প্রথমে সুপারিনটেন্ডিং ইঞ্জিনীয়ারকে ফোন করি, উনি বলেছেন- এগ্‌জিকিড়টিভ ইঞ্জিনীয়ারকে বলার জন্য, এগ্‌জিকিড়টিভ ইঞ্জিনীয়ারকে বললে তিনি এ, স, ডি, ও, কে বলার জন্য বলেন। তখন আমি মাননীয় মিনিস্টারকে ফোন করি। তার পরও যখন দপ্তরের লোক আসল না তারপর চারটা নাগাদ আমি দপ্তরের মিনিস্টারকে ফোন করে বলা পর ওরা আসল। এই হচ্ছে বিদ্যুৎ দপ্তরের অবস্থা।

আমি যেখানে থাকি সেখানকার ফিডারটা হচ্ছে কালিকাপুরের। কারেন্ট আচমকা চলে গেলে আমি যখন ফোন করে জানানোর চেষ্টা করছি তখন ফোনের রিং ঠিকই বাজে, কিন্তু কেউ সেটা তুলে দেখে না। দীর্ঘক্ষন চেষ্টা করেও যখন পাওয়া যায় না তখন আমি বাধ্য হয়ে দিন কয়েক আর। ই যিনি উনাকে ফোনে অভিযোগ জানাই এবং তাৎক্ষণিক ব্যবস্থা হয়। ফোনে যদিও বা কোন দিনে ঐ প্রান্ত থেকে দপ্তরের কর্মীদের সঙ্গে এই নিয়ে কথা বলি, তখন উনারা জানিয়ে দেন-না হবে না। আমাদের এখানে এখন লোক নেই। নেই কোন গাড়ীও। আসতে পারব না। বিদ্যুৎ মন্ত্রী কি দপ্তরের এই হাল-হকিকৎ জানেন না। জেনেও যদি থাকেন তবে কোন অ্যাকশান নিচ্ছেন না কেন ?

**শ্রীবাদল চৌধুরী** (মন্ত্রী) ঃ- স্যার, আমাদের দপ্তর একটি ভিজিলেন্স স্কোয়াট গঠন করেছে। একে সাহায্য করবে রাজ্য সরকারের আরক্ষা দপ্তরের কর্মীরা। এই নিয়ে আলোচনাও হয়েছে। আমি বিধানসভার সকল সদস্যদের কাছে

অনুরোধ করব- উনারাও যেন এই ব্যাপারে সাহায্য করেন। আমি বিদ্যুৎ দপ্তরের অফিসারদের সঙ্গে মিটিং করে বলে দিয়েছি, কে কোন রাজনৈতিক দল বা মতে বিশ্বাসী সেদিকে আমরা নজর দিচ্ছি না, দিতে পারিও না। সবাইকে সাহায্য করতে হবে। এটাই দপ্তরের কর্তব্য। আমি বলেছি যে বিভিন্ন স্তরের সভাগুলিতে, বিশেষ করে যে সমস্ত সভায় জনপ্রতিনিধিদের মতামত এবং সাহায্যের প্রয়োজন সেই সভাগুলিতে বিধানসভার স্থানীয় সদস্য, পঞ্চায়েত সমিতির সদস্য, জেলা পরিষদের সদস্য সকলকে নিয়ে আলোচনা করতে হবে। যাঁরা পয়সা দিয়ে বিদ্যুৎ নিচ্ছেন তাঁরা যেন কিছুটা রিলিফ পান সেটা আমাদের দেখতেই হবে - এটা আমি দপ্তরের অফিসারদের বলেছি। কারন, এরাই হচ্ছেন আমাদের লিগ্যাল কনজিউমার্স। এটাকে লক্ষ্য রেখেই আমরা কাজ করব। এখানে বিদ্যুতের তারিফ নিয়ে কাথা হয়েছে। বিদ্যুতের ক্ষেত্রে পার ইউনিট বিদ্যুৎ উৎপাদন এবং ক্রয় বাবদ আমাদের খরচা হয় ৩.৪৩ পয়সা। অথচ গ্রাহকদের কাছে আমরা বিক্রি করছি ১.৫০ টাকা করে। এটাই বর্দ্ধিত মল্য। এখানে আমাদের ঘাটতি হচ্ছে পার ইউনিটে ১.৯৩ টাকা। গত বছর এই ঘাটতির সাবসিডি দিতে গিয়ে আমাদের খরচা হয়েছে ৮৪ কোটি টাকা।

**লাইন রিপেয়ারিং**- এর ক্ষেত্রে মাননীয় সদস্য যা বলেছেন সেটা ঠিকই আছে। সব কর্মচারী সমান হয় না। এই ধরনের কোন অভিযোগ পাওয়া মাত্রই এখন আমরা ব্যবস্থা নিচ্ছি। যে সকল কর্মচারী হচ্ছা কৃতভাবে এই ধরনের কাজ করে থাকে তাহলে নিশ্চয়ই তার বিরুদ্ধে সঠিক ব্যবস্থা নেওয়া হবে। এই ব্যাপারে প্রয়োজনীয় নির্দেশ দেওয়া আছে।

**মিঃ স্পীকার ঃ**- উল্লেখ্য বিষয়ের দ্বিতীয়টি এনেছেন মাননীয় সদস্য শ্রী রতনলাল নাথ মহোদয় গত ২৭.৮.২০০১ইং তারিখ উৎথাপন করেন। নিম্নে উল্লেখিত বিষয়টির উপর শিক্ষা দফতরের ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রীহোদয় বিবৃতি দিয়ে স্বীকৃত হয়েছিলেন। এখন আমি মাননীয় শিক্ষা দপ্তরের মন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি নিম্নে উল্লেখিত বিষয়বস্তুটির উপর উনার বিবৃতি দেওয়ার জন্য।

বিষয়বস্তুটি হলো ঃ- "Varsity bars Sitanath Dey from using D.Litt.

শিরোনামে স্থানীয় ত্রিপুরা অবজারভার পত্রিকায় গত ২৪শে আগস্ট ২০০১ইং তারিখ প্রকাশিত সংবাদ সম্পর্কে"

**শ্রী অনিল সরকার** (মন্ত্রী) ঃ- মাননীয় অধ্যক্ষ মহোদয়, সীতানাথ দে, ত্রিপুরা বিশ্ববিদ্যালয় কর্তৃক ডি. লিট উপাধি পেয়েছেন। ১৬.৮.২০০১ইং প্রফেসার এ.এম. পান্ডে প্রাক্তন অধ্যক্ষ, সংস্কৃত বিভাগ, মহাত্মাগান্ধী কাশী বিশ্ববিব্যালয় বারানসি অভিযোগ করেন সীতানাথদের ব্যবহৃত ডি. লিট জাল উপাধি। ২৯.৩.২০০১ইং মহামান্য রাজ্যপালের জয়েন্ট সেক্রেটারী এই ব্যাপারে ত্রিপুরা বিশ্ববিদ্যালয়ের রেজিস্টারের কাছে মতামত জানতে চান। ত্রিপুরা ইউনির্ভাসিটি কর্তৃপক্ষ ৯.৫.২০০১ইং অ্যাসোসিয়েশন অব্ ইন্ডিয়ান ইউনির্ভাসিটির কাছে জানতে চান ইনটারনেশ্যানাল ইউনির্ভাসিটি অব্ কোটেমেপারীরী স্টাডিজ, ইউ.এস. র কোন অস্থিত্ব আছে কিনা ? এবং উক্ত বিশ্ববিদ্যালয় কর্তৃক প্রদত্ত ডি. লিট ডিগ্রীটি স্বীকৃত কিনা ? ২২.৫.২০০১ ইং, এ. আই. ইউ. (অ্যাসেসিয়েশন অব্ ইন্ডিয়ান ইউনির্ভাসিটি) জানায় এই নামে কোন ইউনির্ভাসিটি আমেরিকায় পোস্ট সেকেন্ডারী এডুকেশন কর্তৃক অনুমোদিত নয়। এবং তার নামে নথিভুক্ত নয়। তাই এ. আই. ইউ. এই উপাধিকে বৈধ বলে মনে করে না। ২৯.৬.২০০১ইং রাজ্যপালের আন্ডার সেক্রেটারীকে জানানো হয় ত্রিপুরা ইউনির্ভাসিটি মনে করে সীতানাথ দে ব্যবহৃত ডি. লিট উপাধী বৈধ নয়। এবং অধ্যাপকদেকে এই উপাধি ব্যবহারে বিরত থাকার জন্য নির্দেশ দেয়। উল্লেখ সীতানাথ দে বর্তমানে ত্রিপুরা বিশ্ববিদ্যালয়ে সংস্কৃত বিভাগে অধ্যাপনা করছেন এবং উনার বেতনক্রম ১৬৪০০ থেকে ২২৪০০ টাকা। প্রসঙ্গত ডিঃ লিট উপাধির জন্য ত্রিপুরা ইউনির্ভাসিটি আলাদাভাবে কোন আর্থিক সাহায্য বা সাম্মানিক তাকে দেয় না।

**শ্রীরতনলাল নাথ ঃ**- পয়েন্ট অব্ ক্লেরিফিকেশন স্যার, আমি বুঝলাম না এখানে একটা সেন্ডিকেট কমিটি রয়েছে

যেটার সদস্য আমাদের মাননীয় সদস্য শ্রী বাসুদেব মজুমদার মহোদয়। এখানে এ. কে. চক্রবর্তী ভাইস চেন্সচেলার থেকে আরম্ভ করে ডি. বি. জিন্দা, এস. কে. আহমেদসহ ১২ জন মেম্বার। এবং দি ত্রিপুরা ইউনির্ভাসিটি অ্যাক্ট ১৯৮৭ অ্যাজ অ্যামেনডেড ইন ১৯৯০। এটা ইউ. জি. সি. থেকে যেমন গ্র্যান্টের টাকা পায় সাথে সাথে রাজ্যসরকারও কিছু টাকা দিয়ে থাকে। উচ্চতম শিক্ষা ব্যবস্থা হলো আমাদের রাজ্যে ইউনির্ভাসিটি। একটা লোক মিথ্যা সার্টিফিকেট প্রডিউসড করল যিনি প্রফেসার। স্যার, ২৬শে মে ১৯৯৯ এই অদ্যাপকের জন্য একটা ইন্টারভিউ নেয় ত্রিপুরা ভবন, প্রিটু রিয়া স্ট্রিট্রে। সেখানে ইন্টারভিউ নেওয়ার পর হঠাৎ করে মাঝে খানে নির্বাচন ঘোষনা হয়ে যায়, পাল্লামেন্ট নির্বাচন।

**মিঃ স্পীকার ঃ** এটা না বলে ক্লেরিফিকেশন চান, কি ব্যাপার।

**শ্রীরতনলাল নাথ ঃ-** একটা লোকের উচ্চতম শিক্ষা ব্যবস্থা হলো ইউনির্ভাসিটি। একটা লোক ফলস্ ত্যাক সার্টিফিকেট প্রডিউস করল তার প্রফেসার। গত ২৬শে মে ১৯৯৯ ইং সালে এই প্রফেসার স্পি এর জন্য একটা ইন্টারভিউ নেয় ত্রিপুরা ভবন প্রিটুরীয়া স্ট্রীটে। এখানে আমার প্রশ্ন কোন লোক যদি ফলস্ সার্টিফিকেট সাবমিট করে কি বিনিফিট পাক আর না পাক আই মোতাবেক তার বিরোদ্ধে ফোর্সধারী মকদ্দমা করতে হয় প্রথমত। আর তাকে ডিস্চার্জ করতে হয় সার্ভিস থেকে। এস সি সার্টিফিকেট প্রডিউস করে ডাক্তারদের কত জনের চাকরী চলে গেছে। এই ধরণের একটা বিশ্ববিদ্যালয়ে ইন্টারিভউ হয়েছে এবং উনি ১.৯.৯৯ জমা দিয়েছে সমস্ত ডকুমেন্ট। কয়েকটা দিন পরে উনাকে দিয়েছেন প্রফেসারসীপ। এখানে দেখা যায় সেন্ডিগেট হচ্ছে সর্ব্বেসর্বা। সেখানে বলা হয়েছে যে এবার হলেও ভবিষ্যতে যা হাতে আর না হয়। এই ইউনিসিটিতে একটা না শুধু এরমধ্যে বাংলা, সংস্কৃত , রসায়ন, লাইফ সাইন্স, মেথামেটিকস্ কমার্চ, হিস্টরী এই সকল বিষয়েও অনেক প্রফেসারের জাল সার্টিফিকেট রয়েছে। সুতরাং উচ্চ শিক্ষা দপ্তর এবং শিক্ষা মন্ত্রী এই সমস্ত ব্যাপারে বেরিফিকেশন করে সমস্ত দুর্নিতীর ব্যাপারে ব্যবস্থা নিবেন কি না?

**শ্রীঅনিল সরকার** (মন্ত্রী) ঃ- সীতানাথ সম্পর্ক যে সমস্ত তথ্য আমরা সংগ্রহ করেছি সেটা এখানে আমি উপস্থিত করছি। ক্ষীতিশ সম্পর্কে ভারপ্রাপ্ত মন্ত্রী হিসাবে আমি এখানে কোন কমেন্ট করতে চাইনি। এখনো চাইছি না। যদি এই ধরণেরপ সার্টিফিকেট জাল হয়ে থাকে নিশ্চই সেই ব্যাপারে ব্যবস্থা নেবার জন্য বিশ্ববিদ্যালয়কে আমরা অনুরোধ করব।

**শ্রীরতনলাল নাথ ঃ-** এখানে উল্লেখ থাকে যে দিল্লীর যে এসোসিয়েশন আছে তারা খবর নিয়ে জানতে পারে যে আমেরিকাতে সেই ধরনের কোন বিশ্ববিদ্যালয় নেই! কাজেই আমার প্রশ্ন মাননীয় মন্ত্রী উত্তর প্রফেসারকে চাকরী থেকে বরখাস্ত করবেন কি না ?

**শ্রীঅনিল সরকার** (মন্ত্রী) ঃ- স্যার, আমার বক্তব্য সবটা কাভার করে। ইউনিভাসিটি একটা অটনোমাস বডি তো।

**শ্রীরতনলাল নাথ ঃ-** স্যার, বিষয়টা পরিস্কার হল না। এক জায়গাতে বলবে অটনোমাস। আর একজাগাতে বলবে তারা স্বাধীন নাকি ? আমি জানি ইউনিভার্সিটির সেন্ডিগেটের যে সমস্ত মেম্বার আছে তারা সকলেই সি পি এম মাইন্ডেড। জানি না বি জে পির সঙ্গে মেম্বার আছে তারা সকলেই সি পি এম মাইন্ডেড। জানি না বি জে পির সঙ্গে নূতন প্রেম হয়েছে কি না। কাজেই রাজ্যে অনেক ডাক্তারের চাকরী গেছে অনেক কর্মচারীর চাকরী গেছে কিন্তু তার ব্যাপারে উদ্যোগ গ্রহণ করতে কোথায় অপারগ কোথায় দুর্বলতা এটা মাননীয় মন্ত্রী জানাবেন কি?

**শ্রীঅনিল সরকার** (মন্ত্রী) ঃ- মাননীয় সদস্য যে বক্তব্য রেখেছেন হাউসে যারা আছে আশা করি তারা সকলেই শুনেছেন। ঠিক আছে আমরা বিশ্ববিদ্যালয়কে আমরা তার কর্তব্য করার জন্য অনুরোধ করে ... সাকিন্হাল করব।

**(গন্ডগোল)**

**মিঃ স্পীকার ঃ-** প্লীজ বসুন। আর দরকার নেই। অনেক হয়েছে।

**শ্রীশ্যামাচরণ ত্রিপুরা ঃ-** স্যার, মহাত্মাগান্ধী এবং কাশী সংস্কৃত বিশ্ববিদ্যালয় এর যে সার্টিফিকেট এটাও নকল। এর পরেও এই ভদ্রলোক প্রফেসার। উনার প্রফেসারগিরি থাকে কি করে ? এটা তাড়াতাড়ি সিদ্ধান্ত দেওয়া দরকার। উনিতো বিশ্ববিদ্যালয়ের মুখটা পুড়ে দিলেন। উনি এখনো প্রফেসার কি করে আছেন ?

**মিঃ স্পীকার ঃ-** উনিতো বলেছেন যে বিশ্ববিদ্যালয়কে অনুরোধ করবেন প্রয়োজনীয় ব্যবস্থা নেওয়ার জন্য। উল্লেখ্য বিষয়ের তৃতীয়টি এনেছেন মাননীয় সদস্য শ্রী পদ্মকুমার দেববর্মা এবং শ্রী সমীর দেব সরকার মহোদয় কর্তৃক যুগ্মভাবে গত ২৮.০৮.২০০১ইং তারিখে উত্থাপিত নিম্নে উল্লিখিত বিষয়টির উপর শিল্প ও বানিজ্য দপ্তরের ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী মহোদয় বিবৃতি দিতে স্বীকৃত হয়েছিলেন। এখন আমি মাননীয় শিল্প ও বাণিজ্য দপ্তরের ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি নিম্নোক্ত বিষয়বস্তুটির উপর উনার বিবৃতি দেওয়ার জন্য।

**বিষয়বস্তু হল ঃ-** "পি. এম. আর. ওয়াই, এস. জি. এস. ওয়াই সহ বেকাদের বিভিন্ন স্বনির্ভর প্রকল্পে ঋণদানের ক্ষেত্রে রাজ্যের অবস্থিত জাতীয়কৃত ব্যাংকগুলির ভূমিকা সম্পর্কে।"

এই ব্যাপারে অনেক আলোচনা হয়েছে। আমি মনে করি এটার উত্তর আর দেওয়ার দরকার নেই। এটা লে করা হলো।

**ANNEXURE-'C'**

## CALLING ATTENTION

**মিঃ স্পীকার ঃ-** আজ একটি দৃষ্টি আকর্ষনী নোটিশের উপর স্বাস্থ্য দপ্তরের ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী মহোদয় একটি বিবৃতি দিতে স্বীকৃত হয়েছিলেন। এখন আমি স্বাস্থ্য দপ্তরের ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি তিনি যেন মাননীয় সদস্য সর্বশ্রী নগেন্দ্র জমাতিয়া, প্রনব দেববর্মা এবং প্রশান্ত দেববর্মা মহোদয়গণ কর্তৃক আনীত নিম্নোক্ত দৃষ্টি আকর্ষণী নোটিশটির উপর বিবৃতি দেন।

**নোটিশটির বিষয়বস্তু হলো ঃ-** "বর্তমান আগষ্ট মাসের প্রথম সপ্তাহে অমরপুর মহকুমার মুঙ্গিয়া, একজনছড়া ও সর্ব্বং এলাকায় এবং সদরের বড়কাঠাল, তমাকারী ইত্যাদি এলাকায় ম্যালেরিয়া রোগাক্রমে ৭ জন গ্রামবাসীর মৃত্যু হওয়ার ঘটনা সম্পর্কে।"

এটাও আলোচনা হয়েছে বিস্তারিত ভাবে। এটা নিয়ে আর আলোচনা করে লাভ নেই।

**শ্রীকেশব মজুমদার** (মন্ত্রী) ঃ- আমি এটা লে করে দিচ্ছি স্যার,।

**মিঃ স্পীকার ঃ-** এটা আলোচনা হয়েছে। ঠিক আছে লে করে দিলে হবে।

**ANNEXURE-'D'**

**শ্রীনগেন্দ্র জমাতিয়া ঃ-** স্যার, আমি এই ব্যাপারে একটু বলছি। তৈদু বাজারে এবং ছেচুয়া বাজারে পি. এইচ. সি. এটা পাবে কিনা ? যে এলাকার কথা বলছি যেখানে যে ডিসপেনসারী আছে সেইগুলির অবস্থা মাননীয় মন্ত্রী মহোদয় ক্ষতিয়ে দেখবেন যেমন কাচকু বাজারে একটা ডিসপেনসারী আছে, ছেচুয়া বাজারে একটা ডিসপেনসারী আছে, নগরাই বাজারে একটা ডিসপেনসারী আছে, তৈদু বাজারে একটা ডিসপেনসারী আছে, পাহারপুরা বাজারে একটা ডিসপেনসারী আছে, এবং ডালাকে একটি ডিসপেনসারী আছে। এই সমস্ত ডিসপেনসারীগুলি চলছেনা। এইগুলিতে ঔষধ নেই কর্মী নেই। এই কারনে এই সব এলাকায় ম্যালেরিয়ার প্রাদুরলার বাড়ছে। আর ডি. ডি. টি. স্প্রে এটা কখনো হয় নাই। সেই দিন এলাকাবাসী মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয়ের কাছে একটা মেমুরেন্ডাম দিয়েছে। এই ব্যাপাবে উনি ইনকুয়ারী করেছেন কিনা জানিনা। ম্যালেরিয়ামোকাবেলায় যদি কোন পদক্ষেপ নিতে হয় তা হলে এই সমস্ত সাবসেন্টার এর ডিসপেনসারীগুলি

কার্যকর করতে হবে। সচল করে তুলতে হবে। এবং ডি ডি টি স্প্রে করতে হবে।

**শ্রীকেশব মজুমদার** (মন্ত্রী) ঃ- স্যার, আসলে ব্যাপারটা ম্যালেরিয়ার জন্য এতো প্রয়োজন নাই বলে আমার মনে হয়। আমি তো আগেও বলেছে যে আমাদের নতুন যে সব পি. এইচ. সি. করার সিদ্ধান্ত ছিল সেগুলোর মধ্যে তৈদুতে আমরা একটি পি. এইচ. সি. করার জন্য চিন্তা ভাবনা করছি আমাদের বা আমাদের দপ্তর করছে। সুতরাং এটা ডিটেইলস্ আলোচনা করেছি এবং কোন জায়গায় বাদ দেয়নি। সুতরাং নেই জন্যই এগুলো তো আর বলার বিষয় না।

**মিঃ স্পীকার** ঃ- আজ একটি দৃষ্টি আকর্ষনী নোটিশের উপর স্বরাষ্ট্র দপ্তরের ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী মহোদয় একটি বিবৃতি দিতে স্বীকৃত হয়েছিলেন। তখন আমি স্বরাষ্ট্র দপ্তরের ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি তিনি যেন মাননীয় সদস্য শ্রী বীরজিৎ সিনহা মহোদয় কর্তৃক আনীত নিম্নোক্ত দৃষ্টি আকর্ষনী নোটিশের উপর বিবৃতি দেন। " প্রয়াত বিধায়ক মধুসূদন সাহার হত্যার তদন্তের অগ্রগতি সম্পর্কে।"

**শ্রীমানিক সরকার** (মুখ্যমন্ত্রী) ঃ- মাননীয় অধ্যক্ষ মহোদয়, প্রয়াত বিধায়ক মধুসুধন সাহার হত্যার তদন্তের ভার সি. বি. আইকে ন্যাস্ত করা হয়েছে । তদন্ত চলাকালীন তদন্তের অগ্রগতি বা অন্য কোন বিষয় রাজ্য সরকারের গোচরে আনার বিধান নেই সেই কারনে তদন্তের অগ্রগতি সম্পর্কে রাজ্য সরকার অবহিত নন।

**শ্রীরতনলাল নাথ** ঃ- পয়েন্ট অব্ ক্লেরিফিকেশান স্যার, এই প্রসঙ্গে ইট ইজ কারেক্ট। কারন স্কোপ তারা না বললে অনেক সময় সিডিটাও দেখা যায় পাব্লিকপ্রসিডিওর কাছে দেয় না। এখন এই প্রসঙ্গে এখানে মাননীয় মুখ্যমন্ত্রী গিয়েছিলেন এই প্রয়াত বিধায়কের বাড়িতে, উনার ডিপেনডেন্ট মাদার ইজ দেয়ার এবং সিসটার এলসো দেয়ার এই প্রসঙ্গে এখানে প্রয়াত মন্ত্রী বিমল সিনহা মহোদয়, সুখরাম দেববর্মা তাদের যে সুবিধা দেওয়া হয়েছে বিভিন্ন রকমের এই ব্যাপারে এই পরিবারকেও সে রকম ভাবে একই জায়গায় আনা হবে কিনা বা এই ব্যবস্থা নেওয়া হবে কিনা ? মাননীয় মুখ্যমন্ত্রী জানাবেন কিনা ?

**শ্রীমানিক সরকার** (মুখ্যমন্ত্রী) ঃ- মাননীয় অধ্যক্ষ মহোদয় এই বিধানসভায় আলোচনা উঠেছিল যে উনার বাড়িতে যাওয়া আমি এবং আমাদের মাননীয় শিক্ষা মন্ত্রী আমরা দুইজন গিয়েছিলাম বিধানসভার শেশান যে দিন শেষ হয়েছে তার পরের দিন এবং প্রয়াত বিধাকের মা, ভাই এবং উনার বোনের সঙ্গে কথা বলেছি আমি তো দরুন সে সময় তো বলতে পারিনা যে আপনাদের কি রকম ভাবে সাহায্য করা যাবে এটা কিন্তু এটা বলার মতন পরিস্থিতি ছিল না। কিন্তু আমি এটা বলে এসেছি যে আপনাদের কোন কথাবার্তা থাকে আপনারা পরবর্তী সময়ে যোগাযোগ করবেন নিশ্চয় যে কোন সময় আমরা কথা বলব। এবং আমাদের দিক থেকে যথাসাধ্য সাহায্য করার চেষ্টা করব। তার পরবর্তী সময়ে ইলেকশান চলে আসছে। কাজেই সেই জায়গায় মাননীয় বিধায়ক জহর বাবু ছিলেন না সম্ভবতঃ উনি তার দলিয় কাজের জন্য বাইরে গিয়েছিলেন উনি আমাদের সঙ্গে ফোনে কথা বলেছেন যে উনি আসলে পরে যাতে আমরা যাই তখন আমি বললাম যে দেখুন আপনি যখন আসবেন তখন আমি থাকব না এটা ঠিক হবে না, আমি গিয়ে আসি। এবং উনি কথাবার্তা দিয়ে বলে গেছেন। আমার যেটা বক্তব্য হলো আমাদের দিক থেকে যত সরকারী ভাবে কোন আবেদন আসে নিশ্চই সেটা আমাদের যা নিয়ম পদ্ধতির মধ্যে আমরা সাহায্য করার চেষ্টা করব।

**শ্রীজওহর সাহা** (বিরোধী দলনেতা) ঃ- পয়েন্ট অব্ ক্লেরিফিকেশান স্যার, মাননীয় মুখ্যমন্ত্রী যৌ বলেছেন সি. বি. আই. তদন্ত করছে এই যে ব্যাপারটা এই ব্যাপারে আমাদের আলোচনা বিষয়বস্তু না। মাননীয় সদস্য রতন লাল নাথ এটা বলেছেন যে আসলে মাননীয় মুখ্যমন্ত্রী গিয়েছিলেন আমি বলেছিলাম তখন একটি পরিস্থিতি ছিল তখন আমি বলেছিলাম আমি থাকতে পারছিনা এবং আমাদের মাননীয় ডেঃ লিডার দিপক বাবু যতদি আপনি বলেন তাহলে আপনার সাথে

যাবেন। আর এখন সমস্যাটা যেটা আমি গত ৩০মে ২০০১ ইং তারিখে মাননীয় মুখ্যমন্ত্রীকে কে একটি চিঠি দিয়েছিলাম এবং আমি সেই চিঠিতে উল্লেখ করেছিলাম যে এই ঘটনাটা তো খুব দুঃখ জনক ঘটনা আমাদের একজন প্রয়াত স্বাস্থ্য মন্ত্রী উনি নিসংশ ভাবে খুন হয়েছেন আমাদের সদরে এস. ডি. ও. সাহেব খুন হয়েছে এই কথাগুলো বলে আমি চিঠিটি উল্লেখ করেছি আমাদের একজন অর্থাৎ তারা বিভিন্ন সময় বিভিন্ন কাজের মধ্যে গিয়ে সময়সময় তারা কাজ করছিলেন হয়তো যে কারনে হউক রাজানৈতিক প্রতিহিংসার কারনে হউক সন্ত্রাসবাদের কারনে হউক তারা খুন হয়েছেন এখন এখানে তার যে মা মধুসূধন সাহার বৃদ্ধ মা যার বয়স ৮০, বছরের উপরে। মা এবং তার উপর নির্ভর অবিবাহিত বোন, আজকে তাদের করুন অবস্থা।

**শ্রীশ্যামাচরণ ত্রিপুরা ঃ-** উনি তো কথাই দিয়েছেন এখন আপনি আলোচনা করে ঠিক করুন কি সাহায্য দরকার।

**মিঃ স্পীকার ঃ-** প্রশ্নটা বোঝার ভুল।

**শ্রীজওহর সাহা ঃ-** কথা দিয়েছেন ঠিক আছে,কিন্তু আমি চিঠি দিয়েছি ৩০শে মে, মুখ্যমন্ত্রীর কাছে পেয়েছি শুধু এ্যাক্নলেজমেন্ট্ আজ পর্যন্ত উনি টেলিফোন করে বলেননি যে এই হয়েছে কিংবা আসুন কথা বলি।

**শ্রীমানিক সরকরা (মুখ্যমন্ত্রী ) ঃ-** মাননীয় অধ্যক্ষ মহোদয় মাননীয় বিরোধী দলনেতা যে চিঠি দিয়েছেন, শুধু একটা না অনেকগুলি চিঠি দিয়েছেন এবং কোন সুনির্দিষ্ট সাহায্যের কথা বলেননি, কাজেই আমি প্রয়াত বিধায়কের পরিবার নিয়ে আলোচনা করতে চাইছি না এটা দুঃখজনক। কাজেই স্পেশালী তো করতে হবে। উড়াদের দুটো ভাই আমি খুব কন্সাসলী জিজ্ঞেস করেছি যে উনারা কে কি করেন, ছোট যে ভাই দলীয় প্রার্থী হয়েছিলেন উনাকে জিজ্ঞেস করেছি এবং বলেছি আপনি আসবেন আমি কথা বলব, উনিও বলেননি। কাজেই এই জায়গায় আমার বক্তব্য ছিল স্পেসিফিক তো বলতে হবে। আপনি যা বলবেন উনার পরিবার যা বলবে এবং আমাদের সামর্থ অনুযায়ী সবটা মিলিয়ে হবে। আর এই রকম একটা কিছুর মধ্যে দিয়ে কি হবে।

**মিঃ স্পীকার ঃ-** যথারীতি ব্যবস্থা করবেন। আজকে এই সভা বেলা দুইটা পর্যন্ত মুলতুবী রইল।

## AFTER RECESS-AT 2P.M

**মিঃ স্পীকার ঃ-** আজকে একটা দৃষ্টি আকর্যনী নোটিশের উপর স্বরাষ্ট্র দপ্তরের মন্ত্রী মহোদয় বিবৃতি দিতে স্বীকৃত হয়েছেন। আমি স্বরাষ্ট্র দপ্তরের মন্ত্রী মহোদয়কে অনুরোধ করব তিনি যে মাননীয় সদস্য শ্রী পদ্ম কুমার দেববর্মা এবং শ্রী সুধন দাস যুগ্ম ভাবে আনি নিম্নলিখিত দৃষ্টি আকর্ষনী নোটিশের বিবৃতি দেন। নোটিশটির বিষয়বস্তু হল ঃ- ''জম্পুই জলা বি এসি চেয়ারম্যান উদয় দেববর্মা এবং রতনপুর এলাকার যুব নেতা শ্যামল দেববর্মা এবং তার স্ত্রী শ্রীমতি নির্মলা দেববর্মা এন এল ফ টি উগ্রপন্থী কর্তৃক খুন হওয়া সম্পর্কে।''

**শ্রীমানিক সরকার (মুখ্যমন্ত্রী) ঃ-** ''জম্পুই জলা বি এ সি- চেয়ারম্যান উদয় দেববর্মা এবং রতনপুর এলাকার যুব নেতা শ্যামল দেববর্মা এবং তার স্ত্রী শ্রীমতী নির্মলা দেববর্মা এন এল এফটি উগ্রপন্থী কর্তৃক খুন হওয়া সম্পর্কে।''

গত ০৮.০৮.২০১০ ইং তারিকে সন্ধ্যা অনুমান ৭টা ৪৫ মিনিটে (৪) জন অপরিচিত উগ্রপন্থী অত্যাধুনিক অস্ত্রশস্ত্র নিয়ে টাকারজলা থানাধীন বিশ্বমনি সর্দার পাড়ার (রতনপুর) সাকিনের শ্যামল দেববর্মা (২৫), পিতা শ্রী মণীন্দ্র দেববর্মা বাড়ীতে প্রবেশ করে এবং নির্বিচারে গুলিবর্ষণ করে। ফলে ঘটনাস্থলেই শ্যামল দেববর্মার মৃত্যু হয়। তাঁহার স্ত্রী নির্মলা দেববর্মা (১৭) মারাত্মকভাবে আহত হন এবং পরবর্তী সময়ে তাঁকে জি বি হাসপাতালে ভর্ত্তি করা হয়। পরদিন অর্থাৎ০৯.০৮.২০০১ ইং রাত্রি অনুমান ১২টা ৩০ মিনিটে নির্মলা দেববর্মা জি বি হাসপাতালে শেষনি শ্বাস ত্যাগ করেন।

মনীন্দ্র দেববর্মা, পিতা- মৃত ব্রজেন্দ্র দেববর্মার এজাহারমুলে ভারতীয় দন্ডবিধি আইনের ৪৪৮/৩২৬/৩০২/৩৪

ধারায় টাকার জলা থানায় একটি মামলা নথীভুক্ত করা হয় (মোকদ্দমা নং ১৯ ২০০১)।

গত ১০-০৮-২০০১ ইং তারিখে টাকার জলা থানার পুলিশ কেশব দেববর্মা পিতা- শ্রী গিরেন্দ্র দেববর্মা, সাং হোস্টেল পাড়া ও যোগেশ দেববর্মা, পিতা- মৃত মোহন দেববর্মাকে সাং- পদ্মমোহন পাড়া গ্রেপ্তার করে এবং আদালতে প্রেরণ করা হয়। উক্ত দুই ব্যক্তি বর্তমানে হাজতবাস করছে। এছাড়া ও গত ২৭-০৮-২০০১ ইং তাবিখে রতনপুর সাকিনের রসিদ দেববর্মার পুত্র সন্তোষ দেববর্মাকে গ্রেপ্তার করে আদালতে প্রেরণ করা হয়।

(২) গত ০৮-০৮-২০০১ ইং সকাল অনুমান ১০টার সময় মুড়াবাড়ী সাকিনের মহেন্দ্র দেববর্মা, পিতা- মৃত মণীন্দ্র দেববর্মা এবং তাহার সঙ্গী উদয় দেববর্মা একটি স্কুটার করে জম্পুইজলা ব্লক থেকে ফরার পথে থেরা ঠাকুর পাড়ার রাস্তার মধ্যে কৃষ্ণচরণ পাড়ার অরুন দেববর্মা স্কুটার থামায় এবং একটি চিঠি উদয় দেববর্মার হাতে দেয়। এরপর উদয় দেববর্মা পুনরায় উত্তর দিকে রওনা হন সেই অরুণ দেববর্মার সাথে অরুন দেববর্মা মহেন্দ্র দেববর্মাকে বলে যে সে যেন তার ফিরে না আসা পর্যন্ত অপেক্ষা করে। সঙ্গী বাদী মহেন্দ্র দেববর্মা অনুমান ৩০ মিনিট্ অপেক্ষ করে টাকারজলায় ফিরেযায় এবং ঘটনার বিবরণ উদয় দেববর্মার ছেলে ওস্ত্রী জানায় ।অনুমান বেলা ১২টা ৪৫ মিনিটে মহেন্দ্র দেববর্মা জানাতে পারে এন এল এফ টি উগ্রপন্থীর গুলির আঘাতে উদয় দেববর্মা নিহত হয়েছেন। এই ঘটনার পরিপ্রেক্ষিতে টাকারজলা থানায় মহেন্দ্র দেববর্মা, পিতা- মৃত মনীন্দ্র দেববর্মা এজাহার মূলে একটি মোকদ্দমা নং ১৮/ ২০০১ ভারতীয় দন্ডবিধি আইনের ৩০২/ ৩৪ ধারা ও অস্ত্র আইনের ২৭ ধারায় রজু করা হয়।

ঘটনার দিনেই টাকারজলা থানার পুলিশ তিনজনকে জিজ্ঞাসাবাদের জন্য থানায় নিয়ে আসেন। তাদের (১) জম্মু অরুণ দেববর্মা, পিতা- মৃত কৃষ্ণচরণ দেববর্মা, সাংখেরা ঠাকুর পাড়া (২) শঙ্কর দেববর্মা, সম্মান। পিতা শ্রী অধিন দেববর্মা সাংখেরা ঠাকুর পাড়া এবং (৩) শম্ভু দেববর্মা, পিতা- শ্রী বুধরাই দেববর্মা, সাং-ইন্দ্রমোহন পাড়া। সকলের সাকিন টাকার-জলা থানা। পরবর্তী সময়ে অর্থাৎ ১০-০৮ ২০০১ ইং তারিখে উল্লেখিত ঐ তিনজনকে এই মামলায় (অর্থাৎ ১৮-২০০১) গ্রেপ্তার করা হয় ও আদালতে প্রেরণ করা হয়। ২৫-০৮-২০০১ ইং তারিখে শ্রী সরণ জয় দেববর্মা, পিতা- নন্দলাল দেববর্মাকে, সাং- লামপ্রাই কামি পাড়া, গ্রেপ্তার করে আদালতে প্রেরণ করা হয়। বর্তমানে মামলা তদন্তাধীন আছে। ধৃত চার ব্যক্তি জেল হাজতে আছে।

তদন্তকালে জানা যায় উপরোক্ত দুইটি ঘটনাই এন এল এফ টি উগ্রপন্থী দ্বারা সংঘটিত করা হয়েছে।

**শ্রীপ্রণব দেববর্মা** (সিমনা) ঃ- স্যার, পয়েন্টঅব্ ক্লারিফিকেশন, মাননীয় মুখ্যমন্ত্রী এটা জানাবেন কিনা, যে ঐ টাকার জলা এবং জম্পুইজলা খুন হয়। এলাকাতে পর পর এই সম্পদ সিং কলই থেকে আরাম্ভ করে উদয় দেববর্মা খুন হয়। এবং কিছু দিন আগে শিক্ষক উত্তম দেববর্মা এক সময় ছাত্র আন্দোলনের নেতৃত্বে ছিলেন তাকেও খুন করা হয়েছে। এই ভাবে খুন করে চলছে, আই পি এফ টি উগ্রপন্থীরা। তাদের রাজনৈতিক উদ্দেশ্য নিয়ে এই ভাবে লিষ্ট তৈরী করে খুন করছে। উত্তম দেববর্মা মারা যাওয়ার পরেও এখানে আরো কয়েকজন আমাদের বামপন্থী আন্দোলনের নেতৃত্বের নামে নাকি হিট লিষ্টে নাম করা আছে। এটা মাননীয় মুখ্যমন্ত্রী বিষয়টা জানেন কিনা এবং এই ঘটনার পরে প্রায় কয়েক পরিবার এখনও তার এলাকাতে থাকতে পারেন না অন্যত্র সারে আসতে হয়েছে শিবিরে বসবাস করছেন। এটা মাননীয় মন্ত্রীর কাছে তথ্য আছে কিনা ? যদি থাকে তাহলে যারা এই সমস্ত শিবিরে অবস্থান করছেন তাদের জন্য কি রকম সরকারী সুযোগ দেওয়া হচ্ছে। এই ব্যাপারে মাননীয় মুখ্যমন্ত্রী জানাবেন কি ?

**শ্রীমানিক সরকার (মুখ্যমন্ত্রী) ঃ-** শেষের প্রশ্নটা কি ?

**শ্রীপ্রনব দেববর্মা ঃ-** এমন অনেক খুনী শিবিরে আশ্রয় গ্রহন করেছেন এলাকা ছেড়ে আসতে হয়েছে।

**শ্রীমানিক সরকার (মুখ্যমন্ত্রী) ঃ-** মাননীয় অধ্যক্ষ মহোদয়, প্রথমত এটাতো নিশ্চয়ই জানা যে এলাকায় এক থেকে দেড় মাসের মধ্যে ৫ জন উপজাতি নেতৃ স্থানীয় কর্মী সেখানে যারা মানুষকে সংগঠিত করেন শান্তি সম্প্রীতি রক্ষায়, উন্নয়নের কাজকে তরান্বীত করার ক্ষেত্রে প্রশাসনকে সহযোগিতার প্রশ্নে তারা খুন হয়েছেন। এটা না জানার কোন কারন নেই, এটা খুবই দুঃভাগ্যজনক ঘটনা তবে যে অভিযোগ করেছেন যে আই পি এফ টি দলের যোগসাজলে সন্ত্রাসবাদী এন এল এফ টি বাহিনী খুনগুলি সংগঠিত করেছে আমরা কাছে এই রকম নিদৃষ্ট কোন অভিযোগ নেই। কিন্তু এলাকার মানুষ যারা তাদের একটা অভিযোগ সরকারীভাবে এই রকম নিদৃষ্ট তথ্য এখনও আমাদের হাতে আসেনি। যদি আপনাদের কাছে থাকে তাহলে আমি অনুরোধ করব পুলিশ তদন্ত করছে তাদেরকে তথ্য দিয়ে সাহায্য করুন। যেটা বলছেন যে আরো এই রকম লোককে খুন খারাবীর কোন রকম লিষ্ট নিয়ে তারা চলছে এই রকম তথ্য আমার কাছে নেই। কিন্তু ঘটনাগুলি আমরা যা দেখছি তার থেকে যেকোনো বিচার বুদ্ধি সম্পন্ন মানুষের বুঝতে অসুবিধা হবে না যে অত্যন্ত পরিকল্পিতভাবে একের পর এক এই খুনগুলি সংগঠিত করা হচ্ছে। এক দিকে শান্তি সম্প্রীতির যে প্রচেষ্টা বিশেষ করে উপজাতি অংশের মানুষ জীবনের তিক্ত অভিজ্ঞতার মধ্য দিয়ে যে অভিজ্ঞতা সঞ্চয় করেছে যে সন্ত্রাসবাদ আর যাই হোক উপজাতি জনগনের কল্যান করতে পারে না এবং এর মধ্য দিয়ে সম্প্রীতি আসতে পারে না। বরং গরীব মানুষ যারা, পেছনে পরা মানুষ যারা তাদের সবচেয়ে বেশী ক্ষতি করে এবং তাই হচ্ছে ঘটনা। কাজেই এর বিরোদ্ধে সমস্ত রকম ভয় ভীতি উপেক্ষা করেই আমরা যেটা লক্ষ করছি শুধু টাকারজলা, জম্পুই জলা এলাকা না ত্রিপুরার বিভিন্ন এলাকাতে উপজাতি অংশের মানুষ এগিয়ে আসবার চেষ্টা করছেন। এটা সন্ত্রাসবাদীদের হতাশও করছে, তাদেরকে ভীতও করছে। কারন একদিকে জন বিচ্ছিন্নতা, জন সমর্থন তাদের কোন দিনই ছিল না। কিন্তু ভয় দেখিয়ে যে তারা মানুষকে আটকে রাখার চেষ্টা করত এই ভয়টা থেকেও মানুষ বেড়িয়ে আসার চেষ্টা করছেন। আর একদিকে দেখা যাচ্ছে যে আমরা আমাদের সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে উপদাতি অধ্যুষিত এলাকাগুলির মধ্যে কিছু কাজ কর্ম করার চেষ্টা করছে তাতে উপজাতি জনগনের মধ্যে একটা ছোট অংশেরও আমাদের সম্পর্কে যে ভুল ধারনা ছিল যে আমরা উপজাতি বলে বোধ হয় কোন সরকার দেখবে না এই ধারনাটা এখন কাটতে শুরু করেছে। এটাও এই সন্ত্রাসবাদীদের যা। আমাদের কিছু হল না কাজেই কিল আপ এদের সঙ্গে থেকে এই প্রশ্নগুলি এনে যেভাবে বিভ্রান্ত করার চেষ্টা করেছিলেন এই যে বিভ্রান্তের প্রচেষ্টা টা কিন্তু মারখাচ্ছে। ফলে তাদের মধ্যে স্বাভাবিক কারনে কিছু হতাশা তৈরী হয়েছে আর তাদের নিজেদের মধ্যে কিছু গোলমাল আছে পত্র পত্রিকায় আমরা দেখেছি নিশ্চয় দেওয়ার জন্যই এইগুলি করছে। দুই তিনটা উদ্দেশ্য নিয়েই তারা এই জিনিসগুলো করছে। কাজেই মাননীয় সদস্য যে বলছেন এর পর কার কার লিষ্ট তাদের হাতে আছে সে তো আমার পক্ষে জানা সম্ভব না। যদি আপনাদের কাছে থাকে তাহলে পুলিশকে দিন তাদের নিরাপত্তার জন্য আমাদের সীমাবদ্ধতার মধ্যে কি কি ব্যবস্থা আমরা নিতে পারি সেটা আমরা নিশ্চয়ই দেখবার চেষ্টা করব। হয়তো যে প্রশ্ন এখানে করেছেন যে প্রত্যেকটা নাগরিকের নিরাপত্তার ব্যবস্থা করা তো কোন সরকারের পক্ষে সম্ভব না। এর মধ্যেও যারা তাকি আমাদের কাছে সাহায্য চাইছেন আমাদের সাধ্যমত দেখছি আর এলাকা থেকে যারা এই সমস্ত দৌরাত্মে চলে আসতে বাধ্য হয়েছেন বিভিন্ন জায়গায় আশ্রয় নিচ্ছেন আমাদের সামর্থের মধ্যে আমরা যতটা পারি ততটা আমরা করার চেষ্টা করছি।

**শ্রী সুধন দাস ঃ-** স্যার মহেন্দ্র দেববর্মাকে যারা চিঠি দিয়েছিলেন তাদেরকে চিহ্নিত করা গেছে কিনা, তারা কাদের লোক ? হয়ত, মানিক দেববর্মা টাকার জলার সাব জোনালের চেয়ারম্যান, বলরাম দেববর্মা একস্‌- এম. ডি. সি, রাজেশ্বর দেববর্মা , টি এস এফ এর নেতা এরাই মূলত পরিকল্পনা মাফিক এই ঘটনাগুলি করাচ্ছেন এই ধরনের কোন তথ্য মাননীয় মন্ত্রী কাছে আছ কিনা এবং এদের যুক্ত করে তদন্তের কাজটা দেখবেন কিনা ? শ্যামল দেববর্মা এবং তাঁর স্ত্রী মারা যাওয়ার পর তাদের যে সন্তান আছে, তারে দেখভাল করার জন্য মাননীয় মন্ত্রী মহোদয় কোন চিন্তা ভাবনা করছেন কিনা ?

**শ্রীমানিক সরকার** (মুখ্যমন্ত্রী) ঃ- স্যার, মাননীয় সদস্য প্রথম যে দুটো প্রশ্ন করেছেন এরকম নির্দ্দিষ্ট ভাবে তথ্য আমরা কাছে নেই। মাননীয় সদস্য মহোদয়ের নিকট যেহেতু তথ্য আছে, আমি উনাকে অনুরোধ করব তথ্য দিয়ে পুলিশকে তদন্ত কাজে সহায়তা করুন। আর শ্যামল দেববর্মা এবং তার স্ত্রীর যদি সন্তান থেকে থাকে স্বাভাবিক কারনে তাদের প্রতি আমাদের দায়িত্ব থাকবে। নিশ্চয়ই তাদের আমরা দেখব। আমি সোস্যাল ওয়েলফেয়ার মিনিষ্টারকে অনুরোধ করব যাতে তাদের কোন হোমে এনে ভাল ভাবে দেখভাল করার দায়িত্ব আমাদের সরকার থেকে নেওয়ার ব্যবস্থা করা হয়। অতীতেও আমরা এই ক্ষেত্রে নিয়েছি এবং এখনও এই ক্ষেত্রে আমরা নিশ্চয়ই নেব।

**শ্রীরবীন্দ্র দেববর্মা** (রাইমাভ্যালি) ঃ- পয়েন্ট অব ক্ল্যারিফিকেশান স্যার, টাকার জলা এলাকায় শুধু এই ঘটনাটিই নয়, পরপর কয়েকটি ঘটনা হয়েছে। পত্রিকায়ও দেখেছি যে মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয় এই ব্লকে বি. এ. সির স্পেশ্যাল মিটিং এ দুইবার গিয়েছেন। এটা অত্যন্ত উদ্বেগের বিষয় যে পরপর এরকম ঘটনা হচ্ছে। এবং এটা অন্যত্রও ছড়াচ্ছে। এটা হওয়া বাঞ্চনীয় নয়। এই ঘটনার পর এই এলাকাতে নিরাপত্তা জোরদার করা হয়েছে কিনা? পত্রিকায় দেখেছি যে গত কয়েক দিন আগে ১৫ জন উগ্রপন্থী সহযোগীকে গ্রেপ্তার করা হয়েছে। এর মধ্যে ক্লাস সেভেন-এ ছাত্রের নামও রয়েছে। এটা সত্য কিনা? যদি ক্লাস সিক্স, সেভেনে পড়া ছাত্ররা জড়িত থাকে তাহলে এটা অত্যন্ত দুর্ভাগ্যের বিষয় হয়ে দাঁড়িবে। আসল খুনীদের গ্রেপ্তারের জন্য কি কি প্রচেষ্টা নেওয়া হয়েছে মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয় জানাবেন কি?

**শ্রীমানিক সরকার** (মুখ্যমন্ত্রী) ঃ- স্যার, এই ঘটনার পর বিশেষ ভাবে আমরা আলোচনা করেছি। এবং আপনারাও বুঝতে পারছেন যে ৭ মাসের মাথায় এই ব্লকে আমি দুইটা মিটিং করেছি। সেখানে সবকিছু প্রায় স্তব্ধ। ব্লকে কর্মচারীরা যেতে সাহস পান না, এর আগে স্কুলের ৭ জন মাষ্টার মহাশয়কে অপরহণ করা হয়েছিল। এর পাশের জায়গাটা হচ্ছে ও. এন. জি. সির ড্রিলিং সাইট। সেখানে থেকে শ্রমিকদের অপরহণ করে নিয়ে যায়। ওখানে একটা কলোনী ছিল, সেখানে অনুপজাতির লোক ছিল, সেই এলাকা ছেড়ে সবাই চলে এসেছে। এই গুলি আমরা জানি এবং আপনারাও জানেন। এরকম অবস্থা চলতে দেওয়া যায় না। এখান থেকে বেড়িয়ে আসার জন্য কি করা যায় আমি মাননীয় সমবায় মন্ত্রীকে নিয়ে সেখানে যাব আলোচনা করার জন্য। এটাও আপনারা জানেন যে মাননীয় সমবায় মন্ত্রীর বাড়ীঘর আগুন দিয়ে পুড়িয়ে দিয়েছে, জিনিষপত্র সব লুঠপাট করে নিয়ে গেছে, পুকুরের জলে বিষ ঢেলে মাছ নষ্ট করে দিয়েছে, তাঁর অল্প কিছু জমি ছিল সে জমির ধান কাটাতে দেয়নি। তার জমিতে নেমে কেউ যাতে কাজ না করে তার জন্য ফরমান জারী করেছে। ওখানে আমাদের পার্টি অফিস ছিল। এটার দরজা জানালা ভেঙ্গে সমস্ত লুঠপার্ট করে নিয়ে গিয়েছে। আমি সেই অফিসও দেখে এসেছি। এই জায়গায় একটা পরিবর্ত্তন আনার জন্য কি করা যায় তার জন্য চীফ সেক্রেটারী, ডি.জি. কে সঙ্গে করে নিয়ে যাই যাতে সঙ্গে সঙ্গে সিদ্ধান্ত নিয়ে তৎক্ষনাৎ কাজ শুরু করা যায়। সে জায়গায় উন্নয়নের কাজ, জলসেচের কাজ, বিদ্যুৎ, রাস্তাঘাট, পানীয় জল এই যেমন ব্যাপার ছিল তেমনি শিক্ষা বেহাল অবস্থার ব্যাপারটাও ছিল যে কি করে এটাকে রিভাইভ করা যায়। সিকিউরিটির যে ব্যাপাঁরে সেটাকেও আমরা কি করে রিভাইভ করতে পারি। আমরা প্রথম শোনার যে অভিজ্ঞতা সেটা আমি আপনাদেরকে বলছি। সেখানে অনেক উপস্থিত ছিলেন। প্রথমতঃ আমার সঙ্গে চেয়ারম্যান কথা বলেছেন, তারপর এ.ডি. সি এলাকার নির্বাচিত ,সদস্য ছিলেন। দেখলাম, এই দুই জনেই কথা বলেছেন আর অন্যদের যতই বলার চেষ্টা করেছি যে আপনারা কিছু, বলুন, আমি বুঝতে পেরেছি বলার মতো সে রকম অবস্থায় তারা ছিলেন না। এটা হচ্ছে সিচুয়েশান। যাইহোক আমরা কতগুলি কর্মসূচী নেই। ঐ মিটিং -এ চেয়ারম্যান সম্পদসিং কলই উনি আমাকে প্রশ্ন করেছিলেন - মাননীয় মুখ্যমন্ত্রী আপনারাতো আমাদের কিছু টাকা পয়সা দেবার চেষ্টা করছেন। কিন্তু সন্ত্রাসবাদীরা বলেছে যে টাকা আসবে তার ১০ পার্সেন্ট তাদের দিতে হবে। তাহলে ট্রাইবেল এলাকার উন্নয়নের কাজ কি করে হবে। ১০ পার্সেস্ট দিয়ে কি করে কাজ হবে ? আমি তখন বি. এ. সির যারা উপস্থিত ছিলেন তাদের দৃষ্টি আকর্ষন করে বলেছি -সবাই মিলে তাদেরকে বোঝাতে হবে। টাকা যা আসছে তাতে কাজ হলে উপজাতিদের কল্যানেই কাজ হবে। উপজাতিরাই উপকৃত হবেন। প্রথম প্রশ্ন হচ্ছে প্রায়র ইনফরমেশান যেটা, ইনফরমেশান পাওয়া যাচ্ছে না ঘটনা ঠিক নয় সমস্যাটা হচ্ছে কমিউনিকেশানের যে সিষ্টেমটা খবরটা পাওয়ার পর যখন মাসে তখন থেকে আবার যখন যায় কতগুলি পরিষ্কার ব্যাপার

পরীক্ষা করে দেখা গেছে যে এই জায়গার মধ্যে সন্ত্রাসবাদীরা ছিল এবং সিকিউরিটি ফোর্স যাওয়ার পর দেখা গেছে যে তথ্য তার থেকে এটা কনফার্ম করা যায় যে ঠিকই আছে কিন্তু টাইমের ব্যাপার কাছে। এটাতে কিছু সমস্যা হচ্ছে কিন্তু দ্বিতীয় একটা জিনিস বুঝতে হবে ইনটেলিজেন্টস্ তো একেবারে হানড্রেড পারসেন্ট যে প্রভুড় এটা হওয়ার সম্ভাবনা আমরা চাইব এটা করতে কিন্তু সব ক্ষেত্রে যে করা যায় ঘটনাগুলি তা নয়। আন্তর্জাতিক ক্ষেত্রে কোন দেশের পক্ষে এই ব্যাপারটা কিন্তু চূড়ান্ত ভাবে বলা সম্ভব নয়। যেমন আমাদের দেশের কারগিলের মধ্যে যে ঘটনা ঘটে গেল এবং এখনও চলছে অনেক ঘটনা। এই জন্য এটা নয় যে কারগিলে হল না বলে ত্রিপুরায় হবে না কেন। বরং আমরা আমাদের ইনটেলিজেন্সী উয়িং-এর এই দুর্বলতাগুলি দূর করার জন্য চেষ্টা করছি, কিছু কিছু ইমপ্রভুমেন্ট আছে কিন্তু এটার আরও অনেক ইমপ্রভু মেন্টে র সুযোগ আছে। আমরা চেষ্টা করছি অফিসারদের সেই জায়গায় আরও বেশী উদ্যোগী হতে। সমস্যা হচ্ছে কি এই উয়িংস্টা ইনটেলিজেন্সী উয়িংস্ বা এস. বি যেটা তাতে আমাদের অফিসারদের বক্তব্য হচ্ছে যে ধরনের এফিসিয়েন্ট অফিসার আসলে থাকা উচিত সে ধরনের অফিসার বা কর্মীর আমাদের কিথু অপ্রতুলতা আছে। আমি কালকে সিকিউরটির তথ্য দিয়েছিলাম তাতে দেখা গেছে আমরা তথ্য ছিল যে এসকর্ট দিচ্ছি তার জন্য দিনে মিনিমাম ৫০ টা ডাবল এসকর্ট দিতে হয় এটার সঙ্গে আবার এস. বির লোকও থাকে। এই করে দেখা গেছে ওখানে আমাদের ইনটেলিজেন্সী কাজে যারা ভাল করতে পারে যারা ইয়ং ছেলে তাদের আমাদের দিয়ে দিতে হচ্ছে সে জন্য সর্টেজ হয়ে যাচ্ছে। যাই হোক এইগুলি থাকবে কিন্তু তার মধ্যেই এইগুলি ইমপ্রভ করতে হবে সে বিষয়ে কোন সন্দেহ নেই। এটাকে ইস্যু করার জন্য কিছু কিছু পদক্ষেপ আমরা নিচ্ছি তাতে কিছু ফল পাওয়া যাচ্ছে কিন্তু আরও অনেক কিছু করার এখানে আছে। মাননীয় সদস্যের এই ব্যাপারে যে উদ্যোগ এবং প্রশ্ন করেছেন এটা ভাল আমরা অফিসারদের বলোছি এইগুলি তাঁরা নিশ্চয়ই নজরে রাখবেন। আমরা অফিসারদের বলেছি আমরা কি করতে পারি গভর্ণমেন্ট থেকে কি ভাবে তোমাদের সাহায্য করতে পারি বল আমাদের সাধ্যের মধ্যে আমরা করার চেষ্টা করব। আর যে দুটি তথ্যের কথা মাননীয় সদস্য বললেন সেটা আমি জানি কিন্তু এটা এখনও আমি কনফার্ম নই। কারন আসাম রাইফেল তাদের সঙ্গে কোন ঘটনা ঘটলে তারা একটু দেরীতে খবর দেয় এবং আমাদের পুলিশ সেটা কনফার্ম করার চেষ্টা করছে। এই ব্যাপারে আমি সকালে বলেছি এবং আমি আই. জি ল্যা এ্যান্ড অর্ডারকে জিজ্ঞাসা করেছি কিন্তু উনারা বলেছেন এখনও উনাদের জানানো হয়নি। আমরা যোগাযোগ করার চেষ্টা করছি এবং সেখান থেকে বলা হচ্ছে তাদের গাড়ী জদল ইত্যাদি সামগ্রী নিয়ে যাচ্ছিল তখন গুলি করেছে। গুলি যদি করেই থাকে তাহলে গাড়ীতে তো বুলেট মার্ক থাকবে আর এটা যদি ঘটনা হয় তাহলে কেউ আহত হতে পারে আবার আহত নাও হতে পারে এটা এখনও কনফার্ম হয়নি। আর সেকেন্ড যেটা সি. আর. পি. এফ আমাদের কাছে ফাষ্ট ইনফরমেশান তারা ফাষ্ট এম্বুশল করেছিল। এম্বুশল করলে তারা কি করে এটাক হয় এটাও প্রশ্ন এইগুলি এনকোয়ারী করতে বলা হয়েছে। ঘটনা দুই একটা ঘটেছে তার ইনফরমেশান আছে কিন্তু ফাইনালি আমাদের কাছে এখনও খবর আসেনি যেহেতু তারা সেন্ট্রাল-এর নিজেরা চেক আপ করে এবং দরকার হলে রি চেক করে পাঠাবে। এটা আমার নিজের স্ট্যাটমেন্ট নয় কারন ওখান থেকে যা বলা হয়েছে সেটাই আমি বললাম।

তার কিছু দিন পরেই সম্পদ সিং বলই খুন হয়ে গেলেন তাকে আমরা রক্ষা করতে পারলামনা। কিন্তু সেই সময় আমরা যে প্রোগ্রামগুলি নিয়েছিলাম সেই সময়ই ছেলেমেয়েরা কথা বলতে আসল। দুপুরবেলা টি ব্রেকের সময় তারা এসে বলল স্কুল কি করে চলবে। কয়েকশ ছেলে মেয়েরা সব ট্রাইবেল নন্ ট্রাইবেল ছেলেমেয়েরাও ছিল। আমরা বলেছি নিশ্চয় টিচার নেই। কর্মাস টিচার নেই, সাইন্স টিচার নেই, বাংলা টিচার নেই এবং অংক টিচার নেই। তরা যে পাঁচজন টিচার নাম করলেন তারা সবাই বাঙ্গালি অংশের মাষ্টার মশাই। সঙ্গে ডেপুটি ডিরেকটর ছিলেন উনি একজন ট্রাবইবেল অফিসার। আমি তাকে বললাম সহমত করেনি। উনি কিছু ডিপেন্ড করার চেষ্টা করেছেন। তারাও আছেন। তারা হচ্ছেন নন্ ট্রাইবেল টিচার। তিন জন দিদি মনি আছেন। তারা কি করে আসতে পারবেন তারা তো আসতে পারবেনা। এই পরিস্থিতিতে ডি. জি এর সঙ্গ সিদ্ধান্ত করে সপ্তাহে তিন দিন এসকড' করে তাদের এখানে নিয়ে যাবেন। তারপর দিন শনিবার চলে আসবে। মাষ্টার মশাইরা থাকবেন সি. আর. পি. এপ ক্যাম্প সার সামনে ঘর করে দেব। সেই ঘর আমরা করে দিয়েছি। বাজারের পাশে জায়গা কিনে থানা করব সিদ্ধান্ত করেছি। আপনি জানেন যে টাকারজলা থানা এবং আগরতলা থানা

(পুর্ব) তার থেকে কিছু অংশ নতুন করে আরও একটা থানা করছি শ্রীনগরে। ফলে এই সমস্ত বিষয়গুলি আমরা দেখেছি। তারপর দিন মিটিং এ আমি গিয়ে দেখলাম ১৭-১৮ জন উপস্থিত ছিলেন । ১৪ জনের সঙ্গে কথা বলেছেন তার মধ্যে ৬ জন মহলা চেয়ারম্যান । চেয়ারম্যান মারা যাওয়ার পরে শোক শ্রদ্ধা শানোর পরে মিটিং আরম্ভ করেছি। কিছু আগের মিটিং এর পর্যালোচনা করেছেন। নতুন মিটিং করে আমরা আবার সিদ্ধান্ত নিয়েছি এবং প্রত্যেকে সঙ্গে কথা বলছি। মিটিং এ কথা বলতে হবে এবং কাজের সাহায্য করতে । অফিসার গত মিটিং যা বলেছো সবগুলি ঠিক ঠাক করেনি। ধীরে ধীরে গঠনমূলক সমালোচনা করেছেন । সেখানে ছেলেরা তারে খেলার জিনিস চেয়েছিল তারা বলল যে আমাদের কিছু মাষ্টার মশাইরা এসেছ জলের ব্যবস্থা চাই আমরা বলেছি ঠিক আছে আমরা দেখব। এই পরিস্থিতিতে এই ধরনের ঘটনা ঘটেছে। কিন্তু সিকিউরিটি নিয়েছিলাম স্পেসালি তারপরে আমরা দেখেছি এস. টি. এফ তাদেরকে সেখানে পাঠানো হয়েছে, সি. আর. পি. এফ রেঞ্জ বাড়ানো হয়েছে। পুলিশ অফিসার সেখানে যাচ্ছেন। স্বাবিক পরিস্থিতিতে এলাকার মানুষ এই উৎসাহ নিয়ে এগ্রিয়ে এসেছেন। পর পর ঘটনাগুলিতে তারা দাড়িয়ে যান দাড়িয়ে যান কিছু সময় লাগবে। আপনার দলের সমর্থক সেখানে আছেন। কম বেশী সবদলেরই কিছু না কিছু আছেন। আপনার আমার অনুরোধ আপনার সহযোগিতার চেষ্টায় উপজাতি জনগনের সূত্র স্বাভাবিক অবস্থা ফিরে আনার দরকার না হলে সমস্যা হলে সমস্যা হয়ে যাবে।

**শ্রী রতনলাল নাথঃ**- ব্যাপারটা হল নিরাপত্তা ব্যবস্থা। ফোর্স বলেছেন নট সাফিসিয়েন্ট। এটা হতে পারে বারন ঘটনাগুলি হয়েছে টাকারজলা ও জম্পুইজলা এবং সি. আর. পি. এফ দুইজন মারা গেছে গন্ডাছড়া থানাধীন ধনেরাম বাড়িতে। রাত ৯.৩০ মিঃ। ফোর্স পেট্রোলিং এর সময় তারা এমবোস নিয়েছে। এমবোস নেওয়ার পরে মারা গেছে ভাংমুন থরার টাকটি এলাকাতে আসাম রাইফেল উপর এবং টি.আর. টি. সির উপর সমবেস করেছিল যদিও লাকি। টাকসি মিজোরাম বর্ডার এই সব ঘটনা হয়েছে। ইনফরমেশন ইন্টিলিজেন্ট সিকিউরিটি অংশ ভাগ যদি দেখী তাহলে ইন্টিলিজেন্ট ব্রাঞ্চ তাদের সোর্স মানি আছে। ইন্টিলিজেন্স ইনফরমেশন পাচ্ছেনা। পুলিশ সোর্স এতক্ষন পাচ্ছেন। সুতরাং ইন্টিলিন্টে ব্রাঞ্চকে আরও সক্রিয় করার জন্য প্রয়োজনীয় উদ্যোগ গ্রহন কার হবে কিনা। সোর্স মানি কিছু লাগিয়ে ইন্টিলিজেন্ট ব্রাঞ্চকে আরও কাজে লাগাতে পারি।

**. ককবরক্**

**শ্রীমতি বৈজয়ন্তী কলই ঃ**- মানগীনাং মুখ্যমন্ত্রী, থাংনাই আগষ্ট মাসনি ৮ তারিখ উদয় দেববর্মা বি. এ. সি চেয়ারম্যান, শ্যামল দেববর্মা, বিনি বিহিক নির্মলা দেববর্মা তেই থাংনাই ২৩শে আগষ্ট উত্তম দেববর্মা শিক্ষক। বরগ যে থাইখা, থীইমানি পরে ১৬ জন উগ্রপন্থী সহযোগি গ্রেপ্তার খীলাইখা। তেই বনি পরিপ্রেক্ষিতে এলাকানি অনেকজনা শহরাঞ্চল ফাইখা, তাবুকব অনেক পরিবার তংঅ। বরগ অনেক কিরিমানি বিসিং অ হরখে থুইমানলিয়া শামুং অংখানলিয়া অ অবস্থাঅ তংঅ। বরগনি নিরাপত্তা ব্যবস্থানি বাগীই বিশেষ খীলাইঅীই বিশেষ খীলাইঅীই আরক্ষা বাহিনী ব্যবস্থা খীলাইনাদে, মানগীনাং মুখ্যমন্ত্রী সানগনাইদে ?

**বঙ্গানবাদ**

**শ্রীমতি বৈজয়ন্তী কলই ঃ**- মাননীয় মুখ্যমন্ত্রী, গত আগষ্ট মাসের ৮ তারিখ উদয় দেববর্মা, বি, এ, সি চেয়ারম্যান, শ্যামল দেববর্মা ও তার স্ত্রী নির্মলা দেববর্মা, তাছাড়া গত ২৩শে আগষ্ট উত্তম দেববর্মা শিক্ষক, তারা যে মারা গেছেন এবং মারা যাওয়ার পর ১৬ জন উগ্রপন্থী সহযোগীকে গ্রেপ্তার করা হয়। এই অবস্থার পরিপ্রেক্ষিতে এলাকার অনেকজন শহরাঞ্চলে চলে আসেন। এখনও অনেক পরিবার শহরে রয়ে গেছে । তারা অনেক ভয়ভীতির কারণে রাত্রিবেলা ঘুমাতে পারতনা, কাজ করতে পারতনা, এই রকম অবস্থার সৃষ্টি হয়েছিল। তাদের নিরাপত্তা ব্যবস্থার জন্য বিশেষ করে আরক্ষা বাহিনী ব্যবস্থা নেবে কি না, মাননীয় মুখ্যমন্ত্রী এই বিষয়ে জানাবেন কি না?

**শ্রী মানিক সরকার** (মুখ্যমন্ত্রী) ঃ - মাননীয় অধ্যক্ষ মহোদয়,মাননীয়া সদস্যা যে কথাগুলি বলেছেন,আমি ইতিমধ্যে বলেছি যে আমাদের ডি,জি সাহেব নিজে গেছেন,ল অ্যান্ড অর্ডারের ব্যাপারটা লক্ষ্যের মধ্যে রাখছেন। সি,আর,পি,এফের যে অফিসার,সি,আর,পি,এফের ডি,আই,জি তাদের সঙ্গে বসে মিটিং করেছেন। আমরা স্পেশ্যাল ফোর্স সেখানে পাঠানোর ব্যবস্থা করেছি। কিছু লোককে তারা গ্রেপ্তার করে এনেছেন হয়ত ইনফরমেশানের জন্য। মাননীয় রবীন্দ্রবাবু প্রশ্নের মধ্যে বলেছিলেন যে এতে ক্লাস সেভেন বা সিক্সে পড়ে এইরকম একটা ছেলে ছিল। এটা দুর্ভাগ্যজনক। এর-ত কোন দোষ নেই। একে হয়ত ব্যবহার করছে কোন ইনফরমেশন আনা নেওয়ার জন্য,সে হয়ত অস্ত্র নিয়ে যাবেনা। এইরকম ঘটনা ঘটে যাচ্ছে। এই করে একেবারে শিশু অবস্থা থেকে তাদের সর্বনাশা করে দেওয়ার চেষ্টা করছে। কাজেই এই ব্যাপারটাতে যদি এরা যুক্ত হয়,এদের বিরুদ্ধে কি ব্যবস্থা নেওয়া হবে আমি জানিনা। কিন্তু আমাদের খোঁজ-ত নিতেই হবে। এই সমস্ত জায়গায় আমরা যদি খোঁজ নিতে যাই তাহলে সমস্যা হয় কি জানেন? তাতে,পুলিশ বা নিরাপত্তা কর্মী তারা শেকী হয়ে যায়। জেনারেলি আমরা উপর থেকে এগুলি করিনা। তাদেরকে তাদের মত করে কাজ করতে দেই। আপনি যেটা বললেন যে গ্রেপ্তার করার পর আবার এলাকার মধ্যে কিছু ভয় ভীতির সঞ্চার হয়েছে। উপায়ান্ত নেই মাননীয়া সদস্যা। অপরাধ যারা করছে,তাদেরকে যারা সহযোগিতা করছে তাদের বিরুদ্ধে ব্যবস্থা নেওয়ার জন্য পুলিশকে আপনি বলবেন,আবার ব্যবস্থা নিলে যদি ভয়ের কোন কারণ সৃষ্টি হয়,এটা-ত মানিয়ে নেওয়া ছাড়া আর কোন রাস্তা নেই। একটু অপেক্ষা আমাদের করতে হবে। পুলিশের তরফ থেকে চেষ্টা হচ্ছে,আমরা বার বার উপর থেকে দেখার চেষ্টা করছি,আপনারা আমাদের সহযোগিতা করুন।

**মিঃ স্পীকার ঃ**- আজ একটি দৃষ্টি আকর্ষণী নোটিশের উপর স্বরাষ্ট্র দপ্তরের ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী মহোদয় একটি বিবৃতি দিতে স্বীকৃত হয়েছিলেন। এখন আমি স্বরাষ্ট্র দপ্তরের ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি তিনি যেন মাননীয় সদস্য শ্রী খগেন্দ্র জমাতিয়া ও শ্রীমতি সন্ধ্যারাণী দেববর্মা যুগ্মভাবে মহোদয়/মহোদয়া কর্তৃক আনীত নিম্নোক্ত দৃষ্টি আকর্ষণী নোটিশটির উপর বিবৃতি দেন।

**নোটিশটির বিষয়বস্তু হলঃ**- "গত ১৪ই আগস্ট চাম্পাহাওর থানাধীন নয়নজয় গ্রামে তিনজন খুন ও পরবর্তী সময়ে ৭০ পরিবার বাড়ী ছাড়া হওয়া সর্ম্পকে।"

**শ্রী মানিক সরকার** (মুখ্যমন্ত্রী) ঃ- মাননীয় অধ্যক্ষ মহোদয়,গত ১৪।০৮।২০০৯ইং তারিখ আনুমানিক সন্ধ্যা ৭টা ৩০ মিনিটে একদল সশস্ত্র উগ্রপন্থী মহেন্দ্র পাড়ায় হানা দেয় এবং উগ্রবাদীরা জোর করে বিজয় দেববর্মা,সুরেন্দ্র দেববর্মা ও প্রবীন্দ্র দেববর্মাকে হাত ধরে মহেন্দ্রপাড়া জঙ্গলের দিকে নিয়ে যায়। বন্দুকের গুলির শব্দ শুনে গ্রামবাসী খোঁজ করতে গিয়ে প্রবীন্দ্র দেববর্মাকে আহত অবস্থায় পায় এবং গ্রামবাসীরা সুরেন্দ্র দেববর্মার মৃতদেহও সেখানে জঙ্গলে পায়। প্রবীন্দ্র দেববর্মাকে তেলিয়ামুড়া হাসপাতালে নিয়ে যাওয়ার সময় রাস্তায় প্রবীন্দ্র দেববর্মা মারা যান। সুরেন্দ্র দেববর্মা,বিজয় দেববর্মা ও প্রবীন্দ্র দেববর্মা উগ্রবাদীর গুলিতে গুলিবিদ্ধ হয়ে মারা যান। পরে মৃতদেহগুলি উত্তর মহারাণীপুর ক্যাম্পে পাঠানো হয়। উক্ত ঘটনার পরিপ্রেক্ষিতে শ্রীযুক্ত চন্দ্র দেববর্মার পিতা গোবিন্দ দেববর্মা সাং মহেন্দ্র পাড়া,এজাহার সূত্রে ১৫।০৮।২০০৯ইং তারিখে চাম্পাহাওড় থানায় মোকদ্দমা নং ১১।২০০৯ ভারতীয় দন্ডবিধি আইনের ৩০২।৩৪ ধারা ও অস্ত্র আইনের ২৭ ধারায় একটি মামলা রুজু করা হয়।

খবর পাওয়ার পর উর্ধ্বতন পুলিশ অফিসারেরা ঘটনাস্থল পরিদর্শন করেন এবং সঙ্গে সঙ্গে তদন্তকারী অফিসারকে প্রয়োজনীয় নির্দেশ দেন।

অপরাধীদের ধরার জন্য সন্নিহিত এলাকায় এবং পার্শ্ববর্তী এলাকা ও জঙ্গলে বিশেষ চিরুণী তল্লাশি করা হয়।

তদন্ত চলাকালীন নিম্নোক্ত ব্যক্তিকে উপরোক্ত মোকদ্দমা সংগ্রহে গত ২৫।০৮।২০০৯৮ ইং তারিখে গ্রেপ্তার করা হয় এবং তাদের পুলিশ হেফাজতে যথাযথ জিজ্ঞাসাবাদের জন্য আনা হয়।

ধৃত ব্যক্তির নামঃ- সুরেন্দ্র দেববর্মা,পিতা কৃষ্ণ দেববর্মা,সাং- বাহাদুর পাড়া নমংজয় গাঁওসভা,থানা-চাম্পাহাওড়।

প্রকাশ থাকে যে নিহত ব্যক্তিগণের মধ্যে সুরেন্দ্র দেববর্মা একজন জি,এম,পি সদস্য এবং বাকি দুইজন সি,পি, আই (এম) এর সমর্থক।

উক্ত মোকদ্দমার তদন্ত চলিতেছে।

গত ১৭.৮.২০০১ইং তারিখে ২৯টি উপজাতি পরিবার তাদের মোট সংখ্যা ১১০ জন মহেন্দ্র পাড়া এবং তৎসংলগ্ন এলাকা হইতে মহারানীপুর সি আর পি এফ ক্যাম্পের সামনে ভয়ে জড়ো হয়। ঐদিন সি আর পি এফ ক্যাম্পের লোকেরা তাদের খাওয়া দাওয়ার ব্যবস্থা করে ডেপুটি কালেক্টর (রেভেনিউ) ও তাহাদের সহিত দেখা করেন এবং প্রয়োজনীয় সাহায্য সহায়তা প্রদান করেন।

যে পরিবারগুলি ভয়ে এলাকা ছাড়িয়া আসিতে বাধ্য হইয়াছিলেন সেই পরিবারগুলি এখন বলরাম কোবরা পাড়া স্কুলে (উত্তর মহারাণী) আছে। সরকারীভাবে ২৬ পরিবারকে প্রাথমিকভাবে ১০০ টাকা করে আর্থিক সাহায্য দেওয়া হইয়াছে এবং বাকী পরিবারগুলিকে শ্রমদিবসের কাজ দেওয়া হইয়াছে।

তদন্ত চলাকালীন যতদুর প্রকাশ পায় যে,উক্ত ঘটনার সঙ্গে এন এল এফ টি উগ্রবাদী দল জড়িত আছে।

**শ্রীখগেন্দ্র জমাতিয়া (কৃষ্ণপুর) ঃ-** পয়েন্ট অব্ ক্ল্যারিফিকেশন স্যার,যে ৭০ টা পরিবার তারা ভয়ভীতির জন্য এলাকা ছেড়ে অন্য জায়গায় আশ্রয় নিয়েছে তাতে আমাদের কাছে যা খবর এখনতো তাদের কাজের সময়,এখন জুমের ধান পেকেছে। তা এই মুহূর্তে তারা যদি নিজ নিজ বাড়ীতে ফিরে যেতে না পারে,কাজকর্ম করতে না পারে তো সারা বছরের জন্য তাদের কিন্তু ক্ষতি হয়ে যাবে। এমতাবস্থায় আমি মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি,সেখানে যে সি আর পি এফ ক্যাম্প আছে তাদের এবং অন্য সকলের সহযোগিতায় প্রতিশ্রুতির মাধ্যমে তাদের বাড়ী ঘরে ফিরে যাওয়ার ব্যবস্থা করা হবে কি না,অন্তত তাদের পাকা ফসল তোলার ব্যবস্থা করার জন্য কিভাবে তাদেরকে সাহায্য করা যেতে পারে মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয় জানাবেন কি না?

**শ্রীমানিক সরকার (মুখ্যমন্ত্রী) ঃ-** আমাদের ডিএম এখন বাইরে আছেন,তিনি একটা ট্রেনিং -এ গেছেন। এর আগে কাজলবাবুও একটা সমস্যার কথা তুলছিলেন আমি বলেছিলাম যে,ডি এমকে বলব। আমি এখান থেকে ফিরে গিয়ে খোঁজ নিয়ে জেনেছি তিনি বাইরে আছেন। এ ডি এম আছেন তার সঙ্গে কথা বলব,এস পিকেও বলব,আমি মাননীয় সদস্যকে অনুরোধ করব,আপনিও আমাদের এস পির সঙ্গে কথা বলুন। তারা সক্রিয়ভাবে এই সমস্ত ব্যাপারে কল্যাণপুরের ওদিকে এই সমস্ত এলাকার মধ্যে গত এক দেড় বছর যাবত বিভিন্ন রকমের সাহায্য করছেন এই জাতীয় কাজে। আপনিও যোগাযোগ করুন আমিও কথা বলব।

**শ্রীরবীন্দ্র দেববর্মা ঃ-** পয়েন্ট অব্ ক্ল্যারিফিকেশন স্যার,মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয়ের এই তথ্য আছে কিনা যে,এ এলাকাটা ঠিক টাকারজলা থেকে কোন অংশে কম না সন্ত্রাস কবলিত এবং গত এক বছর যাবত বিভিন্ন ঘটনায় সেখানে ভয়ের সৃষ্টি হচ্ছে এবং মিঃ স্পীকার স্যার,আপনিও ভাল করে জানেন,আপনার সেই গ্রাম্য বাড়ীর কাছেই এবং এই এলাকাটা আমার জন্য যান,আমার বাড়ীর কাছে ওখানে এই ঘটনাটা ঘটেছে। তারপর যারা মারা গেছেন তারা সি পি এম-এর সমর্থক হলেও দূর সম্পর্ক আমারও আত্মীয় হন। ঐ এলাকাতে একদিকে যেমন এন এল এফ টি, অন্যদিকে তেমনি এ টি টি এফ উভয় অংশের টানা হেচড়ার মধ্যে সেই এলাকার মানুষ নাজেহাল। তারপর আবার ওখানে যে সি আর পি এফ ক্যাম্প আছে সেই ক্যাম্পে যিনি আগে ছিলেন। তিনি খুবই ভাল ছিলেন,সহযোগিতা করতেন জনসাধারণকে,এটা সেই এলাকাবাসীর বক্তব্য। কিন্তু এখন যিনি আছেন ওনার বিরুদ্ধে জনসাধারণের অভিযোগ হচ্ছে,একদিকে যেমন সন্ত্রাসবাদীরা আমাদেরকে খাওয়া যোগান দেওয়ার জন্য এবং নানান রকম ব্যাপারের জন্য চাপ সৃষ্টি করছে। ঠিক তেমনি অপর দিকে আমরা সি আর পি এফদের অত্যাচারের শিকার হচ্ছি। স্যার,গত তিন চার দিন আগে আমার আপন ভাতিজা প্রনয় দেববর্মাকে আমি পাঠিয়েছিলাম আমার বাবার অবস্থা কি রকম আছে জানার জন্য। আমি ৩৭ মাইল দিয়ে ওকে পাঠাই,কিন্তু বাড়ী যাওয়ার

আগে ছড়ার পাড়ের ওখানে সি আর পি এফ এর সঙ্গে ওর দেখা হয়,কথা নেই বার্তা নেই ওর বুকের মধ্যে বিরাট একটা ঘুষি মেরে তারপর জিজ্ঞাসা করল "তুমি কি কর"। সে এখন আহত অবস্থায় আমার বাড়ীতে আছে। আমি আমার বাড়ীতেই রেখে দিয়েছি। আর একজন আমার সর্ম্পকে নাতি হয় তার নাম অর্জুন দেববর্মা,তার বাড়ী আসাম। আমার মা মারা যাওয়ার খবর পেয়ে আমার আত্মীয় স্বজনরা যখন এসেছিল তখন সেও এসেছিল তখন তাকেও সি আর পি এফরা অত্যাচার করেছে। কাজেই আমার বক্তব্য হচ্ছে,একদিকে সন্ত্রাসবাদীরা যেমন সন্ত্রাস চালিয়ে যাচ্ছে তেমনিভাবে সি আর পি এফরা যদি সন্ত্রাসের মোকাবেলা না করে,জনসাধারণের সহযোগিতা না নেয়,জনসাধারণকে যদি শুধু অত্যাচারের বা শিকারের পাত্র হিসাবে ব্যবহার করে তাহলে তো জনসাধারনের কাছ থেকে তথ্যই পাবে না তারা এবং কোন সহযোগিতাও পাবেনা। জনসাধারণকে অত্যাচারের শিকারের পাত্র হিসেবে ব্যবহার করে তোলাতে তাদের কাছ থেকে আজকে কোন তথ্য বা সহযোগিতা পায়না। তাছাড়া সেই উত্তর মহারানীপুর বাজারও জমছেনা। অথচ এই বাজারটা দীর্ঘদিনের পুরানো। এই বাজারে একদিকে ৩৭ মাইল থেকে মানুষকে হেঁটে আসতে হয়। আরেকদিকে কৃষ্ণপুর থেকে রাস্তা বন্ধ কল্যাণপুর থেকেও যোগাযোগ বন্ধ,যানবাহান চলাচলও বন্ধ রয়েছে। সি.আর.পি.এফ যারা এসেছে তাদের থেকে একটু সাহায্য পেত কিন্তু এখন সেটাও পাচ্ছেনা। ফলে এই এলাকার মানুষকে বিপজ্জনক অবস্থার মধ্যে কাটাতে হচ্ছে। এর প্রতিকারের কি ব্যবস্থা করবেন,তা মাননীয় মুখ্যমন্ত্রীর জানাবেন কি?

**শ্রীমানিক সরকার** (মুখ্যমন্ত্রী) ঃ- মি.স্পীকার স্যার,এই এলাকায় বাগবেড়ের ঘটনা বা তারও আগে এ ডি সি-র নির্বাচনের সময়ের ঘটনা সব মিলিয়ে জায়গাটা খুবই খারাপ অবস্থায় চলে গেছে। এখানেতো দুইবারই ভোট হয়েছে আপনারা দেখেছেন। ভোট মানে যুদ্ধ। যাই যেখানে যেসব অফিসার এবং সিকিউরিটি ফোর্স কর্মরত ছিল তাদের প্রচেষ্টায় ভোট সেখানে হয়েছে অন্তত মানুষ সেখানে এসে ভোট দিয়ে গেছেন। আপনারাই বলেছেন যে সেখানে সি.আর.পি.এফ যারা ছিল তারা ভালই কাজ করেছেন। তবে কিছু সমস্যা রয়েছে-এটাতো সব জায়গায় একরকম করেনা। যাই হোক আমি মাননীয় সদস্য যেটা বলেছেন আমি সেটা নোট করে নিয়েছি। এই করলেতো মানুষ সাহায্য করবেনা,এতে ক্ষতি হয়ে যাবে। এখন আসলে এরা কি এখানে থাকতে চায়না-অভিযোগ করলে আমাদের সরিয়ে দেবে-এই উদ্দেশ্যে না অন্য কোন উদ্দেশ্যে আছে এটাতো বুঝতে পারিনা। কাজেই আমাদের অবস্থাটা এবার বুঝতে পারবেন। আমরা বলছি ফোর্স বাড়াও। এখন আবার গিয়ে বলতে হবে সি.আর.পি.এফ খারাপ করছে-তাহলে তাদের তোলে নিয়ে যাবে। এই হলো আমাদের অবস্থা। শাঁকের করাতের মত অবস্থা। সামনে দিয়ে গেলেও কাটে,আবার পেছনের দিকে গেলেও কাটে। তো,এইভাবে তো চলতে দেওয়া যায়না। এটা নিশ্চয়ই নজরে থাকে। আমি তাদের নজরে আনতে চেষ্টা করব। এটা হওয়া উচিৎ নয়।

**শ্রীখগেন্দ্র জমাতিয়া** ঃ-পয়েন্ট অব্ ক্লারিফিকেশন স্যার,মাননীয় মুখ্যমন্ত্রী জানাবেন কি,আসলে প্রায় এক বছরের মত হয়, এই রাস্তাটা বন্ধ কোন বেসরকারী গাড়ীঘোড়া সে রাস্তায় চলাচল করেনা। ফলে এই এলাকার সঙ্গে কোন লিংক নেই। তারপর বর্ষার সময় এই দিকে কজ্ওয়েটাও নষ্ট হয়ে গেছে। তার মানে এই দিকেও যানবাহন চলছেনা। আর যদি যেতে হয় তাহলে ঘিলাতলীর দিকে হয়ে ঘোরে যেতে হয়। সেদিন আমি গিয়েছিলাম। কিন্তু শেষপর্যন্ত আমি যেতে পারিনি। কাজেই এই রাস্তাটা এবং কজওয়েটো তাড়াতাড়ি মেরামত করার জন্য ব্যবস্থা নেওয়া হবে কি না,তা মাননীয় মুখ্যমন্ত্রী জানাবেন কি?

**শ্রীমানিক সরকার** (মুখ্যমন্ত্রী) ঃ- মি.স্পীকার স্যার,এটার জন্য স্পেশ্যাল উদ্যোগ নিতে বলা হয়েছে। আমাদের পূর্তমন্ত্রী এই নিয়ে দুই তিনটা মিটিং করেছেন। কাজেই কাজ দুই দিক থেকেই শুরু হয়েছিল কিন্তু উগ্রপন্থীদের জন্য সেটা বন্ধ হয়ে আছে। লাস্ট আমি যখন গিয়েছিলাম সেই চাম্পাহাওরে সেখানে একটা ভেলিব্রীজ ওপেন করার জন্য তখনো আমরা এটা দেখেছি এবং আমাদের সিকিউরিটি ফোর্সও বলেছে এই রাস্তাটা যদি ঠিক করা যায় তাহলে তাদের পক্ষে মুভমেন্টের সুবিধা হয়ে যাবে। তবে কিছু সমস্যা রয়েছে। মাননীয় সদস্যও বোধহয় আমার সঙ্গে ছিলেন। কাজেই এই জায়গায় এটার গুরুত্ব কেউ খাঁটো করে দেখছেনা। পূর্তমন্ত্রী তিনি শুনেছেন-তিনি নিশ্চয়ই এটা নিয়ে কথাবার্তা বলবেন এবং আমিও কাজ নেব।

**শ্রীরতনলাল নাথ ঃ**- মিঃস্পীকার স্যার নেক্সট বিজনেসে ঢুকবার আগে আমি আপনার মাধ্যমে একটি অত্যন্ত জরুরী বিষয়ে মাননীয় অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। বিষয়টি হলো গতকাল (২৮.৮.০১) মাননীয় সদস্য শ্রীপ্রকাশ চন্দ্র দাস এবং শ্রী সুদীপ রায় বর্মন কর্তৃক আনীত একটি প্রশ্নের উত্তরে মাননীয় অর্থমন্ত্রী বলেছিলেন-আমি পড়ে শোনাচ্ছি।

**প্রশ্ন**

*ইহা কি সত্য যে ২০০০-২০০১ ইং অর্থ বছরে প্ল্যান অ্যান্ড নন্‌প্ল্যান এক্সপেন্ডিচার এর তুলনায়-২০০১-২০০২ইং বছরের বাজেট এস্টিমেটসে রাজ্য সরকারের নিয়মিত ও অনিয়মিত লক্ষাধিক কর্মচারীর বেতন এবং মজুরি বাবদ প্ল্যান অ্যান্ড নন্ প্ল্যান যাতে অতিরিক্ত ১৪৫.৬১কোটি টাকা বৃদ্ধি করা হয়েছে?*

**উত্তর**

সত্য নহে।

কিন্তু আমি যোগ করে দেখলাম উনার বাজেট প্ল্যানে যা আছে সেটা সত্যি। তো কোনটা সত্যি। মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি?

**মি.স্পীকার ঃ**- এটা পরে মাননীয় অর্থমন্ত্রীর কাছে গিয়ে বুঝে নেবেন।

**শ্রীরতনলাল নাথ ঃ**- না,স্যার এটা হাউসের ব্যাপার হাউসেই উনি উত্তর দিন।

**শ্রীবাদল চৌধুরী** (মন্ত্রী) ঃ- মি.স্পীকার স্যার,আমি যেটা রিপ্লাই দিয়েছি সেটাই ঠিক। যদি মাননীয় সদস্যের কোন সন্দেহ থাকে তাহলে তিনি পরে আমার সঙ্গে বসে এটা ক্লীয়ার হতে পারেন।

## LAYING OF PAPER ON THE TABLE OF THE HOUSE

**Mr. Speaker :-** Now the business before the House-

(1) Laying of a Copy of :-

(a) The Report of the Comptroller and Auditor General of India relating to the Accounts of the State of Tripura for the year 1999-2000.

(b) The Appropriatior Accounts for the year 1999-2000.

(c) The Finance Accounts for the year 1999-2000,as required under clause(2) of Articae 151 of the Constitution of India.

Now, I request the Hon'ble Minister-in-charge of the Finance Department to lay the above Reports on the Table of the House.

**Shri.Badal Choudhury** (Finance Minister) :- Mr. Speaker Sir,I would like to lay a copy of-

(a) The Report of the Comptroller & Auditor General of India relating to the Accounts of the State of Tripura for the year 1999-2000.

(b) The Appropriation Accounts for the year 1999-2000.

(c) The Finance Accounts for the year 1999-2000,as required under clause(2) of Article 151 of the constitution of India on the table of the House.

**Mr.Speaker :-** Laying a copy of the "Tripura Public Demand Recovery Rules,2001 in pur suance of section 37 of the Tripura Public Demand Recovery Act.2000".

Now,I request the Hon'ble Minister-in-charge of the Finance Department to lay the above rules on the table of the House.

**Shri. Badal Choudhury** (Finance Minister):- Mr. Speaker Sir,I would like to lay a copy of the "Tripura Public Demand Recovery Rules,2001 in Pursuance of section 37 of the Tripura public Demand Recovery Act.2000" on the table of the House.

## LAYING OF REPLIES TO THE POSTPOND QUESTIONS

**মিঃ স্পীকারঃ-** সভার পরবর্তী কার্যসূচি হল-লেয়িং অব্ রিপ্লাইস্ টু দ্য পোস্টপন্ড কোশ্চেনস্। বিধানসভার গত অধিবেশনে পোস্টপন্ড আনস্টার্ড কোশ্চেন নাম্বার ৬৬,৫,৩৩ ৪,৬১-এর উত্তর দেওয়া সম্ভব হয়নি। এখন আমি মাননীয় মন্ত্রী মহোদয়দের অনুরোধ করছি,পোস্টপন্ড আনস্টার্ড কোশ্চেন নাম্বার ৬৬,৫,৩৩,৪ এবং ৬১-এর উত্তর পত্র সভার টেবিলে পেশ করার জন্য।

**শ্রীমানিক সরকার** (মুখ্যমন্ত্রী) ঃ মিঃ স্পীকারঃ স্যার,বিধানসভার গত অধিবেশনের পোস্টপন্ড আনস্টার্ড কোশ্চেন নাম্বার ৬৬,৫ এবং ৩৩-এর উত্তর পত্র সভার টেবিলে পেশ করছি।

**শ্রীফয়জুর রহমান** (মন্ত্রী) ঃ - মিঃ স্পীকার স্যার,আমি পোস্টপন্ড আনসার্ড কোয়েশ্চান নাম্বার ৪-এর উত্তর পত্র সভার টেবিলে পেশ করছি।

**শ্রীসুকুমার বর্মন** (মন্ত্রী) ঃ-পোস্টপন্ড আনসার্ড কোয়েশ্চান নাম্বার ৬১ আমি এখন সভার টেবিলে পেশ করছি।

## PRESENTATION OF COMMITT REPORT

**মিঃ স্পীকার ঃ-** সভার পরবর্তী কার্যসূচি হলো কমিটি অন্ পিটিশান-এর বত্রিশতম এবং তেত্রিশতম প্রতিবেদন সভার সামনে উপস্থাপন। এখন আমি মাননীয় সদস্য শ্রীপ্রশান্ত দেববর্মা,চেয়ারম্যান,কমিটি অন্ পিটিশান-মহোদয়কে অনুরোধ করছি কমিটির বত্রিশ ও তেত্রিশতম প্রতিবেদন-এর প্রতিলিপি সভায় পেশ করার জন্য।

**শ্রীপ্রশান্ত দেববর্মাঃ** -- মাননীয় অধ্যক্ষ মহোদয়,আমি কমিটি অন্ পিটিশানের বত্রিশতম এবং তেত্রিশতম প্রতিবেদনটি সভার সামনে পেশ করছি।

**মিঃ স্পীকারঃ-** এই পেশ করা কমিটির প্রতিবেদনটির প্রতিলিপি নোটিশ অফিস থেকে সংগ্রহ করে নেওয়ার জন্য অনুরোধ করছি মাননীয় সদস্য মহোদয়গণদেরকে।

## GOVERNMENT BILL-considerd and passed

**মিঃ স্পীকার ঃ-** সভার পরবর্তী কার্যসূচি হলো,"The Tripura Sales Tax (Tenth Amendment) Bill,2001 (Tripura Bill No.6 of 2001)."

এই সভার বিবেচনার জন্য প্রস্তাব করতে আমি অর্থ দপ্তরের ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি।

**Shri Badal Choudhury** (Minister) :- Mr.Speaker Sir,I beg to move that,"The Tripura Sales Tax (Tenth Amendment) Bill,2001 (Tripura Bill No.6 of 2001)". be taken into consideration.

**মিঃ স্পীকার ঃ-** এখন প্রশ্ন হলো--।

**শ্রীশ্যামাচরণ ত্রিপুরা ঃ-** স্যার,অর্থমন্ত্রী বলবেন তো কিছু।

**শ্রীবাদল চৌধুরী** (মন্ত্রী) ঃ- আপনারা যদি বলেন তারপরে বলতে পারি।

**শ্রীশ্যামাচরণ ত্রিপুরা ঃ**- হ্যাঁ,বলেন,নাহলে আমরা বলব। ঠিক আছে তাহলে আমি বলছি। স্যার,এই বিলে কটন,ইয়ার্ন,ফাইটিলাইজার,ডিজেল এগুলির উপর ৪ শতাংশ,৫ শতাংশ,১২ শতাংশ সেইল টেকস্ বসানোর দাবী করা হয়েছে। এখানে মাননীয় মন্ত্রী মহোদয় জানেন কিনা জানিনা পশ্চিমবাংলার অর্থমন্ত্রী অসীম দাসগুপ্ত উনি হচ্ছেন উনাদের কি একটা কমিটির চেয়ারম্যান। সেখানে এটা ঠিক হয়েছিল যে,সব রাজ্যে সমহারে সেইল ট্যাক্স বসানো হবে এবং সেইভাবে বসিয়েছিল। কিন্তু আমার কাছে কাগজ আছে,একটা হচ্ছে কলকাতার বিকাশ চন্দ্র রায় ইয়ার্ন মার্চেন্ট এখানে এই লেটেস্ট এটা ২.৮.২০০১ইং তারিখে যে সূতা কিনা হয়েছে এখানে দেখেন সেইল টেক্স নেই। পশ্চিমবঙ্গ সেইল টেক্স বসায়নি। বসিয়েছিল পরে সেটা তোলে নিয়েছে। কেবল কোমর তাঁত বা ঘরে বসে যারা কাপড় বোনেন আমাদের এখানে মণিপুরী এবং ত্রিপুরীরা সবাই ঘরে কাপড় বোনেন। এটা তাদের ট্রেডিশ্যানাল।

এছাড়া আমাদের এখানে তিন লক্ষের মত নাথ সম্প্রদায়ের লোক তারা কাপড় বোনে জীবন জীবিকা নির্বাহ করেন। তাদের উপর যদি টেক্স বসানো হয় তাহলে তাদের উপর প্রচন্ড চাপ পড়বে। সূতা দুই রকমের হয়,একটা হচ্ছে কোন আর একটা হচ্ছে......... । যেগুলি বড় বড় মিলে পাওয়ার লোম ব্যবহার হয় এগুলির উপর পশ্চিমবঙ্গ এবং আসামে টেক্স বসিয়েছে। কিন্তু যেগুলি কোমর তাঁত এগুলির উপর তারা টেক্স বসায়নি। আসামের তথ্য আমার কাছে আছে ক্যাশ মেমো একটা আছে আসাম ডাইং প্লেনস প্রাইভেট লিমিটেড আর আসাম প্যালেস্টার কো-অপারেটিভ সোসাইটি থেকে সেখানে সেইল টেক্স নেই। তারা বসিয়েছিল এটার উপর কিন্তু যারা ঘরে তৈরী করেন তাদের উপর থেকে এটা তোলে নিয়েছে। মেঘালয়,মিজোরাম এবং নাগাল্যান্ডে তারা এই টেক্স বসায়নি। কারণ,সেখানকার সব ট্রাইবেলরা কাপড় বোনেন। সব মণিপুরীরা কাপড় বোনেন। এইজন্য উত্তর পূর্বাঞ্চলে সেইল টেক্স অন কটন ইয়ার্ন এটা এখনও বসেনি,বসবেওনা। এখানে যদি এই কটন ইয়ার্নের উপরে টেক্স বসে তাহলে পরে মিজোরাম সূতা যাকে আমরা বলি এক ব্যালি এটার দাম পড়ে যাবে ২০ টাকা আর যেটা তাঁতীরা যে কাপড় বোনেন এটা দাম পড়বে ৫০ টাকা করে। এতে বিরাট অর্থনৈতিক বিপর্যয় হবে। যারা কাপড় বোনেন তাদের দাম বেশী হয়ে যাবে। আর মিলে যারা কাপড় বোনেন তাদের কম হয়ে যাবে। কাজেই, মিলের সঙ্গে এই সমস্ত তাঁতীরা পেরে উঠবেনা প্রতিযোগিতায়। কাজেই মিলের সঙ্গে এই সমস্ত তাঁতীরা পেরে উঠবেনা প্রতিযোগিতায়। অনেক অসুবিধা হয়ে যাবে। এই কারণে আমি হেংক জাতীয় একেরেলিট কটন ইয়ান এর 'হ্যাঁ' এটার উপরে যাতে ট্যাক্স না বসানো হয় এইজন্য আমি মাননীয় মন্ত্রীর কাছে অনুরোধ করছি। ধন্যবাদ।

**মিঃ স্পীকারঃ**- মাননীয় রতনলাল নাথ।

**শ্রীরতনলাল নাথঃ**- মিঃ স্পীকার স্যার,মাননীয় অর্থমন্ত্রী যে সেইল ট্যাক্সের টেন এমেন্ডমেন্ট বিল এখানে উপস্থিত করেছেন বিবেচনার জন্য বিশেষ করে দিজেল ইয়েমেন এবং ফর্টিলাইজার। আমাদের রাজ্যের জন্য এই যে নতুন করে কর আরূপ। এটা সত্য যে একটা একটা অভিন্ন কর নীতির ব্যাপারে তিনি যুক্তি দেখিয়ে বলেছেন। সেখানে বলেছেন যে এটা অভিন্ন কর নীতির ফলে আমাদের করতে হয়েছে। আমার মতে রাজ্যবাসীর সাথে বামফ্রন্ট সরকারের একটা গভীর চক্রান্ত-কি ধরনের গভীর চক্রান্ত-বিশেষ করে বামফ্রন্টের মত একটা সরকার এই ধরনের একটা কর আরূপ করবে এই ধরনের কোন কথা নির্বাচনের ইস্তিহারে নেই। এই কর আরূপের ফলে বিশেষ করে কৃষি,তাঁত শিল্প এবং পরিবহণ শিল্পের উপর প্রচন্ড আঘাত হানবে। যদি এখানে কৃষি তাঁত শিল্প এবং পরিবহনকে যদি সেখানে আনা হয় তাহলে আর কেউ বাকী থাকবেনা। সকলেই এর আওতায় পড়বে। তার সঙ্গে যুক্ত যেখানে বামফ্রন্ট বলছে বি পি এল সংখ্যা ৭০ শতাংশ সেখানে এই কর আরূপ করা কাজে লাগবে। যারা বছরে ১৫ দিনও কাজের সন্ধান পায়না এবং দুই বেলা খেতে পারেনা। কাপড় পড়তে পারেনা। তাদের এটা কিন্তু প্রচন্ড আঘাত। তিনি যুক্তি দেখিয়ে বলেছেন যে যেহেতু দিল্লি আমাদেরকে প্রেসার দিয়েছে এটা আমাদেরকে করতে হবে। আসল কথা হল এখানে একটা কমিটি আছে সেটা হলো এম্পাউওয়ার কমিটি। চেয়ারম্যান কে

অসীম দাশগুপ্ত। এখানে বক্তব্যের মাধ্যমে অর্থমন্ত্রী এটাকে স্বাগত জানিয়েছে। আবার অপর পক্ষে তথ্যমন্ত্রী এক প্রেস কনফারেন্সে বলেছেন যে না এটা আমাদের ইচ্ছা ছিলনা,এটা আমাদের উপর চাপিয়ে দেওয়া হয়েছে। এটা কি ফল্স সাবমিশন। যদিও অর্থমন্ত্রী এতদিন ছিলনা। এই ব্যাপারে সুপার প্রথম কাজ করেছে এবং প্রপোজারও উনি। কারণ তাতে উনার প্রচুর লাভ। সেজন্য নিশ্চয়ই ত্রিপুরাবাসীকে বিক্রি করে যশবন্তকে দিতে পারেনা। ত্রিপুরার মানুষকে যশবন্তের কাছে বিক্রি করে দিয়েছেন তিনি। এখন বলছে আমাদের উপর চাপ আসছে। এখানে দুই মন্ত্রীর দুই ধরনের বক্তব্য। আমি বুঝতে পারছিনা আসল কোন জন। এই কর আরূপ করেছে ষড়যন্ত্র ও ছলচাতুরতা এবং ত্রিপুরাবাসীর ক্ষুধাও বাড়িয়ে দিয়েছে। এই কর আরূপ ত্রিপুরা রাজ্যের জন্য মোটেই প্রযোজ্য নয়। এটা রাজ্যের অর্থনীতির উপর প্রচন্ড আঘাত আসবে। এখানে কি দেখা যায় উনি বি জে পিকে পূজা দেওয়ার জন্য ব্যস্ত। বি জে পি ধমক দিয়েছে সি পি এম হজম করেছে।

বিপ্লবী চরিত্রটা কে স্যার,আমি তো বুঝলামনা উনার বিপ্লবী চরিত্রটা কোথায় গেল? স্যার,টাকা পাওয়ার লোভে উনি এটাকে সমর্থন করেছেন। অন্যেরা সমর্থন করেছেন। সুতরাং আমরাও সমর্থন করে ফেলি এই হচ্ছে অবস্থা। এই বিলে একটা জিনিস পরিস্কার এই সি পি এম-এর হাতে রাজ্যবাসী আর নিরাপদ মনে করেনা। এখানে মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয় নেই,কি বলেছেন আমরা তো বলেছি নির্বাচনী ইস্তাহারে যে নাম দেবনা। কিন্তু আমরা তো না দিয়ে পারিনা। কারণ দিল্লি বলেছে। দিল্লি বললেই করতে হবে? আমি দরকার হলে প্রয়োজনে প্রতিবাদ করব। আমার পরিবারকে রক্ষা করতে হবে। কোথায় সেই চরিত্র? কোথায় গেল সেই আন্দোলন? সুতরাং আমি অনুরোধ করব একটা পথ আছে যদিও সাবসিডি দিয়ে সব সমস্যার সমাধান হয়না। এখন আপনি আনবেনই আমরা যাই বলিনা কেন,কারণ আপনার প্রচন্ড জিদ। যদি কেউ গঠনমূলক সমালোচনা করে সেটাও আপনি গ্রহণ করতে পারেননা। আমি অতীত অভিজ্ঞতা থেকে বলছি। সুতরাং এটা একটা নিরীহ মানুষের উপর আঘাত। যেমন ডিজেলের দাম বাড়িয়ে দিলেন। আগে ছিল ৫ টাকা এখন ১২ টাকা হয়েছে। ৭টাকা বেড়েছে। এখানে কোন বিকল্প ব্যবস্থা নেই। সব ট্রাকের উপর নির্ভর করতে হচ্ছে। সুতরাং ডিজেলের দাম বাড়ার ফলে সকল জিনিসের দাম বেড়ে যাবে। পরবর্তী সময়ে বাস মালিকরাও বলবে যে যাত্রী ভাড়া বাড়াতে হবে। অসীমবাবু ভাল প্রস্তাব দিয়েছেন এটা আপনারা অস্বীকার করতে পারবেননা। ঠিক আছে তোমাদের এখানে যদি গরীবের সংখ্যা বেশি থাকে তাহলে সাবসিডি দাও। একটু আগে আপনি বলেছেন যে বিদ্যুতের উপর সাবসিডি দিচ্ছেন। নিশ্চয়ই প্রয়োজন আছে তার জন্য দিচ্ছেন। যেহেতু কৃষক এবং তাঁত শিল্পী শুধুমাত্র নাথ কমিটির নয়,এস.সি,মণিপুরী, ট্রাইবেল সবাই যুক্ত। যেহেতু এরা নিপীড়িত মানুষ পিছিয়ে পড়া অংশের মানুষ আর এদের জন্য যদি না করেন তা হলে ঐ এলার্জির কথায় আবার আসছি যে তাহলে এই পিছিয়ে পড়া সম্প্রদায় কি এস.সি কি ও বি সি কি এস. টি এদেরকে দেখতে পারেননা। যেহেতু আপনি বিদ্যুতের উপর সাবসিডি দিচ্ছেন। যদি আপনি জোর করে এই বিল পাশ করাতে চান তাহলে আমি বলব ঠিক আছে বিল পাশ হোক কিন্তু সাবসিডি দিয়ে এটাকে আপনি মিনিমাইজ করুন। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি। ধন্যবাদ।

**শ্রীবীরজিৎ সিন্‌হা** (কৈলাশহর) ঃ-মাননীয় স্পীকার স্যার,সূতার উপর যে ট্যাক্স বসানোর যে পরিকল্পনা নিয়েছে এটা আমরা সমর্থন করতে পারিনা। এখানে মণিপুরী উপজাতি এবং নাথ সম্প্রদায়ের তাঁতীরা বিপন্ন হবে এবং আপনারা জানেন নিজেদের কাপড় বোনে তা পরিধান করা হয়। বর্তমানে যে অবস্থা আছে এবং টেক্সসহ মোট সূতার দাম বেড়ে তখন সেই সুতো খরিদ করে উপজাতি ত্রিপুরী,মণিপুরী এবং নাথ সম্প্রদায়ের যেই হোক কাপড় তৈরী করে মিলের কাপড়ের দাম থেকে বেশী হয়ে যাবে। যার ফলে মণিপুর,আসাম এবং পশ্চিমবাংলা যে তাঁতীদের কাপড়ের উপর নির্ভরশীল হয়ে যাবে আমাদের কাপড় শিল্প তো বন্ধ হয়ে যাবে। আমাদের এখানে গ্রাম উন্নয়নের দপ্তর যে জনতা শাড়ি,ধুতি বেশির ভাগ কোথায় থেকে আসছে বেশির ভাগ পশ্চিমবঙ্গ থেকে আসছে। ত্রিপুরাতে তৈরী করতে পারছেনা শুধু আমাদের ট্রাইবেলদের জন্য পাছড়া একমাত্র আমাদের রাজ্যে উৎপাদন হচ্ছে এবং রাজ্য সরকার কিনে সেগুলো পঞ্চায়েতের মাধ্যমে পূজোর সময় বিতরণ করে। সেজন্য এটার উপর যে ট্যাক্স আনা হয়েছে এটাকে আমি সাপোর্ট করতে পারছিনা এবং আজকে ট্যাক্সের

উপরও রাজনীতি আছে। আজকে দেখুন ত্রিপুরাতে মোটর ট্যাক্স এখানে দেখবেন আসামে ট্যাক্স কম,যার ফলে বেশির ভাগ লোক মোটর সাইকেল,স্কুটার,গাড়ী ইত্যাদি কিনে আনে। এটা একটি পলিটিকস্। প্রতি বছর গৌহাটিতে হোক,ত্রিপুরাতে হোক,কমিশনার লেভেলে মিটিং হয় সেইল ট্যাক্স বা রেভেনিউ দপ্তর; কিন্তু পরবর্তী সময় তাকে একই রেইট নেয়। সিক্স পার্সেন্ট টেক্স আসামে আর আমাদের এখানে ১২ শতাংশ তো এখানে জিনিস কে কিনবে। এখানে যারা এজেন্সি নিয়েছে বিভিন্ন জিনিসের তাদের বিক্রি হচ্ছে না আমাদের রাজ্যে মার খাচ্ছে। এই ট্যাক্স-এর পলিটিক্সটা আমাদের সরকার সর্বদিকে ব্যর্থ। ট্যাক্স বাড়িয়ে দেওয়া মানে পশ্চিমবঙ্গ তাঁতীদের ভাল হবে,আসাম তাঁতীদের লাভ হবে,মণিপুরী তাঁতীদের লাভ হবে। এখনও ত্রিপুরায় লক্ষ লক্ষ টাকার কাপড় আসাম থেকে আসছে,মণিপুর থেকে আসছে,সেখানে আমাদের কম্পিটিশন-এ আমরা পারছিনা এর মধ্যে ট্যাক্স বসানোর এটা বাস্তবসম্মত বলে আমি মনে করিনা কিন্তু আমি অর্থ মন্ত্রীর কাছে অনুরোধ রাখছি এই ট্যাক্স বসাবেননা এটা প্রত্যাহার করুন।

**মিঃ স্পীকার ঃ-** মাননীয় সদস্য শ্রী অমিতাভ দত্ত

**শ্রীঅমিতাভ দত্ত** (ধর্মনগর) ঃ- এ ভবের ভাবের উদয় হয়েছে স্যার।কারণ রতন বাবুরা যে দলের উনারা ৪৫ বছর কেন্দ্রের ক্ষমতায় ছিলেন আজকে উনার উদয় হয়েছে যে ত্রিপুরাতে রেল নেই। উনার আলোচনা শুনে ভালই লেগেছে। এখানে ত্রিপুরা রাজ্যে যোগাযোগ ব্যবস্থা,কৃষকদের স্বার্থে,তাঁত শিল্প শ্রমিকদের সমস্যা উনাদের আলোচনার মধ্যে স্থান পেয়েছে। এটা নিশ্চয়,আনন্দের গর্বের। এই যে বিলটা দ্য ত্রিপুরা সেইল ট্যাক্স বিল ২০০১ মাননীয় অর্থমন্ত্রী যেটা এনেছেন এর প্রেক্ষাপট আমাদের বিবেচনায় আসতে হবে আলোচনার সময়ে। বর্ষীয়ান নেতা শ্যামাচরণ বাবু,রতনবাবু আলোচনার সময় প্রায়ই দেখি সংবিধানের বিভিন্ন প্রসঙ্গ আনেন। কাজেই সেদিক থেকে সংবিধানের বিভিন্ন প্রসঙ্গ আনেন সেদিক থেকে সংবিধানের যুক্তরাষ্ট্রীয় কাঠামোর মধ্যে রাজ্য এবং কেন্দ্রের সম্পর্ক অর্তিয়ার অধিকার ওরা জানেননা, বুঝেননা এটা আমি অত্যন্ত জানিনা। আমরা স্যার,এটা লক্ষ্য করেছি কেন্দ্রে যখন কংগ্রেস শাসন ছিল আজকে যখন বি জে পি কেন্দ্রের ক্ষমতায় তাদের সাথে টি ইউ জে এস দলের অতীত পার্লামেন্টকে এড়িয়ে প্রশাসনিক নির্দেশে বিভিন্ন সময় পণ্য সামগ্রীর মূল্য বৃদ্ধির বহু ঘটনা আছে আমাদের দেশে। স্যার,কেন্দ্রে যখন কংগ্রেস শাসন ছিল বা আজকে বি জে পি এবং যাদের সঙ্গে আঁতাত,পার্লামেন্টকে এড়িয়ে প্রশাসনিক নির্দেশে বিভিন্ন সময়ে পণ্য সামগ্রীর মূল্য বৃদ্ধি বহু ঘটনা আছে দেশে। আমাদের ত্রিপুরা সেইলস্ ট্যাক্স অ্যাক্ট-এর যে সিডিউলড আছে,এর মধ্যে সূতা আর তার অন্তর্ভুক্ত ছিলনা। রাজ্যে অনেক পরিবার আছে যারা কৃষি নির্ভর,যারা এই সারের মূল্যবৃদ্ধির স্বার্থে অর্থনৈতিক দিক থেকে ক্ষতিগ্রস্ত হওয়ার সম্ভাবনা আছে, আমাদের রাজ্যে বিশেষ করে মণিপুরী,উপজাতি,অন্যান্য সম্প্রদায়ে অনেক পরিবার এই তাঁত শিল্পের মাধ্যমে জীবিকা নির্বাহ করেন। এই ক্ষেত্রে তাদেরও ক্ষতি হওয়ার সম্ভাবনা আছে। ডিজেল এরও এতটা কর ছিলনা। প্রেক্ষাপটে আমাদের রাজ্য সরকার বার বার আমাদের রাজ্যের পশ্চাদপদতা,অনুন্নতা,যোগাযোগ দিক থেকে যে সমস্ত দুর্বলতা সেইগুলি কেন্দ্রীয় সরকারের নজরে নিয়ে কর আরোপের ক্ষেত্রে যাতে ছাড় দেওয়া হয় সেই জন্য বার বার দাবী করেন। এখানে আমরা জেনেছি ইতিমধ্যে এই যে অভিন্ন কর নীতি ইউনিফর্ম ফ্লোর অ্যাক্ট রেটস্ অব্ টেক্সেস যেটা ২০০০ সালের ফেব্রুয়ারী মাসে বিভিন্ন রাজ্যে ইতিমধ্যে বলবৎ হয়েছে। যে রাজ্যগুলি পরিচালনায় বি জে পি শাসন করছে,কংগ্রেস শাসন করছে,আমাদের রাজ্যে এখনো তা করেনি,করতে বাধ্য হলাম,কখন যে এ্যামপাওয়ার কমিটির নাম উল্লেখ করলেন সেই কমিটি গত ১৭ আগস্ট দিল্লিতে সিদ্ধান্ত নিয়েছেন যারা এই ইউনিফর্ম ফ্লোর রেটস অব্ টেক্সেস আরোপ করবেননা সেই সমস্ত রাজ্যে সেন্ট্রাল প্ল্যান অ্যাসিস্টেন্ট ১লা সেপ্টেম্বর থেকে পাওয়া যাবেনা। এই ক্ষেত্রে এরা কি চাইছেন,রাজ্যের উন্নতি না বিরোধিতার নামে গোটা রাজ্যের মানুষকে আরও একটা একটা দুর্বিসহ যন্ত্রণার মধ্যে ফেলে দেওয়ার জন্য তারা যুদ্ধ ঘোষণা করছেন। এই পরিপ্রেক্ষিতে এই বিল যেটা এসেছে সংবিধানের সঙ্গে সঙ্গতিপূর্ণ,সংবিধানের ৭ম তপশিলের স্টেট লিস্টের মধ্যেও কার করে,স্বাভাবিকভাবে একে সমর্থন না করার মত কোন প্রশ্ন আসেনা। আমি আশা করব যে নির্দেশ বা যে সিদ্ধান্ত

এ্যামপাওয়ার্ড কমিটি অব্ স্টেট ফিনান্স মিনিস্টারদের সভা থেকে সিদ্ধান্ত হয়েছে যে এই আরোপিত না হলে আমরা সেন্ট্রাল প্ল্যান অ্যাসিস্টেন্ট পাবনা। এই ক্ষেত্রে আমাদের রাজ্য সরকারকে এই সিদ্ধান্ত বাধ্য করেছে এই দিকে যেতে,স্বাভাবিকভাবে আমিও আপনাদের কাছে অনুরোধ করব আপনারাও এগিয়ে আসুন,আগামী দিনে আমরা সবাই রাজ্যের জন্য লড়াই করার ক্ষেত্রে সহযোগিতা করব।

**মিঃ স্পীকারঃ**- মাননীয় সদস্য শ্রী রবীন্দ্র দেববর্মা।

**শ্রীরবীন্দ্র দেববর্মাঃ**- স্যার,আমি খুব অল্প সময় বলব। স্যার,মাননীয় অর্থমন্ত্রী ১০ম সেইল ট্যাক্স অ্যামেনডেন্ট-এর যে বিলটা এখানে এনেছেন,তার বিরোধিতা করে আমার সংক্ষিপ্ত বক্তব্য এখানে শুরু করছি। এটা বুঝতে পারলামনা। মাননীয় প্রচার মন্ত্রী শ্রী জীতেন্দ্র চৌধুরী উনি প্রেস কনফারেন্সে বলেছেন যে,কেন্দ্রের চাপে আমরা করতে বাধ্য হয়েছি। অবশ্য অর্থমন্ত্রী এই কথা বলার সাহস বোধ হয় উনি রাখেননি। এটা অর্থমন্ত্রীর ব্যাপার উনি প্রেস কনফারেন্সে বলতে পারতেন। যাই হোক এমন একটা বোঝা যায় যে আগে যারা লাল ঝান্ডা নিয়ে এসেছেন ক্ষমতায় তারাই লাল ঝান্ডা ছেড়ে গেরুয়া ঝান্ডা নিতে চলেছে। সেই প্রতীকটি আমরা বুঝতে পারিনা এবং বিশেষ করে প্রচার মন্ত্রী যে জামাটা গা দিয়ে এসেছেন,এটাও গেরুয়ার দিকে চলে যাচ্ছে। স্যার,এটা কষ্ট হয় যে,কেন্দ্রের শিক্ষা নীতির বিরুদ্ধে এই সভায় বেসরকারী প্রস্তাব আনা,গেরুয়া করনের বিরুদ্ধে বলা,সেই সেল ট্যাক্সের ব্যাপারে আবার কেন্দ্রের কথা মানতে হবে। এটা ঠিক আছে শেয়ার কিছু পকেটে ঢোকানো যাবে,আমি বুঝতে পারিনা স্যার,সারা ভারতবর্ষে আমরা লাল ঝান্ডা দেখি,দেখি সামান্য গরীব মেহনতি মানুষ শ্রমিক জাতপাতের জন্য মায়াকান্না এই একটা সবসময় লেগে আছে। আমার পেটের ব্যথা কিন্তু অমিতাভ বাবুরা আয়োডেক্স মলম দিয়ে উনি মালিশ করে আমাদের রোগ ছাড়াতে চাইছেন। পেটের ব্যথার জন্য আয়োডেক্স মলম দিলে হবে,আপনি এই সমস্ত বক্তব্য রেখেছেন। এটা তো সি পি এম মার্ক্সবাদীর বক্তব্য না। আপনাদের এটা হওয়া উচিত না। আপনারা তো সব সময় গরীব মেহনতি মানুষের কথা বলতেন,কিন্তু এখানে তো একটা কথাও উচ্চারণ করেননি। আর আমরা যখন উচ্চারণ করি তখন ব্যাঙ্গ করেন। এটা কোন অভ্যাস,এই অভ্যাসটা ত্যাগ করুন। স্যার,এখানে সূতার দাম বাড়ানো হয়েছে। অর্থাৎ আসামে সূতার দাম কম হবে,মিজোরামে কম হবে এবং মণিপুরেও কম হবে। আসাম,মিজোরাম তো ত্রিপুরা থেকে খুব বেশী দূরে না,সেখান থেকে আসবেই এবং কালোবাজারী হবেই,কালোবাজারী বাড়বেই কেউ রোধ করতে পারবেনা। এখনও তো পারেনা। এখন আপনাদের লোক দুই নম্বর কাজ করে চলেছে,দুই নম্বরী কাজটা আরও ভাল করে বাড়বে। ধর্মনগর থেকে অমিতাভ বাবুর ইত্যাদি এলাকা দিয়ে চলে আসবে বেশী করে। মিজোরাম থেকে সূতা চলে আসছে ধামছড়ায়। আর ট্রাইবেলরা যত কথাই বলুক স্যার, ট্রাইবেলদের সেই ইনডাস্ট্রিয়াল সেই তাঁত,কোমর তাঁত এখন তার প্রসার নেই। বিশেষ করে উপজাতিরা সূতা কিনে সেই ১০০ টাকার জায়গায় ৩০০ টাকা করে এবং তারা কিনতে বাধ্য হচ্ছে। স্যার,আমাদের নিশ্চয়ই কতগুলি স্টাইল আছে,এই স্টাইলটা চট করে পরিবর্তন করা যায়না। তারা কোমর তাঁত পরে অভ্যস্ত,তারা নিজেরা ফুল তৈরী করে অভ্যস্ত,এটা মার্কেটে পাওয়া যায়না। অতএব লক্ষ্য লক্ষ্য ট্রাইবেল মহিলা যারা আছে, তাদের কথা চিন্তা করুন। একবারও তো একটা কথা আপনারা বললেননা। যদি বুঝতাম যে বাকীটা করানো হবে এবং তাদের প্রতি আপনাদের সহানুভূতিশীল আছে তাহলে বুঝতাম যে ঠিক আছে,তা তো দেখিনা। আমরা দেখছি নাসার বিরুদ্ধে রতনবাবু যেটা বলেছেন,কেন্দ্রের চাপে করতে হয়েছে,তাহলে এখন সবটাই কেন্দ্রের। তাহলে এখানে বি জে পি সরকার থাকলেই হয়। আপনারা বসে আছেন কেন? সেই সরকারের ধারক বাহক হয়ে থেকে এখানে বলবেন,ট্যাক্স পাশ করবেন,সমস্ত কিছু করবেন। আবার সেই জনসাধারণকে লাল ঝান্ডা নিয়ে নামিয়ে শ্লোগান দেওয়াবে। আপনারা দুই রকম নীতি পালন করছেন,বলবেন যে ট্যাক্স বাড়িয়ে ফেলেছে। কিন্তু জীতেন্দ্রবাবু লাল ঝান্ডা নিয়ে বলবে,আমাদের চাপে করতে হয়েছে। এর বিরুদ্ধে আন্দোলন করতে হবে। এইবার নেপালের ঘটনা শুনেছেন রাজবংশকে নির্মুল করে ফেলেছে কারা এই ঘাউক পাখির ইন্দনে এবং সেইভাবে মার্কস-র নির্দেশেই সেই রোমানিয়াতেই রাজবংশ নির্মুল করা হয়েছে। ঠিক এইভাবেই

তো আপনারা নির্মুল করার চেষ্টা করেছেন। স্যার,এই যে সেইল ট্যাক্স বিলটা এনেছেন তার তীব্র বিরোধিতা করে মাননীয় অর্থমন্ত্রীকে প্রত্যাহার করার অনুরোধ করে আমার বক্তব্য শেষ করলাম। ধন্যবাদ।

**মিঃ স্পীকারঃ**- মাননীয় অর্থমন্ত্রী বাদল চৌধুরী মহোদয়। সর্ট করে শুধু মেইন পয়েন্টগুলি বলবেন।

**শ্রীবাদল চৌধুরী** (মন্ত্রী) ঃ- মাননীয় অধ্যক্ষ মহোদয়,আমি সেই বিষয়টির প্রতিই দৃষ্টি আকর্ষণ করব। মাননীয় সদস্যরা যে প্রশ্নগুলি এখানে তুলেছেন। আমি সেই জায়গায় বলব যে,আমি মাননীয় সদস্যদের ধন্যবাদ দেব অত্যন্ত ট্যাক্সটা সর্ম্পকে তারা চিন্তা ভাবনা করেছেন। ট্যাক্স বেশী হচ্ছে গরীব মানুষের কষ্ট হচ্ছে কেউ নিজের সম্প্রদায়কেও আনার চেষ্টা করেছেন,বিভিন্নভাবে বোঝানোর চেষ্টা করেছেন এই ট্যাক্সের বোঝা ত্রিপুরা রাজ্যবাসীর পক্ষে বহন করা প্রচন্ড কঠিন হয়ে দাঁড়াচ্ছে। তাদের নানা রকমের অসুবিধার মধ্যে পড়তে হবে। এই যে বিবেচনা বোধটা বিরোধী সদস্যরা যে দেখিয়েছেন আমি সেই জন্য তাদের কথা মত ধন্যবাদ দেব এবং প্রথমত আমি বলব এই যে ইউনিফর্ম ফ্লোর রেইট যেটা এখানে আসছে কেউ কেউ বলছেন যে আপনারাই তো প্রথম সমর্থক সারা দেশের মধ্যে আপনারাই প্রথম দাবী করেছেন। হ্যাঁ,নিশ্চয়ই আমরা তার জন্য গর্বিত যে দিল্লির মানুষের ট্যাক্স দিতে হবে আর ত্রিপুরার আগরতলা বা এখানে গন্ডাছড়ার মানুষ আর একটি ট্যাক্স দেবে এটা তো আমরা সমর্থন করতে পারিনা। সারা দেশে এক হারে করনীতি চালু হোক এটা আমরা চেয়েছিলাম। আমাদের আন্দোলন,দাবী যাই কিছু বলেন তার মধ্যে এটা অন্যতম প্রধান দাবী হিসাবে ছিল। ভারতবর্ষের আজকে যে অবস্থা,যে পরিস্থিতি এই প্রেক্ষাপটে সমহার করনীতি চালু করার বিষয়টা সামনে এসেছিল এবং প্রথম যে মিটিং-এ এটা আলোচনা হয় এই এমপাওয়ার কমিটি না অর্থমন্ত্রী বা তাদের কথা না এটা সিদ্ধান্ত হয় যে রাজ্যগুলির মুখ্যমন্ত্রী এবং ফিনানস্ মিনিস্টারদের উপস্থিতিতে এবং সেই মিটিং-এ প্রথম ১৬ই নভেম্বর ১৯৯৯ইং হয়। সেই মিটিং-এ সমস্ত রাজ্যের অর্থমন্ত্রীরা ছিলেন। তারা এই সিদ্ধান্তে আসেন যে এটা চালু হবে। যে সিদ্ধান্তটা হয়েছে সেটাই শুধু আমি মাননীয় সদস্যদের বলে দিচ্ছি। The implementation of reform floor rate Sale tax by state and union territories it was decided that the all the states and union territories full implements uniform floor rate as recommended by the committee of Finance Ministers with effect from 1-1-2000.এটাকে কার্যকরী করা হবে ২০০০ সাল থেকে এবং সেটা ১-১-২০০০ইং এ,সেই কারণে ২০০০ইং সালের ফেব্রুয়ারী থেকে সেই ইউনিফর্ম ফ্লোর রেট সারা দেশে এটা চালু হচ্ছে এবং এটা কোন স্টেট করছেন আবার কোন স্টেট করছেননা বা কেউ কিছু আইটেমের উপরে করছেন। এই মিটিং-এ যখন সিদ্ধান্ত হয় আমরা এই ভারতবর্ষের মধ্যে বলতে পারব হয় তো সবাই সেখানে ছিলেননা কি করে এটা বিশ্বাস করানো যায়। আমরা বলছি অন্তত তিনটা আইটেম আছে ডিজেল,ফার্টিলাইজার এবং এয়ার এই তিনটা আইটেমের উপরে আমরা কোন অবস্থার মধ্যে ট্যাক্স বসাতে রাজী নই। যদিও আমাদের রাজ্যে ডিজেলে এখনও ৫ পারসেন্ট সেইল ট্যাক্স আসে,ইউনিফর্ম ফ্লোর রেইটে সেট ১২ পারসেন্ট গিয়ে দাঁড়িয়েছে আরো ৭ ভাগ বাড়াতে হবে। কিন্তু আমরা এটা প্রতিবাদ করি,আমাদের মুখ্যমন্ত্রী তাতে হস্তক্ষেপ করেন এবং সেন্ট্রাল ফাইনানস মিনিস্টার তার নজরের মধ্যে নেন। এর মধ্যে পরবর্তী সময়ে যত বারই মিটিং হয়েছে অফিসারদের মধ্যে আমরা এই কথাটাই দিল্লির সরকারকে বোঝানোর চেষ্টা করছি বা এই যে ফিনান্স মিনিস্টার এবং সি এমদের মিটিং-এ যে সিদ্ধান্ত হয়েছে তাদের দৃষ্টিতে নেওয়ার চেষ্টা আমরা করছি। ডিজেলের দাম বাড়লে আমাদের এখানে তো মাননীয় সদস্যরা বলছেন সবটা ডিজেল বাহিত বা পেট্রোলবাহিত গাড়ীর উপরে নির্ভরশীল এবং এটা স্বাভাবিক কারণে এখানকার সমগ্র অংশের লোকের উপর তার একটা প্রভাব পড়বে। জিনিসপত্রের দাম বাড়ার সম্ভাবনা থাকতে পারে, ট্রান্সপোর্ট যাতায়াতের খরচ বাড়তে পারে এই সমস্ত বিষয়ে এই সম্ভাবনা দেখা দিতে পারে। এই সরকার নতুন না। ৪র্থ বামফ্রন্ট সরকার এখানে চালাচ্ছে। সুতোর উপর ট্যাক্স বসাইনা। আমরা জানি এখানে যে কৃষ্ণ কৃষক যে সার ব্যবহার করেন অনেক কম পরিমাণ সার ব্যবহার করেন। রাজ্যের উপজাতিরা তারা পিছনে পড়ে আছে। কৃষকরা কৃষি ক্ষেত্রে অনেক চিন্তা ভাবনা অনেক পিছনে পড়া। তারা সার ব্যবহার করতনা। ইদানিং কালে তারা

সার ব্যবহার করছে কিন্তু পরিমাণ কি যেখানে সারা দেশে ১০০ কেজি ছাড়িয়ে গেছে এভারেজ। পাঞ্জাবে যখন কৃষি বিপ্লব হয়েছে তারা তখন ২০০০-২৫০ কেজি সার ব্যবহার করেছে। আমরা কোন রকম ২০-২৫ কেজি এইভাবে সর্বশেষ এইবার ২৮ কেজি পর্যন্ত পার হেক্টরে আমরা ব্যবহার করছি। সার ব্যবহার সম্পর্কে আরও বেশি ব্যবহার না করলে পরে এখানে ফসল উৎপাদন করা বিশেষ করে খাদ্যের উপর স্বয়ংসম্পূর্ণ হওয়ার জন্য ১০ বছরের প্রোগ্রামে আমরা অগ্রসর হচ্ছি। আমরা তো নিজেরা জানি এই দাম বৃদ্ধি করার জন্য এই প্রোগ্রামে এ্যাফেকটেড হতে পারে। তাতে এখানকার কৃষকরা ক্ষতি হতে পারে। এই বিষয়গুলি আমরা বার বার দিল্লিতে জানিয়েছি। একটা সময় গিয়ে তাদের বোঝানো গিয়েছিল যে এই তিনটা আইটেম বাইরে থাকবে। শুধু এই জায়গার মধ্যে না ইন্ড্রাস্ট্রিজ ক্ষেত্রেও নীতি চালু করেছি। কি কি ট্যাক্স ক্ষেত্রে আমরা তাদের ছাড় দেব। সেন্ট্রাল গর্ভমেন্ট নর্থইস্ট জন্য ডিক্লিয়ারশন দিয়েছে এবং সেই সুপারিশ এর মধ্যে,চিফ মিনিস্টার মিটিং এর মধ্যে এটা বিশেষ করে বড় স্টেট যেগুলি আছে তারা বলছে এই ধরনের অভিন্ন বিষয় রাখা যাবেনা। এই সমস্ত ইনসেন্টি দেওয়ার কথা আছে। এইগুলি সব তুলে দিতে হবে। আমরা এটাকে নর্থইস্টে রাখার জন্য কেন্দ্রীয় সরকারকে বলেছি। এবং প্রত্যেকটি নর্থইস্টার্ন চিফ মিনিস্টার দলমত নির্বিশেষে অর্থ মন্ত্রীরা যারা ছিলেন প্রত্যেক একসুরে আমরা কথা বলেছি। যদি এইগুলি এখানে প্রত্যাহার না করে আমাদের নর্থইস্ট মাথায় চিন্তায় রেখে এইগুলি এখানে লাগোয়া করা হয়। কবে করের বাইরে রাখে। তারপর আপনারা দেখেছেন ভেলুয়েডেড ট্যাক্স চালু করার সিদ্ধান্ত। এই ট্যাক্স তো বিশ্বব্যাপী স্বীকৃত। এই ট্যাক্স তাদের অন্যতম উপায়ে এখানে আসছে। এই ট্যাক্স পেয়ে তারা একবারই তারা রেহাই পেতে পারেন। প্রোডাকশন ট্যাক্স এই সমস্ত যেগুলি হয় তারা এই ট্যাক্স পেয়ে থাকেন। তারা যাতে এই অবস্থার মধ্যে থেকে রেহাই পেতে পারেন। এটা সিম্পলি সেক্রিফাই করা সেই জন্য ভেলোয়েডেড ট্যাক্স প্রশ্ন আছে। সব রাজ্যগুলি এখানে সিদ্ধান্ত নিয়েছেন। এটা চালু করতে গেলে পরে ইনফ্লোর রেইট কার্যকরী করতে হবে। ভেলোয়েডেড ট্যাক্স চালু করতে গেলে টেকনিক্যাল কম্পিউটার অনেকগুলির উপর তাতে অসুবিধা দেখা দেয়। ৫ই জুলাই দিল্লির মিটিং-এ চিফ মিনিস্টার ফাইনান্স মিনিস্টার উপস্থিত ছিলেন। সেন্ট্রাল ফাইনান্স মিনিস্টারও উপস্থিত ছিলেন। সেই ফাইনান্স মিনিস্টার উপস্থিত ছিলেন। সেন্ট্রাল ফাইনান্স মিনিস্টারও উপস্থিত ছিলেন। সেই মিটিং-এ চালু হল ১লা জুলাই ২০০১ চালু হোক। আমরা যারা স্পেশিয়াল ক্যাটাগরি ছিলাম বা ভারত সরকারের আরও কয়েকটা রাজ্যে এটা চালু করার জন্য প্রস্তুতির দরকার। কম্পিউটার থেকে চালু করে সমস্ত কিছু সেট আপ করার জন্য আমাদের যা দরকার সেটা করতে গেলে আমাদের আরও সময় দিতে হবে। আমাদের মত আরও করে কটা স্টেটকেও তারা রেহাই দিয়েছে। কিন্তু আমাদের ক্ষেত্রে বাধ্যতামূলক করেছে। ১লা এপ্রিল ২০০২ সাল বাধ্যতামূলক শুরু হবে। নর্থইস্ট,কাশ্মীর,হিমাচল প্রদেশ এবং কয়েকটা স্টেট তারাও স্পেশাল ক্যাটাগরির মধ্যে পড়ে। এই রকম কয়েকটা তাদের যুক্ত করে বলেছেন ১লা এপ্রিল ২০০৩ চালু করতে হবে এছাড়া বিকল্প ব্যবস্থা নেই। ৫ই জুলাই মাননীয় মন্ত্রী এবং অর্থমন্ত্রীর সর্বশেষ মিটিং হয়েছিল সেই মিটিং-এ সিদ্ধান্ত হয়েছিল আজকে সেই জায়গার মধ্যে যে চিফ মিনিস্টার এবং ফাইনান্স মিনিস্টার সিদ্ধান্ত হয়েছে।

However there should be no further delay in the implementation of the uniform floor raised and all State Union terift terifories should complained fully in the implementation of the State ny 31st July. The conforme noted that even of any State all the Indian terotory not complained with resigned of Floor raised.

The Government of India would be taken step too would them central assistance and grant to such non complained state all UTS. Similar action could be taken if any state or union teritori does not with draw sale tax for central by 31st July 2001. He confirms noted that in the event of any State/UT not compling with the design of floor rates the Government of India

would be taking steps to withheld central assistance and grants to such non compling States/ UTS. Similar action will be taken if any state or be taken if any state or UT does not withdraw sales tax intensive for industries by 31st July.2001.রাজ্যগুলির চিফ মিনিস্টার এবং অর্থমন্ত্রীদের মিটিং এর সিদ্ধান্ত এটা। এই মিটিং-এ আবার সিদ্ধান্ত হয়েছে যে এটা তোলে নিতে হবে। এই দুইটা মিটিং-এ আমি উপস্থিত ছিলাম আমি বলছি-মহারাষ্ট্রের চিফ মিনিস্টার কে? মধ্য প্রদেশের চিফ মিনিস্টার কে? কর্ণাটকের চিফ মিনিস্টার কে? রাজস্থানের চিফ মিনিস্টার কে? আমি মাননীয় সদস্যদের এটা জিজ্ঞেস করতে চাই আসামে তো লাস্ট মিটিং-এ তরুণ গগৈ ছিলেন।

**শ্রীরতনলাল নাথ ঃ** পয়েন্ট অব অর্ডার স্যার,এরকমভাবে বিচার করলে হবেনা যে মহারাষ্ট্রের মুখ্যমন্ত্রী কে? মধ্যপ্রদেশের মুখ্যমন্ত্রী কে? সেখানে কংগ্রেস আছে বলেই সেই মুখামন্ত্রী আমাদের রাজ্যের পরিস্থিতি কিভাবে জানবে? এটার সাথে সেই রাজ্যের পরিস্থিতি অনুযায়ী বিচার করবে। এখানের সাথে এটার কি রিলেশন?

**শ্রীবাদল চৌধুরী** (মন্ত্রী) ঃ- ন্যাশনাল লেভেলে আমরা সিদ্ধান্ত নিয়েছি। একে অপরকে দোষারোপ করতে পারবেনা। ইট ইজ এ ন্যাশনাল ডিসিশন। এটা আপনাদের ভুলে গেলে চলবেনা যে অল ইন্ডিয়া ন্যাশনাল কংগ্রেসের সিদ্ধান্ত ছাড়া রাজ্যগুলির মুখ্যমন্ত্রী ওখানে গিয়ে দাঁড়িয়ে বলেদিলেন ?যদি আপনাদের পার্টিতে এইসব বিষয় থাকে তাহলে এটা আলাদা করা। ৫ই জুলাই-এর মিটিং-এ এই সিদ্ধান্ত বেরিয়ে এসেছে। আমরা সবাই বসে সিদ্ধান্ত করেছি। জাতীয় স্তরে সভা করে এটা সিদ্ধান্ত হয়েছে।

**শ্রীশ্যামাচরণ ত্রিপুরা ঃ-** প্রফুল্ল কুমার মহন্ত বসিয়েছিলেন,তরুণ গগৈ এসে উইড্র করে নিয়েছেন সুতার উপর থেকে।

**শ্রীবাদল চৌধুরী** (মন্ত্রী) ঃ- ৫ই জুলাই-র মিটিং-এ আসামের মুখ্যমন্ত্রী তরুণ গগৈ উপস্থিত ছিলেন। উনার উপস্থিতিতেই ৫ ই জুলাই এই সিদ্ধান্ত হয়েছে। সেই মিটিং-এ আমরা পরিস্কারভাবে বলেছি আমাদের নর্থইস্টার্ন রিজিওনকে এটা থেকে বিরত রাখুন। তরুণ গগৈও এই কথা বলেছেন। নর্থইস্টার্ন রিজিওনের আমরা যারা ছিলাম আমরা সবাই মিলে বলেছি যে আমাদেরকে অন্ততঃ এইগুলি থেকে বাইরে রাখতে হবে। এখানে তো গোপন করার কিছু নেই। শ্যামাবাবু আজকে আমার রসিদ দেখাচ্ছেন। ফারটিলাইজার ডিজেল,ইয়ার্ণ ট্যাক্সটা কি আমরা চালু করেছি? আমরা নর্থইস্টার্ন তো একই সুরে কথা বলেছি। আমাদের জন্য এটা হওয়া উচিৎ নয়। অসীম দাশগুপ্তকে সবাই মিলে এমপাওয়ারড কমিটির চেয়ারম্যান করেছেন। ফিনান্স সম্পর্কে অসীম দাশগুপ্তর দখল সারা ভারতবর্ষের মানুষের কাছে বিদিত। মাননীয় সদস্যরা হলেন-মহারাষ্ট্রের অর্থমন্ত্রী,কর্ণাটকের অর্থমন্ত্রী,মধ্যপ্রদেশের অর্থমন্ত্রী,নর্থইস্টার্নের ৭টা স্টেটের মধ্যে প্রতিনিধিত্ব করছেন মেঘালয়ের অর্থমন্ত্রী।

আমাদের ৭টা স্টেট থেকে তিনি প্রতিনিধিত্ব করেছন তিনি মেঘালয়ের ফিনান্স মিনিস্টার তারপর তাদের তামিলনাড়ু। এই রকম এমপাওয়ারড কমিটি তাঁরা কারা? আমি বলব এখন যারা কংগ্রেসের অর্থমন্ত্রী আছেন তাদের সংখ্যা বেশি এবং তার চেয়ারম্যান হয়েছে অসীম দাশগুপ্ত। সেই এমপাওয়ারড কমিটি ৫ই জুলাই মামনীয় মুখ্যমন্ত্রী এবং অর্থ মন্ত্রীদের সিদ্ধান্ত হয়েছে সেই সিদ্ধান্তগুলিকে কার্যকরী করার জন্য ১৭ই আগস্ট তাঁরা বসে একটা সিদ্ধান্ত করেন। মাননীয় সদস্যদের এই ব্যাপারে প্রশ্ন থাকতে পারে তাই আমি মাননীয় বিরোধী সদস্যদের কাছে এই এমপাওয়ারড কমিটির রিপোর্টগুলি তুলে দিচ্ছি। (মাননীয় বিরোধী সদস্যদের এমপাওয়ারড কমিটির রিপোর্ট দেওয়া হয়েছে)। সেই মিটিং-এর মধ্যে যে সিদ্ধান্ত হয়েছে সেটা আমি পরিস্কার করে জানিয়ে দিচ্ছি।

The Empowered Committee has now decided that the States which continue to deviate from the scheme of uniform floor rates would not be entitled to Central Plan.Assistance w.e.f.Ist September 2001. You are accordingly requested to inform the Secretariat either by

fax or E-mail,as above,before the 25th of this month the status of compliance. I have been asked to advise you that in case there is continued deviation,the Empowered Committee would be constrained to recommend to the Government of India that your State ¼ UT would not be entitled to any Central Plan Assistance or any other Assistance from the Central Government w.e.f.1st October 2001. In case no reply received,it would be presumed that you are still deviating from the scheme and you would be liable to recommendation as above.

This may kindly be treated as Most Urgent.

**শ্রীশ্যামাচরণ ত্রিপুরা ঃ-** মণিপুরীদের কাছ থেকে এবং ট্রাইবেলদের কাছ থেকে ফোর পারসেন্ট টাকা নিয়ে কতখানি অগ্রসর হওয়া যাবে?

**শ্রীবাদল চৌধুরী** (মন্ত্রী) ঃ-এটা আপনারা জিজ্ঞাসা করুন। একটা সিস্টেম চালু করতে গেলে এবং একটা জায়গায় আসতে গেলে কি করার আছে। আমরা তো বিধানসভা ছাড়া এই সিদ্ধান্ত নিতে পারিনা। একমাত্র অর্ডিন্যান্স করে আমরা নিতে পারি। যেহেতু বিধানসভায় এসেছে সেই বিধানসভার সামনে আমাদের মন্ত্রিসভায় আলোচনা করছি। তার পরিপ্রেক্ষিতে আজকে বিল আকারে বিধানসভাতে এই সিদ্ধান্ত গ্রহণ করার জন্য এসেছে। মাননীয় বিরোধী সদস্যরা যারা আছেন আমি তো যেসব তথ্য দরকার সেই সব তথ্য আপনাদের সামনে তোলে ধরলাম। এখন আপনারা সিদ্ধান্ত গ্রহণ করেন কি করা উচিত আর কি করা উচিত নয় এবং আমাদের সিদ্ধান্ত গ্রহণ করা উচিত কি উচিত না। আপনারা সবাই বলছেন যে কথাটা আপনারা আশংকা প্রকাশ করছেন কোন স্টেটে অমুক স্টেটে এখনও হয়নি। ১লা সেপ্টেম্বরের পর এই এমপাওয়ারড রেইট যদি তারা ইনট্রোডিউস না করেন তার উত্তর পূর্বাঞ্চলের মধ্যে কোন স্টেটে তারা এটা লাগু না করলে সেটাও আমরা বলেছি আমাদের সিদ্ধান্ত হয়েছে আমরা সঙ্গে সঙ্গে আমাদের পূর্বের ব্যবস্থায় ফিরে যাব। বিজেপি গর্ভনমেন্ট বলুন,কংগ্রেস গর্ভনমেন্ট বলুন,বামপন্থী গর্ভনমেন্ট বলুন,যাই বলছেন সামগ্রিকভাবে করনীতির মধ্যে সারা দেশের মধ্যে যাতে একটা সমতা রাখে। সেই সমতা আনতে গেলে পরে এই ব্যবস্থাগুলি গ্রহণ করা দরকার। সেই পরিপ্রেক্ষিতে আমরা সেই সিদ্ধান্তগুলির মধ্যে যাচ্ছি। কারণ সেই জায়গায় বলা হয়েছে কিছু কিছু স্টেট এই সিদ্ধান্তে-ত আসার দরকার ছিলনা। যদি সব স্টেটগুলি এটা চালু করতেন। এখন সেখানে চূড়ান্ত সিদ্ধান্তের মধ্যে এসেছেন। যে সময়ের মধ্যে এসেছেন এই সময়ের মধ্যে চালু করবেননা তাদের প্ল্যান অ্যাসিস্টেন্ট বন্ধ করে দেওয়া হবে। আমরা যেখানে ৯০ পারসেন্ট সেন্ট্রাল অ্যাসিস্টেন্ট এর উপর নির্ভর করে চলি। আমাদের সেন্ট্রাল অ্যাসিস্টেন্ট যদি একমাসের জন্য বন্ধ হয়ে যায়,তাহলে এই রাজ্যের অবস্থা কি হবে?

**শ্রীরতনলাল নাথ ঃ-** একটা কাজ-ত করা যায়। মাননীয় মন্ত্রী সেখানে উদ্যোগের কথা বলছেন,আমাদের আলোচনা কনগ্র্যাচুলেট করেছেন এবং বলেছেন যে এটা ঠিক যে আপনাদের সুমতি হয়েছে। তাহলে আমরা বিধানসভা থেকে একটা প্রস্তাব পাঠিয়ে দেই বিলটা পেন্ডিং রেখে আমাদের রাজ্যের জন্য এটা সঠিক হবেনা।

**শ্রীবাদল চৌধুরী** (মন্ত্রী) ঃ- এটা-ত গত ২০০০ সনের ফেব্রুয়ারী থেকে বিভিন্ন স্তরে বিভিন্নভাবে আলোচিত হয়েছে। আমাদের কাছে কোন অপশন নেই। বিধানসভা থেকে আমরা না পাঠাতে পারি,কিন্তু গর্ভনমেন্ট আজ এ হোল আমরা বলেছি। গত দুই বৎসরে এটা চালু হয়ে গেছে তারপর আমাদের কাছে কোনরকম অপশান নেই। এইসমস্ত স্তর অতিক্রম করে আজকে বিধানসভায় এটা বিলের মধ্যে এনে এটা পাশ করা ছাড়া আমাদের কাছে কোন অপশান নেই।

**শ্রীনগেন্দ্র জমাতিয়া ঃ-** স্যার,মাননীয় মন্ত্রী যেসমস্ত কথা বলছেন,এটা কি কারণে এবং কিভাবে চালু করার প্রয়োজন দেখা দিয়েছে এগুলি উনি বলছেন। এটা চালু করলে পরে রাজ্যের প্রান্তিক চাষীর উপর,দরিদ্র চাষীর উপর,ক্ষুদ্র চাষীর উপর কি প্রভাব পড়বে এই কথা উনি বলছেননা। শুধুমাত্র এই বিল কিভাবে চালু করতে হবে তার জন্য সমর্থনের কথাই বলছেন। তিনি রাজ্যবাসীর বিরুদ্ধে যুদ্ধ ঘোষণা করছেন। এটা প্রত্যাহার করবেন কিনা বলুন। রাজ্যের দরিদ্র চাষীর কি

হবে,প্রান্তিক চাষী কি হবে,এগুলি তিনি বলছেননা। এটা প্রত্যাহার করুন।

(গন্ডগোল)

**শ্রীবাদল চৌধুরী** (মন্ত্রী) ঃ-আরে,কি ব্যাপার? ধমকিয়ে কিছু করা যাবেনা।

**মিঃ স্পীকারঃ**- মাননীয় সদস্যরা,প্লীজ আপনারা বসুন।

(গন্ডগোল)

**শ্রীবাদল চৌধুরী** (মন্ত্রী) ঃ- আপনারা কতগুলি প্রশ্ন করেছেন, সেই প্রশ্নগুলির জবাব দেওয়া হচ্ছে। উত্তেজিত হওয়ার কি কারণ আছে? আমি ত এটাই বুঝিনা। আপনারা যখন আলোচনা করেছেন,আমরা কি কোন বাঁধা দিয়েছি?

(গন্ডগোল)

**মিঃ স্পীকার** ঃ- আপনারা বসুন,শুনুন না।

**শ্রীবাদল চৌধুরী** (মন্ত্রী) ঃ- এত উত্তেজিত হওয়ার কারণ কি আছে? আপনাদের কাছে সমস্ত বিষয়টা খুলে বললাম। আপনারা যখন বলেছেন,আমরা কেউ কোন বাঁধার সৃষ্টি করিনি। আমরা জানি ইস্যুটা খুবই গুরুত্বপূর্ণ। আমাদের কি হবে,এই সর্ম্পকে আমরা প্রচন্ডভাবে সচেতন। আমরা এখানে বলেছি,যে কথাগুলি বলার চেষ্টা করেছেন কারা ক্ষতিগ্রস্ত হতে পারে এই ব্যাপারে। গত ২০০০ সন থেকে চালু হওয়ার পর আজকে ২০০১ সন,আমরা এই কথাটাই বার বার সেন্ট্রাল গর্ভনমেন্টকে বোঝানার চেষ্টা করেছি। এখন সেখানে গত ৫ই জুলাই,চিফ মিনিস্টার এবং অর্থমন্ত্রীদের মিটিং হয়েছে,সেই মিটিং-এ তারা এটা সিদ্ধান্ত এসেছেন যে ৩১শে জুলাইয়ের মধ্যে যদি এটা কার্যকরী করা হয় তাহলে তার ফিনানশিয়াল অ্যাসিস্টেন্স,প্ল্যান অ্যাসিস্টেন্স সমস্ত কিছু বন্ধ করে দেওয়া হবে। ৩১শে জুলাই আমরা করিনি। ১লা সেপ্টেম্বরের পরে যদি কোন রসিদ আসে আর যদি চালু না করে থাকি তাহলে তো বলতে পারবেন। ১৭ তারিখ আবার মিটিং বসেছে নিশ্চয়ই আরও দুই একটা স্টেটের যারা এই ধরনের ট্যাক্স বসানোর ক্ষেত্রে আপত্তি করেছিলেন বিশেষ বিশেষ ক্ষেত্রগুলির জন্য তারাই তখন আমাদের ক্ষেত্রে চুড়ান্তভাবে এই কাগজটা ধরিয়ে দিয়েছেন,বলেছেন ২৫শে আগস্টের মধ্যে আপনারা যদি সিদ্ধান্ত না নেন তাহলে ১লা সেপ্টেম্বর থেকে সমস্ত প্ল্যান অ্যাসিস্টেন্স বন্ধ করে দেওয়া হবে। এই পরিস্থিতির মধ্যে আমাদের কাছে আর কোন বিকল্প ছিলনা,কিন্তু বিধানসভার বাহিরে এটা করা যায়না। আমরা বিধানসভার মধ্যে বিল এনেছি আমাদের সেই বিল-এ জানাতে হবে আমরা অলরেডি জানিয়েছি,এই বিধানসভার সামনে বিল রাখা হবে এবং এই বিধানসভা থেকে আমরা বিল পাশ করিয়ে কেন্দ্রকে সে কথাটা জানিয়ে দেব। এখানে বীরজিৎ বাবু বলেছেন গাড়ীর ব্যাপারটা এখানে কম ওখানে বেশী আমাদের স্টেট ক্ষতিগ্রস্ত হচ্ছে। হ্যাঁ,কিছুটাতো আছে,আমাদের এখানে যারা টাটা গাড়ী কিনতে চান আগে এখানে সুরানা ছিল তারা এটাকে উইড্রো করে নিয়ে গেছে। মাননীয় সদস্যরা যেটা তুলেছেন সেক্ষেত্রে বলা হয়েছে টাটা এজেন্সী এখানে নেই,টাটা গাড়ী যারা কিনতে চান এখন তাদেরকে বাইরে থেকে কিনতে হবে। ইতিমধ্যে টাটার লোকজন এখানে এসেছিল রাজ্য সরকার তাদের সঙ্গে কথা বলেছেন,তারা ইতিমধ্যে একটা প্রাইভেট এজেন্সী ঠিক করবে তবে তাদের কাগজপত্র ঠিক করতে একটু বিলম্বিত হচ্ছে। আমরা আশা করছি টাটা এজেন্সীতে যারা আছেন তারা দ্রুত সিদ্ধান্ত নেবেন। তাহলে আজকে কিছু ট্যাক্সের ক্ষেত্রে যাদের টাটা গাড়ী বাহিরে গিয়ে কিনতে হচ্ছে কিছুটা অসুবিধা হচ্ছে তাদের। তা মারুতি গাড়ীতো আছে,মারুতি গাড়ীরতো এখানে কোন অসুবিধা নাই,মারুতি গাড়ী এই ট্যাক্সের মধ্যে কিনুন। এই সমস্ত দিক থেকে আমরা নর্থ ইস্টার্ন এর যারা ফিনান্স মিনিস্টাররা আছি,এখানকার চিফ মিনিস্টারও আছেন, প্রত্যেকে একসুরে কথা বলেছেন। আমাদের কাছে এখন এই মুহূর্তে কোন অল্টারনেটিভ নেই,আমরা মন্ত্রিসভায় সিদ্ধান্ত করেছি,লাস্ট যেটা এসেছে আমরা আমাদের এটা এই বিধানসভা থেকে সিদ্ধান্ত নিয়ে তাদের জানিয়ে দেব। কারণ ২য় বিকল্প এর মধ্যে কোন কিছু নেই।

**শ্রীরতনলাল নাথ** ঃ- তাহলে আপনারা এটাকে পাশ করিয়ে নেবেন?

**শ্রীবাদল চৌধুরী** ঃ- হ্যাঁ,পাশ করাব।

(গন্ডগোল)

(এই বিলের প্রতিবাদে অপজিশন বেঞ্চের সমস্ত সদস্যগণ ওয়াক আউট করেন)

**মিঃ স্পীকার ঃ**- এখন সভার সামনে প্রশ্ন হলো,অর্থ দপ্তরের ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী মহোদয় কর্তৃক উত্থাপিত প্রস্তাবটি। আমি এখন ইহা ভোটে দিচ্ছি। প্রস্তাবটি হলোঃ-'দি ত্রিপুরা সেলস ট্যাক্স (ট্যাক্স অ্যামেন্ডমেন্ট) বিল,২০০১ (ত্রিপুরা বিল নং ৬ অব্ ২০০১)' বিবেচনা করা হোক।

(অতএব,প্রস্তাবটি সভা কর্তৃক গৃহিত হলো)

**মিঃ স্পীকার ঃ**- আমি বিলের ধারাগুলি ভোটে দিচ্ছি। বিলের অন্তর্গত ১নং ও ২নং ধারা দুটি এই বিলের অংশরূপে গণ্য করা হোক।

(অতএব,বিলের উক্ত ধারাগুলি বিলের অংশরূপে সভা কর্তৃক গৃহিত হলো)

**মিঃ স্পীকার ঃ**- এখন সভার সামনে প্রশ্ন হলোঃ- 'বিলের শিরোনামটি বিলের একটি অংশরূপে গণ্য করা হোক।'

(অতএব বিলের শিরোনামটি উক্ত বিলের অংশরূপে সভা কতৃক গৃহিত হলো)

**মিঃ স্পীকার ঃ**-সভার পরবর্তী কার্য্যসূচি হলো,'দি ত্রিপুরা সেলস ট্যাক্স (ট্যাক্স অ্যামেন্ডমেন্ট) বিল,২০০১ (ত্রিপুরা বিল নং ৬ অব্ ২০০১)' পাশ করার জন্য প্রস্তাব উত্থাপন। আমি অর্থ দপ্তরের ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি প্রস্তাব উত্থাপন করার জন্য।

**শ্রীবাদল চৌধুরী** (অর্থমন্ত্রী) ঃ- মাননীয় অধ্যক্ষ মহোদয়,আমি প্রস্তাব করছি যে,'দি ত্রিপুরা সেলস ট্যাক্স (ট্যাক্স অ্যামেন্ডমেন্ট) বিল,২০০১ (ত্রিপুরা বিল নং ৬ অব ২০০১)' পাশ করা হোক।

**মিঃ স্পীকার ঃ**- এখন সভার সামনে প্রশ্ন হলো,অর্থ দপ্তরের ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী মহোদয় কর্তৃক উত্থাপিত প্রস্তাবটি।আমি এখন ইহা ভোটে দিচ্ছি। প্রস্তাবটি হলোঃ- 'দি ত্রিপুরা সেল ট্যাক্স (ট্যাক্স অ্যামেন্ডমেন্ট) বিল,২০০১ (ত্রিপুরা বিল নং ৬ অব্ ২০০১) পাশ করা হোক।

(অতএব,আলোচ্য বিলটি সভা কর্তৃক গৃহিত হলো)

## SHORT DISCUSSION ON MATTERS OF URGENT PUBLIC IMPORTANCE

**মিঃ স্পীকার ঃ**- এখন সভার পরবর্তী কার্যসূচি হচ্ছে-'শর্ট ডিস্‌কাশন অন্ দি মেটার্স অব্ আর্জেন্ট পাবলিক ইম্পরটেন্স'। আজকের কার্য্যসূচিতে চারটি শর্ট ডিসকাশন নোটিশ আছে। নোটিশগুলি প্রথমটি এনেছেন মাননীয় সদস্য শ্রী প্রকাশচন্দ্র দাস মহোদয়।

**নোটিশটির বিষয়বস্তু হলো ঃ**- "ত্রিপুরা রাজ্য 'তফসিলী জাতি সম্প্রদায়ের লোকজনের সার্বিক কল্যাণে গুচ্ছ প্রকল্প' চালু করার প্রয়োজনীয়তা সম্পর্কে।"

আমি এখন মাননীয় সদস্য শ্রী প্রকাশ চন্দ্র দাস মহোদয়কে অনুরোধ করছি নোটিশটির উপর আলোচনা আরম্ভ করতে।

**শ্রীপ্রকাশচন্দ্র দাস** (বামুটিয়া) ঃ-মিঃ স্পীকার স্যার,আমার শর্ট ডিসকাশনের বিষয়টি হলো-"ত্রিপুরা রাজ্য তফসিলী জাতি সম্প্রদায়ের লোকজনের সার্বিক কল্যা[illegible] [illegible]প্প' চালু করার প্রয়োজনীয়তা সম্পর্কে।"

স্যার,আমরা আজকে ত্রিপুরা রাজ্যের তপশিলী জাতি মানুষের অবস্থা সম্পর্কে তাদের অর্থনৈতিক,সামাজিক এবং শিক্ষাও তাদের উন্নয়নের জন্য যে সমস্ত প্রকল্প চালু রয়েছে তা' প্রয়োজনের তুলনায় খুবই কম এবং আরও নতুন করে কিছু নেওয়া প্রয়োজন। তাছাড়া অনেকগুলো প্রকল্প যেগুলি বর্তমানে চালু রয়েছে,বর্তমানে বিভিন্ন কারণে সেগুলি বন্ধ হয়ে আছে বা বন্ধের পথে। এর ফলে সার্বিকভাবে এই ত্রিপুরা রাজ্যের তফসিলী জাতির মানুষ ক্ষতিগ্রস্ত এবং তারা পিছিয়ে যাচ্ছে।

বিশেষ করে আমরা লক্ষ্য করেছি-ত্রিপুরার জনসংখ্যার যে হিসাব আমরা বিভিন্ন সময়ে সেনসাসের মধ্য দিয়ে পাই-তাতে দেখা যায় সঠিক তথ্য তফসিলী জাতির মানুষের আসেনি। এই রাজ্যের জনগণনা ১৯৯১ সনে হয় তাতে মোট জনসংখ্যা ছিল ২৭,৫৭,২০৫ জন। এর মধ্যে তফসিলী জাতির জনসংখ্যা ছিল ৪,৫১,১১৬জন এবং ২০০০ সালে যেটা প্রভিশন্যাল এই রিপোর্টে ত্রিপুরার মোট জনসংখ্যা দেখানো হয়েছে ৩২ লক্ষ। বাস্তবে তফসিলী জাতি সংখ্যা ৬.৫ লক্ষের মত। এখানে ৪.৫ লক্ষ বাদ দিলে ১.৫ লক্ষ কম দেখানো হয়েছে। এই ১.৫ লক্ষ মানুষের জন্য যে বাজেট হওয়ার কথা সেখানে সেটা ১.৫ লক্ষ মানুষের বাজেট কম হওয়া এই তফসিলী জাতির মানুষেরা বিভিন্ন প্রকার সুযোগ সুবিধা থেকে বঞ্চিত এবং পিছিয়ে রয়েছে। কাজেই জনসংখ্যার যে বাস্তব যে অবস্থা সেটা সেনসাসে দেখানো হয়নি ফলে এই তফসিলী জাতি মানুষেরা ক্ষতিগ্রস্ত হচ্ছেন। কাজেই এই তফসিলী জাতির মানুষের সংখ্যাটাকে সঠিকভাবে নির্ধারণ করা দরকার বলে আমি মনে করি।

পরবর্তী সময়ে আমরা দেখেছি এস.সি দেখানো হয়েছে ১৬.৩৬ পার্সেন্ট যেটা ২২ এর উপরে হওয়ার কথা। কারণ আমরা দেখেছি এই রাজ্যে তফসিলী উপজাতি অংশের মধ্যে বেকারের ক্ষেত্রে চাকুরীতে সুযোগ পাচ্ছে ৩১শতাংশ। তাদের বেকারের সংখ্যা সরকারী হিসেবমত ৪৭,০০০ এর মত আর তফসিলী জাতির বেকাররা যেখানে চাকুরীতে সুযোগ পাচ্ছে মাত্র ১৬ শতাংশ সেখানে এই তফসিলী বেকারের সংখ্যা-৪৮,০০০ এর মত। এই ব্যাপারে গত সোমবারে আমি একটি দৃষ্টি আকর্ষণী নোটিশ এনেছিলাম যে তফসিলী জাতি এবং তফসিলী উপজাতি বেকারদের সংরক্ষিত শূণ্য পদে বিশেষ পদক্ষেপের মাধ্যমে (স্পেশাল ড্রাইভ) সরকারী চাকরীতে নিয়োগ করা সম্পর্কে। কিন্তু যদি স্পেশাল ড্রাইভে গ্রহণ করে তাদের চাকরী দেওয়া হতো তাহলে তফসিলী কল্যাণ দপ্তরের ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী মহোদয় উত্তর দেন-সাধারণভাবেই এই শূণ্য পদগুলিতে নিয়োগ করা হবে। যদি স্পেশাল ড্রাইভে গ্রহণ করে তাদের চাকরী দেওয়া হতো তাহলে তফসিলী জাতির বেকার ছেলেরা যারা এখন কোন চাকুরী পাচ্ছেনা,তারা সুযোগে পাবে। এই খালি পদগুলি এই স্পেশাল ড্রাইভে পূরণ করা কঠিন কাজ নয়। এইজন্য সরকারী এবং দপ্তরের উদ্যোগ প্রয়োজন। তাই গুচ্ছ প্রকল্প গ্রহণ করে তফসিলী জাতি মানুষেরা বিভিন্ন প্রকার অর্থনৈতিক সুযোগ সুবিধা পাবে। তফসিলী জাতিদের জন্য এই রাজ্যে এখনও বহু পরিকল্পনা রয়েছে। কিন্তু সরকারর আন্তরিকতার কারণে এই পরিকল্পনাগুলি ধীরে ধীরে বন্ধ হতে চলেছে। ১৯৭২ সালে এই রাজ্যে যখন পুনর্বাসন প্রকল্প চালু হয়েছিল তখন বরাদ্দ ছিল সাড়ে চার হাজার টাকা করে। আমরা ক্ষমতায় আসার পর ১৯৮৮ সালে সেটাকে প্রথমে বৃদ্ধি করে করা হয় সাড়ে আট হাজার টাকা এবং ধীরে ধীরে সেটা বৃদ্ধি করে করা হয়েছে ৩৬ হাজার টাকা। কিন্তু দেখা গেল গত দুই বছরে এই প্রকল্পে কোন কাজই হয়নি এবং প্রকল্পটিকে প্রায় বন্ধই করে দেওয়া হয়েছে। বিভিন্ন কারণে এটা চালু হচ্ছেনা। আমি বলছি,এই প্রকল্প বন্ধ করে তফসিলী জাতিকে অনিষ্ট করার পরিকল্পনা এই সরকারের মাথা থেকে সারাতে হবে। এই বঞ্চনা মেনে নেওয়া যায়না। কেন এগুলি করে এই সম্প্রদায়ের মানুষকে বঞ্চিত করছেন ?

এস.সি কর্পোরেশন থেকে তফসিলী জাতিদের ঋণ দেওয়ার ক্ষেত্রে একজন সরকারকর্মচারীকে অবশ্যই গ্যারান্টার হতে হবে। এটাই নিয়ম তৈরী করেছে এই কর্পোরেশন। দরিদ্র এস.সিদের হয়ে কোন কর্মচারী গ্যারান্টার হতে যাবে। না হলে দেখাতে হবে জমি। যেখানে রাজ্যে তফসিলী জাতি সম্প্রদায়ের অধিকাংশ জনগণই ভূমিহীন,তাদের ক্ষেত্রে ঋণ নিতে গিয়ে জমি দেখানো একটি বাস্তুলতা মাত্র। ইন্দিরা আবাস যোজনায় তফসিলী জাতি সম্প্রদায়ের অধিকাংশ লোক বঞ্চিত। কেন এমন হচ্ছে ?

আমরা জানি যে এই রাজ্যে এখন অন্ধ্রপ্রদেশ থেকে মাছ আসছে এবং সেই মাছ আমরা কম বেশী খেতে বাধ্য হচ্ছি। এই রাজ্যের একটি বৃহৎ জলাশয় রয়েছে-ডুম্বুর জলাশয়। রাজ্যের তফসিলী জাতি সম্প্রদায়ের একটি বৃহৎ অংশের জনগণ মৎস্য চাষের সঙ্গে যুক্ত। এদের অনেকেই ডুম্বুর জলাশয় থেকে মাছ ধরে বিক্রি করে পরিবার প্রতিপালন করতেন। এখন বৈরীতার কারণে তারা মাছ ধরে বিক্রি করে পরিবার প্রতিপালন করতেন। এখন বৈরীতার কারণে তারা জলাশয়ে যেতেই সাহস পাচ্ছেননা। নিরাপত্তা হীনতায় ভুগছে। মৎস্য চাষের উৎসাহ রাজ্য সরকারের আছে কিনা সন্দেহ। নাহলে

নিরাপত্তা দিয়ে কেন ডম্বুর জলাশয়ে মৎস্য চাষ করানো হচ্ছেনা। কেন সেখানকার তফসিলী জাতি সম্প্রদায়ের মৎস্যজীবীদের বর্তমানে করুণ অবস্থা উপেক্ষিত? তাদেরকে জাল-নোট কিছুই দেওয়া হচ্ছেনা।

স্যার,১৯৬০ সালে এখানে শিক্ষাক্ষেত্রে বিদ্যালয়গুলিতে পাঠরত ছাত্র-ছাত্রীদের যে বুক গ্র্যান্ট চালু ছিল সেটাই এখন বর্তমান রয়েছে। তখন ক্লাস স্টুডেন্টরা পেত ৫.৫০ টাকা করে বছরে। এখনও সেটাই বহাল রয়েছে। ক্লাস থ্রীর স্টুডেন্টরা তখন পেত ১২.১৫ এবং এখনও সেটাই রয়েছে। ক্লাস ফোরের স্টুডেন্টরা তখন পেত ২০ ট্যকা এবং এখনও সেটাই। ক্লাস ফাইভের স্টুডেন্টরা তখন বুক গ্র্যান্ট পেত ২৪ টাকা এবং সেটাই এখনও দেওয়া হচ্ছে। বই-পুস্তকের দাম বৃদ্ধি সত্ত্বেও বুক গ্র্যান্ট আর বাড়ছেনা। এছাড়া বিভিন্ন জায়গায় এস.সি ছাত্র-ছাত্রীদের হোস্টেলগুলির কি অবস্থা আমরা সেটা জানি। কিছুদিন আগে আমরা উত্তর ত্রিপুরা বিভিন্ন এস.সি গার্লস এবং বয়েজ হস্টেলগুলি পরিদর্শন করেছিলাম। সেখানে অমরা লক্ষ্য করেছি হোস্টেলে তাদের থাকার মত অবস্থা নেই। হোস্টেলগুলিতে আসবাবপত্র এবং ইউটেনসিল-এর অভাব রয়েছে এবং কিছু কিছু ভাঙ্গা অবস্থায় আছে। একটা রুমে যেখানে থাকার কথা দুইজন করে সেখানে থাকছে চারজন করে থাকছে তাতে আবাসিকদের খুবই অসুবিধা হচ্ছে। তাছাড়া আরও অনেক সমস্যা আছে। পাশাপাশি তাদের যে স্টাইপেন্ড দেওয়া হচ্ছে সেই স্টাইপেন্ড দিয়ে তারা চলতে পারছেনা। সেখানে হেড মাস্টার থেকে শুরু করে হস্টেল সুপার এবং আবাসিকরা সকলেই এটা কম পক্ষে দৈনিক ৩০ টাকা করার জন্য বলেন। কাজেই এই ক্ষেত্রেও আমাদের সমস্যা রয়েছে। আর একটা সমস্যা হচ্ছে,এস.সি ফলস সার্টিফিকেট নিয়ে অনেকে চাকুরী করছেন এবং বিভিন্ন সুযোগ সুবিধা নিচ্ছেন। যদিও অনেক ক্ষেত্রে কিছু ব্যবস্থা নেওয়া হয়েছে। কিন্তু তারপরও অনেক সংখ্যা এখনও পেন্ডিং রয়েছে তদন্ত হচ্ছেনা। দেখা গেছে তদন্ত হওয়ার পরও ব্যবস্থা নেওয়া হচ্ছেনা। এটাও এই প্রকল্পের মধ্যে নিয়ে এসে যদি মিথ্যা সার্টিফিকেট নিয়ে আজকে বিভিন্ন সুযোগ সুবিধা নিচ্ছে তারা সেখানে থেকে বাতিল হবে। এই ক্ষেত্রে আমাদের এস.সি মানুষরা সেই সুযোগ সুবিধাগুলি নিতে পারবেন। তাছাড়া সেখান আমরা ডিস্ট্রিক্ট ট্রাইবেল ওয়েলফেয়ার অফিসারদের কাছ থেকে শুনেছি যে মাহিষ্যদের কিছু সমস্যা আছে,সেখানে যে ব্লক লেবেল কমিটি রয়েছে বা ডিস্ট্রিক্ট লেবেল কমিটি সেই কমিটিতে মাহিষ্য প্রতিনিধি কম থাকায় সেখানে মাহিষ্যদের সমস্যা বা বিভিন্ন অংশের মানুষেরা মাহিষ্য বলে পিটিশন করছে এস.সি সার্টিফিকেটের জন্য এই ক্ষেত্রে তারা নির্ণয় করতে পারছেনা,এইজন্য তারা সাফিসিয়ে রিপ্রেজেনটেশন সেখানে রাখার জন্য দাবী করছে। এখানে বিভিন্ন সম্প্রদায়ের ৩২টা সম্প্রদায় রয়েছে আমাদের ত্রিপুরা রাজ্যে এস.সিদের মধ্যে। এই ৩২টা সম্প্রদায়ের প্রত্যেক সম্প্রদায়কে হয়ত কমিটিতে নেওয়া যাবেনা কিন্তু মেজরিটি যাদের যারা যে এলাকায় বেশী আছে যারা সবাইকে চেনে এই ধরনের লোকদের যদি এই কমিটিতে নিয়ে রাখা হয় বা কমিটিতে স্থান দেওয়া হয় তাহলে সেই সমস্ত লোকেরা সেখানে উপকৃত হবেন এবং কাজ করতে সেখানে সহজ হবে। কাজেই এই সমস্যাটা যদি আমরা গুচ্ছ প্রকল্পের মধ্যে নিয়ে সেটা কার্যকরী ব্যবস্থা গ্রহণ.করি তাহলে সেটা অনেকটা লাভ হবে। এছাড়া আরও অনেক সমস্যা আছে। আমি আগেই বলেছি এই যে ঋণের ব্যাপারটা সেটা আরও শিথিল করা যায় কিনা এই বাধা নিষেধ সেটা আমাদের দেখা দরকার। তাছাড়া উল্লিখিত সমস্যাগুলি সমাধানের ক্ষেত্রে কোথায় বাধা আমরা সেটা অনেক সময় উপলব্ধি করতে পারি না এবং উপলব্ধি করলে সেখানে আমরা কিছু রাজনৈতিক গন্ধ পাই,অনেক ক্ষেত্রে শুধু একতরফাভাবে যেটা বর্তমান শাসকদলীয় যারা আছে তারাই সেই সুযোগ সুবিধা পাচ্ছে অন্য কেউ পাচ্ছেনা। এর জন্য যে আমাদের পরিকল্পনা আমাদের যে উদ্দেশ্য সেটা সঠিকভাবে সেই লক্ষ্যে সফল হচ্ছেনা। এখানেও যারা নিরীহ গরীব অর্থনৈতিক দিক দিয়ে পিছিয়ে পড়া যাদের প্রয়োজন সেটাকে সামনে রেখে এই সুযোগ সুবিধাগুলি বর্তমানে যেগুলি চালু আছে সেগুলি করা এবং আগামী দিনে সেই প্রকল্পগুলি হাতে নিয়ে এগুলিকে সার্বিকভাবে একটা গুচ্ছ প্রকল্প করে যদি রাজ্যে উন্নয়নে আমরা সেই পরিকল্পনা গ্রহণ করতে পারি তাহলে আমাদের মানুষের উপকার হবে। সেই ক্ষেত্রে আগেই বলেছি লোকসংখ্যাটা আগে থেকে সঠিকভাবে নির্ণয় করলে আমাদের মানুষ সেখান থেকে কিছুটা বঞ্চনার হাত থেকে রেহাই পাবে। এছাড়া আর্য় অনেক সমস্যা আছে এইগুলি আমরা জানি। এই

সমস্যা সমাধানের ক্ষেত্রে কোথায় বাধা এইগুলি আমরা অনেক সময় উপলব্ধি করতে পারিনা। উপলব্ধি করলেও সেখানে আমরা কিছু রাজনীতির গন্ধ পাই। অনেক ক্ষেত্রে শুধু একতরফাভাবে যেটা বর্তমান শাসকদলীয় যারা আছে তারাই সেই সুযোগসুবিধা পাচ্ছে। অন্য কেউ পাচ্ছেনা। এরজন্য আমাদের যে পরিকল্পনা বা আমাদের যে উদ্দেশ্য সেটা সঠিকভাবে কাজে আসছেনা। এখানে কিছু যারা নিরীহ যারা গরীব যারা অর্থনৈতিক দিক দিয়ে পিছিয়ে পড়া যাদের প্রয়োজন নিডবেস সেটাকে সামনে রেখে এই সুযোগ সুবিধাগুলি বন্টন করা। ভবিষ্যতে আমাদের হাতে যে গুচ্ছ পরিকল্পনা আছে সেগুলি সঠিকভাবে কাজে লাগানো যায় তাহলে মানুষের উপকার হবে এবং সেইদিক থেকে আমি আগেই বলেছি যদি সেখানে পপুলেশনটা সঠিকভাবে নির্ণয় করা যায় তাহলে সেক্ষেত্রে বঞ্চনা থেকে মানুষ কিছুটা রেহাই পাবে। পপুলেশনের জন্য আমরা আর্থিক সাহায্য পাচ্ছিনা। তাছাড়া আমাদের এখানে শতকরা ৫০ শতাংশের বেশি লোক বসবাস করে সেই রকম ৩১টা রেভিনিউ মৌজা আছে। সেখানেও আমরা বিভিন্নভাবেপানীয় জল,স্বাস্থ্য রাস্তাঘাট,স্কুল,বিদ্যুৎ পরিষেবা এইগুলির ব্যবস্থা আমরা সেখানে করতে পারি। এইগুলি সরকারের তরফ থেকে কিছু কিছু ব্যবস্থা গ্রহণ করা হয়েছে। কিন্তু সেগুলি বিভিন্ন জায়গায় কার্যকরী হচ্ছেনা। সেখানে ১৫৭ গ্রাম রয়েছে সেখানে শতকরা ২০ শতাংশ এস.সি সম্প্রদায়ের লোক সেখানে বসবাস করে। কাজেই স্পেশাল কম্পোন্যান্ট প্ল্যান যাকে বলে যার মাধ্যমে যদি আমরা সেখানে উন্নয়নের পরিকল্পনা গ্রহণ করতে পারি বা গ্রহণ করা যায় তাহলে আমাদের মানুষ বিশেষ করে সেখানে উপকৃত হবে। আজকের স্যন্দন পত্রিকায় আসছে স্টাইপেন্ডের ব্যাপারে সেখানে স্যন্দনে লেখা হয়েছে যে দলিত প্রেমী মন্ত্রীরা দপ্তরেই দলিতদের বঞ্চনা। তিনি ভাল করে জানেন তিন বছর চার বছর,পাঁচ বছর ধরে কোন কোন স্কুলে স্টাইপেন্ড পাচ্ছেনা আর অনেক স্কুলে যাচ্ছেনা এবং স্টাইপেন্ড দেওয়ার ক্ষেত্রে সেই স্কুলের কর্তৃপক্ষ সেখানে নয়ছয় করছে। তারজন্য আমাদের ছাত্র-ছাত্রী সেখানে বঞ্চিত হচ্ছে। এছাড়া আমাদের মাননীয় শিক্ষামন্ত্রী তথা তফসিলী জাতি কল্যাণ মন্ত্রী আমরা অনেক সময় দেখি পত্র পত্রিকায় উনার বক্তৃতা বেরিয়ে আছে যে আমি একমাত্র পাগল আমিই এসসিদের জন্য কথা বলি আর কথা বলি আমাকে সবাই পাগল বলে। কাজেই উনি এসসিদের কাজ করতে গেল তার দল থেকেও বাধার সৃষ্টি হন কিনা বা বাধা প্রাপ্ত হন কি না এই নিয়েও আমরা সন্দেহের মধ্যে আছি। বিভিন্ন সময় আলোচনা হয় যে এটা কি সত্যিকারের আমাদের তফসিলী জাতি কল্যাণ মন্ত্রীর বক্তব্য। না পত্রিকায় কোন মিথ্যা প্রচার করা হয়। এই নিয়ে জল্পনা-কল্পনা হয়। কাজেই এই দিক থেকে সেখানে কোন ধরনের বাধা সৃষ্টি থাকে দলের তরফ থেকে বা মন্ত্রী পরিষদ থেকে একটু পরিস্কার করলে আমাদের রাজ্যের মানুষ উপকৃত হবে। জানতে পারবে কোথায় সেখানে বাধা রয়েছে। আর যদি সেটা মিথ্যা অপ-প্রচার হয় সেটাও যদি মানুষ জানতে পারে সেটাও ভাল হবে। কাজেই আমি আর বিস্তারিত না বলে আমি এইটুকুই বলব যে সমস্ত সমস্যাগুলি রয়েছে এই সমস্যাগুলি আমি কিছুটা আলোচনা করেছি আপনি দপ্তরের মন্ত্রী হিসাবে এই সমস্ত কিছু মিলে এই রাজ্যের মানুষের প্রকারে এই রাজ্যের মানুষের কল্যাণে এই রাজ্যের তফসিলী জাতির ভবিষ্যতের উন্নয়নের স্বার্থে কিছু একটা প্রকল্প নেওয়া দরকার। গুচ্ছ প্রকল্প এখানে প্রয়োজন রয়েছে। কাজেই রাজ্যের তফসিলী জাতির উন্নয়নের স্বার্থে একটা গুচ্ছ প্রকল্প ঘোষণা করবেন এই আবেদন এই অনুরোধ রেখে আমি আমার বক্তব্য শেষ করছি,ধন্যবাদ।

**মিঃ চেয়ারম্যান ঃ-** মাননীয় সদস্য সুধন দাস।

**শ্রীসুধন দাসঃ-** মিঃ চেয়ারম্যান,এখানে মাননীয় সদস্য প্রকাশচন্দ্র দাস প্রকল্প চালু করার প্রয়োজনীয়তা সর্ম্পকে যে আলোচনার সূত্রপাত করেছেন এটা উনার বক্তব্যের সঙ্গে,কিছু কিছু বক্তব্যের সঙ্গে আমি একমত। তবে উনি এটা জানে কি না আমি জানিনা যে ইতিমধ্যেই আমাদের রাজ্য সরকার এই ধরনের একটা কর্মসূচি,১৭ দফা কর্মসূচি ঘোষণা করেছেন। ২০০০ইং সালের ১৭ই জানুয়ারী ১৭ দফা কর্মসূচি ঘোষণা করেছেন। উনি যে বিষয়গুলি আলোচনার মধ্যে এনেছেন তার বেশির ভাগক্ষেত্রেই এই ১৭ দফা কর্মসূচির মধ্যে আছে। এটা অবশ্যই উনার জানা থাকার কথা। না জানলেও এই যে বইটা প্রগতির পথে ত্রিপুরা,ত্রিপুরা সরকারের অগ্রগতির প্রশ্নে এ বইয়ের মধ্যে উল্লেখ আছে এটাও উনি দেখলে পাবেন। এর

মধ্যে সবগুলি অন্তর্ভূক্ত করা হয়েছে। আমার সময়ও কম তাই আমি বেশী বলতে চাইছিনা। ইতিমধ্যে যে প্রকল্পগুলি ঘোষণা হয়েছে তার মধ্যে উল্লেখযোগ্য যেগুলি-আই.এ.এস,আই.পি.এস হওয়ার জন্য যে প্রশিক্ষণ দেওয়ার উদ্যোগ নিয়েছেন এটা এই অংশের মানুষের জন্য বিরাট পদক্ষেপ। ইতিমধ্যে গ্রহণ করেছেন। তারপরে তফসিলী জাতিদের জন্য একটা আবাসিক বিদ্যালয় স্থাপন করার জন্য এই ১৭ দফা প্রকল্পের মধ্যে আছে। ইতিমধ্যেই তার স্থান নির্ধারনের কাজ চলছে। তারপরে একটি আবাসিক বিদ্যালয় স্থাপন করা এই ১৭দফা যে কর্মসুচি নির্বাচনের কাজ চলছে। তাছাড়া সাহিত্য সংস্কৃতি শিল্প বিজ্ঞান এই সমস্ত ক্ষেত্রে বিশিষ্ট ব্যক্তিদেরকে পুরুস্কৃত করে তার সংস্কৃতি বিকাশ ঘটানোর যে পরিকল্পনা এই ১৭ দফা কর্মসূচির তার মধ্যে অন্তর্ভূক্ত করেছে। ইতিমধ্যে আর স্থান ইত্যাদি নির্বাচনের কাজ বলছে। তাছাড়া সাহিত্য সংস্কৃতি শিল্প বিজ্ঞান এই সমস্ত আর চাকুরীর বিষয়ে যা বললেন ২০০২ সালের জুলাই মাসের মধ্যে সব এস.সিদের শূণ্যপদ পূরণ করার কথা ইতিমধ্যে রাজ্যসরকার বলেছেন। এছাড়া পরিকাঠামো উন্নয়নের জন্য ইতিমধ্যে রাজ্যে ১০টি পঞ্চায়তকে বাছাই করে নিয়ে সেই পঞ্চায়েতগুলির সামগ্রিক উন্নয়নের ব্যবস্থা করেছেন। রাস্তাঘাট বিদ্যুৎ শিক্ষা ও অন্যান্য বিষয় ইতিমধ্যে কাজ শুরু হয়েছে। বোধজং বয়েজ স্কুলে ১০০ আসন বিশিষ্ট ছাত্রাবাস,জগন্নাথ বাড়ী রোডে মেয়েদের জন্য ১০০ আসন বিশিষ্ট ছাত্রী নিবাস-এর কাজ চলছে। এখানে যেটা উল্লেখ করেছেন যে পুনর্বাসন স্কীম বন্ধ করে দেওয়া হয়েছে। এটা কেন্দ্রীয় সরকার থেকে এই স্কীমে টাকা দেওয়া বন্ধ করে দিয়েছে,এটা সত্যি বেদনাদায়ক ব্যাপার এবং দুর্ভাগ্যের বিষয়। এতে রাজ্যের বিরাট ক্ষতি হবে। রাজ্যে ৬৪ হাজার ভূমিহীন পরিবারে আছে। এই স্কীমটা বন্ধ করার ফলে তাদের খুবই অসুবিধা হবে। এই স্কীমটা পুনরায় চালু করতে পারলে এই এস.সি সম্প্রদায় মানুষের খুবই সুবিধা হত। এছাড়াও বিভিন্ন স্কীমে যেমন শিক্ষার ক্ষেত্রে যে স্কীম নেওয়া হয়েছে এই রকম স্কীম ভারতবর্ষে আর কোথাও নেই। টাকার পরিমাণ কম হতে পারে কিন্তু এই ধরনের স্কীম কোন রাজ্যে চালু নেই। টাকার পরিমাণ কম হতে পারে কিন্তু এই ধরনের স্কীম কোন রাজ্যে চালু নেই। এই বামফ্রন্ট সরকার এস.সি অংশের মানুষের মর্যাদা দেওয়ার প্রশ্নে বরাবরই আন্তরিক। আমরা ৩০ বৎসর কংগ্রেস আমলে দেখেছি এই সম্প্রদায়ের লোকেরা তাদের আমলে নির্যাতিত হয়েছে। জোট আমলের ৫ বৎসরও আমরা দেখেছি চাকুরীর ক্ষেত্রে কোন সংরক্ষণ মানা হয়নি। বামফ্রন্ট সরকার ১২৮ টা মৎস্যজীবী সমবায় সমিতি গঠন করেছে। এই সমবায়গুলিকে ধ্বংস করে দেওয়া হয়েছে এবং তাদের হাত থেকে জলাশয়গুলি কেড়ে নেওয়া হয়েছে জোট রাজত্বে। এখানে যে ১৭ দফা কর্মসূচি নেওয়া হয়েছে এটাকে বাস্তবায়িত করা এটাকে এগিয়ে নিয়ে যাওয়ার জন্য সবাই মিলে সাহায্য করতে হবে। সেই আবেদন সবার কাছে রাখছি। ধন্যবাদ।

**মিঃ চেয়ারম্যানঃ**- মাননীয় মন্ত্রী শ্রীঅনিল সরকার মহেদয়।

**শ্রীঅনিল সরকার** (মন্ত্রী) ঃ-মাননীয় চেয়ারম্যান স্যার,মাননীয় বিধায়ক শ্রীপ্রকাশচন্দ্র দাস মহাশয় যে সংক্ষিপ্ত আলোচনার জন্য যে বিষয়টা উত্থাপন করেছেন আমি সেজন্য তাকে ধন্যবাদ জানাচ্ছি যে বিষয়টা উত্থাপন করার জন্য এবং তাতে আমরা আরোও কি সমস্যা সেগুলো নিষ্ঠার সঙ্গে দেখার জন্য সাহায্য করবে। প্রথমত আমরা তোঁ গুচ্ছ প্রস্তাবগুলো এনেছি এবং মাননীয় বিধায়ক শ্রীসুধন দাস এখানে অনেকগুলোর উত্তর দিয়েছেন। আমার ধারণা যে কেন্দ্রে যে একটি সরকার বসছে যে কেন্দ্রে যে একটি সরকার বসছে তার যেসব চিন্তাধারা তা মূলত সংরক্ষণ বিরোধী,দলিত বিরোধী। এখানে যেভাবে গোটা দেশের সমস্ত সিদ্ধান্তকে পাল্টে দিচ্ছে বিলগ্নীকরণ,বেসরকারীকরণ,বিশ্বায়ন এবং সেখানে এতো বেশী প্রাইভেটাইজেশন হয়ে যাবে তখন এদেশে কারা পশ্চাৎপদ,কারা অনগ্রসরক সেটা বিবেচনার বিষয় বস্তু থাকবেনা। যেমন আজকে যেখানে বেসরকারী এবং গণতান্ত্রিক কাঠামোর মধ্যে যারা পিছিয়ে গেছে ধর্ম ব্যবস্থা,বর্ণ ব্যবস্থা,শ্রেণী ব্যবস্থার জন্য সেই বেকওয়ার্ড ক্লাসে স্পেশাল ইনসেনটিভ দিয়ে স্পেশাল সেই কর্মসূচি নিয়ে এবং রিজার্ভেশন যেটাকে এগিয়ে নিয়ে যাওয়া সেটাই তো আর থাকবেনা। গোটা সিস্টেমটা চলে যাচ্ছে এই সমস্ত প্রাইভেটাইজেশন কোম্পানীর প্রাইভেট-এর জন্য। কেন্দ্রে যে সরকারটা বসে আছে তারা ওর্থলেসলি সমস্ত অর্থনীতিকে বিদেশীদের কাছে বেসরকারী সংস্থার কাছে সেই

বন্ধনহীনভাবে তোলে দিচ্ছে। কাজেই স্পেশালী এই দেশের উৎপাদন শ্রেণীর মধ্যে যারা পিছিয়ে আছে তাদেরকে দেখবার মত জায়গাটাও কিন্তু থাকবেনা। টোট্যাল পলিটিক্যাল এবং ইকোনমিক কিন্তু সেজন্য মাননীয় সদস্য বলেছেন আমরা ৮ হাজার পুনর্বাসন করেছিলাম,তারপর ১২ হাজার এবং আমরাই সবচেয়ে বেশী করেছি। কিন্তু সেটা আজকে আটকে গেছে। সেটা সেন্ট্রাল গর্ভমেন্ট সেটাকে মানছেনা। নিতে হলে তোমরা লোন নাও,ব্যাঙ্ক থেকে নিয়ে এদেরকে ঋণ দাও। আর এটা ভাবার দরকার যে পুনর্বাসনটা রিলিফের মধ্যে পরে আর কিন্তু ঋণটা একটি জনগোষ্ঠীকে যারা হাজার হাজার বছর যাবৎ আমাদের উৎপাদন ব্যবস্থার মধ্যে যাদের বলা হলো যে শ্রমদাস অথবা সেবাদাস হিসেবে আছে এবং যারা মালিক এবং যারা সমাজপতি এইসব প্রভুদের কাছে যারা স্বল্প মূল্যের শ্রম বিক্রি করে অথবা বন্ধক দিয়ে বছরের পর বছর কাজ করে তাদেরকেও নিজের পায়ে দাঁড় করাতে হয় তাহলে তাকে ইকোনমকি দিক অর্থাৎ রাজনৈতিক জাতিগোষ্ঠী হিসেবে তুলতে হবে এবং সেই ক্ষেত্রে ঋণ দেওয়া যেমন একটি ইকোনোমিক দোষ এবং ফি কিন্তু তার কাছে থেকে যাতে ঋণটা ফিরিয়ে পেল। কিন্তু এতদিন হলো আমরা কর্পোরেশন গঠন করেছি ঋণ দেওয়া কিন্তু আমাদের সেই তফসিলী কর্পোরেশনের মাধ্যমে ধন দিলেও সেই ৩০ শতাংশ আমরা ফিরিয়ে আনতে পেরেছি,ও.বি.সিদেরকে সেখানে ৫-৬ শতাংশ ঠিক এইভাবে ১০০ টাকা ঋণ নিয়ে যদি ৩০ টাকা ফেরৎ আসে আপনি ৭০ টাকা কোথায় থেকে এনে দেবেন। হয় আমাকে বিক্রি করতে হবে না হলে আমি আপনাকে বিক্রি করে দিয়ে ঋণ শোধ করতে হবে। এতে একটি জনগোষ্ঠী আর্থিক উন্নতি হয়না। সেই জায়গাটা চিন্তা করা দরকার। আমরা শুরু করেছিলাম কিন্তু নানা কারণে আমাদের দেশের সিস্টেমটাও এমন যে মানুষগুলো যেভাবে গড়ে তুললে পরে কঠিন এবং কেন্দ্রিয় সরকার যে আর্থিক প্রকল্পগুলো যেভাবে করছে তাতে আগামী দিনে সেই রিজার্ভেশনটা মেনে যে মানুষ পিছিয়ে গেছে যে মানুষ পশ্চাতে রয়েছে তাকে সমান করার জন্য আর্থিক দিক,সামাজিক দিক এবং রাজনৈতিক দিক দিয়ে তুলতে পারলেই তো সেটাকে আমরা রিজার্ভেশন বলব। সর্বপুরি যেভাবে সেই কেন্দ্রীয় সরকার তার অর্থনৈতিক প্রকল্পগুলিকে যেভাবে তৈরী করছে আগামীদিনে সেই রিজার্ভেশন মানে যে মানুষ পিছিয়ে গেছে তাকে সমান করার জন্য যে রাজনৈতিক,সামাজিক,অর্থনৈতিক পরিকল্পনা সেটাকে রিজার্ভেশন বলব। চাকরির ক্ষেত্রে সেই ব্যাপারটা এসে যাচ্ছে। কাজেই রিজার্ভেশন তো থাকবেনা প্রাইভেটাইজেশনের জন্য,তবু আমরা আমাদের কাছে যে চাকরীগুলি গেছে আমরা সেই গুচ্ছ প্রকল্প এর আমরা ওয়াদা করেছি যে সমস্ত সরকারই এবং সরকার অধিকৃত সংস্থায়,কোরাপশন ইত্যাদিতে তফসিলী জাতির জন্য সংরক্ষিত সমস্ত শূণ্যপদ আগামী তিন বছরের মধ্যে পূরণ করা হবে আমাদের গুচ্ছ প্রকল্পের কর্মসূচিতে আছে,কিন্তু এখন পর্যন্ত যে ২৫০০ মত পদগুলি পড়ে আছে। তফসিলী জাতিদের জন্য আবার উপজাতিদের আমরা আগামী জুলাই মাসের মধ্যে এইগুলি পূরণ করব। অন্যান্য ব্যাপারে কেন্দ্রীয় সরকারের এই পলিসির জন্য আমরা শুধু দুটো জায়গা খোলা রেখেছি,বলতে পারছি সেই লিমিটেশন নিশ্চয়ই আছে। একটা হল যে শিক্ষার ক্ষেত্রে স্টাইপেন্ড, আরেকটা আছে চিকিৎসা সংক্রান্ত বিষয়ে স্থানীয়ভাবে পারেন ২৫০০ টাকা। বাইরে গিয়ে করলে পারেন ৫০০০ টাকা আর মিনিস্টোরিয়াল লেভেলে সেটা কনসিডারেশন হয়ত কিছু বাড়িয়ে দেওয়া যায়। অর্থনৈতিক সীমাবদ্ধতার জন্য আমাদের ইচ্ছা থাকা সত্বেও অনেকগুলি কাজ করতে পারছিনা। স্টাইপেন্ডের যে গোলমাল ছিল মাঝখানে,যে পরিমাণ অর্থ সেই পরিমাণ আমরা পাইনা। সেইজন্য আমরা দিতে পারিনি। আমরা এই বছর পর্যন্ত বলতে পারি ব্লকসহ প্রায় সমস্ত স্টাইপেন্ড দিয়ে দেওয়া হয়েছে। ভবিষ্যতে আমরা প্রতি বছরই দিতে পারব। কাজেই শিক্ষার জন্য পুনর্বাসনের জন্য যে কথাগুলি বিরোধী দলের সদস্য বলেছেন এইগুলি আমরা পজিটিভ দিক থেকে গ্রহণ করছি। আমরা চাই স্কুলের সহযোগিতা,অন্তত পক্ষে এই দলিত অংশের মানুষ যারা হাজার হাজার বছর ধরে তাদের অধিকার থেকে বঞ্চিত হয়েছে এর ফলে যারা পিছিয়ে গেছে এবং আজও তাদের উপর যে সামাজিক অত্যাচার,রাজনৈতিক আক্রমণ এখন পর্যন্ত হয় এর বিরুদ্ধে ত্রিপুরায যাতে আমরা এই জায়গাটায় মুখটা উজ্জ্বল করে রাখতে পারি সেই সকল রাজনৈতিক দলের আমরা দলমতের উর্ধ্বে সব নিয়ে প্রসঙ্গত একটা উল্লেখ করতে চাই যে মার্চ মাসের ৭ তারিখ একটা ঘটনা ঘটেছে ইউ.পি মুজাফ্ফর নগরের মধ্যে,ছেলেটা

হলো বিশাল ব্রাহ্মণ সম্প্রদায়ভুক্ত,তার প্রতিবেশী মেয়েটির নাম হলো সোনা,যে হলো জাত সম্প্রদায় ভুক্ত,ওরা একে অপরকে ভালবেসেছিল। কিন্তু দেখা গেল এই ব্রাহ্মিক অবস্থায় যে বিশালের মা,বাবা সোনার মা বাবা প্রতিবেশী যারা জাত ব্যবস্থায় বিশেষ করে এবং সমাজপতিরা সবাই মিলে তাদের বারণ করল,তারপর তারা সেটা মানতে চাইল না। পরে মিলিতভাবে ৭ই আগস্ট প্রকাশ্য দিবালোকে তাদের ফাঁসি দিল। সতীদাহ প্রথা শুনেছেন আপনারা,আজও লজ্জায় মাথা নত হয়ে যায়,যখন নাকি নজীর স্থাপন করে রাজস্থানে। যখন এই অসবর্ণ প্রেমের জন্য একটা নারী গর্ভধারণ করে এবং তার সেই সন্তান জন্ম ধারণ করে এবং যারা প্রেম করে ছিল তারা তো জানেনা কে তার স্বামীকে তার স্ত্রী তাদের সন্তান তো হতে পারে তার পরে তাকে পিটিয়ে মারা হয়েছে এবং মা বাবা সমস্ত মানুষ তাদেরকে প্রকাশ্য দিবালোকে ফাঁসি দিয়েছে। ভারতীয় প্রজাতন্ত্রের,ভারতীয় যারা এই ব্রাহ্ম ব্যবস্থা বিশেষ করে তারা এবং যারা আমরা বিশ্বাস করিনা এর চেয়ে বড় লজ্জা কি হয়, এই জায়গাটার মধ্যে আমি বলেছিলাম,এত বিশাল অংশের মানুষ তাদের কোন প্রতিক্রিয়া নেই। এই গোটা সমাজ যেন মনুষ্যত্ব লজ্জিত হয়ে গেছে। এই দেশের কোটি মানুষের সোচ্চার হয়না। এই দেশের কোটি কোটি মানুষ এর বিরুদ্ধে সোচ্চার হয়েছে,আমি সেই কথাটাই বলছিলাম। কোন একটা পত্রিকা এটাকে বিকৃত করেছে এবং এদের এমন বিকৃত নানা অস্পৃশ্য বিকৃত করেছে। এটা আমি জানিনা। এটা নোংরা খবর,রসের খবর হিসাবে নয়। এই ধরনের বিকৃত মস্তিষ্ক সংবাদপত্রের মালিকরা এই দেশের সমস্ত খবরটাকে নিয়ন্ত্রণ করে। সেইজন্য আমাদের মত ভদ্রলোকদের কোন প্রতিক্রিয়া হয়না,লজ্জা হয়না। আমাদের রক্তের কোন উত্তাপ আসেনা। ওরা বিভিন্নভাবে প্রচার করে,আবার প্রচার করে এমন দেশটি কোথায় পাব। আমি এই কথাটাই বলছিলাম। সেটাই তাদের মস্তিষ্কে তোষণ হয়ে আছে,হাজার বছরের বাইরের ব্যবস্থার দূষিতরক্ত তারাই এখানে খবর লেখে। কাজেই মাননীয় সদস্য যে কথাগুলি এখানে উত্থাপন করেছেন,আমি পজিটিভলি গ্রহণ করেছি। কিন্তু কেউ এই দেশে বর্ণ ব্যবস্থাকে স্থায়ী করে রাখার জন্য যে রাজনৈতিক প্রক্রিয়া চালাচ্ছে এবং সস্ত্রীক চিহ্নটি বুকের ভিতর রেখে কেউ জাত ব্যবস্থা রাখতে চাইছি। কাজেই আমরা সেই জায়গাটা দেখছিনা। জার্মানে আজকে বর্ণ বিদ্বেষ নিয়ে চলছে এবং রেসেসের ডিসক্রিমিনেশন নিয়ে আলোচনা হবে। কিন্তু আমরা দাবি রাখছি ভারতবর্ষের ক্সাট সিস্টেমটা রেসিও সিস্টেম হলেও তাদেরকে কেন্দ্রীয় সরকার বলছেনা সেখানে কাস্ট নিয়ে আলোচনা হবেনা। বিশ্বের মধ্যে ভারতবর্ষে একটা দেশ যেখানে জন্মে এবং কর্মে নিপীড়িত হয়। কাস্ট সিস্টেমটা বড় লোকদের দ্বারা নিয়ন্ত্রিত হয় এবং মানুষের প্রতি অসম্মান স্থির হয়। কাজেই দক্ষিণ আফ্রিকার ডারবানে যদি শ্বেতাঙ্গ এবং কৃষ্ণাঙ্গদের জাত ডিসক্রিসিনেশন নিয়ে যদি আলোচনা হতে পারে,তাহলে আমাদের দেশে হবেনা কেন,আমাদের দেশে ব্যাপারটা উঠবেনা কেন? সেই মূল জায়গাটা আমরা তোলে ধরতে পরিনা বলেই আজকে এই ব্যবস্থাটা হয়ে যাচ্ছে বারবার। ৫০ বছরেও আমাদের এই সমস্যা সমাধার হবেনা। কাজেই এই বক্তব্য রেখেই আমার বক্তব্য শেষ করছি। ধন্যবাদ।

**মিঃ চেয়ারম্যান ঃ** - এখন দ্বিতীয় প্রশ্নটা এনেছেন মাননীয় সদস্য শ্রী কাজল দাস মহাশয়। নোটিশটির বিষয়বস্তু হলঃ-" রাজ্যে উগ্রপন্থী হামলা ও সন্ত্রাসজনিত কারণে যে সকল পরিবার বাস্তুচ্যুত হয়েছে ,তাদের পূর্ণ নিরাপত্তার মাধ্যমে পুনরায় বাড়ী ঘরে ফিরিয়ে দেওয়া সর্ম্পকে।"

**শ্রীকাজলচন্দ্র দাস** (কল্যাণপুর) ঃ-মাননীয় চেয়ারম্যান স্যার, এই বিষয়টা নিয়ে আমরা গত সেশনে আলোচনা করেছিলাম আমাদের মুখ্যমন্ত্রী ছিলেননা। তখন ভারপ্রাপ্ত মুখ্যমন্ত্রী অনিলবাবু আমাদের কথা দিয়েছিলেন যে কিছুদিনের মধ্যে এটার একটা সমস্যা সমাধান করতে হবে। এই সেশনের আগের সেশনেও আমরা আলোচনা করেছি এবং আমাদের দলের বিধায়ক শ্রীরতনলাল নাথ গত ৩১.৫.২০০০ইং এ এই সমন্ধে মুখ্যমন্ত্রীর কাছে একটা চিঠিও দিয়েছিলেন এই সব সমস্যা নিয়ে। মুখ্যমন্ত্রী উনার উত্তরে বলেছিলেন এটা দেয়া হচ্ছে। এরপরেও আমি মুখ্যমন্ত্রীর সাথে দেখা করে এই সমস্যা নিয়ে আলোচনা করেছি উনি আমাকে জেলা শাসকের সাথে কথা বলবার জন্য অনুরোধ করেন। আমি যথারীতি জেলা শাসকের সঙ্গে অনেক বার দেখা করেছি অনেকভাবে আলোচনা করেছি অনেক তথ্য দিয়ে উনাকে বোঝাবার চেষ্টা করেছি।

কিন্তু আমরা আজকেও দেখতে পাই অত্যন্ত দুঃখের সঙ্গে বলতে হয় ত্রিপুরা রাজ্যে এখনও সরকারের তথ্য অনুসারে বলতেহয় ৭৫ হাজারের উপরে বাস্তুচ্যুত পরিবার রয়েছে। কিন্তু এটা আমরা জানি ত্রিপুরা রাজ্যে যারা এসেছে অনেকেই উদবাস্তু ছিলেন। ভারতবর্ষের সরকার আমাদেরকে বিভিন্ন জায়গায় আমাদের রুটি রোজগারের ব্যবস্থার জন্য,মাথা গুজবার জন্য বিভিন্ন এলাকার মাধ্যমে আমাদের প্রতিষ্ঠিত করেছেন। কিন্তু এই সরকার আসার পরই আমরা যারা পিতৃপুরুষের মাটি ছেড়ে চলে আসতে হয়েছে তার বিরাট একটা সন্ত্রাস কায়েম হয়েছে। আমার মনে হয় এরজন্য কিছুটা দায়ী আছে এই রাজ্যের দায়িত্বপূর্ন মন্ত্রীরা। আমরা বিভিন্ন পত্র-পত্রিকায় দেখেছি এই রাজ্যের মুখ্যমন্ত্রী কোথায় বলেছেন উগ্রপন্থীর সমস্যার জন্য উদবাস্তুরা দায়ী। এতো হয়তো বা উগ্রপন্থীরা উৎসাহিত হয়ে বিভিন্ন জায়গায় হামলা করছেন,লুটপাট করছেন,আগুন দিয়ে জ্বালিয়ে দিচ্ছেন। কোথায়ও কোন কোন দায়িত্বশীল মন্ত্রী বলছেন পত্র-পত্রিকার মাধ্যমে আমরা দেখছি এরজন্য উচ্চ বর্ণের জাতিরা দায়ী। এতে ও উগ্রপন্থীরা উৎসাহিত হচ্ছেন। ত্রিপুরা রাজ্যে যেভাবে শরণার্থীদের ঢল এসে পড়েছে,উদবাস্তু বেড়ে গেছে। কয়েকটা গাঁওসভা আছে যেখানে কোন মানুষ নেই। প্রমোদনগর,উত্তর ঘিলাতলী,বৈষ্ণব কলোনী,উত্তর মহারানীপুর,দক্ষিণ মহারানীপুর, শিকরাইপাড়া,বর্মন কলোনী,শান্তিনগর,বড়ুইকুটা,কাননীপাড়া,ধূপছড়া,কলাবাগানের কিছু অংশ। সদরের মধ্যে রয়েছে টাকারজলা,জম্পুইজলা,খয়েরপুর বিধানসভা কেন্দ্রের মধ্যে রয়েছে মোহনপুরের কিছু অংশের চারটি গ্রামীণ উপজাতি পরিবার এতে জাতি উপজাতি উভয় অংশের মানুষ। মোহনপুর বিধানসভা কেন্দ্রে রয়েছে-নবনগর দীঘালিয়া,উড়াবাড়ী,কডুইতলা,জগৎপুর,রাঙ্গাছড়া,সুরেন্দ্রনগর, নোয়াগাঁও,স্পেশালি আমাদের আগরতলার সন্নিকটে নৃপেন্দ্রনগর কলোনী যেখানে আমাদের ইন্ডাস্ট্রি মিনিস্টার এখানে নতুন করে ইন্ডাস্ট্রি গুডস্ সেন্টার করেছেন। অমরপুরের কিছু জায়গা রয়েছে-চেলাগাঙ্গও,তৈদু,ঢালাক,মালবাসা,উত্তর চেলাসাপ,বীরগঞ্জ,পূর্বরাঙ্গামাটির একটা বিরাট অংশ, সীমানা বিধানসভার মধ্যে রয়েছে-সাতছড়ি,সোনারাম,ঘনতলা অনেক জায়গা মিলিয়ে একটা সংখ্যক উদবাস্তু এখন খোলা আকাশের শষের নীচে তারা আশ্রয় নিয়েছে। এই সম্বন্ধে আমরা বার বার সরকাররের দৃষ্টি আকর্ষণ করেছি বার বার সরকারকে আমরা অনুরোধ করেছি তারা যতক্ষণ পর্যন্ত বাড়ীতে যেতে না পারে ওদেরকে আপনারা বিভিন্ন জায়গায় সেড করে দিয়ে আশ্রয় শিবির করে তাদেরকে খাওয়া দাওয়া এবং কাজের ব্যবস্থার মাধ্যমে তাদের পোষণ করবার চেষ্টা করুন। আমরা দেখেছি এই বিধানসভাতে মুখ্যমন্ত্রী বলেছেন যে ধরনের যত পরিকল্পনা নেই উগ্রপন্থীরা সাহস পেয়ে তারা উৎসাহিত হয়ে যাবে। কিন্তু আজকে তাদের অবস্থাটা কি। আমার মনে হয় উদবাস্তু সমস্যা সমাধানের জন্য এই সরকার কতটুকু আগ্রহী এই বিষয়ে বিরাট সন্দেহ রয়েছে। এদেরকে নিয়ে রাজনীতি করা হচ্ছে এবং এদেরকে বিভিন্ন সুযোগ থেকে বঞ্চিত করা হচ্ছে।

আমরা গাওসভার এলাকায় লোকেরা খাবার না পেয়ে অনাহারে ১৭ জন মারা গেছে। ১০-০২-২০০০ বর্মন কলোনী বাড়ি চিত্ত মোহন বর্মন (৫১) জগৎ দেববর্মা (৪৭) গুরো চরন বর্মন (৫০), জলক বর্মন (৫২), সুরদ্রা বর্মন (২), সুরেশ বর্মন, তরোনী বিশ্বাস, বাসন্তী সরকার, সুসান্ত সরকার, অমলা দরকার, ভানুবালা সরকার, সুনীল সরকার, অমলা সরকার, মালদা সরকার, স্বরসতী সরকার, পরিতী সরকার এবং পূর্নচন্দ্র বর্মন এই রকম ৪৭ জন মারা গেছে। তেলিয়ামুড়া এবং মহারানীপুরে আরও ৭৬ জন মারা গেছে। আমার খবর আছে। টাকারজলা ও জম্পুই জলার মধ্যে ১৫ জন লোক কোথাও খাদ্যের অভাবে চিকিৎসার অভাবে মারা গেছে। এর পরেও সরকার এদের সম্বন্ধে সিদ্ধান্ত নিতে পারছেনা। কল্যানপুরে দুই জন আত্মহত্যা করেছে। শুধু তা নয় বিভিন্ন সময় বিভিন্ন পরিকল্পনা থাকা সত্বেও আমরা দেখতে পায় শাসক দলের লোকেরা অত্যন্ত নম্র ভাবে এটা নিয়ে রাজনৈতিক করছে। লুটেপুটে খাবার চেষ্টা করছেন। প্রমোদ নগর গাঁওসভা সেখানে কান্তি ঠাকুর পাড়া ৫৫ পরিবার বসবাস করে কিন্তু সরকারের খাতায় ২২৬ পরিবারের নাম দেওয়া আছে। ১০ বছর আগে পশ্চিম বাংলায় জলাউাইগুড়িতে চলে যায়। নরবিন্দ বর্মন, বিনোদ বর্মন, কৃষ্ণকান্ত বর্মন শশীকান্ত বর্মন, অমল বর্মন, শশীরায় বর্মন, শীব চরন বাশ্মরায় বর্মন, খোকন বর্মন, শশী চরন বর্মন, কোশী মোহন বর্মন, ভবরানী বর্মন এই রকম ১০৪ পরিবার। কিন্তু দুঃখের সঙ্গে বলতে হয় কল্যানপুর প্রমোদ নগরে গাঁওসভার চেয়ারম্যান এবং সেখানকার পঞ্চায়েত সমিতির সদস্যা শান্তি বর্মন সম্পূর্ণ লোকের আত্মসাৎ করেছে। সরকার থেকে ২০০০ হাজার টাকা করে দেওয়া হয়েছে এবং ২৪টা করে সিট দেওয়া হয়েছে। আমি বিধানসভায় প্রশ্ন রেখেছিলাম এর মধ্যে সিদ্ধান্ত গ্রহণ করা হোক। মাননীয় মন্ত্রীর কাছে প্রশ্ন রাখছি যারা আত্মসাৎ করেছে তাদের বিরুদ্ধে শাস্তি করা হোক। কিন্তু আজ পর্যন্ত ব্যবস্থা করা হয়নি। এই ভাবে শাসক দলের লোকেরা চক্রান্ত করে উদ্বাস্তু সমস্যা সমাধান করছে না। এখানে হাসপাতালে ভর্তি হয়েছে কোন ব্যবস্থা নেয়নি। এদের ব্যবস্থা করার জন্য একটা গণতান্ত্রিক ব্যবস্থা রয়েছে। সরকার মাঠে চিৎকার করছে গরীব বন্ধু, অনাহার শ্রমজীবী এতগুলি লোকের টাকা আত্মসাৎ করে যাচ্ছে প্রমাণ দেওয়া সত্বেও কোন ব্যবস্থা নিচ্ছেনা। আমি মাননীয় মন্ত্রীর কাছে আবেদন রাখছি বাচ্চাদের খাবার দাবার ব্যবস্থা ফিরে নেওয়ার ব্যবস্থা করা হবে কিনা। যদি সম্ভব না হয় তাহলে সরকার এর মাধ্যমে বা পরিকল্পনার মাধ্যমে তাদের খাদ্য ,চিকিৎসা লেখাপড়া করা হবে কিনা। রেশন কার্ডের তারা উদ্বাস্তু নাম তুলে তারা চলে গেছে আসাম, শিলচরে। সেই লিস্ট আমার কাছে আছে। এটার সম্পর্কে আমি ডি. এম এর সঙ্গে কথা বলেছিলাম। উনার কথা আমি আশ্বস্ত হয়েছিলাম। উনি বলেছেন বিষয়টা দেখবেন। কোন দলের সমস্যা সমাধান করা যে উদ্যোগ সেই উদ্যোগ নেয়নি। বা পরিকল্পনা নেয়নি। উপজাতি সকল অংশের লোকেরা, জমি ছেড়ে ভেতরে চলে গেছে। পাহাড় জমি ছেড়ে সমতলে এসেছে। আমি গতকালকে মাননীয় মন্ত্রীর কাছে আবেদন করেছিলাম। অনেক জায়গায় জমি চাষ হচ্ছেনা কিন্তু কিছু কিছু জায়গায় চাষ করা হচ্ছে। যারা এই জমিগুলি করতে তদন্তের মাধ্যমে সিদ্ধান্ত করে সেই সব মালিকদের ফসল ফিরিয়ে দিবে কিনা সেই জন্য আমি প্রস্তাব রাখছি সরকারের কাছে। যারা এই জমিগুলি করেছে সেই সব মালিকদের ফসল ফিরিয়ে দেওয়া হবে কিনা সেই প্রস্তাব আমি সরকারের কাছে রাখছি। আমি দেখেছি বিশেষ করে কল্যান পুর অঞ্চলে রাস্তার পাশে যে সব উপজাতিদের বাড়িঘর ছিল সেগুলি পুড়িয়ে দেওয়া হয়েছে এবং ভিতরে যে সব বাঙ্গালীদের বাড়ীঘর ছিল সেগুলিও পুড়িয়ে দেওয়া হয়েছে। তাদের স্থাবর, অস্থাবর সব সম্পত্তি লুঠ করে নিয়ে গিয়েছে। আমার বক্তব্য দীর্ঘায়িত না করে সরকারের কাছে আবেদন রাখছি বাস্তুচ্যুতদের পূর্ণ নিরাপত্তা বিধান করে তাদের বাড়ীঘর ফিরিয়ে নেওয়া হোক। নতুবা যারা যে যেখানে আছে সেখানে তাদের নিরাপত্তার ব্যবস্থা করে পুনর্বাসন সহ বিভিন্ন স্কীমের মাধ্যমে স্বাবলম্বী করার পরিকল্পনা নেওয়া হোক। তাদের প্রতিটি পরিবারকে অন্নপূর্ণা স্কীমের আওতায়, আনা হোক। বয়স্ক লোকদের কাজ করার কোন সুযোগ নেই, তাদেরকে বার্ধক্য দেওয়া হোক। শিশুদের অঙ্গনায়াদি ইত্যাদির ব্যবস্থা করে তাদের বালাহারের ব্যবস্থা করা হোক। আর বিভিন্ন জায়গায় যে সমস্ত উপজাতিদের জমি বাঙ্গালীরা দখল করে এবং বাঙ্গালীদের জমি উপজাতিরা দখল করে আছে সেই সব জমির মালিকদের ফসল ফিরিয়ে দেওয়া হোক এই প্রস্তাব রেখে আমি আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ (চেয়ারম্যান )** ঃ- এখন আমি মাননীয় মন্ত্রী শ্রী কেশব মজুমদার মহোদয়কে আলোচনা করার জন্য অনুরোধ করছি।

**শ্রীকেশব মজুমদার** (মন্ত্রী) ঃ- মিঃ চেয়ারম্যান স্যার, যে স্বল্পকালীন বিষয়টি এখানে আলোচনার জন্য উপস্থিত করা হয়েছে এই বিষয়টি বিধানসভার সব অধিবেশনেই কোন না কোন সময় আলোচনা সংঘটিত হয়েছে। সুতরাং এ বিষয়ে বলার অবকাশ রাখেনা। তবুও আমি বলল যে এই দুর্ভাগ্যজনক বিষয়টি আমাদের রাজ্যে রয়েছে। চক্রান্তের শিকার হচ্ছে আমাদের রাজ্যের কিছু বিভ্রান্ত যুবক। এখানে সাম্রাজ্যবাদীদের চক্রান্ত আছে, আমাদের দেশেব অভ্যন্তরে কিছু লোক আছে যারা এই সব চক্রান্ত করে রাজ্যের অগ্রগতিতে, উন্নয়নের বাধার সৃষ্টি করছে। এটা আজকের বিষয় না, বারে বারে এই হাউসে আলোচনা হয়েছে। এরই দুঃখময় পরিস্থিতির প্রেক্ষাপটে কিছু কিছু পরিবার তাদের বাসস্থান থেকে উচ্ছেদ হয়ে বিভিন্ন শিবিরে গিয়ে আশ্রয় নিয়েছে। কখনও ৮০ সালের দাঙ্গার মতো ব্যাপক দাঙ্গা হয়েছে এবং পরিবারগুলি শিবিরে আশ্রয় নিয়েছে। রাজ্যের উভয় অংশের গণতান্ত্রিক মানুষ শান্তিতে বসবাস করতে চান সেই জন্য ভাতৃঘাতী একটা পরিস্থিতির মোকাবিলা করে ও তারা নিজ নিজ বাড়ীতে ফিরে গেছেন। সরকার এই ধরনের প্রচেষ্টা বারবার করে তাদের বাড়ীতে ফেরৎ পাঠাতে সহায়তা করেছেন। কিন্তু তাদের যে ক্ষতি হয়েছে, সেই ক্ষতিটা সব পূরণ করা যায় না। রাজ্যের বামফ্রন্ট সরকার যতটুকু সম্ভব তাদের সাহায্য দিয়ে বাড়ীতে পাঠাবার চেষ্টা করেছেন যাতে তারা সুষ্ঠ ভাবে বেঁচে থাকতে পারেন। কিন্তু এই দুঃখজনক পরিস্থিতি তো শেষ হয়ে যায়নি, চক্রান্ত এখনও চলছে। আমরা জানিনা এ চক্রান্ত আরও কতদিন চলবে। সব মানুষের পেছনে তো আর পুলিশ লাগানো যাবে না। সব জায়গায় দেবার মতো পুলিশ যেমন আমাদের নেই, তেমনি এটা সম্ভবও নয়। তার জন্য আমাদের রাজ্যের উভয় অংশের মানুষ জাতি, ধর্ম বর্ণ নির্বিশেষে এগিয়ে আসতে হবে। আমাদের এই আহ্বান বিভিন্ন সময়ে মানুষ এগিয়ে এসেছেন, তারা প্রতিবাদ করেছেন এবং সংগঠিত ভাবে কিছু ব্যবস্থাও গ্রহন করেছেন। চক্রান্তকারীরা আবার নুতন করে খুন খারাপি করে এই ধরনের পরিস্থিতি তৈরী করা যায় কিনা তারা চেষ্টা করছে। রাজ্যের বিভিন্ন জেলাতে, উত্তর ত্রিপুরায় কিছু আছে, ধলাইতে কিছু আছে, সদরে কিছু আছে, দক্ষিণ ত্রিপুরায় কিছু কিছু অঞ্চলে সরকারী প্রচেষ্টায় মানুষকে বুঝিয়ে অন্ততঃ সেখানে কাজ চালাবার মতো একটি ব্যবস্থা করেছেন, স্বাভাবিক অবস্থা ফিরিয়ে আনার চেষ্টা করেছেন। কিন্তু কিছু কিছু ক্ষতিকারক শক্তি আছে তারা উসকানি দিয়ে রাজ্যে অশান্তি সৃষ্টি করার জন্য চেষ্টা করছে। তারই ফলশ্রুতিতে আজকে এই পরিণতি হয়েছে টাকারজলা এই সব অঞ্চলে । আমি মাননীয় সদস্যদের কাছে আবেদন করব আপনারা সকলেই দায়িত্বশী যাতে কোন ভ্রান্ত মোশান নিয়ে তারা যাতে কোথাও মানুষকে বিভ্রান্ত করার চেষ্টা না করেন। মাননীয় সদস্য কাজল দাস আজকে যেটা বলেছেন যে ৭৫ হাজার পরিবার এখনও ঘুরে বেড়াচ্ছে এটা ঠিক নয়। আমরা চেষ্টা করছি যাদের ঘর পড়ে গেছে টাকা গিয়ে টিন দিয়ে তারা যাতে বাড়ী ঘরে যেতে পারেন। কল্যানপুরের এই সব জায়গায় মধ্যে যাদের ঘর সামান্য ক্ষতি হয়েছে সেই সমস্ত ক্ষতিগ্রস্ত ঘর যাতে মেরামত করতে পারে সে জন্য আমরা কিছু ব্যবস্থা গ্রহন করেছি। আমাদের রিলিফ ম্যানুয়েল অনুযায়ী আমরা মোটামুটি সে সব বিষয়গুলি কার্যকরী করার জন্য বলেছি। আমি তো একবারই বলেছি যতটা ক্ষতি হয় সেটা সম্পূর্ণ পূরণ করা কোন দিন কোন গভর্ণমেন্টের পক্ষে সম্ভব নয় । কিন্তু আমরা চেষ্টা করছি যতটা তাদের যা ক্ষতি হয়েছে অন্তত বাড়ী ঘরে ফিরে গিয়ে তারা যাতে শান্তিপূর্ণ ভাবে থাকতে পারে সেই ব্যবস্থা করার জন্য আমরা চেষ্টা করছি। ইদানিং অবশ্য আপনারাও জানেন যে, পত্র-পত্রিকায় উঠেছে যারা পশ্চিমবঙ্গে চলে গেছেন তাদেরও রেশন কার্ড দেওয়া হয়েছে। এই ধরনের কোন ঘটনা যদি ঘটে থাকে তাহলে লিষ্ট দিলে আমরা নিশ্চয়ই দেখব যাতে এই ধরনের ঘটনা না হয়। তবে হ্যাঁ, এই ধরনের কিছু কিছু ঘটনা আছে যাদের হয়তো কল্যাণপুরে বাড়ী ছিল তারা হয়তো কল্যাণপুরের বাড়ী ছেড়ে আগরতলায় কোথাও চলে এসেছে কোন পঞ্চায়েতে বা অন্য কোন জায়গায় বসবাস করছে তাদের স্বাভাবিকভাবে রেশন কার্ড সেখানে হবে না। আবার এমনও হতে পারে যে অন্য জায়গা থেকে এসে হয়তো কল্যাণপুরে চলে এসেছে কিন্তু তারা তো রেশন

কার্ড পাবে না এটাই স্বাভাবিক। এই সম্পর্কে গভর্ণমেন্ট ওয়াকিবহাল সে জন্য আমরা সিদ্ধান্ত গ্রহণ করেছি। এই ধরনের যারা এক জায়গা থেকে অন্য জায়গায় চলে গেছে তাদের জন্য আমরা রেশন কার্ডের একটু আধটু চিন্তা করছি যেটা মাননীয় সদস্য উল্লেখ করেছেন যারা পশ্চিমবঙ্গে চলে গেছে তাদের রেশন কার্ড দেওয়ার জন্য চেষ্টা হচ্ছে। এটা কোন বিষয় নয়, বিষয় হচ্ছে এক জায়গা থেকে অন্য জায়গায় যারা চলে গেছেন তারা তো আমাদের দেশের মানুষ। তাদেরও রেশন ইত্যাদি দেওয়ার প্রশ্ন থেকে যায় সেই হিসাবে আমরা এই সুযোগ তাদের কাছে এ্যাকসটেন্ড করব। এই লক্ষ্যই হচ্ছে করছে আমাদের ঐক্যকে ভেঙ্গে দিয়ে জাতি-উপজাতির মধ্যে অবিশ্বাস তৈরী করে অশান্তি সৃষ্টির জন্য, দেশের অগ্রগতিতে বাধা দেওয়ার জন্য তাদের সেই উদ্দেশ্য যাতে সফল না হয় সে চেষ্টাই আমরা করছি।

**শ্রীরতনলাল নাথ** ঃ- পয়েন্ট অব্ অর্ডার স্যার, পরিসংখ্যান আছে কিনা কি রকম বাস্তুচ্যুত হয়েছে?

**শ্রীকেশব মজুমদার** (মন্ত্রী) ঃ- হ্যাঁ, পরিসংখ্যান আছে। ১৯৮০ সাল থেকেই তো বাস্তুচ্যুত হয়েছিল এটা আপনারা সবই জানেন এবং এখনও চলছে। এখন পর্যন্ত আমার এখানে আপ টু ডেইট ইন টুডে আমার এখানে যা হিসাব আছে তাতে ৫৮১৯ ফ্যামিলি আছে কিন্তু তাদের আগে নিজস্ব যে বাড়ী ঘর ছিল সেখানে যেতে সাহস করতে পারছে না।

**শ্রীরতনলাল নাথ** ঃ- পয়েন্ট অব্ অর্ডার স্যার, মাননীয় মুখ্যমন্ত্রী সে দিন মাননীয় সদস্য সুদীপ রায় বর্মনের প্রশ্নের উত্তরে বলেছিলেন ২৫ হাজার লোক। এই কিছু দিন আগে এই পোষ্টপন্ড কোয়েশ্চান ফেরৎ গেছে। মাননীয় মুখ্যমন্ত্রী অবশ্য তখন বলেছিলেন যে, দুটি ডিষ্ট্রিকটের তখনও ডিষ্ট্রিকটের তখনও পারেননি।

**শ্রীকেশব মজুমদার** (মন্ত্রী) ঃ- মাননীয় চেয়ারম্যান স্যার, এটা আমি বলেছি আমার কথাটা তিনি বোধহয় ভুল বুঝেছেন। মাননীয় মুখ্যমন্ত্রী ঠিকই বলেছেন এবং আমিও ঠিক বলেছি। মাননীয় মুখ্যমন্ত্রী বলেছেন ২৫ হাজার লোক বাস্তুচ্যুত এবং দুই ডিষ্টিকট্ এর খবর তখনও তিনি পাননি। আমি বলছি পরিবারের কথা। আমি মাননীয় সদস্যের সন্দেহের অবকাশের জন্য হিসাবটা বলে দিচ্ছি।

ওয়েষ্ট ডিসষ্ট্রিকট্ সদর ২৫১ ফ্যামেলি আছে, বিশালগড়ে, ১৭৬৩ ফ্যামিলি, খোয়াই- এ ৬০০ ফ্যামিলি। সাউথ ডিসষ্টিকট্ বিলোনীয়ায় ১৮৫ ফ্যামেলি, উদয়পুরে ১২১৭ ফ্যামিলি অমরপুরে - ৭৮২ ফ্যামেলি। নর্থ কাঞ্চনপুরে আছে ১৮০ ফ্যামিলি ধলাইয়ের লংতরাইভ্যালীতে ৪২৫ ফ্যামিলি, গন্ডাছড়ায় ৬১- ফ্যামিলি, কমলপুরে ৭২ ফ্যামিলি এবং আমবাসায় ৮৩ ফ্যামিলি এই সব মিলিয়ে এখানে টোট্যাল হচ্ছে ৫৮১৯ এবং জন সংখ্যার ভিত্তিতে হচ্ছে ২৭,৫৩৬। ৪টা ডিষ্ট্রিক্ট আছে। ওয়েস ডিষ্ট্রি ক্টে হচ্ছে দুই হাজার ৬১৪, সাউথ ডিসট্রিক্টে ২ হাজার ১৮৪ ফ্যামিলি, নর্থ ডিসট্রিকটে ৩৮০ ফ্যামিলি, ধলাই ডিসট্রিক্টে ৬১৪ ফ্যামিলি। টোট্যাল সব মিলিয়ে ফ্যামিলিগত ভাবে ৫ হাজার ৮১৯ ফ্যামিলি। জনসংখ্যার ভিত্তিতে ২৭ হাজার ৫৩৬।

**শ্রীরতনলাল নাথ** ঃ- এক কমলাসাগরেই নারায়ন বাবুর কনস্টিটিউযেন্সিতে ৭০০ পরিবার।

**শ্রীকেশব মজুমদার** (মন্ত্রী)ঃ- বিশালগড়েই হচ্ছে ১ হাজার ৭৬৩ ফ্যামিলি। এই লোকগুলিকে নিয়ে রাজনীতি করার প্রশ্ন নয়। দুঃস্থ লোকদের বাড়ীঘর নেওয়ার জন্য সকলের সচেষ্ট হওয়া উচিত। তাদের নিয়ে যারা রাজনীতি করছেন, তাদের বিরুদ্ধে সকলের ঐক্যবদ্ধভাবে দাঁড়ানো উচিত। এই ব্যাপারে নিয়ে বার বার বিধানসভায় আলোচনা হয়েছে। মানুষের উৎকণ্ঠা আছে বলেই, অসুবিধা আছে বলেই আলোচনা হচ্ছে এবং সরকারের তরফ থেকেও যতটা সাধ্যের মধ্যে রয়েছে, আমরা সবটুকু চেষ্টা করছি মানুষকে সুখ সুবিধা ইত্যাদি দেওয়ার ব্যাপারে। অন্ততঃ মানুষকে বাড়ীঘরে পৌছানোর ক্ষেত্রে ভূমিকা নেওয়ার ক্ষেত্রে আমাদের দাঁড়ানো দরকার। আমি সব দলমতের মানুষের কাছে আবেদন করব, বিধানসভায় যারা সদস্য আছেন তাদের কাছেও প্রতিটি দলের কাছে, ত্রিপুরা রাজ্যের সব মানুষের কাছে যারা এইসব মানুষের দুঃখ দুর্দশায় চক্রান্ত করছে, সেই চক্রান্তকারীদের যাতে মদত না দেন, চক্রান্তবাদীদের হাত থেকে মানুষকে রক্ষা করার জন্য তারা যাতে ঐক্যবদ্ধভাবে ভূমিকা গ্রহণ করেন। এখানে রাজনীতি বা অন্য কিছু সংকীর্নতার কোন প্রশ্নই নেই। উদার দৃষ্টিতে দুঃস্থ

মানুষের সাহায্য করার জন্য সকলে এগিয়ে আসবেন। এই বলে আমি ধন্যবাদ জানাই।

**শ্রীরতনলাল নাথ ঃ-** স্যার, মাননীয় ভারপ্রাপ্ত মন্ত্রির কাছে আমার অনুরোধ থাকবে, বিভিন্ন জেলার জেলা ম্যাজিস্ট্রেটদেরকে বা পঞ্চায়েত সমিতির যারা চেয়ারপার্সন আছেন তাদেরকে যেন প্রয়োজনীয় নির্দেশ দেওয়া হয় এদেরকে যেন স্পেশ্যাল ক্যাটাগরিতে কাজের ব্যবস্থা করা হয়।

**শ্রীকেশব মজুমদার** (মন্ত্রী) **ঃ-** স্যার, এই সম্পর্কে আমি বলেছি, আমরা মন্ত্রিসভায় সিদ্ধান্তও নিয়েছি। যারা যারা এক পঞ্চায়েত থেকে আর এক পঞ্চায়েতে চলে এসেছেন তাদের কোন আইডেনটিটি নেই। স্বাভাবিকভাবে তারা পঞ্চায়েতের বিভিন্ন সুযোগ সুবিধা রেশনের সুযোগ সুবিধা ইত্যাদি পেতে তাদের অসুবিধা হবে। ঐ ক্ষেত্রটাকে নিরসনের জন্য, নতুন করে ঐখানে আইডেনটিটি দিয়ে ওদেরকে কাজকর্ম এবং অন্যান্য সুযোগ দেওয়ার জন্য এই নির্দেশ অলরেডী দেওয়া হয়েছে।

**শ্রীকাজল চন্দ্র দাস ঃ-** স্যার, আর একটা জিনিস উল্লেখ করেছিলাম, যেটা মাননীয় মন্ত্রী অন্যভাবে কাটিয়ে নিয়েছেন। আমি কিছু নাম উল্লেখ করেছিলাম, ওদের নামে অন্যরা টাকা ও টিন নিয়ে নিয়েছে।

**শ্রীকেশব মজুমদার** (মন্ত্রী) **ঃ-** এগুলি দেওয়ার জন্য বলেছি। নিশ্চয়ই দিয়ে দেব।

**শ্রীনগেন্দ্র জমাতিয়া ঃ-** স্যার, তৈদ্যুতে কিছু পরিবার আছে, যারা তেলিয়ামুড়াতে এসেছেন। তাদের রেশন কার্ড তৈদু থেকেও ট্র্যান্সফার করার সুযোগ দেওয়া হচ্ছে। এখানেও কার্ড করার সুযোগ দেওয়া হচ্ছে না। তারপর বীরচন্দ্র মনু থেকে যারা গর্জনমুড়াতে এসেছে তাদের ক্ষেত্রেও একই অবস্থা। তারাও সুযোগ পাচ্ছে না।

**মিঃ (চেয়ারম্যান) ঃ-** মাননীয় মন্ত্রী নাম দেওয়ার জন্য বলেছেন, উনিই সব ব্যবস্থা করবেন।

এখন তৃতীয় নোটিশটি এনেছেন মাননীয় সদস্য শ্রী বিল্লাল মিঞা মহোদয় । এখন আমি মাননীয় সদস্য বিল্লাল মিঞা মহোদয়কে উনার নোটিশটির উপর আলোচনা আরম্ভ করার জন্য অনুরোধ করছি। নোটিশটির বিষয়বস্তু হল ঃ- ''সরকারী চাকরীর ক্ষেত্রে ত্রিপুরা রাজ্যের সংখ্যালঘু শিক্ষিত, অর্ধ শিক্ষিত বেকারদের সরকারী চাকরী ও কর্মসংস্থানের বিশেষ সুযোগ সম্পর্কে ।''

**শ্রী বিল্লাল মিঞা** (বক্সনগর) **ঃ-** মাননীয় চেয়ারামেন স্যার, আমি যে বিষয়টা এখানে এনেছি সেই বিষয়ের মিনিষ্টার মানে এমপ্লয়মেন্ট্ -এর মিনিষ্টার মানে এই দপ্তরের মিনিষ্টার বোধ হয় হাউজে নেই। (ট্রেজারী বেঞ্চ থেকে- আছে তো, এখানে মিনিষ্টার আছেন) না, মাইনরিটি ডিপার্টমেন্টের উপর আমার এই প্রশ্নটা আসে না। এটা আপনাদের গায়ের জোরে চালাতো হবে না। মাননীয় চেয়ারম্যান স্যার, আমার প্রথম দাবী হচ্ছে এই বিষয়ে আলোচনা শুরু হওয়ার আগে এমপ্লয়মেন্ট্ মিনিষ্টারকে হাউজে আসার জন্য আপনার মাধ্যমে ইন্স্ট্রাক্শন্ চাই। এখানে এই ব্যাপারে যে কোন মিনিষ্টার বক্তব্য রাখতে পারে, কিন্তু প্রশ্ন হচ্ছে কন্সার্ন মিনিষ্টারের উপস্থিতির। (ট্রেজারী বেঞ্চ থেকে আরো মিনিষ্টারতো আছেন) না, উনি এমপ্লয়মেন্ট্ মিনিষ্টার না । উনি হচ্ছেন মাইন রিটি ও লেবার মিনিষ্টার। (ট্রেজারী ব্যাঙ্গ থেকে - আরে উনিই সব কিছুর মিষ্টার)। যদি ঋণ থাকে ভাল কথা, তবে আমি যতটুকু জানি কোন গভর্ণমেন্ট ডাইরীতে আমি কিন্তু ফৈজুর রহমান সাহেবের নাম এমপ্লয়মেন্ট্ মিনিষ্টার হিসাবে পাইনি। মাননীয় চেয়ারম্যান স্যার, আমি আজকে এমন একটা বিষয় উত্থাপন করেছি যে বিষয়টা নিয়ে এই রাজ্যের গণতান্ত্রিক প্রক্রিয়া শুরু হওয়ার পর থেকে আজ পর্যন্ত কখনও এই ইস্যুটা সর্ট ডিস্কাশনের আকারে উত্থাপিত হয়নি। বিশেষ কারণ বশত সেটা রাজ্যের বর্তমান পরিস্থিতির জন্যই বলুন বা রাজ্যের অর্থনৈতিক কাঠামোর জন্যই বলুন রাজ্যের মুসলিম সংখ্যালঘু যে সম্প্রদায় এই সম্প্রদায়ের দুর্ভাগ্যের কথাই বলুন আর সৌভাগ্যের কথাই বলুন, আজকের অর্থনৈতিক কাঠামোতে শতকরা ৭১ জন আজকে দুর্বল শ্রেনীতে রয়েছে। ওরা যেমন একদিকে শিক্ষার দিকে রয়েছে নিম্নস্তরে তেমনি তাদের অর্থনৈতিক ও সামাজিক কাঠামোও দুর্বল। আমি স্যার, হিসাব দিয়ে বলছি পূর্বতন ত্রিপুরাকে যদি লক্ষ্য করা হয়, স্বাধীন ত্রিপুরাকে যদি লক্ষ্য করা হয় যদি ১৯০১ সালের কথা দেখি

সেনসাস্ রিপোর্টে সেখানে ১ লক্ষ ১৯ হাজার ১৯২ জন হচ্ছেন রাজ্যের বাসিন্দা, তারমধ্যে ৪৫ হাজার ৩২৩ জন হচ্ছেন মুসলিম লোক বসবাসকারী, অর্থাৎ ৪৪ শতাংশ মুসলিম লোক এই রাজ্যে বসবাস করতেন। তারপর যদি আমরা ১৯৩১ সালের কথা দেখি তাহলে মোট জন সংখ্যা হচ্ছে রাজ্যের ৩ লক্ষ ৮২ হাজার ৪৫০ জন। তারমধ্যে সেখানে মুসলিম ছিল ১ লক্ষ ৩ হাজার ৪২০ জন। তেমনিভাবে যদি আমরা ১৯৯১ সালের টা দেখি তো দেখবেন রাজ্যের মোট জনসংখ্যা ছিল ২৭ লক্ষ্য ৫৭ হাজার ২০৫ জন, তারমধ্যে মুসলিম ১ লক্ষ ৫০ হাজার ৯২৭ জন। স্যার, যে সময় এই রাজ্যের জনবসতি ছিল ৩ লাখের উপরে তখনও যা আজকে ২৭ লাখের সময়ও তা, তারমানে জনসংখ্যায় হ্রাস। স্যার, বিভিন্ন দেশের ভূখন্ডের কারণেই হোক আর প্রশাসনিক অস্থিরতার কারণেই হোক এই রাজ্যের অর্থনৈতিক কাঠামোর শক্তিশালী ছিল শিক্ষিত , বুদ্ধিজীবী যারা ছিলেন তাদেরকে এই রাজ্যন্তর হয়ে বিভিন্ন জায়গায় বিভিন্ন স্থানে যেতে হয়েছে। স্যার এই রাজ্যে যারা বসবাস করছে যারা আজও আছে তারা হচ্ছেন শ্রমিক, কৃষক ও কিছু মধ্যবিত্ত শ্রেনীর লোক। আজকে এই শ্রমজীবি মানুষ বা ডে লেবার বলুন, বা সীমান্তবর্তী অঞ্চলের কৃষকই বলুন উনারা আজকে এই রাজ্যে বসবাস করছেন। সেই সুবাদে আজকে যদি লক্ষ্য করে থাকি যে এই রাজ্যের অবস্থা কি তাহলে দেখা যায় এই রাজ্যের মুসলিম অংশের মানুষের শতকরা ৯৫ শতাংশই দারিদ্রসীমার নীচে বসবাস করছেন। আমি এটা আনুমানিক বলছি- আরো বেশী ও হতে পারে। এরমধ্যে মুসলিম শিক্ষিত বেকারের সংখ্যা মাধ্যমিক থেকে বি এ, পাশ- প্রায় ১১০৩৬ জন। তার সাথে সাথে ধর্মীয় শিক্ষায় শিক্ষিত বেকার- যারা টাইটেল মানে এম এ, পাশ, হাজ্ল- বি এ, পাশ, এবং মাদ্রাসা-মাধ্যমিক পাশ- এর সংখ্যা ধরলে সেটা ৫০ হাজারের বেশী হবে। তারপর আমরা দেখি গ্র্যান্ট-ইন্ -এইডের ক্ষেত্রে এই বামফ্রন্ট সরকার আসার পর সেটা বন্ধ হয়ে গেছে।

**মিঃ চেয়ারম্যান ঃ-** মাননীয় সদস্য, এক মিনিট একটু বন্ধ করুন। আমাদের সময়তো প্রায় শেষ । এখন এটাকে বাড়ানো দরকার।

**শ্রীকেশব মজুমদার** (মন্ত্রী) ঃ- মিঃ চেয়ারম্যান স্যার, আমাদের হাতে আরেকটা শর্ট ডিউরেশন প্রস্তাব আছে। কাজেই সবগুলি যতক্ষণ চলে ততক্ষণ সভার সময় বাড়ানোর জন্য আমি অনুরোধ করছি।

**মিঃ চেয়ারম্যান ঃ-** ঠিক আছে- এই প্রস্তাবের পর আরেকটা প্রস্তাব আছে। সবগুলি শেষ না হওয়া পর্যন্ত হাউজের সময় বাড়ানো হলো।

**শ্রী বিল্লাল মিঞা ঃ-** এই বামফ্রন্ট সরকার আসার পর এই গ্র্যান্ট-ইন- এইড বন্ধ হয়ে গেছে। স্যার, বাবরী মসজিদ যখন ভাঙ্গা হয় তখন সেন্ট্রালে সীতারাম কেশরী ছিলেন সোস্যাল ওয়েলফেয়ার মিনিষ্টার। তিনি তখন একটা স্কীম নিয়েছিলেন যে সারা ভারতবর্ষের মুসলীম সংখ্যালঘুদের শিক্ষার জন্য সেখানে মডেল মাদ্রাসাকে গ্র্যান্ট-ইন্-এইডের মাধ্যমে সাহায্য দেওয়া হবে। একজন কর্মচারী দেওয়া হবে তার বাৎসরিক বেতন হবে ২২০০০ টাকা। আবার এক বৎসরে টেবিল চেয়ার ইত্যাদি কেনার জন্য দেওয়া হবে ৭০০০ টাকা। টোট্যাল বৎসরে ২৯০০০ টাকা। যে মাদ্রাসাগুলি চলছে তাদের এই টাকা দেওয়া হবে। আজকে সেই মাদ্রাসাগুলির তিন মাসের বেতন বন্ধ আছে। স্যার, যে ৪২টি মাদ্রাসাকে ত্রিপুরা সরকার সেই শচীন্দ্রলাল সিংহ, সুখময় সেনগুপ্ত, সুধীর মজুমদার, সমীর রঞ্জন বর্মন তারা মুখ্যমন্ত্রী থাকাকালীন এই গ্র্যান্ট-ইন এইড -এর আওতায় আনা হয়েছিল তারমধ্যে দুর্ভাগ্যের বিষয় দক্ষিণ ত্রিপুরার একটি মাদ্রাসাও পড়লো না। ফলে সেখানে আজকে ইস্লামিক শিক্ষা বিপন্ন হয়ে পড়েছে।

**দ্বিতীয় হচ্ছে -** এই যে ১০০০ এর উপরে এরাবিক শিক্ষিত বেকার রয়েছে- তাদের কর্মসংস্থানের জন্য, তাদের অধিকার দেবার জন্য সরকারের কোন পরিকল্পনা নেই। অথচ আমরা পার্শ্ববর্তী রাজ্যে দেখি বিশেষ করে পশ্চিমবঙ্গে , আসামে, উত্তর প্রদেশ থেকে শুরু করে- বিহার থেকে অর্থাৎ সমগ্র উত্তরাঞ্চল থেকে ভারতবর্ষের দক্ষিণাঞ্চল পর্যন্ত সমস্ত রাজ্যগুলিতে দেখা যায় এই এরাবিক শিক্ষিত বেকারদের বিভিন্ন সরকারী স্কুলগুলিতে চাকুরী দেবার প্রথা চালু রয়েছে।

ত্রিপুরা রাজ্যে সেটা ছিল। কিন্তু দুর্ভাগ্যবশতঃ আজ এই রাজ্যে এটা বন্ধ আছে। আরবি ভাষায় শিক্ষা নিতে ত্রিপুরার প্রায় ৫০০ স্টুডেন্ট আসাম, পশ্চিমবঙ্গ সহ বহিঃরাজ্যে পড়াশুনা করছে। তাদের ছাড়াই ত্রিপুরা রাজ্যে ইতিমধ্যে ১০০ স্টুডেন্টস রয়েছে যারা আরবিক ভাষায় শিক্ষাক্রম শেষ করে রাজ্যে ফিরে এসে বেকার হয়ে বসে আছে। তাদের বেকারত্ব কিভাবে ঘুচবে? তাদের জন্য কি সরকারের কোন পলিসি নেই?

মিঃ চেয়ারম্যান স্যার, এই রাজ্যের এগ্রি. বি. এসসি পাশ তিন জন মুসলিম বেকার যুবক রয়েছে। আমি তাদের নাম বলতে পারি। তারা হলেন, উদয়পুরের জাহাঙ্গীর হুসেন, ধর্মনগরের আইনূল হক এবং বিশালগড়ের মহঃ সেলিম। সিভিল ইঞ্জিনীয়ার একজন বেকার রয়েছে মুসলিম সম্প্রদায়ের মধ্যে। তার নাম হচ্ছে জাকির হুসেন এবং তার বাড়ি হচ্ছে উদয়পুরে। এই রকম এক দুই করে আছেন বলেই তাদের নাম বলা সম্ভব হচ্ছে।

মিঃ চেয়ারম্যান স্যার, গত ২৫.৮.২০০১ ইং তারিখে এস. এ ডিপার্টমেন্ট ১৩৯ জন লোক নিয়োগ করল এবং তাদের মধ্যে এক জনও মুসলিম নেই। আমি জানি এস. সি এবং এস. টিদের সম্পর্কে কথা বলা হলে তাদের তখন সাম্প্রদায়িক বলা হয় না। কিন্তু এখানে যেহেতু আমি আমার জাতি- সম্প্রদায়ের বর্তমান অবস্থার কিছুটা বর্ণনা দিচ্ছি- আমাকে এখন সাম্প্রদায়িক বলা হতে পারে। এতে কিন্তু আমি আমার বক্তব্য থেকে পিছিয়ে আসব না। মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর দপ্তরের বহু সংখ্যক স্টাফ নার্স আছে। কিন্তু আমি নিশ্চিত যে ঐ স্টাফ নার্সদের মধ্যে ১০ জনও মুসলিম মহিলা নেই।

**শ্রীকেশব মজুমদার** (মন্ত্রী) ঃ- পয়েন্ট অব্ অর্ডার, স্যার, আপনার মাধ্যমে আমি মাননীয় সদস্যের দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই, যেগুলি হচ্ছে স্পেশাল সার্ভিস। এগুলিতে নিয়োগ করার ক্ষেত্রে কে হিন্দু আর কে মুসলিম- সেভাবে কোন ভাগ করা হয় না, এই ধরনের কোন সিস্টেম দেশের কোথাও থাকতে পারে না বলেই কোথাও নেই। স্টাফ নার্স হতে গেলে নির্দিষ্ট যোগ্যতামান থাকতে হবে। সাইন্সের দরকার হয়। সে অনুসারে তাদের রিক্রুট করা হয়। এগুলি মাননীয় সদস্য জানেন না বলে এইভাবে বলছেন। আমার ছাত্র দুদু মিঞার মেয়ে এবার স্টাফনার্সের ট্রেনিং পেয়েছে। একটি মাত্র মুসলিম মেয়ে আবেদন করেছে এবং তাকেই ট্রেনিং দেওয়া হয়েছে। এটা উনি জানেন না। জানার দরকারও নেই। রাজনীতি করার জন্য যে কয়টা নাম জানার দরকার সেই কয়টা নামই তিনি জানেন। স্যার, জাহাঙ্গীর হোসেন, উদয়পুরের একজন আছে যার ওভারেজ হয়ে গেছে সেই ছেলেটিকেও যেহেতু আমাদের স্বাস্থ্য দফতরের বিভিন্ন প্রোগ্রাম আছে এই প্রোগ্রামে যেহেতু সে ওভারেজ হয়ে গেছে নরমালি সে চাকুরী পায় না। তা সত্ত্বেও আমি তাকে ওভারেজ দেখিয়ে যেহেতু এটা সরকারী চাকুরী না এটা বিভিন্ন স্কীমে লোক নেওয়া হয়, স্কীমটা যতদিন থাকবে ততোদিন থাকবে, সেখানে তাকে প্রভাইড করেছি। সুতারং এইসব বলে কোন লাভ নেই। খবর নিয়ে রাখা ভাল। আর স্টাফ নার্সের কথা বলা হয়েছে, স্টাফ নার্স এমন হয় না হায়ার সেকেন্ডারীতে বিজ্ঞান বিষয়ে ৫০ শতাংশ নাম্বারের দরকার হয়। আমি দেখেছি এতে যা আছে একটি একটিই দিয়েছি।

**শ্রীবিল্লাল মিঞা** ঃ- স্যার, এটা পয়েন্ট অব্ অর্ডার হয় না। উনি সিনিয়র ম্যান আমি বক্তব্য রাখছি আমি শেষ কি করি তারপরে উনি পয়েন্ট অব্ অর্ডার বলবেন। স্যার, হ্যাঁ, চাকুরী প্রদান করেছেন, সেইগুলির মধ্যে যদি আমি দেখি তাহলে দেখা যায় ১৯৯৮ থেকে ২০০০ ইং সাল পর্যন্ত স্বাস্থ্য দপ্তরের চাকুরী হয়েছে ৩৬টি এরমধ্যে মুসলিম পেয়েছে তিনটি, সমাজ শিক্ষা দপ্তরে হয়েছে ৩২৯ টি এরমধ্যে মুসলিম পেয়েছে মাত্র ২টি, অ্যানিমেল হাজবেন্ডারী দপ্তরে হয়েছে ৫৪টি তারমধ্যে মুসলিম পেয়েছে ১টি, ফায়ার সার্ভিস দপ্তরে প্রায় একশর উপর চাকুরী হয়েছে। তারমধ্যে কেবল ১ জন মুসলিম। আমি এই কারণে উদাহরণ দিয়ে বলছি যে আজকে এই সরকার- এর কোন পলিসি না থাকার ফলে আজকে প্রচুর সংখ্যক বেকার রয়েছে। আমি প্রথমেই বলেছি যেখানে শতকরা ৯১ শতাংশ দারিদ্র সীমার নিচে বসবাস করে সেখানে ১১ হাজারের অধিক বেকার সৃষ্টি হয়েছে। সেখানে যোগ্যতার কথা যদি বলা হয় আমার কাছে যোগ্যতা সম্পূর্ণ বেকারের ও নাম আছে। মোস্তাফা সে ১৯৯৯ সনে রাষ্ট্র বিজ্ঞান নিয়ে আলিগড় বিশ্ববিদ্যালয় থেকে গোল্ড মেডিলিস্ট

হয়েছে। গোল্ড মেডেলিস্ট এম. এ. ফ্রাস্ট ক্লাশ ফ্রাস্ট। যে কোর্সের মধ্যে ২৭টা দেশের ছাত্র ছিল এই ছাত্র এই রাজ্যে এখনও বেকার রয়েছে। যোগ্যতা নেই এমন নয় যোগ্যতা আছে। স্যার, কিন্তু এখানে কেন চাকুরীর সুযোগ নেই? সেই কারণ আমি আপনার মাধ্যমে বলছি রাজ্যসরকারের যে এমপ্লয়মেন্ট পলিসি তার উপর কোন আস্থা নেই বেকারদের। আজকে এই রাজ্যে মুসলিম সংখ্যালঘু। যদি একটা জাতিগোষ্ঠীকে ভাগ করা হয় একটা হিন্দু সমাজকে ভাগ করা হয়, এস. সি. এস. টি. এবং ও. বি. সির থেকেও কম যদি আজকে বলা হয় এই রাজ্যে কার কোটার প্রয়োজন, অর্থনৈতিক কারণে কার সংরক্ষণের প্রয়োজন, সামাজিকতার দৃষ্টিকোণের কারণে কার সংরক্ষণের প্রয়োজন ? তাহলে স্যার, এই রাজ্যে ঘুরে দেখুন মুসলিম সমাজ আজকে যে জায়গায় গিয়ে দাঁড়িয়েছে সেখানে প্রতিটি রাজনৈতিকবিদ বলুন আর সমাজে শান্তি প্রিয় লোক বলুন তারা প্রত্যেকে বলবে প্রথমেই মুসসমানদের সংরক্ষণ দেওয়া হউক। কিন্তু সরকার তা করবে না। আমি যদি এখানে বলি কোটা দাও তাহলে বলবে সংবিধানের কোথায় আছে বল, আমি যদি বলি প্রায়রিটি দাও তাহলে বলবে কোথায় আছে বল। আমি কোথায় আছে বলছি। এখানে ৫৫ পয়েন্ট প্রোগ্রামে স্পষ্ট করে বলা আছে যে পাব্লিক সার্ভিস বলুন পুলিশ বলুন যে সমস্ত চাকরীগুলিতে ১৫ পয়েন্ট এর ৮ নং প্রোগ্রামে বলা আছে যে সেলিকেসন কমিটিতে একজন মুসলিম রাখতে হবে। এখানে ৯ নম্বারে, ১০ নম্বারে ? ১১ নম্বারের ? ১২ নম্বারের স্পষ্ট করে বলা আছে যে মুসলিম ছেলেরা উচ্চ শিক্ষায় শিক্ষিত যারা সেখানে আই এ এস, টি সি এস পরীক্ষায় বসতে পারে সেই ব্যাপারে সিদ্ধান্ত নিতে সরকারকে নির্দেশ দেওয়া আছে। সম্প্রদায়িক কোন ধরনের মনোভাব জাগানো না হয় তার জন্য সেখানে ৭ দফা গুচ্ছ প্রকল্প আছে। আর মুসলিম মহিলারা যাতে লেখাপড়া করতে পারে তার জন্য মুসলিম মহিলা স্কুল করার জন্য নির্দেশ দেওয়া আছে। তেমনিভাবে আবার ২১ পয়েন্ট প্রোগ্রাম এড করা হয়েছে। সেটা রাজীব গান্ধী প্রধান মন্ত্রী থাকাকালীন করেছিলেন। সেগুলি এখানে করা হচ্ছে না। এখানে মাননীয় মন্ত্রী বলেছেন যে রাজ্যে কোন মুসলিম শিক্ষিত বেকার থাকে তাহলে তাকে চাকরী দেওয়া হবে। ইন্টারভিউ দিয়েছে সেখানে দেখা গেছে মাত্র একজন রিটেনে টিকেছে। টিকার পরে মৌখিক পরীক্ষার সময় তাকে বাদ করে দেওয়া হয়েছে। ইন্টারভিউ দেওয়ার পরেও সেখানে বিবেচনাতে আছে না। কিন্তু দেখা যায় মুসলিমরা এখনো ৫০ শতাংশ আপনাদেরকে সমর্থন করে। কিন্তু এই বঞ্চনার কারণে বিস্ফারণ হবে। এই বিস্ফারণ আপনি আমি কেউ রুখতে পারব না ঐ দিন। বঞ্চনার শিকার হতে হতে এক সময় বঞ্চনার আঘাত খেয়ে চলে যাবে। এই যে সমাজ শিক্ষা দপ্তরে টি পি এস সির মাধ্যমে পরীক্ষা নেওয়া হয়েছিল সেখানে ৭০০০ পরীক্ষর্থীর মধ্যে একজন মুসলিম পরীক্ষা পাশ করেছিল। আমার জানা মত ডাঃ রফিকুল ইসলামকে মাননীয় মুখ্যমন্ত্রী বয়স রিলাক্জেশন দিয়ে পরীক্ষায় বসতে সাহায্য করেছেন। কিন্তু কি হলো- রিটেন পরীক্ষাতে পাশ করল কিন্তু মৌখিক পরীক্ষায় তাকে দেওয়া হলো না। এমনিভাবে মাত্র ২ জন পলিটেকটিক পাশ করা আছে, তাদের চাকুরীর কোন সুযোগ নেই। তেমনিভাবে আই. টি. আই এবং পলিটেকনিক কলেজে ভর্ত্তির জন্য মাইনরিটিদের জন্য বিশেষ সুযোগ দিতে হবে। স্যার, আমি প্রথমেই বলেছি যে ৫০ বৎসরের মধ্যে এই প্রথম সর্ট ডিশকাশন নোটিশ এসেছে এই ইস্যু নিয়ে। স্যার, আমি বলেছি যে মহারাজের আমলে মুসলিমদের অর্থনৈতিক কাঠামো এত দুর্বল ছিলনা। এখন যতটা দুর্বল অবস্থায় আছে মুসলিমরা আর্থিক দিক দিয়ে। পলিটেকনিক পাশ, আই টি আই পাশ যেগুলি রয়েছে, আই. টি. আই পাশ বেশী বেকার নেই ৪,৫ জন হবে তাদের কোন কর্মসংস্থানের ব্যবস্থা নেই। অথচ এখানে ১৫ প[illegible] গ্রাম পষ্ট ভাবে বলা আছে ১২নং এ তাদেরকে সুযোগ দাও। সুযোগের কোন আশার আলো এই সরকারের আমলে নেই। এই কারণে আমি বলতে চাই সরকারের একটা দৃষ্টিকোনে আসা উচিত। যেহেতু সংখ্যা লঘুরা আরো সংখ্যালঘু হয়ে যাচ্ছে এই রাজ্যে, আরবিক শিক্ষা সেটা ধর্মীয় শিক্ষাই বলুন আর যাই বলুন সেটা ভারতবর্ষের সব রাজ্যে মেনে নিয়েছে। বি. জে. পি. সরকারের আমলেও হচ্ছে। সেটাকে আপনারা কমিউন্যাল বলেন। কংগ্রেস কে আপনারা কমিউন্যাল বলেন, তারা করছে। বি. জে. পি. শাসিত রাজ্যে যেমন গুজরাটে হচ্ছে। কিন্তু ত্রিপুরা রাজ্যে স্যার, বি. জে. পি-র বহাবা এসে গেছে। সেই জন্য আমি বলতে চাই যে এই দৃষ্টিকোনটা লক্ষ্য

রেখে ১৫ পয়েন্ট প্রোগ্রাম চালু করার জন্য রাজ্যের আপামোর সংখ্যালঘু জনগনের কথা মাথায় রেখে এই বিধানসভার সকল সদস্যদের কাছে আমি আহ্বান রাখতে চাই যে, অনুন্নত এর চেয়ে অনুন্নত দরিদ্রসীমার নীচে আজকে যে জাতিগোষ্ঠি চলে গেছে সেই জাতিগোষ্ঠিকে অর্থনৈতিক এবং শিক্ষায় স্বনির্ভরতার যে দৃষ্টি কোন সরকারী কর্মসংস্থানের সেই দৃষ্টিকোন রাজনৈতিক উর্দ্ধে থেকে সেখানে কোন ষড়যন্ত্রের কথা চিন্তা না করে উদার মনে কাজ করতে হবে। আমি বলবনা যে ১০০ পারসেন্ট রুস্টার করুন। পারলে করুন অন্যথায় না। প্রাইম মিনিস্টারের ১৫ পয়েন্ট প্রোগ্রাম অনুসারে যে অগ্রাধিকার দেওয়ার কথা সমস্ত সিলেকশান বোর্ড সেই হোমগার্ড বোর্ড বলুন, টি. এস. আর. বোর্ডই বলুন। আমি দেখছি স্যার, সোনামুড়াতে টি এস আর-এ ৩,৪ হাজারের উপরে ছেলে ইন্টারভিও দিয়েছে তার থেকে একজন ছেলে সমস্ত দিকদিয়ে প্রথম হয়েছে কিন্তু সে চাকুরী পায়নি। কি কারণে পায়নি কারণ সেখানে কোনো মুসলিম প্রতিনিধি ছিলনা। আপনাদের সাপোর্টার মুসলিমই দিনতা। তাকে বোর্ডে রাখুন। সেখানে বোর্ড করে চাকুরীর ব্যবস্থা করুন। পাবলিক সার্ভিসও ঢুকানোর জন্য ১০ নাম্বারের স্পষ্ট ভাষায় বলা আছে। পাবলিক সার্ভিস কমিশনে সেখানে মুসলিম প্রতিনিধি রাখা তা হলে সেখানে আর ভিকটিম হবেনা। তাহলে আজকে আই. পি. এস. এবং আই. এ. এস. কোর্স করার জন্য আমি আবেদন রাখছি। তেমনি ভাবে সমস্ত বোর্ড -গুলোকে এবং চাকরির ক্ষেত্রে এবং সমস্ত বোর্ডগুলোতে যাতে একজন একজন করে মুসলিম প্রতিনিধি রাখা হউক। তার জন্য আমি অনুরোধ করছি। কিন্তু প্রশ্ন হচ্ছে এই চাকরির দিকে যে মন বঞ্চনা অন্য দিকে কর্মসংস্থানের বঞ্চনা। তাছাড়া অন্য দিকে ৫ লক্ষ টাকা কোন কন্টাকটারের কাছে থাকতে পাবে না এটাও কি অপরাধ। তবুও আমি সেইগুলো নিয়ে বলতে চাইনা তবে আমি বলব সহানুভূতি অনুসারে সেগুলো দেখেন, যদিও এটা দপ্তরের মন্ত্রী করার অধিকার নেই এটা একমাত্র কেবিনেটই করতে পারে অন্যথায় মুখ্যমন্ত্রী করতে পারে। দূর্ভাগ্য বশতঃ এটা যদি পরিচালনা করতে হয় ঠিক ঠিকভাবে প্রোগ্রাম লাঘব করতে হয় তাহলেই মুখ্যমন্ত্রী ছাড়াসেটা, অসম্ভব সেখানে এটা হতে পারে না মুখ্যমন্ত্রী ২৫ দফা প্রোগ্রাম অনুসারে যদি গাইডলাইন করতে হয় তাহলে একমাত্র মুখ্যমন্ত্রীই পারে দূর্ভাগ্যবশতঃ উনি হাউজে নেই সেখানে শেষ সিদ্ধান্ত কি ভাবে হবে আমি জানি না তবে এইটুকু আশা রাখতে পারি এই পবিত্র বিধানসভায় আলোচনা হয়েছে এই আলোচনার অংশটুকু দৃষ্টি কোনে নেবেন। কিন্তু আমি কনক্রিট জবাব চাই যে এইগুলো এইগুলো করা হবে কিনা? ধন্যবাদ স্যার।

**শ্রীশ্যামাচরণ ত্রিপুরা ঃ-** আমি ১ মিনিট বলি জনসংখ্যা সম্পর্কে তিনি যেটা বলেছেন যে ত্রিপুরাতে প্রথম সেনসাস্ হয় ১৮৮১ খৃষ্টাব্দে তখন মুসলিম জনসংখ্যা ১৫০০০ ছিল। এর আগে ১৮৭৬ সালে রাফলি একটি করেছিল সেটা ১০ হাজার -এর মত। তারপর ১৯০১ সালে ছিল ৪৫ হাজারের ছিল কিন্তু এটার একটি ইতিহাস আছে এ. বি. ডব্লুউ. পাওয়ার যখন এখানে পলিটিক্যাল এজেন্ডা হয়ে আসেন তখন ত্রিপুরার রাজাকে বলেন ব্রিটিশ ইন্ডিয়া থেকে কিছু লোক ঢোকাও প্রচুর জমি খালি আছে এই জমিগুলো যাতে উদ্ধার হয় বা উৎপাদন হয় এই অনুসারে মহারাজা ডাকলেন। এতে বিশেষ করে ধর্মনগরে ভাল সাড়া পাওয়া গেছে এবং এটার পর দেখা গেছে ১৯৩৩ সালে সুমেন্দ্র চন্দ্র দেববর্মা উনি তখন কার সময়ে শিক্ষিত ব্যক্তি ছিলেন এবং সরকারী কাজও তিনি করতেন। উনি এখানে লক্ষ্য করে গেছেন ওরা জিরাপিয়া প্রজা অর্থাৎ টেমপরারি সিটেজেন। তাদেরকে নাগরিক পত্র দেওয়া হয় না। তারা থাকতে পারবে চাষবাস করতে পারবে কিন্তু নাগরিকত্ব পাবে না। ১৯৩৩ সালে এখানে জিরাপিয়ার সংখ্যা প্রায় ১ লক্ষের মত ছিল, তারপর দেশ স্বাধীনতার পর এটা আরেকবার হয়েছে ১৯০১ থেকে ১৯১১,১৯১১-১৯২১, ১৯২১-১৯৩১ পর্যন্ত্য কত জিরাপিয়া প্রজা মুসলিমস্ এবং তখন চাকমাদের এই জিরাপিয়া প্রজা ধরা হত। পরবর্তী সময়ে এটা প্রত্যাহার করে নিয়ে নাগরিত্ব তাদেরকে দেওয়া হয়। এরা যে ব্রিটিশ সিটিজেন তাদেরকে ২য় বার নাগরিকত্ব প্রশ্ন দেওয়া যায় না এর জন্য জিরাপিয়া প্রজা করে রাখা হয়েছে। তারপর ভারতবর্ষের স্বাধীনতার পর কিছু লোক এ্যকচেইঞ্জ করে গেল আর যারা জিরাপিয়া প্রজা ছিলেন তারা চলে গেলেন। কাজেই যে প্রশ্নটা দিলেন যে ১৯৩১ সালে এতো, ১৯৫১ সালে এতো, ১৯৯১ সালে একই এটাই হলো মূল

কারণ। না হলে তো এটা একটা রং মেসেইজ হয়ে যাবে।

**মিঃ চেয়ারম্যান ঃ**- ঠিক আছে এখন আলোচনা করবেন।

**শ্রীনগেন্দ্র জমাতিয়া ঃ**- স্যার, আমি একটু বলব, মাননীয় চেয়ারম্যান মহোদয় মাননীয় সদস্য বিল্লাল মিয়া যে আলোচনা এনেছে সেই সঙ্গে আমার একটি প্রস্তাব। সেটা হচ্ছে গর্জনমুড়াতে কয়েকটি মুসলিম গ্রাম জনবসতি আছে এদের নামাজ পড়ার কোন ব্যবস্থা নেই। সেখানে তাদেরকে নামাজ পড়ার জন্য কোন ব্যবস্থা করা হবে কিনা। আর ওখানে একজন শিক্ষিত মুসলিম বেকার আছে তার জন্য কোন কর্মসংস্থানের ব্যবস্থা করে দেওয়া হবে কিনা?

এদের কর্মসংস্থানের কোন ব্যবস্থা হয় নাই, কাজেই ঐসব এলাকায় মসজিদ স্থাপন করা হয়, আমাদের গ্রামে একজন মহিলা খুব গরীব গ্রেজুয়েশান্ নিয়েছেন, তার মা আমার কাছে অনেক বার এসে বলেছে যে মেয়ের একটা চাকরি দেওয়া যায় কিনা, আমি বলেছি ইন্টারভিউ দেওয়ার জন্য, কিন্তু এরা কংগ্রেস করে এই সেই অসুবিধা তার জন্য। আমাদের মাননীয় মন্ত্রী কেশব বাবু চীফ্ মিনিষ্টার তারা মুখ ফিরিয়ে রেখেছেন। কাজেই মাননীয় সদস্য বিল্লাল মিঞা যেটা বলেছেন অন্ততঃ মুসলিম যেহেতু সংখ্যালঘু তাদের শিক্ষার হার এখনো কম, সর্ব ভারতের তারা তো ভারতবর্ষের প্রেসিডেন্ট হয়েছেন। কাজেই সেই ক্ষেত্রে মুসলিমকে অনুন্নত বলা যায় না, কিন্তু এই রাজ্যে মুসলিমদের দৃষ্টি একান্ত দরকার।

**মিঃ চেয়ারম্যান ঃ**- এখন আলোচনা করবেন মাননীয় মন্ত্রী শ্রী ফয়জুর রহমান মহোদয়।

**শ্রী ফয়জুর রহমান (মন্ত্রী) ঃ**- মাননীয় চেয়ারম্যান স্যার, মাননীয় সদস্য বিল্লাল মিঞা সাহেব যে আলোচনা এখানে উৎথাপন করেছেন সেই প্রসঙ্গে আমি বলতে চাই, মুসলিম বা ইসলাম ধর্ম বিশ্বের বুকে প্রায় ১৫০০ বছর হয়েছে, কিন্তু ভারতবর্ষের মানুষ বাস করছে হাজার হাজার বছর ধরে। আজকে যারা ভারতীয় মুসলিম তারা এই দেশের আদ্রি পুরুষ তার মূল বংশ হলো দলিত। এই দলিত অংশের মানুষ থেকে এই দেশের খ্রীষ্টানের জন্ম, এই দেশের বুদ্ধের জন্ম, এই দেশের মুসলমানদের জন্ম এটা ইতিহাসের কথা, ভারতবর্ষ তো একজনও মুসলমান থাকার কথা ছিল না। কে করেছে মুসলিম যারা আজকে উচ্চ বর্ণের মানুষ, বেদ পাঠের অপরাধে শিশা গরম করে ঢুকিয়েছে, এই মুসলমানের বংশধর যারা দলীত ছিল, তারা বিপ্লব ঘোষণা করে এই ধর্ম ত্যাগ করে ইসলাম গ্রহণ করেছে, খ্রীষ্টান এই নির্যাতনের কারনেই দলিত মানুষ খ্রীষ্টান ধর্ম অবলম্বন করেছে। আম্বেদকরের মত মানুষ এই নির্যাতন সহ্য করতে না পেরে তারা ৫ লক্ষ মানুষকে নিয়ে আম্বেদকর আনুষ্ঠানিকভাবে বৌদ্ধধর্ম গ্রহণ করেছে। আর যাদের নির্যাতনে এই ধর্মান্তিকরন হয়েছে এই ভারতের ভাগ হয়েছে ধর্মের ভিত্তিতে, পাকিস্তান হলো, বাংলাদেশ হলো, বর্তমান ভারতবর্ষ হলো, এই কি ভারতবর্ষ তার মূল দায়ী কে, এটা আগে আমাদের বুঝতে হবে, এই ভারতে আজকে যারা ৮৫ ভাগ মানুষ শতকরা হিন্দু থাকতে পারে মুসলমান থাকতে পারে, অন্য কেউ থাকতে পারে। এক কথায় এই ৮৫ ভাগ মানুষ হলো দলিত অংশের মানুষ। তার মধ্যে হিন্দু, বৌদ্ধ, খ্রীষ্টান, আর বর্তমানে যারা দলীত আছেন তারাই আছেন। বর্তমান কেন্দ্রে যে সরকার আছে তাদের বংশধর ও যারা, তারা আজকে দিল্লীর ক্ষমতায়, তারা ধর্মীয় সংখ্যালঘু বিরোধী, শুধু মুসলমান বিরোধী তা নয়, খ্রীষ্টান বিরোধী তারা বাইবেল পুড়াচ্ছে, গীর্জা পুড়াচ্ছে, মসজিদ ভাঙ্গছে, কোরান পুড়াচ্ছে সংখ্যালঘু মানুষ যারা, ধর্মীয় সংখ্যালঘু যারা তাদের খুন করছে। এবং অপর দিকে মুসলমান খুন করছে ক্রিস্টিয়ান খুন করছে এবং দলিত খুন করছে। ফুলনদেবী উনি হিন্দু না কেন খুন হল। ৬ জন মুসলমান এক সপ্তাহ আ[illegible] দেশে খুন হয়েছে? এই দেশের যে স্বাধীনতা আন্দোলন হয়ে গেল, এই স্বাধীনতা আন্দোলনে, এই দেশের হিন্দু যুদ্ধে, মুসলিম, জৈন, শিখ সব ধর্মের এবং বর্ণের মানুষ মিলে এই দেশ স্বাধীন করেছে। স্বাধীনতার উদ্দেশ্য কি ছিল, উদ্দেশ্য ছিল দেশ যদি স্বাধীন হয়, তাহলে কর্মসংস্থানে বাসস্থানের ব্যবস্থা হবে। দেশ যদি স্বাধীন হয়, এই দেশের মানুষ অন্ন বস্ত্র, শিক্ষা, চিকিৎসা এবং বাসস্থানের সুযোগ পাবে, দেশ যদি, স্বাধীন হয়, তাহলে শ্রমিদের মুজরি বৃদ্ধি হবে। ভূমিহীন যারা তারা জমি পাবে, এই উদ্দেশ্য নিয়ে মানুষ স্বাধীনতা আন্দোলন করেছে। লক্ষ লক্ষ মানুষের জীবন দিয়ে এই দেশের স্বাধীনতা এসেছে। স্বাধীন্ হওয়ার ক্ষমতায় কে দিল্লীতে এবং রাজ্যে

রাজ্যে বীরজিৎ বাবুর দল বিল্লাল সাহেবের দল। মাননীয় বিল্লাল সাহেবকে আমি প্রশ্ন করি আমিও ধর্মে মুসলমান আর কমিউনিটি আমার পরিচয় এবং মানুষ অনেক কিছু বলে বলুক। এটা আমার ব্যক্তিগত ব্যাপার। বিষয়টা হল, ইন্দিরা গান্ধি যাকে যাকে আপনারা এশিয়ার মৃত্যু সূর্য্য বলতেন। হরিদ্বারে যখন বিশ্ব হিন্দুর অল ইন্ডিয়া কনফারেন্স হয় তখন প্রধান অতিথি ছিলেন শ্রীমতি ইন্দিরা গান্ধী সমর্থন জানিয়েছিলেন।

**শ্রীজহর সাহা ঃ-** স্যার, পয়েন্ট অব্ অর্ডার, মাননীয় মন্ত্রী বক্তব্য রেখেছেন ভাল কথা। উনি একটা অসত্য তথ্য দিয়েছেন, এটা আমি প্রত্যাহার করার জন্য বলছি যে, ইন্দিরা গান্ধীর সভাপতিত্বে কংগ্রেস দল বাবরী মসজিদ ভাঙ্গার সিদ্ধান্ত নিয়েছেন এটা সম্পূর্ণ অসত্য তথ্য। এবং উদ্দেশ্য প্রনোদিত কংগ্রেসের বিরোদ্ধে। আপনার দলের নেতারা যারা আজকে পলিটব্যারোর বড় বড় পদে আছেন। নাম্বদ্রিপাদের মত লোকেরা কোন দিন এই ধরনের কথা বলে নাই। মশাই আপনারা বলেছেন।

**শ্রীফয়জুর রহমান** (মন্ত্রী) ঃ- বাবরী মসজিদ যখন ভাঙ্গা হয় তখন দিল্লীতে কে ছিলেন প্রধানমন্ত্রী নরসিংহ রাও, তখন আমাদের একমাত্র পার্টি মাক্সবাদী পলিটব্যারোর সদস্য শ্রী হরিকিষান সিং সুরজিৎ, পশ্চিম বাংলার মুখ্যমন্ত্রী শ্রী জ্যোতি বসু আরও ধর্মনিরপেক্ষ দলের নতারা দিল্লীতে গিয়ে নরসিংহ রাও এর কাছে আবেদন জানালেন যে ধর্মনিরপেক্ষ রাষ্ট্রের ঐতিহ্য ৫০০ বছরের পুরোনো একটা বাবরী মসজিদ সেই মসজিদকে রক্ষা করার জন্য বললেন।

**শ্রী রতনলাল নাথ ঃ-** উনি বোধ হয় জানেন না শুধুমাত্র সংখ্যালঘু বাবরী মস্‌জিদ ইস্যুতে রাষ্ট্রপতি শাসন দিয়ে ঐ রাজ্যগুলি ভেঙ্গে দিয়েছিলে।

**(গন্ডগোল)**

**মিঃ চেয়ারম্যান ঃ-** মাননীয় সদস্যগণ উনাকে বলতে দিন।

**(গন্ডগোল)**

**শ্রীফয়জুর রহমান** (মন্ত্রী) ঃ- ১৯৯২ ইং সালের ৬ই ডিসেম্বর বাবরী মস্‌জিদ যখন ভাঙ্গা হয় তখন নরসিংহ রাও দিল্লীর ক্ষমতায়। কি করলেন, কেন বাবরী মস্‌জিদ রক্ষা করা হল না কেন ভাঙ্গা হল ?

**(গন্ডগোল)**

**শ্রী ফয়জুর রহমান** (মন্ত্রী) ঃ- দিল্লীতে কংগ্রেস ছিল একমাত্র ব্যতিক্রম পশ্চিমবাংলা এবং ত্রিপুরা। এই দুই রাজ্যে বামফ্রন্ট সরকার থাকার কারণে সমস্ত অংশের মানুষকে নিয়ে এই বাবরী মস্‌জিদ ভাঙ্গার সম্পর্কে সাম্প্রদায়িক দাঙ্গা লাগল। পশ্চিমবাংলা এবং ত্রিপুরাতে বামফ্রন্ট সরকার ধর্মীয় সংখ্যালঘু মানুষকে তার নিরাপত্তা গ্যারান্টি দিয়েছেন। কিন্তু কংগ্রেস শাসিত রাজ্যগুলিতে কি অবস্থা হয়েছিল ? ভারতবর্ষের মানুষ তার সাক্ষী, দুনিয়ার মানুষ তার সাক্ষী।

**(গন্ডগোল)**

**শ্রীকেশব মজুমদার** (মন্ত্রী) ঃ- স্যার, আমাদের এই যে প্রসঙ্গ মাননীয় সদস্য বিল্লাল মিঞাকে আমি বলি আমাদের গ্রামে একটা কথা আছে বিল্লাল মিঞা যখন বক্তৃতা করেছিলেন তখন আমি এটা শুনছিলাম, এই কথাটা হল- এখন বুবুলিরে মন কিসে হাচন্নাগ ঘরে দিছে হোচোনারে শেষে। এখন কথা যখন বলছি তখন চিৎকার শুরু হয়েছে। এই চিৎকারের কারনটা কি ?

**(গন্ডগোল)**

**মিঃ স্পীকার ঃ-** মাননীয় সদস্যগন উনাকে বলতে দিন।

**শ্রী ফয়জুর রহমান (মন্ত্রী) ঃ-** আমাদের ভারতবর্ষের মধ্যে বি. জে. পি বিশ্বহিন্দু পরিষদ শিবসেনা বজরং এরা হল অঙ্কর।

**মিঃ চেয়ারম্যান ঃ-** উনার বক্তব্য উনাকে বলতে দিন।

**শ্রী ফয়জুর রহমান** (মন্ত্রী) ঃ- ৩০বছর ত্রিপুরা রাজ্যে আপনি যে হিসাবটা দিলেন এত পারসেনটিজ মুসলমান

ত্রিপুরায় ছিল তখন ত্রিপুরার গদিতে কে ছিল সেই সময় সুখময় সেন এবং শচীন সিং না ? তার জীবন সম্পত্তি নিরাপত্তার গ্যারান্টি শচীন বাবু এবং সুখময় সেনগুপ্ত কেন দিল না তখন আপনাদের পার্টিরা তিহার জেলে মনে আছে ? বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার আগে এই ত্রিপুরা রাজ্যে মুসলমানরা কত নম্বর নাগরিক ছিল মুসলমানরা জানত না। ত্রিপুরার রাজ্যে মুসলিম সংখ্যা জানতনা মুসলিমরা। বাম সরকার আসার পরে আজকে মুসলিম তার বাড়িঘরে ফিরে যাবে। এরিয়া ডেভেলাপমেন্ট প্রগ্রাম প্রজেক্ট তৈরী হয়েছে। মাননীয় মন্ত্রীর গুচ্ছ প্রকল্পের মাধ্যমে এই এলাকায় পানীয়জল রাস্তাঘাট বিদ্যুৎ সম্প্রসারণ, ৩০ বছর জোট সরকারের, ছিলনা। মাননীয় মন্ত্রীর গুচ্ছ প্রকল্পে এস. সি, এস. টি ও ও. বি. সি ১০০ পরাসেন্ট করে দেওয়া হয়েছে। ছাত্রদের বইকেনার অনুদান বাম সরকারই দিয়েছে। আবদুল কালাম পুরস্কার কে পেয়েছে? আই. এ এস, আই. পি. এস এবং টি. সি. এস বেকারদের কোচিং সেন্টার করা হয়েছে বহিরাজ্যে বিভিন্ন টেকনিক্যাল, ইঞ্জিনিয়ারিং কোর্সে পড়ার জন্য এককালীন ঋণ দেওয়ার ব্যবস্থা করা হয়েছে। আধুনিক প্রযুক্তির বিজ্ঞান প্রযুক্তির মাধ্যমে মাদ্রাসাগুলিকে উন্নত করা হয়েছে। স্বর্নিভরতার জন্য পেশাগত প্রশিক্ষন বেকার মুসলিমদের অনুদান দেওয়া হয়েছে। ছাত্রাবাস করা হয়েছে। নজরুল হোস্টেল করা হয়েছে। আহমেদ আবদুল কালাম ছাত্রাবাস সংখ্যালঘুদের জন্য ৩০ লক্ষ টাকা খরচ করে তৈরী করা হয়েছে। সংখ্যালঘুদের সাহিত্য শিল্পী সংস্কৃতি, শিল্পীকলা অর্থনৈতিক উন্নয়ন, সেটেলমেন্ট স্কীম, এলাকা ভিত্তিক নিবীড় প্রকল্প, গৃহনির্মাণ, ভুমিবন্দোবস্ত সেখানে আপনাদের ভয়ে পালিয়ে গেছে।

(গন্ডগোলা)

**শ্রীফয়জুর রহমান** (মন্ত্রী) ঃ- আর বাম সরকার আসার পরে সংখ্যালঘুদের মধ্যে যার জমি নেই তাদের এলটমেন্ট দেওয়া হয়েছে। সংখ্যা লঘুদের ১০০ জনের সঞ্চয় ঋণ গোষ্ঠি গড়ে তোলা হবে সারা রাজ্যে। কমপিউটার ট্রেনিং সেন্টার ওয়েল ফেয়াররের মাধ্যমে বিনামূল্যে প্রশিক্ষণের ব্যবস্থা গড়ে তোলা হয়েছে। তার সঙ্গে স্টাইপেন্ডের ব্যবস্থা করা হয়েছে। প্রতিটি মহকুমায় ৩ মাস সেলাইয়ের প্রশিক্ষণ শেষ করে একটা সেলাই মেশিন ফ্রি দেয়। এই ভাবে ১০০ মুসলমানকে সেলাই মেশিন দেওয়া হয়েছে। আজকে ওয়াকফ বোর্ডের মাধ্যমে মুসলীমদের কমপিউটার ট্রেনিং দেওয়া হচ্ছে। ওয়াকফ বোর্ড থেকে তাদের স্টাইপেন্ডও দেওয়া হচ্ছে। আপনারা দিয়েছিলেন?

**শ্রীনগেন্দ্র জমাতিয়া** ঃ- পয়েন্ট অব অর্ডার স্যার, মাননীয় মন্ত্রী মহোদয় কি বলতে পারেন আসলে কারা কারা পেয়েছে এবং কোথায় কোথায় নেওয়া হয়েছে?

**শ্রীফয়জুর রহমান** (মন্ত্রী) ঃ- ওয়াকফ বোর্ডের স্কীমগুলি মুসলীম ছাড়া অন্য কেউ পায় না। তারপর স্যার, তিন মাসে সেলাইয়ের কাজ শেখানো হয়। কাজ শেখার পরে একটা করে সেলাই মেশিন ফ্রী তাদের দেওয়া হয়। প্রতি বছর ১৫০ জন মানুষকে সেলাই মেশিন দেওয়া হয়। উইভিং আমরা প্রতিটি মহকুমাতে চালু করেছি। কমলপুরেও আমরা প্রতিটি মহকুমাতে চালু করেছি। কমলপুরেও আমরা করেছি। সেখানে মনিপুরী, বাঙ্গালী মুসলীম অংশের মানুষ যারা আছেন তারা উইভিং- এর কাজ জানেন। আমরা প্রতিটি সাবডিভিশানের সার্ভে করে দেখেছি। মহিলাদের মধ্যে অনেক মহিলা আছেন উইভিং- এর কাজ জানেন। তাই আমরা উইভিং প্রশিক্ষণ কেন্দ্র খুলেছি। বিল্লাল মিঞা সাহেবকে আমি জিজ্ঞেস করতে চাই যে তিনি যখন এ রাজ্যের মন্ত্রী ছিলেন তখন তো এই রাজ্যে মুসলীম ছিল ? আজকে এই যে আলোচনাটা তিনি উত্থাপন করলেন তখন তিনি কোথায় ছিলেন ? তখন ওয়াকফ বোর্ড কি ছিল ? সত্যি কথা বলতে কি তখন ওয়াকফ বোর্ড ছিল না। বামফ্রন্ট সরকারে আসার পর ওয়াকফ বোর্ড গঠিত হয়েছে। আপনারা রাজ্যের মুসলীমদেরকে ৫ টাকাও সাহায্য দেননি। আজকে ত্রিপুরা রাজ্যে মুসলীমের সংখ্যা ৭ পার্সেন্ট এবং তাদের উন্নয়নের জন্য বাজেট বরাদ্দ ৪৫ লক্ষ টাকা। বামফ্রন্ট সরকারে আসার পর বিশেষ করে ধর্মীয় সংখ্যালঘু যারা - যেমন খ্রীষ্টান, বৌদ্ধ তাদের মধ্যে নন-এস, টি যারা তাদের সামাজিক ও অর্থনৈতিক উন্নয়নের জন্য আলাদা মাইনরিটি ওয়েলফেয়ার করপোরেশন করা হয়েছে। বামফ্রন্ট সরকার সেই করপোরেশনের আড়াই কোটি টাকার গ্যারান্টার। এই করপোরেশন থেকে সারা রাজ্যে ইতিমধ্যে

প্রায় পাঁচশত রিলিজিয়াস মাইনরিটি অংশের মানুষকে বিভিন্ন স্কীমে অটো রিক্সা পাওয়ার টিলার, পাম্পসেট, কাপড়ে দোকান এবং অন্যান্য দোকান করার জন্য সুযোগ সুবিধা দেওয়া হয়েছে। আমরা হজ কমিটি করেছি। বামফ্রন্ট সরকারে আসার পর প্রথম মাদ্রাসার জন্য গ্যান্ট-ইন রুলস করা হয়েছে। আপনাদের আমলে হয়নি। এই ত্রিপুরা রাজ্যের মানুষদের মক্কা যাবার সুযোগ ছিলনা কোন দিন। বামফ্রন্ট সরকারে আসার পর এ রাজ্যের মুসলীমদের মক্কায় হজ করার জন্য সুযোগ দিয়েছি।

**শ্রী বিল্লাল মিঞা ঃ-** পয়েন্ট অব অর্ডার স্যার, মাদ্রাসায় গ্র্যান্ট-ইন-রুল চালু হয়েছে সুখময় সেনগুপ্তের আমলে সোনামুড়া ভিলেজ সোনামুড়া ভিলেজ ইসলামিয়া মাদ্রাসায়। মামনীয় মন্ত্রী এসব জানেন না। না জেনেই এই সব কথা বলেছেন। দ্বিতীয়ঃ, মাননীয় মন্ত্রী মহোদয়ের নিকট আমার অনুরোধ থাকবে আন এমপ্লয়েড ইস্যু সম্পর্কে কথা বলুন। উনি এখান থেকে সরে গিয়ে অন্য দিকে বক্তব্য রাখছেন। আমি যে যে পয়েন্টগুলি উঠিয়েছি সেগুলির জবাব যেন উনি দেন।

(গন্ডগোল)

**শ্রীফয়জুর রহমান** (মন্ত্রী) ঃ- বামফ্রন্ট সরকার আসার পরই এইগুলি সব হয়েছে তার আগে কিছুই ছিল না।

**শ্রীবিল্লাল মিঞা ঃ-** মাননীয় চেয়ারম্যান স্যার, উনি কি বলছেন আমি বুঝাতে পারছি না ।

(গন্ডগোল )

**শ্রীফয়জুর রহমান** (মন্ত্রী) ঃ- যা কিছু করা হয়েছে সব বামফ্রন্ট সরকারই করেছে। আপনারা কি করেছেন ? মাননীয় চেয়ারম্যান স্যার, আমরা বক্তব্য এখানেই শেষ করছি।

**শ্রীবিল্লাল মিঞা ঃ-** মাননীয় চেয়ারম্যান স্যার, আমরা প্রশ্নের কোন উত্তর মাননীয় মন্ত্রী মহোদয়ের কাছ থেকে পাইনি।

**মিঃ চেয়ারম্যান ঃ-** চতুর্থ নোটিশটি এনেছেন মাননীয় সদস্য শ্রীপ্রশান্ত কপালী মহোদয়।

**নোটিশটির বিষয়বস্তু হলো ঃ-** "আগরতলা পৌর এলাকার নর্দমা ব্যবস্থা উন্নয়নের প্রয়োজনীয়তা সম্পর্কে "।

আমি মাননীয় সদস্য শ্রীপ্রশান্ত কপালী মহোদয়কে অনুরোধ করছি নোটিশটির উপর আলোচনা আরম্ভ করতে।

**শ্রীপ্রশান্ত কপালী** (বনমালীপুর) ঃ- মাননীয় চেয়ারম্যান স্যার, আগরতলা শহরে পৌর এলাকায় ড্রেনেজ সিস্টেমের উপর এবং তার সম্পর্কে এই সভার মাধ্যমে আপনার দৃষ্টি আকর্ষণ করতে চাই। আগরতলা শহরটা আজ থেকে এই পৌরসভা ১৩০ বছরের পুরানো । সে দিন আগরতলা শহরের যে পরিকল্পনা এবং যে কাঠমো গড়ে উঠেছিল কালের পরিবর্তনের সঙ্গে সঙ্গে পৌর এলাকার জনসংখ্যা তার কয়েকগুণ বৃদ্ধি পেয়েছে । সেই সঙ্গে সেই সময়ে আগরতলা শহরের মধ্যে বিস্তীর্ণ যে খালগুলি ছিল আজকে সেখানে জনবসতি বৃদ্ধির ফলে এবং জন সংখ্যা বৃদ্ধির পাল্লা দিয়ে আগরতলা পৌর এলাকার মধ্যে ড্রেনেজ ব্যবস্থা সেভাবে গড়ে না উঠার ফলে এখন আগরতলা শহরে অল্প বৃষ্টিতে আমাদের অভিজ্ঞতায় দেখা এবার অন্তত দুবার মহাকরণ থেকে শুরু করে আগরতলা শহরের বিস্তীর্ণ অঞ্চল জলের তলায় ডুবে গেছে। প্রতি বছর দেখা যাচ্ছে সম্প্রতিকালে অল্প বৃষ্টি হলে পর আগরতলা শহরের বিস্তীর্ণ অঞ্চল জলের নীচে ডুবে যায়। স্যার, আগরতলা শহরে জল সরবরাহের জন্য প্রধানত ঃ ৪টি ড্রেইন ছিল। পুরানো আমলের একটা আখাউড়াখাল যেটা এম. এল এ হোষ্টেলের পাশ দিয়ে বাংলাদেশে চলে গেছে। আর একটা কালাপানিয়া খাল পাড একটা পুরানো হাওড়াখাল এবং আর একটা হচ্ছে শিবনগর খাল। স্যার, আপনি যে এম. এল. এ হোষ্টেলে আছেন সেই যে আখাউড়া খালের পাড় থেকে হোষ্টেলের বাউন্ডারি পর্যন্ত্য এই বিস্তৃত এলাকার চওড়া অন্তত ৩০ থেকে ৩৫ ফুট হবে ফায়ার ব্রিগেডের পর থেকে বর্ডার পর্যন্ত সম্পূর্ণ জায়গাটা এম. এল. এ হোষ্টেলের সামনে দিয়ে যত খালি জায়গা প্রত্যেকটা বাড়ীর সামনে আখাউড়া খালের আমরা ছোট বেলায় দেখেছি এই রকম বিরাট এলাকা খালি ছিল এবং সেখানে

পি. ডবলিউ.ডির চিহ্নিত পিলার ছিল। এখন সেখানে বাড়ী উঠে গেছে ফলে আখাউড়া খাল দিয়ে আগরতলা শহরে বিরাট পরিমাণ এলাকার জল যেখানে নিস্কাসিত হত সেখানে বাধা প্রাপ্ত হয়ে এখন জল নিষ্কাশন রুদ্ধ হয়েছে। কালাপানিয়া খাল যারা আগরতলার পুরান বাসিন্দা তারা সবাই জানেন এটার উৎপত্তি মধ্যপাড়া থেকে। কিন্তু এখন মধ্য পাড়া থেকে কালাপানিয়াখাল খুঁজে পাওয়া যাবে না। এটা শুরু হয়েছে রবীন্দ্র পল্লী থেকে অর্থাৎ খাদি বোর্ডের সামনে দিয়ে সেই খালটা পি। ডবলিউ ডি চিহ্নিত লেইন দিয়ে বেরিয়ে গিয়ে মাননীয় বিধানসভার সদস্য শ্রীঅশোক ভট্টচার্য্য মহাশয়ের বাড়ীর পিছন দিকে গেলে পর দেখা যাবে যে সেদিকে যতটা চওড়া ছিল সেখানে গিয়ে ড্রেনের গতি পথ রুদ্ধ হয়ে গেছে। তার থেকে আর একটু পশ্চিম দিকে গেলে দেখা যাবে এই ড্রেনের অস্তিত্বই খুঁজে পাওয়া যাবে না। জল বের হবার যে দুটি ড্রেন আগরতলা শহরে ছিল সে দুটি ড্রেন এখন প্রায় অনেকখানি জবর দখল হয়ে গেছে, রুদ্ধ হয়ে গেছে। তাই স্বাভাবিক ভাবে জল নিষ্কাশনের যে ব্যবস্থা সেটা বাধাপ্রাপ্ত হচ্ছে তাই একটু বৃদ্ধি হলে পরেই আগরতলা শহরের একটা বিস্তীর্ণ অঞ্চল ডুবে যায়। পুরানো হাওড়া নদী যেটা এখন খুঁজে পাওয়া যাবে রামঠাকুর স্কুলে মাঠের পর থেকে এবং সেখানে দেখা যায় রামঠাকুর স্কুলের মাঝখান দুই একটা বাড়ীর সামনে দিয়ে ড্রেনের চওড়া মাত্র দেড় থেকে দুই ফুট। এই ড্রেন কিছু পাকা হয়েছে এবং কিছু কাঁচা রয়েছে এবং কিছুটা জবর দখল হয়েছে ফলে জল যেভাবে সেখান দিয়ে নিষ্কাশিত হবার কথা এই যার দখলের পর জল বের হতে পারছে না।

স্যার, তারপর শিবনগরের খাল এটা জয়গুরু সামনে দিয়ে বেরিয়ে গেছে মঠচৌমুহনী থেকে কলেজের যে রাস্তা সেই রাস্তা ক্রস করে এই প্রাইপ দিয়ে মটরস্ট্যান্ডের এদিক দিয়ে বেরিয়ে এসেছে। মষ্ট্যান্ডের আগে একটা দুটো বাড়ী ভেতর দিয়ে যেতে চান, ড্রেনের পাশ দিয়ে দেখবেন যে, এখানে দুটো বাড়ী এই ড্রেনটাকে সম্পূর্ণ ভাবে রুদ্ধ করে দিয়েছে। ফলে এদিকের সমস্ত জলটা মঠচৌমুহনীর দিকে যে মনিপুরী পাড়াগুলি আছে, সেই পাড়া অতিক্রম করে সবটাই বনমালীপুরে প্রবেশ করে। জল এদিক দিয়ে কোনোমতে প্রবাহিত করে না। ফলে একটু অল্প বৃষ্টি হলে পডে বনমালীপুর জলে ভেসে যায়। স্যার, এছাড়া কাঁটাখাল বা হাওড়া নদী এটাও অনেকখানি পাড় জবর দখল হয়ে গেছে এবং সংস্কারের অভাবে এর যে তলদেশ তা আগরতলা শহরের সম পর্যায়ে উঠে এসেছে। ফলে এই নদীগুলির জল ধারণ করার ক্ষমতা অনেকখানি কমে গেছে। ফলে অতি অল্প বৃষ্টিতেই নদীর জল স্ফীত হয়ে উঠে। কারণ এই নদীগুলির তলদেশ ভরাট হয়ে আছে। উল্টো একদিকে জল ব্যাক্ ফ্লো করে ধলেশ্বরের একটা বিস্তীর্ন অঞ্চলকে ডুবিয়ে দেয় এবং আগরতলা শহরকে ডুবিয়ে দেয়, কাঁটাখাল এটা গিয়ে রঞ্জিতনগরে শেষ হয়েছে। তার পরবর্তীকালে বি, আর, টি, এফ বলে একটি রাস্তা হয়েছে। আগে আগরতলা শহরের জলটা বিনা বাঁধায় বেরিয়ে যেতে পারত রঞ্জিতনগরের এদিকে দিয়ে। বি, আর, টি, এফ বলে একটা যে রাস্তা তৈরী করেছে, বর্ডার রোড টাস্ক ফোর্স রোড বলে, সেই রাস্তাটা আগরতলা শহরের স্বাভাবিক জল নিয়ন্ত্রনের একটা প্রতিবন্ধকতা সৃষ্টি করেছে। সেদিন এই রাস্তাটা যারা তৈরী করেছিলেন, তারা কোন অবস্থাতেই আগরতলা শহরের জল বেরোরনোর ব্যবস্থা তারা চিন্তা করেননি। ফলে এই রোড আগরতলা শহরের ক্ষেত্রে একটা বিপর্যয় ডেকে আনছে। সাম্প্রতিককালে কয়েক বৎসরের বৃষ্টিতে আমরা দেখেছি যে মহাকরন থেকে শুরু করে, মুখ্যমন্ত্রীর আবাসন থেকে শুরু করে বিরোধী দলনেতার বাড়ীতেও বোধহয় বৎসরে কয়েকবার তিনি জলে চুবানি খান। এই অবস্থাটা সাম্প্রতিককালে তৈরী হয়েছে। তারপ... .যে মহাকরণ এই এলাকা প্লাবিত হওয়ার কারণ, যদিও আমি অ্যাক্সপার্ট নই, সাধারণভাবে আমার কাছে যেটা মনে হয়েছে যেটা, সেটা হল বেশীর ভাগ জল, শিবনগরের জল, বনমালীপুরের জল। মটরষ্ট্যান্ডের জল এখান থেকে চিত্তরঞ্জনের রাস্তা দিয়ে পুরানো পূর্ব থানার সামনে দিয়ে সমস্ত জলটা এদিক দিয়ে প্রবাহিত করা হয়েছে। ফলে আখাউড়া খালের জল বহন করার যে ক্ষমতা তার চেয়ে অনেক বেশী ভলিউম জল এটা দিয়ে প্রবাহিত হওয়ার ফলে, এটা রাস্তা না পেয়ে পাশের এলাকে প্লাবিত করে। তারপর সাম্প্রতিক কালে শিবনগরে ড্রেন যেটা হয়েছে জয়পুরের সামনে দিয়ে প্রাচ্যভারতীর পূর্ব দিক দিয়ে যেটা গিয়ে কাঁটাখালে মিলেছে সেখানকার

কি অবস্থা। এবার বন্যার সময় ঐ ওয়ার্ডের কমিশনারকে নিয়ে আমি শিবনগরে গিয়েছিলাম, সেখানে যাওয়ার পর সেই এলাকার সমস্ত যুবকরা আমাদেরকে প্রায় ঘেরাও করার মত অবস্থা, তারা বলছে শিবনগরে এই পাকা ড্রেন হওয়ার ফলে তাদের দুর্দশা বেড়ে গেছে, অল্প বৃষ্টিতেই সেখানে জল জমে যাচ্ছে। ড্রেনটার ডিফেক্ট হল এই যে, ড্রেনটা রাস্তা থেকে দুই ফুট উঁচু করা হয়েছে এবং রাস্তার জল গড়িয়ে ড্রেনে যাওয়ার জন্য কোন ব্যবস্থা রাখা হয়নি। ফলে রাস্তায় যে জল আসে কলেজ টিলা থেকে সে জল ড্রেনে যেতে পারে না। ফলে পুরো এলাকাটা প্লাবিত হয়ে যায়। অথচ এই এলাকাটাতে আগে কখনও এত অল্প বৃষ্টিতে জল জমত না। স্যার, আমি যখন ছাত্র ছিলাম ঐ রাস্তাটা দিয়ে যেতাম মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয়ও বলতে পারবেন তখন এই ড্রেনটা ছিল কাঁচা এবং প্রশস্ত। এই ড্রেনটাকে যখন পাকা করা হল গত পৌর পরিষদের আমলে তখন দেখা গেল যে কাঁচা ড্রেনের চওড়া ছিল২০ ফুট সেটাকে পাকা করে করা হয়েছে ৭ ফুট। তো বাকী ১৩ ফুট জায়গা যদি ছেড়ে দেওয়া হয় তো সেটা কোথায় গেল, রাস্তাটা তো আগে যতটা চওড়া ছিল এখনও ততটাই চওড়া আছে। তাহলে রাস্তা সম্প্রসারিত হল না, ড্রেনটা ছোট হয়ে গেল তো ড্রেনের বাকী জায়গাটা কোথায় গেল সেটাতো আগে খুঁজে দেখতে হবে। অথচ এই ড্রেনের কারণে শিব নগরের উদীচি ক্লাবের যে এলাকাটা সেটা অল্প বৃষ্টিতেই প্লাবিত হয়ে যাচ্ছে। তারপর দেখুন, কল্যানীর পূর্ব দিকে ওয়াটার সাপ্লাইয়ের রাস্তা ধরে হাওড়া নদীর এপাড়ে বাধের পারে যেসমস্ত বাড়ী ঘর গুলি আছে ওখানে কোন ড্রেনের সিস্টেম্ না থাকার ফলে আমাদের যে সদর এস ডি, ও ছিলেন জীবন দাস এখন উনি ওডিশন্যাল এস ডি ও ওনার বাড়ীর ওদিকে সমস্ত বৃষ্টির জল সেখানে সব সময় জমে থাকে, ফলে সেই এলাকার পরিবেশ সব সময় দূষিত হচ্ছে। তারপর শিবনগরের একটা অঞ্চল জগহরিমুড়ার জলটা শিব নগরে এসে লোটাস ক্লাবের এদিকে এম বি বি ক্লাবের ওদিকে এসে প্রবাহিত হয়। তারপর চিত্তরঞ্জন রোড যেটাকে বলা হয় মানে মোটরস্টেন্ডের থেকে যে রোডটা রামঠাকুর ক্লাবের সামনে গিয়ে মিশেছে এই রাস্তার পাশে যে ড্রেনটা আছে সেটার সঙ্গে মানে চিত্তরঞ্জন রোডের পাশের ড্রেনটার সঙ্গে শিব নগরের ড্রেনগুলির কোন সংযোগ না থাকার ফলে জল নিষ্কাশনের অসুবিধা হয়। ফলে স্যার, আপনি যদি ডিসেম্বর মাসেও লোটাস ক্লাবের গলি দিয়ে যান তো দেখবেন সেখানকার বিস্তির্ণ অঞ্চলের বাড়ীঘরের সামনের রাস্তার মধ্যে শীতকালেও জল জমে থাকে এবং বাড়ী ঘরে প্রবেশ করা কঠিন হয়ে পড়ে এই এলাকার অনেকগুলি একতলা বাড়ী আজকে মানুষের বসবাসের অনুপযোগী হয়ে গেছে। স্যার, এই প্রসঙ্গে আমি যেটা বলতে চাই সেটা হল এই আগরতলা শহরে একসময় তো অনেকগুলি পুকুর ছিল, ইদানিংকালে সমস্ত পুকুরগুলিকে ভরাট করে ফেলা হয়েছে। কারণ একদিকে যেমন লোক সংখ্যা বৃদ্ধি হচ্ছে, নূতন নূতন বাড়ীঘর তৈরী হচ্ছে তেমনিভাবে অন্য দিকে সমস্ত জলাশয়গুলি ডুবে যাচ্ছে। ফলে স্বাভাবিকভাবেই বৃষ্টি হলে পরে এই সমস্ত জলাশয়গুলি যে পরিমাণ জল ধারন করতে পারতো এবং বন্যার হাত থেকে বৃষ্টির হাত থেকে শহরবাসীকে বাঁচাতে পারত আজকে সেটা আর হচ্ছে না। আজকে একদিকে খালি জায়গা ভরাট হয়ে যাচ্ছে অন্যদিকে পুকুরগুলিও ভরাট হয়ে যাচ্ছে এবং জল প্রবাহের জন্য স্বাভাবিক ড্রেন ব্যবস্থা না থাকার ফলে শহরের জল দিয়েই শহর বন্যায় প্লাবিত হচ্ছে। এই বন্যাটা কিন্তু নদীর জল দিয়ে হয়নি। তারপর স্যার, শহরের মধ্যেও আবার বনমালীপুরের অবস্থাটা হল সব চেয়ে বেশী দুর্বিষহ। মোটরস্টেন্ড থেকে মঠচৌমুহনী পর্যন্ত যে রাস্তাটা আছে তাতে আপনারা সেদিকে গেলে দেখবেন বনমালী পুরের দিকের রাস্তাটা ঢালু। এই দিকে কোন ড্রেন না থাকার ফলে এবং শিবনগরের ড্রেনটা লক হয়ে যাওয়ার ফলে মনিপুরী বস্তির সমস্ত জল ঐ সুখময় সেনগুপ্তের যে পাড়া সেই পাড়া দিয়ে দুই একদিন বৃষ্টিপাত হলে পরেই এই এলাকার বিস্তীর্ণ অঞ্চলে মানুষের বাড়ীঘর ডুবে যায়।

তারপর আরেকটা ড্রেন করা হয়েছিল সেটা হলো লালবাহাদুর চৌমুহনী থেকে এইদিকে পূর্বথানার এই দিকে জলটা প্রবাহিত করার কথা। কিন্তু শিবনগরের ঐ জগহরিমুড়ার যে জলটা আউাখড়া খালে পূর্বথানার ঐখান দিয়ে আসে। সেটা উপর থেকে আসে। আর এই দিকে একটু ডাউন- ফলে তার স্পীড এবং ভলিউম বেশী হওয়ার ফলে এই এলাকার জলটা এই দিকে সহজে নামতে পারেনা। ফলে এই পাড়াটা উপরের জলের চাপে এখানে জল জমে যায় এবং সামান্য

বৃষ্টিপাত হলে পরেই এই এলাকাটা প্লাবিত হয়ে যায়।

আর মঠচৌমুহনী থেকে জেলখানার সামনে দিয়ে যে রাস্তাটা জেলখানার মাঠে যে ড্রেনটা বাঁধের দিকে গিয়েছে - আমি জানি না, কি কারণে সেই ড্রেনটা বাঁক নিয়েছে। জেলখানার মাঠের উপর সেখানে আট থেকে দশ ফুট জায়গা খালি রাখা হয়েছে। ফলে মঠচৌমুহনীর এই জলটা যখন এইদিকে আসে জেলখানার এই যে জায়গাটা খালি রাখা হয়েছে সেই জায়গা দিয়ে সমস্ত জলটা বনমালীপুরের রামঠাকুর আশ্রমের পেছন দিক দিয়ে এসে এই পাড়াটার মধ্যে সমস্ত জল এই দিকে না গিয়ে বনমালীপুরের মধ্যে ঢুকে পাড়াটাকে প্লাবিত করছে। কাজেই অবিলম্বে এই যে খালি জায়গা জেলখানার সামনে ৮-১০ ফুট জায়গা রয়েছে সেটা কি কারণে খালি রাখা হয়েছে এটা জানি না। মাননীয় পৌরমন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি অবিলম্বে যেন এই খালি জায়গাটা বন্ধ করা হয়। তাহলে এই ড্রেন দিয়ে মঠচৌমুহনীর যে জলটা আসে সেটা কোন অবস্থাতেই আর বনমালীপুরে প্রবেশ করতে পারবেনা। এতে বনমালীপুরের মানুষ দুর্দশার হাত থেকে রক্ষা পাবে।

স্যার, এই অবস্থার মধ্যে আমি যে কথাটা বলতে চাই- এই অবস্থা থেকে উত্তরণ হতে গেলে আমার মনে হয় সরকারী উদ্যোগে বন্যার জল প্রাথমিকভাবে কিছু প্রতিরোধ করার জন্য টাউনস্থিত রঞ্জিতনগর, কালিকাপুর এই দিকে কিছু পুকুর খনন করে যদি জলটাকে স্বাভবাবিকভাবে প্রবাহিত করতে পারি এবং ড্রেনের সঙ্গে সংযোগ করে দেওয়া দরকার যাতে জলটাকে পরবর্তী সময়ে পুকুর থেকে পাম্প করে বের করে দেওয়া যেতে পারে। এরফলে যেমন বন্যার হাতে থেকে আগরতলা শহর বাঁচবে অন্য দিকে মাছ চাষের ক্ষেত্রেও এটা একটা সুবিধা হতে পারে। এই ব্যাপারে আমাদের রাজ্য সরকারের বিশেষজ্ঞদের নিয়ে শহরের এই বর্তমান অবস্থা থেকে কি করে উত্তরণ পাওয়া যায় নিশ্চয়ই আলাপ আলোচনা করবেন। প্রাথমিকভাবে সমস্ত এলাকা ঘুরে আমাদের যেটা উপলব্ধি হয়েছে সেটা স্যার, আপনার মাধ্যমে সবার দৃষ্টি, আকর্ষণ করার জন্য এবং যেহেতু রাজ্যের মাননীয় মুখ্যমন্ত্রী তিনিও একাধিকবার বলেছেন যে আগরতলা শহরের আজকে যে অবস্থা সেটা আপনারাও জানেন স্যার। আমরা ছোটবেলায় দেখতাম যে আগরতলা শহরকে সুন্দর করে তোলার জন্য আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী অনেকবার বলেছেন। আমরাও দেখেছি যে আগরতলা শহরের যে একটা সময় যে সুইপাররা যাতায়াত করতো সেই সুইপার প্যাসেজের খোঁজ আজকে আর পাওয়া যাবে না। সেগুলি জবর দখল হয়ে গেছে। তাই সেখানে আগরতলা শহরে একটা নতুন বসতি বৃদ্ধির ফলে ড্রেনের সিস্টেম এবং নতুন নতুন রাস্তা তৈরীর করার ক্ষেত্রে জায়গার অভাব রয়েছে- সেখানে যদি এই পুরানো সুইপার প্যাসেজের যে জায়গাটা জবর দখল করা হয়েছে সেই জায়গাগুলিকে চিহ্নিত করে পুণরুদ্ধার করা যায় তাহলে পৌরসভা বা সরকারী ড্রেনের যে নতুন ড্রেন করার জন্য যে অসুবিধা দেখা দিয়েছে- সেই প্যাসেজগুলি যদি খোঁজ করে পেতে পারেন তাহলে এই আগরতলা শহরকে সুন্দর করার যে পরিকল্পনা সেটা ত্বরান্বিত হবে বলে আমি বিশ্বাস করি। আগরতলা শহরে ড্রেনেজ সিস্টেম খারাপ হওয়ার পিছনে একটি মাত্র কারন হচ্ছে, জবর দখল। সেগুলি জবর দখলমুক্ত করতে হবে এবং এই ব্যাপারে রাজ্য সরকার ও পৌরসভাকে যৌথভাবে দায়িত্ব নিতে হবে। তারপর আগরতলা শহরকে সুন্দর করার যে পরিকল্পনা সেটাকে বাস্তবায়িত করা কিছুটা হলেও সম্ভব হবে। রাজ্যের মাননীয় পৌরমন্ত্রী বর্ষাকালে নিজেও আগরতলা শহরের বর্ষার জলের প্লাবন এবং জল নিস্কাশনের ব্যবস্থাগুলি প্রত্যক্ষ করেছেন। আমি আশা করতে পারি, শুধু মাত্র আন্তরিকতার সঙ্গে রাজ্য সরকার এবং পৌর প্রশাসন যৌথভাবে দায়িত্ব নিয়ে কাজ করলে এই সমস্যার কিছুটা হলেও সমাধান হবে। এই বলে শেষ করছি, ধন্যবাদ।

**মিঃ স্পীকার** ঃ- জওহরবাবুদের পক্ষ থেকে কেউ এই আলোচনায় অংশ নেবেন ?

**শ্রীজওহর সাহা** (বিরোধী দলনেতা) ঃ- একটু বলার ছিল। প্রথমেই আমি সভার দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই, আমাদের রাজ্যের মেয়ে কল্পনা দেবনাথ জিম্‌নাস্টিকে অর্জুন পুরস্কার পাচ্ছেন বলে ঘোষিত হয়েছে। এই ইভেন্টেই

আমাদের রাজ্যের আর এক কৃতি মন্টু দেবনাথ ইতিপূর্বে অর্জুন পুরস্কার পেয়েছিলেন। একইভাবে আজ কল্পনা দেবনাথের অর্জুন পুরস্কার পাওয়ার খবরটি আমাদের রাজ্যবাসীর কাছে যথেষ্ট আনন্দের ও গৌরবের। আমরা এই হাউজে রতনমনি রায়চৌধুরীকে সাঁতারে কৃতিত্বপূর্ণ অবদান রাখার জন্য শুভেচ্ছা জানিয়েছিলাম। তেমনি কল্পনা দেবনাথকেও আমরা হাউজ থেকে শুভেচ্ছা পাঠাতে চাই। কাজেই এই ব্যাপারে প্রয়োজনীয় ব্যবস্থা নেওয়ার জন্য আমার অনুরোধ রইল।

মিঃ স্পীকার স্যার, মাননীয় সদস্য প্রশান্ত কপালী মহোদয়, এই হাউসে আগরতলা শহরের বন্যা এবং ড্রেনেজ সিস্টেম নিয়ে যে আলোচনাটা করেছেন সেটার জন্য উনাকে ধন্যবাদ। এর আগেও এই নিয়ে মাননীয় সদস্য শ্রী রতনলাল নাথের আনা নোটিশটির উপর আলোচনা হয়েছে। আমরা বিভিন্ন পত্র-পত্রিকায় দেখতে পাই যে, মাননীয় আই. সি এ. টি মিনিস্টার প্রায়শঃই পত্রিকার সাংবাদিকদের ডেকে বলে দেন আমরা আগরতলাকে তিলোত্তমা করতে চাই। কিন্তু নগরবাসীরা আজ এই শহরে কি ধরনের পরিবেশে বসবাস করছেন ? এই অবস্থা থেকে পরিত্রান পাওয়ার জন্য রাজ্য সরকারের কোন পরিকল্পনা আছে কিনা সেটাই আজকে মূল জিজ্ঞাস্য । না থাকলে প্রতিবন্ধকতা কোথায় ? রাজ্য সরকারের আর্থিক সহায়তা ব্যতীত পৌর কর্তৃপক্ষের একার পক্ষে কিছু করা সম্ভব না। দিল্লী শহর, আমি দিল্লী শহরের সঙ্গে তুলনা করছি না। আমি একটি দৃষ্টান্ত দিচ্ছি। দিল্লী বিধানসভা হওয়ার আগে একটি পৃথক রাজ্য হওয়ার আগে দিল্লী কিন্তু কেন্দ্র শাসিত অঞ্চল ছিল। সারা ভারতের রাজধানী এখান কেন্দ্রীয় সরকারের শাসিত রাজ্য হিসাবে বলুন কিংবা দিল্লীর প্রশাসন বলুন যদি সেখানে কেন্দ্রীয় সরকার প্রয়োজনীয় অর্থ এবং তারজন্য পরিকল্পনা নেওয়া কিম্বা সেই সকল পরিকল্পনাগুলিকে বাস্তবায়িত করার জন্য যদি সাহায্য না করতেন তাহলে কিন্তু দিল্লীর সৌন্দর্য্য কোন দিন বৃদ্ধি হত না। আমি সেই প্রসঙ্গটা বলছি। আমাদের এই রাজ্যের রাজধানী আগরতলা আমরা যখন যেখানে যাই আমরা কিন্তু গর্ববোধ করে বলি যে আমরা ত্রিপুরার লোক, রাজধানীর কথা যখন উঠে আমরা বলি আমাদের রাজ্যের রাজধানী আগরতলা। কিন্তু এখানে যারা বর্ষাকালে আসেন এই আগরতলা শহরে তখন তারা আগরতলা শহরের রূপ দেখে তারা কিন্তু আমাদের এই রাজ্যের মানুষ সম্পর্কে একটা ভাল ধারনা নিয়ে যায়। আমরা এই সমস্যার -সমাধানের জন্য ১৯৮৮ সালে জোট সরকার ক্ষমতায় আসার পর আমি তখন এই নগর উন্নয়ন দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী হিসাবে যুদ্ধকালীন পরিস্থিতিতে কতগুলি পাম্প সেট বসিয়েছিলাম। যাতে আপাতত সমস্ত জল বাইরে ফেলা যায় আজকে সত্যি কথা কি ১৯৮৮ সালের পর ২০০১ইং সাল পর্যন্ত আগে যে মেশিনগুলি বসেছিল তারপরে কিন্তু নতুন কোন মেশিন বসেনি। এই মেশিনগুলির জল ধারণ করার ক্ষমতা যা ছিল আজকে কিন্তু এই বার তের বছর পর সেই ক্ষমতা এই মেশিনগুলির নেই অনেকটা কমে গেছে। এখানে সত্যি কথা বলতে কি আমার বাড়ীও আগরতলা শহরে ড্রেনের পাড়ে। আমরা দেখি বিশেষ করে বনমালীপুর, ওরিয়েন্ট চৌমুহনী কিংবা আমাদের সচিবালয়, ধলেশ্বরের একটা বিস্তূর্ণ অঞ্চল সামান্য বৃষ্টি হলেই আমাদের জলের নিচে যেতে হয়। আমার পাড়াতে আমি দেখেছি এই কিছু দিন আগে যখন বৃষ্টি হল তখন আমার পাশের বাড়ীর ভদ্রলোক হার্ট এ্যাটার্কের রোগী একদম মৃত্যু শয্যায়, প্রথম যখন ঘরে জল ঢুকছে তখন পাড়ার লোকজন উনার খাটের নিচে দুইটি করে ইট দিয়ে দেন ভাবছিল জল বোধ হয় বেশী বাড়বে না। কিন্তু দেখা গেল জল বাড়তে যখন জল খাটের প্রায় সমান সমান হয়ে গেল তখন বেরিয়ে যাওয়ার কোন রাস্তা নেই। আমরা অনেক চেষ্টা করলাম কি করা যায়, আমরা যোগাযোগ করলাম প্রশাসনের সঙ্গে তখন তিনটি নৌকা গেল কিন্তু নৌকাগুলি মানুষের জন্য নয় দেখলাম কিছু পুলিশ কর্মী তারা মদ খেয়ে মাতাল অবস্থায় নৌকা বিহার করছে যদিও আমরা এই ব্যাপারে অভিযোগ করেছি। তারা কিন্তু এই অসহায় মানুষদের টানছে না। তারপর অনেক কস্টে পাড়ার লোকজন সহ ধরে আমি বললাম যে আমাদের বাড়ীতে আন তারা বলল যে না এখানে সুবিধা হবে না, ডাক্তার আসতে পারবে না। সুতরাং শহরের হোটেলে নিতে হবে। তারপর মোটর স্ট্যান্ডের একটি হোটেলে এই রোগীকে নিয়ে রাখতে হয়েছে। আমি শুধু একটা দৃষ্টান্তের কথা বললাম। অর্থাৎ আগরতলা শহরের মানুষের বর্ষাকালের দূরবস্থার এটা কোথায় গিয়ে দাঁড়িয়েছে সেটা কল্পনা করা যায় না। কিছু দিন আগে আগরতলা পুর পরিষদের নতুন

পরিচালকরা যদিও খুব বেশী দিন হয়নি উনার ক্ষমতায় গিয়েছেন, এইজন্য উনাদের দায়ী করব সেটা আমি বলছি না। আগরতলা পৌরপরিষদের পরিচালকেরা খুব বেশী দিন হয়নি ওরা ক্ষমতায় গিয়েছে। তাদের কিছু নির্দেশ দেব এটাও আমি বলছি না। কিন্তু উনারা করলেন কি ২৫ লক্ষ টাকার একটা টেন্ডার কল করলেন। যে ড্রেনগুলিকে তাড়াতাড়ি পরিস্কার কর। আরা দেখছি কি বর্ষাকালে ড্রেন পরিস্কার হচ্ছে বৃষ্টি আসছে, কারণ সাথে সাথে তো নেওয়া যায়, জলটা পড়তে হবে সরাতে হবে তারপরে এটাকে নেওয়া হবে। এরমধ্যে আবার বর্ষা এসে গেল এরই মধ্যে আবার বড় অংশ আবার ড্রেনের মধ্যে বরাট হয়ে গেছে। এবং এই যে ২৫ লক্ষ টাকা এটা যদি পরিকল্পনা মাফিক কাজ হত কিছুটা হলেও উন্নত হত। এরমধ্যে দেখলাম কিছু কিছু কাউন্সিলার তারা তাদের মর্জি মাফিক তারা তাদের এলাকা পরিষ্কার করল। কি পরিষ্কার হয়েছে নিশ্চয়ই মন্ত্রী মহোদয় এই ব্যাপারে ভাল করে জানেন। কারণ উনি তো এই ব্যাপারে বিষারদ এই দপ্তরে উনি নারাচারা করছেন। এই দপ্তরের সমস্ত কিছু উনার নখদর্পণে আছে। সুতরাং এই যে অবস্থাটা এটাকে কিভাবে মুক্ত করা যায়। আমি বলব এই সমস্যা সমাধানের জন্য প্রশাসককে শুধু পৌরসভা না তার সাথে রাজ্য সরকারকে উদ্যোগ নিতে হবে। এবং ব্যবস্থা নিতে হবে। নিশ্চয়ই সেখানে যদি আমাদের সহযোগিতার প্রশ্ন আছে আমরা বলছি আমরা করব। আগরতলা শহর এই রাজ্যের মানুষের গর্ব। সুতরাং এটাকে রক্ষা করা এবং আগামী দিনে যাতে এর সৌন্দর্য বৃদ্ধি হউক এই ব্যাপারে আমাদের সহযোগিতা যদি সেখানে চাওয়া হয় তাহলে নিশ্চই আমরা সহযোগিতা করতে প্রস্তুত আছি। কিন্তু পাশাপাশি এই কথাও তো বলতে হবে যেখানে আগরতলার মানুষ সমস্যায় জর্জরিত আগরতলা শহরের মানুষের দুব্যবস্থা ভারতবর্ষের যে কোন রাজ্যের রাজধানীর মানুষের অবস্থার দুর্বস্থা শত শত গুণে এখানে বেশী। মশার কথা বলছিলেন আমি সেই প্রসঙ্গে বলব না। কালকেও আমার বন্ধু মানিক দে বলছিলেন মশার কামড়ে থাকতে পারছে না এই জায়গাতে বসে। সুতরাং এই হাউসে যখন মশা থাকবে ড্রেনের পাড়ে যাদের বাড়ী শহরের মধ্যে যাদের বাড়ী তার থেকে তারা কিভাবে মুক্ত পাবেন, মুক্ত হবে সেটা তো জানি না। ২০০১-২০০২ সালে আমাদের পৌরপরিষদের চেয়ারম্যান মহোদয় বাজেট বক্তৃতায় বলেছেন যে তারা আগরতলা শহরের বাড়ী বাড়ী ঘুরে নিরুপণ করেছেন যে আগরতলা শহরের বাড়ীর মোট সংখ্যা ৩২ হাজার ১ শত ৪৯ টা। এরমধ্যে বলেছেন যে ১২ হাজার ৭ শত ৪৭টি পরিবারকে জানি জলের সুযোগ করে দেওয়া হয়েছে। অর্থাৎ জলের কানেকশন তাদের আছে। এবং ১৯ হাজার ৪ শত ২ পরিবার যাদের বাড়ীতে এখনো জলের কানেকশন দেওয়া হয়নি। এটা কিন্তু আমার কথা নয় এটা আমাদের পৌরপরিষদের চেয়ারম্যান উনি তার বাজেট বক্তৃতায় বলেছেন। কিন্তু দেখা গেছে আগরতলা শহরের দুর্বস্থা, ব্যবসায়ীদের, বসবাসকারীদের দুর্বস্থা সবকিছু মিলে এদের অসুবিধাকে দুর করার জন্য কোন উদ্যোগ না নিয়ে বরং ট্যাক্স বাড়িয়ে দেওয়া হয়েছে দেওয়া পাঁচগুন।

**মিঃ স্পীকার ঃ**- জওহরবাবু প্রশ্ন হচ্ছে জল ঢুকলে এটাকে নিষ্কাশন করা এই ইস্যুটা।

**শ্রী জওহর সাহা ঃ**- একটার সাথে আর একটা রিলেটেড।

**মিঃ স্পীকার ঃ**- না এটা রিলেটড হয় না।

**শ্রী জওহর সাহা ঃ**- মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি এইটুকু বলি আগরতলা পৌরসভায় আপনাকেও, থাকতে হচ্ছে, আমাকেও থাকতে হচ্ছে। সমস্যাটা কি, আমরা তো বিস্তৃতভাবে বলার জন্য সেই পৌরপরিষদের মিটিং এ তো যেতে পারছি না। এখানে মাননীয় মুখ্যমন্ত্রী আছেন এবং সংশ্লিষ্ট দপ্তরের মন্ত্রী আছেন তারা তদন্ত করে দেখতে পারেন আসল সমস্যাটা কোথায়? দেখুন আগরতলা পৌরপরিষদ এলাকায় যে সমস্ত নাগরিক নিম্ন হারে কর দেন নূতন করে করের যে কাঠামো তৈরী হয়েছে তাতে ৫ গুণ বৃদ্ধি করা হয়েছে। পুরান কর কাঠামোতে যাদের এন্যুয়াল রেন্টাল ভেল্যু ৮০০ টাকা সেখানে তাদেরকে জলসংযোগ সহ ত্রৈমাসিক তাদেরকে দিতে হত ২৬.৫০ টাকা সেই ক্ষেত্রে নূতন যে কর কাঠামো তাকে বর্তমানে দিতে হচ্ছে ত্রৈমাসিক ১৩৪ টাকা। আবার যারা ধনী অবস্থা সম্পূন্ন তাদের ক্ষেত্রে পুরানো হারে যাদের বাড়ীর এ্যানুয়াল ভেলু ছিল ৩০ হাজার টাকা সেখানে ত্রৈমাসিক তাদের দিতে হত ৯৯৩.৫০ টাকা আর নূতন কর

যেটা চালু করা হচ্ছে তাকে দিতে হবে ত্রৈমাসিক ৬৪৫ টাকা মাত্র। এটা আমার কথা নয় সরকারের কথা। আমি দায়িত্ব নিয়ে বলছি এবং সেখানে প্রতি তিনমাসে এই যে ৯৯৩.৫০ টাকা এর থেকে বাদ যাবে ৬৪৫ টাকা অর্থাৎ তাকে কম দিতে হবে প্রতি ত্রৈমাসিক ৩৪৮ টাকা। আগরতলা শহর সুন্দর হবে আরো টাকার দরকার আছে তা ঠিক আছে। সেখানে গরীবদের থেকে বেশী কর নেওয়া হবে আর যারা অবস্থা সম্পূর্ণ তাদের ক্ষেত্রে কর কমিয়ে দেওয়া হবে এটা কোন ধরনের জনদরদি হতে পারে। আপনারা বক্তৃতার সময় বলেন আমরা পিছিয়ে পড়া গরীব মানুষ , আসলে সেই সমস্ত দলিতদের কথা আপনারা চিন্তা করেন না। অর্থনৈতিক দিক দিয়ে যারা পিছিয়ে পড়ে আছে তাদের কথা আপনারা চিন্তা করেন না যারা ভোটজোয়ার সমকক্ষ না হলেও সেই মানুষিকতা নিয়ে যারা বসবাস করছে আজকে তাদের জন্য সেখানে সুযোগ সুবিধা দেওয়া হচ্ছে। আমি অনুরোধ মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয়কে আগরতলা শহরের জল নিস্কাশনী সমস্যা এটাকে দ্রুত সমাধানের জন্য প্রয়োজনীয় উদ্যোগ নিবেন এবং সবকার প্রয়োজনীয় ব্যবস্থা নেবেন আমি সেই আশা রেখে আমি আমার বক্তব্য শেষ করছি ধন্যবাদ।

**মিঃ স্পীকার ঃ-** এখন কে বলবেন, মাননীয় মন্ত্রী মহোদয় বলুন।

**শ্রী সুধীর দাস** (মন্ত্রী) ঃ- মামনীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় সদস্য শ্রী প্রশান্ত কপালী যে বিষয়টা এখানে এনেছেন আগরতলা শহরের নর্দমার সমস্যা সম্পর্কে। বিষয়টা খুবই গুরুত্বপূর্ণ এবং আমি অভিনন্দন জানাই এই রকম একটা গুরুত্বপূর্ণ বিষয় তিনি বিধানসভাতে উপস্থাপন করেছেন। এই ব্যাপারে উনি আগরতলা শহরে জলজমা এবং ড্রেইনের সমস্যাটা উনি উৎথাপন করেছেন। কাজেই এটার পুনরাবৃত্তি আমি করতে চাইনা। এখন মাননীয় বিরোধীদলনেতাও বলেছেন।

আমার একটি ধারণা ছিল তিনি ড্রেইনের সমস্যার উপর কথা বলেছেন কিন্তু তিনি তো ধান ভাঙতে শিবের গীত গাইলেন। তিনি তো পানীয় জলের সমস্যা তোলে এখানে রেইটা বাড়ানো হয়েছে এই সেই বলে হাউজকে বিভ্রান্ত করলেন। যদি তিনি একটি পদ্ধতির মধ্যে থেকে যদি বিষয়টি আনতেন তাহলে গভর্ণমেন্টের পক্ষ থেকে বিক্রিত ঘটনা এখানে উৎথাপন করার সুযোগ থাকত কিন্তু মাঝখানে তিনি এই বিষয়টা এনে শেষ দিকে বিভ্রান্তি করলেন বলে আমি মনে করি। এখানে আগরতলা শহরে জলের সমস্যা আমাদের যে অভিজ্ঞতা সেটা নতুন না এটা দীর্ঘ দিনের পুরানো সমস্যা। এটা সবাই জানেন জল নিষ্কাশনের যে ড্রেইনগুলো আমাদের ছিল এগুলো দীর্ঘ দিন যাবৎ কাজ কর্ম না হওয়ার ফলে জল চলাচলের যে গতি সেই গতি আটকে যায় এবং ড্রেইনগুলো প্রায় ভরাট হয়ে যায়। ড্রেইনগুলো ভরাট হয়ে যাওয়ার ফলে এবং আগরতলা শহরের কিছু পুকুর ছিল গুলোভরাট হয়ে যাওয়ায় এই সমস্ত কারণে আগরতলা শহরটি একটি কড়াই-এর মত হয়ে গেছে। এই জল ধারন যে ক্ষমতা এটা আগের মত নেই এটার জন্য অতিবৃষ্টিতে কোন কোন সময় অল্প বৃষ্টিতে ও আগরতলা শহরের মধ্যে সমস্যার তৈরী হয় এবং আগরতলাবাসী এই জলের সমস্যা কষ্ট ভোগ করেন। এই কথা অস্বীকার করার কোন উপায় নেই। এই বিষয়টা বিধানসভার মধ্যে অনেক দিন আগে এগুলো আলোচনা হয়েছে বারবার উঠেছে এই বিষয়টা । আমরা গত পুরপরিষদ- এ যে ক্ষমতায় থাকতেও চেষ্টা করেছিলাম গভর্ণমেন্টের পক্ষ থেকে সাধ্যের মধ্যে থেকে সাহায্য করা হয়েছিল টাকাও দেওয়া হয়েছিল কিন্তু কাজ একদম হয়নি তা না তারা হয়তো কিছু চেষ্টা করেছিলেন কিন্তু তার মধ্যে দিয়ে সুরাহা করা যায় না। এখন এটা সুরাহা করার জন্য আমরা গভর্ণমেন্টের পক্ষ থেকে ইতিমধ্যেই উদ্যেগ শুরু হয়েছে কিন্তু যেহেতু মাষ্টার প্লেন সঠিক ভাবে নেই এটা একটি প্রশ্ন থেকে যায়, যা করা হবে ভবিষ্যতে এটা কার্যকরী করার ক্ষেত্রে সঠিকভাবে তার ফলপ্রসূ হবে কিনা তার প্রশ্ন থেকে যায়। যদিও গভর্ণমেন্টের পক্ষ থেকে আমরা উদ্যোগ নিচ্ছি যে মাষ্টার প্লেন করেই যাতে এই কাজটা করার জন্য। এবার যে দিন সবচেয়েবেশী বৃষ্টি হলো

খুব সম্ভবতঃ জুন মাসের ৪, ৫ তারিখ। সে দিন আমি নিজেও বৃষ্টির মধ্যে যতটা পারি করার চেষ্টা করেছি। আমার যা মনে হয়েছে যে আমাদের যে মেইন ড্রেইনগুলো যেমন আমাদের কালাপানিয়া এই ড্রেইনগুলো খুব বড় ছিল, এটা আমি বিধানসভায় আগেও বলেছি। এই ড্রেইনগুলোর দুইদিক থেকে দখল হতে হতে এমন অবস্থা হয়েছে ২ ফুট, ৩ ফুট পর্যায়ে এসেছে। অথচ ওই ড্রেইনগুলো এক সময়ে নৌকা আসত। এটা ঐখানকার এলাকাবাসীর দাবী। এটা একটি সমস্যা। আরেকটা সমস্যা হচ্ছে আমাদের যে বর্তার রোড হয়েছে সেই রোডটা যে তৈরী হয়েছে রোডের একদিকের জল খাবার জন্য যে কালবার্টগুলো রাখা হয়েছে সেই কালবার্টগুলোর সাইজ একদম ছোট। আমি নিজে সেই বৃষ্টির সময় গিয়েছি এবং দেখেছি আমাদের আগরতলার যে জলের লেভেল প্রায় ৩ থেকে সাড়ে তিন ফুট বেষ্টন। ঐ রাস্তার মধ্যে ও ড্রেইন গুলো, ব্রিজগুলো আরোও বড় করে অথবা আরোও কালবার্টের সংখ্যা বাড়ানোর দরকার। এই সমস্যাটাকে ভিত্তি করে আমাদের দপ্তর বিশেষ করে পি. এইচ. ই. গভর্ণমেন্টের পক্ষ থেকে গর্ভ্রমেন্টের একটি কমিটি গঠন করেছি এবং সেই কমিটি তার একটি রিপোর্ট তৈরী করেছেন। সমস্যাগুলোকে তারা আইডেনটিফাইড করেছেন এবং শুধু এটা না এখানে ১০টা প্রজেক্ট আগরতলার উন্নয়নের জন্য ১০ বিষয়কে আইডেনটিফাইড করে একটি প্রজেক্ট তৈরী করা হয়েছে যে এই প্রজেক্টের টোট্যাল ভেলু হয়ে ৭৯ কোটি ৪৪ লক্ষ টাকা। তার মধ্যে কেন্দ্রীয় সরকারের কাছে প্রজেক্টগুলো আমরা পাঠিয়েছি। আমাদের রাজ্যের মাননীয় মুখ্যমন্ত্রী এই মাসের খুব সম্ভবতঃ ১২ কিংবা ১৩ তারিখে দিল্লিতে গিয়েছিলেন সেখানে নগর উন্নয়ন মন্ত্রী মিঃ জগমোহন এর সঙ্গে দেখা করেন এবং সেখানে আলোচনা হয় এবং সেই আলোচনার মধ্যে আমরা তিনটি বিষয়ের উপর প্রাধান্য দিয়েছি একটি ওয়াটার সাপ্লাই ড্রেনিজ এবং সলিষ্ট ওয়েষ্ট ম্যানেইজমেন্ট প্রাথমিক ভাবে কেন্দ্রীয় সরকারের দিক থেকে এই বিষয়গুলো খুব সহানুভূ তির দৃষ্টিতে দেখবেন বলে আশ্বাস দিয়েছেন এবং কেন্দ্রীয় সরকার থেকে একটি টিম ও পাঠিয়েছেন। সেই টিমের সঙ্গে এন. বি. সি. সির প্রতিনিধি ও যারা এই কাজগুলো করবেন প্রাথমিক ভাবে ঠিক হয়েছে তাদের প্রতিনিধি এসে আমাদের রাজ্যে ইনকোয়ারী করে গেছেন এবং আমরা আশাবাদী এবং দুটো প্রজেক্ট ওয়াটার সাপ্লাই এবং ড্রেনিজ -এর জন্য ১৪ কোটি ২৯ লক্ষ টাকা এবং ওয়াটার সাপ্লাই -এর জন্য ১৫ কোটি টাকা এবং এতে মোট ২৯ লক্ষ্য টাকা এবং ওয়াটার সাপ্লাই এর জন্য ১৫ কোটি টাকা এবং এতে মোট ২৯ কোটি ২৯ লক্ষ টাকার দুটো প্রজেক্ট আমরা সেন্ট্রাল গভর্ণমেন্ট হয়তো মাস দেড়কের মধ্যে দিয়ে দিতে পারেন। দিলে পরে আমরা এই আর্থিক বছরে এই কাজগুলো হয়তো আমরা আরাম্ভ করতে পারব। ইতিমধ্যে আমাদের পৌরপরিষদ নুতনভাবে তারা ক্ষমতায় আসার পর আমাদের মাননীয় বিরোধী দলনেতা জওহরবাবু উল্লেখ করেছেন ২৫ লক্ষ টাকা এখানে খরচ করেছেন, আমাদের যে এখানে প্রধান ড্রেইনগুলি চার মধ্যে ৯টি ড্রেন এবং মাঝারি ১৬টি ড্রেন। এইগুলির মধ্যে কিছু কাজ করেছেন যেমনঃ আখাউরা খাল, কালাপানিয়া খাল, ওড় আখাউরা খাল, রামঠাকুর থেকে মোটরস্ট্যান্ড, কর্নেল চৌমহনী থেকে ওরিয়েন্ট চৌমুহনী, কর্নেল চৌমুহনী থেকে শংকর চৌমুহনী, ফায়ার ব্রিগেট্ থেকে প্রগতি স্কুল, জয়গুরু থেকে ইন্দ্রনগর, শিবনগর কলেজ রোড থেকে ইন্দ্রনগর হরিজন কলোনী, এই হলো বড় ড্রেনগুলি। আর মাঝারিগুলি হচ্ছে শিবনগর, রামনগর, আশ্রমচৌমুহনী, ভগবান ঠাকুর বাড়ি চৌমুহনী, নেতাজী চৌমুহনী, পোষ্ট অফিস চৌমুহনী, বিদুরকর্তা চৌমুহনী, রামঠাকুর স্কুল, রামনগর রোড নং-৭, মহারাজগঞ্জ বাজার, জয়গুরু, আশ্রম চৌমুহনী, এম. বি. বি টিলা, হকার্স কর্নার, পূর্বাশা এবং এ. জি. কোয়ার্টার থেকে হিন্দি স্কুল, এই ড্রেনগুলি মোটামুটি পাঁচ ছয় মাসের মধ্যে উদ্যোগ নিয়ে কিছুটা করার চেষ্টা করেছেন। তো আমার যে অভিজ্ঞতা এই কাজে আমাদের সামগ্রিক না হউক ড্রেনগুলি কিছু পরিস্কার হয়েছে এবং আগরতলা শহরে যে একেবারে একটা নোংরা অবস্থা ছিল তার থেকে আমরা খানিকটা রেহাই পেয়েছি। মশার কথা যে উঠেছে আমার যে অভিজ্ঞতা বা মানুষের কাছ থেকে যে শুনেছি এটা ঠিক যে এই মশার উপদ্রব ড্রেনএ নোংরা বেশী

থাকলে হয় এবং ড্রেন থেকে যে কি পরিমাণ আবর্জনা উঠেছে এটা আগরতলাবাসী লক্ষ্য করেছে। যদিও এটা বর্ষার সময় তুলেছে, তা সঙ্গে সঙ্গে নেওয়া যায় না, তাও যা উঠেছে আবার বৃষ্টির ফলে ড্রেনে চলে গেছে, কিন্তু তার মধ্যে কিছুটা কাজ কর্ম হয়েছে, এবং আমরা আশাবাদী এই ড্রেনেজ সমস্যা সমাধান করবার জন্য আমাদের যে পাবলিক হেলথ ইঞ্জিনিয়ারিং, তারা যে প্রস্তাব করেছেন, কমিটি যে রিপোর্ট দিয়েছেন এই রিপোর্টের মধ্যে বিশেষ করে বড় ড্রেনগুলি দখল হয়েছে এইগুলির সার্ভেও শেষ হয়েছে। এটা যদি সরকারী জায়গায় হয় তাহলে সেখানে দখলমুক্ত করার প্র শ্ন, যদি ব্যক্তি মালিকানা হয় এখানে আলোচনা করে বা সেই জায়গায় এক্যুইজিশান্ করে ড্রেইন করার প্রশ্ন সেই উদ্যোগ একটা কমিটি গ্রহণ করেছেন তার মাধ্যমে নেওয়া হয়েছে , এবং তার মধ্যে আমি সময় নিতে চাইনা যে বিষয়গুলি সবচেয়ে বেশী গুরুত্ব দেওয়া হয়েছে যে ড্রেইনগুলি এটা আমি উল্লেখ করতে চাই, এক নং আখাউরা খালের পূর্ব থানা হতে ফায়ারসার্ভিস চৌমুহনী পর্যন্ত ১২০০ মিটার পাকা করা এবং জল ধারন করার ক্ষমতা বাড়ানো এবং তার আনুসঙ্গিক কাজ কর্ম করা। ২নং কালাপানিয়া খালের রোনাল্ডসে রোডের অংশ হতে জয়পুর বি.আর. টি. এফ রোড পর্যন্ত পাকা করা এবং জলধারন ক্ষমতা বাড়ানো এবং তার আনুষাঙ্গিক কাজকর্ম করা। রনজিৎনগর খালের পাকা অংশের কাজ সম্পন্ন করা, এটা বলা ভাল যে রনজিৎনগর খালের কাজটা প্রায় শেষের পথে। এবং এখানে একটা উচ্চ ক্ষমতা সম্পন্ন মেশিন ঘরের কাজ শেষ হয়েছে , মেশিন বসানোর কাজ চলছে, এটা যদি শেষ হয়ে যায় তাহলে আমরা আশা করি যে এই বিরাট অংশের জল এই মেশিন দিয়ে টেনে নিয়ে যেতে পারবে। রঞ্জিত নগরের যে খাল আমাদের যে আখাউড়া রোড, আখাওড়া রোড দিয়ে যে চৌমুহনী বাংলা বর্ডারের কাছে উত্তর দিকে খাল আমাদের কাটাখালে দিয়ে জলটা পড়বে। রঞ্জিত নগরের খালের কাজও প্রায় শেষ। ধলেশ্বর পল্লী সুকান্ত স্লুইচ গেইটের নিকট-এ দুইটি আড়াই লক্ষ গেলনের টেঙ্ক বসানোর কাজ এবং আই জি এম চৌমুহনী, পেরাডাইস চৌমুহনীর বর্তমানে যে ক্ষমতা এটা বাড়ানো । আর ৬ নম্বর বটতলা রাজকীয় শ্মশান হইতে কালাপানীয়া খাল পর্যন্ত জল নিস্কাসনে ড্রেন নির্মাণ করা। শহরের মধ্যাঞ্চলের কতগুলি গুরুত্বপূর্ণ পিডার ড্রেন নির্মাণের কাজ গভর্ণমেন্টের পক্ষ থেকে নেওয়া হয়েছে এবং আমি আশাবাদী এই পরিকল্পনাগুলি বাস্তবায়িত হলে পরে শহরে জলের সমস্যা খানিকাটা সমাধান করা যাবে। কাজেই আমার বিষয়টা এখানে উৎথাপন করেছেন মাননীয় বিধায়ক । আমি এই বিষয়টা সম্পর্কে এখানে বক্তব্য রেখেছি। এই যে সমস্যাটা আবারও আমি বলি, এই সমস্যসাটা একদিনের না, এটা দীর্ঘ দিনের সমস্যা, এই সমস্যা সমাধান করার ক্ষেত্রে নিশ্চয়ই সময় লাগবে। আমরা আশাবাদী গভর্ণমেন্টের পক্ষ থেকে পৌর পরিষদ যে উদ্যোগ নিয়েছেন, এই উদ্যোগ যদি আমরা জারি রাখতে পারি, তাহলে আগামী দিনে আমরা এই সমস্যা খানিকটা সমাধান করতে পারব। এই কথা বলে সবাইকে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য এখানেই শেষ করলাম।

## VALEDICTORY SPEECH BY THE SPEAKER

**মিঃ স্পীকার ঃ-** মাননীয় সদস্যগণ, এই অধিবেশনের যা কর্মসূচী ছিল, এইগুলি শেষ হয়েছে এবং আলোচনা সমাপ্ত হয়েছে। এই অধিবেশন চলার জন্য সংশ্লিষ্ট যারা সাহায্যকারী তাদের সবাইকে আমি আন্তরিক শুভেচ্ছা এবং অভিনন্দন জানিয়ে, এই অধিবেশন অনির্দিষ্টকালের জন্য মুলতবী ঘোষণা করলাম, ধন্যবাদ।

# PAPER LAID ON THE TABLE OF THE HOUSE

(Questions and Answers)

**ANNEXURE-'A'**

Admitted Starred Question No.127

Name of Member:- Shri Gita Mohan Tripura.

Will the Hon'ble Minister-in-charge of the Tribal Welfare Department be pleased to state:-

প্রশ্ন

১) বর্তমান অর্থবর্ষে (২০০১-২০০২) ইং সনে দেবদারু উচ্চ মাধ্যমিক বিদ্যালয়ে ৫০ শয্যা বিশিষ্ট ছাত্রাবাস করার কোন পরিকল্পনা রাজ্য সরকারের আছে কিনা,এবং

২) যদি থাকে,তবে কবে নাগাদ কাজ আরম্ভ হবে বলে আশা করা যায় ?

উত্তর

১) বর্তমান অর্থ বছরে (২০০১-২০০২) ইং সনে দেবদারু উচ্চ মাধ্যমিক বিদ্যালয়ে ৫০ শয্যা বিশিষ্ট নতুন কোন ছাত্রাবাস করার পরিকল্পনা উপজাতি কল্যাণ দপ্তরের নেই।

২) প্রশ্ন উঠেনা।

## ADMITTED STARRED QUESTION 129

N.P: Name of M.L.A:- Shri Padma Kumar Debbarma

Will the Hon'ble Minister-in-charge of the Health and Family Welfare Department be pleased to state:-

প্রশ্ন

১) ইহা কি সত্য যে, খোয়াই মহকুমার বাইজালবাড়ী প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রের জন্য এম.পি. ফান্ড থেকে টাকা দেওয়ার পরেও নতুন গাড়ী না দিয়ে একটি বহু দিনের পুরানো গাড়ী দেওয়া হয়েছে; এবং

২) যদি সত্যি হয় তবে তার কারণ ?

উত্তর

১) ইহা সত্য।

২) বাইজালবাড়ী প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রের নতুন অ্যাম্বুলেন্স গাড়ী ক্রয়ের জন্য এম.পি.লেড ফান্ডের প্রদত্ত ৩,৪৪,৪২৩/-টাকা উত্তর ত্রিপুরা জেলা শাসক বিগত ২৭-৫-২০০০ইং তারিখে মেমোরেন্ডামের মাধ্যমে পশ্চিম ত্রিপুরা জেলাশাসক-এর নিকট ব্যাংকের চেক প্রদান করেন কিন্তু এখন পর্যন্ত নতুন অ্যাম্বুলেন্স ক্রয় করে স্বাস্থ্য দপ্তরে না পাঠানোর ফলে উক্ত স্বাস্থ্য কেন্দ্রে সাময়িক কালের জন্য একটি পুরাতন গাড়ী দেওয়া হয়েছে।

## ADMITTED STARRED QUESTION NO 131

Name of M.L.A. Shri Samir Deb Sarkar

Will the Hon'ble Minister-in-charge of the Health and Family Welfare Department be pleased to state:-

প্রশ্ন

১) রাজ্যে গ্রামীণ হাসপাতালের সংখ্যা কত; (নাম সহ)

২) উক্ত হাসপাতালগুলোতে রোগীদের জন্য শয্যা সংখ্যা কতটি; এবং

৩) কল্যাণপুর ও তেলিয়ামুড়া গ্রামীণ হাসপাতাল এর সংখ্যা বাড়ানোর কোন পরিকল্পনা আছে কিনা ?

১) রাজ্যে গ্রামীণ হাসপাতালের সংখ্যা ৯টি

| | | | | | |
|---|---|---|---|---|---|
| ক) | জিরানীয়া | খ) | টাকারজলা | গ) | সোনামুড়া |
| ঘ) | তেলিয়ামুড়া | ঙ) | কুমারঘাট | চ) | অম্পি |
| ছ) | কল্যাণপুর | জ) | মনুবাজার | ঝ) | নতুনবাজার |

২) উক্ত হাসপাতালগুলোতে রোগীদের জন্য শয্যা সংখ্যার হিসাব নিম্নে দেওয়া হলঃ-

| | গ্রামীণ হাসপাতালের নাম | | শয্যা সংখ্যা |
|---|---|---|---|
| ক) | জিরানীয়া | - | ৩০ |
| খ) | টাকারজলা | - | ৩০ |
| গ) | সোনামুড়া | - | ৩০ |
| ঘ) | তেলিয়ামুড়া | - | ৩০ |
| ঙ) | কুমারঘাট | - | ৩০ |
| চ) | অম্পি | - | ৩০ |
| ছ) | কল্যাণপুর | - | ২০ |
| জ) | মনুবাজার | - | ৩০ |
| ঝ) | নতুনবাজার | - | ৩০ |

৩) বর্তমানে কোন পরিকল্পনা নাই।

## ADMITTED STARRED QUESTION NO 132

Name of M.L.A : Shri Prakash ch.Das.
Shri Joy Gobinda Deb Roy.

Will the Hon'ble Minister-in-charge of theUrban Dev Department be pleased to state:-

**প্রশ্ন**

১) আগরতলা শহরে পুরানো জল নিষ্কাশন ব্যবস্থায় বর্ষাকালে জমে থাকা জল দ্রুত নিষ্কাশনের জন্য কি কি কার্যকরী পদক্ষেপ নেওয়া হয়েছে,

২) আগরতলা শহরের বিভিন্ন রাস্তা খোঁড়ার ফলে যে গর্তের সৃষ্টি হচ্ছে সেগুলি তাৎক্ষণিক ভরাটের জন্য আগরতলা পৌর পরিষদের তরফ থেকে কি ধরনের ব্যবস্থা নেওয়া হয়েছে,

৩) আগরতলা শহরে ফুটপাত নির্মাণের জন্য কোন উদ্যোগ নেওয়া হয়েছে কিনা এবং না থাকলে এর কারণ কি ?

**উত্তর**

১) আগরতলা শহরে জমে থাকা জল নিষ্কাশনের জন্য পি.এইচ.ই দপ্তর থেকে আগরতলা শহরে ৯ (নয়টি) জায়গায় জল নিষ্কাশনী পাম্প বসানো হয়েছে। আরও একটি পাম্প বসানোর কাজ চলছে। যে

সকল জায়গায় পাম্প বসানো হয়েছে সেগুলির নাম নীচে দেওয়া হল।

ক) জয়নগর বেক লাইন
খ) আই.জি.এম চৌমোহনী
গ) রবীন্দ্র পল্লী
ঘ) মাষ্টার পাড়া
ঙ) টাউন প্রতাপগড়
চ) সেন্ট্রাল রোড
ছ) পুর্ব থানা
জ) গনরাজ চৌমোহনী
ঝ) হরিজন কলোনী
ঞ) রঞ্জিত নগর (কাজ চলছে)

এছাড়া শিবনগর হইতে হরিজন কলোনী পর্যন্ত ডাইভার্সন খাল ফিডার ড্রেইনের কাজ আগরতলা পুর পরিষদ করছে। কালাপানিয়া ও আখাউড়া খালের জল নিষ্কাশনের কাজ পি.এইচ.ই দপ্তর ও আগরতলা পুর পরিষদের আওতাধীন। যৌথভাবে এই কাজ সম্পন্ন করা হবে।

২) যে সমস্ত রাস্তার পাশে Water Supply Line বসানো হয়েছে তাহা পি.এইচ.ই দপ্তর থেকে সঙ্গে সঙ্গে ভরাট করা হয়।

৩) আগরতলা শহরে ফুটপাত নির্মাণের প্রস্তাব বিবেচনাধীন আছে। আর্থিক সংকুলান হলে ক্রমান্বয়ে এ কাজ হাতে নেওয়া হবে।

## ADMITTED STARRED QUESTION NO 171

Name of M.L.A:- Shri Joy Gobinda Deb Roy.

Will the Hon'ble Minister-in-charge of the Health and Family Welfare Department be pleased to state:-

প্রশ্ন

১) রাজ্যে কতজন হোমিওপ্যাথী ডাক্তার বেকার অবস্থায় রয়েছে এবং কতজন ফিকস্‌ড পে-তে কাজ করছেন?

২) স্থির বেতনের ডাক্তারদের নিয়মিতকরণের পরিকল্পনা সরকারে আছে কিনা?-এবং

৩) না থাকলে,কারণ কি?

উত্তর

১) Employment Service & Manpower Planning দপ্তরের তথ্যানুযায়ী রাজ্যে ৪৫ জন হোমিওপ্যাথী ডাক্তার বেকার অবস্থায় রয়েছেন এবং ফিকস্‌ড পে-তে কোন হোমিওপ্যাথী ডাক্তার নিযুক্ত করা হয়নি।

২) প্রশ্ন আসেনা।

৩) প্রশ্ন আসেনা।

## ADMITTED STARRED QUESTION NO 134

Name of M.L.A:- Shri Amitabha Dutta

Will the Hon'ble Minister-in-charge of the Urban-Dev- Department be pleased to state:-

**প্রশ্ন**

১) ধর্মনগর সুপার মার্কেট নির্মাণের জন্য Estimated Cost এবং Tender Value কত বর্তমানে উক্ত কাজের জন্য মঞ্জুরীকৃত অর্থের পরিমাণ কত ?

২) ক্রেতা বিক্রেতা এবং রাজ্যের সার্বিক স্বার্থে নির্দ্দিষ্ট সময়ের মধ্যে উক্ত বাজার নির্মাণ কাজ শেষ করতে কি কি উদ্যোগ নেওয়া হয়েছে,এবং

৩) বাজারটির নির্মাণ কাজ কবে নাগাদ শেষ হবে বলে আশা করা যায় ?

**উত্তর**

১) ধর্মনগর সুপার মার্কেট নির্মাণের জন্য Estimated Cost, Tender Value. এবং মঞ্জুরীকৃত অর্থের পরিমাণ নিম্নরূপঃ-

| | | |
|---|---|---|
| ক) | Estimated Cost | ১,৭৯,৩৯,৪৭৮ টাকা |
| খ) | Tendered Value | ১,৭৯,৩৯,৪৭৫ টাকা |
| গ) | মঞ্জুরীকৃত অর্থের পরিমাণ | ৪৬,০০,০০০ টাকা |

২) বাজার নির্মাণ কাজ শীঘ্র সম্পূর্ণ করার জন্য যথোপযুক্ত ব্যবস্থা নেওয়া হইতেছে।

৩) বাজারের নির্মাণ কাজ ২০০২ সালের ডিসেম্বর মাসের মধ্যে শেষ হবে বলে আশা করা যায়।

## ADMITTED STARRED QUESTION NO 135

Name of Member:- Shri Billal Mia.

Will the Hon'ble Minister-in-charge of the Trible Welfare Department be pleased to state:-

**প্রশ্ন**

১) স্বশাসিত জেলা পরিষদ এলাকায় ইনারলাইন পারমিট চালু করার ব্যাপারে রাজ্য সরকার কোনো উদ্যোগ গ্রহণ করেছেন কিনা,

২) ইনারলাইন পারমিট চালু করার ব্যাপারে রাজ্য সরকার সর্বসম্মত প্রস্তাব গ্রহণ করে আসাম,মেঘালয়, নাগাল্যান্ড,মিজোরাম এবং অরুনাচলের ন্যায় ইনারলাইন পারমিট চালু করবে কিনা ?

৩) যদি ইনারলাইন পারমিট না চালু করা হয় তার কারণ কি ?

**উত্তর**

১) হ্যাঁ,এ ব্যাপারে রাজ্য সরকার একবার উদ্যোগ গ্রহণ করেছিলেন।

২) রাজ্যে ইনারলাইন পারমিট প্রথা চালু করতে হলে কেন্দ্রীয় সরকারের অনুমোদন প্রয়োজন। তাই বিগত ১৯৯৬ ইং সালে রাজ্য সরকার কেন্দ্রীয় সরকারের স্বরাষ্ট্র দপ্তরের নিকট একটি প্রস্তাব প্রেরণ করেছিলেন। কিন্তু কেন্দ্রীয় সরকারের স্বরাষ্ট্র দপ্তর প্রস্তাবটি অনুমোদন করেনি। এ ব্যাপারে পুনরায় কেন্দ্রীয় সরকারের নজরে নেওয়ার চেষ্টা করা হবে।

৩) কেন্দ্রীয় স্বরাষ্ট্র দপ্তর কর্তৃক রাজ্য সরকারের প্রস্তাব অনুমোদিত না হওয়ার কারণেই রাজ্যে ইনারলাইন পারমিট চালু করা যায়নি।

## ADMITTED STARRED QUESTION NO :-136

N.P: Name of M.L.A:- Shri Anil Chakma,

Will the Hon'ble Minister-in-charge of the Health and Family Welfare Department be pleased to state:-

প্রশ্ন

১) রাজ্যে ম্যালেরিয়া নিরসনে কতজন ডি.ডি.টি কর্মচারী নিযুক্ত আছেন ?

২) উক্ত কর্মচারী সর্বোচ্চ কত বৎসর ধরে ডি.ডি.টি স্প্রে করার কাজে নিযুক্ত রয়েছেন এবং সর্ব নিম্নে কত বৎসর ধরে রয়েছেন;

৩) দপ্তরের এই কর্মচারীর সংখ্যা বাড়ানোর পরিকল্পনা আছে কিনা, এবং

৪) যারা এই কাজে নিযুক্ত রয়েছেন তাহাদের রেগুলার করার পরিকল্পনা আছে কিনা ?

উত্তর

১) রাজ্যে ম্যালেরিয়া নিরসনে নিম্নলিখিত ডি.ডি.টি স্প্রে কর্মচারী নিযুক্ত আছে।

| | | | |
|---|---|---|---|
| ক) | মেটে | - | ২০০ জন |
| খ) | শ্রমিক | - | ১০০০ জন |
| | মোট | - | ১২০০ জন |

২) সর্বোচ্চ ২৪ বৎসর ধরে এবং সর্বনিম্ন ১ বৎসর ধরে ডি.ডি.টি স্প্রে করার কাজে নিযুক্ত আছেন।

৩) বর্তমানে কোন পরিকল্পনা নাই।

৪) বর্তমানে কোন পরিকল্পনা নাই।

## ADMITTED STARRED QUESTION NO :-137

N.P: Name of M.L.A:- Shri Ratan Lal Nath.

Will the Hon'ble Minister-in-charge of the Urban Dev.Deptt.be pleased to state:-

প্রশ্ন

১) আগরতলা পুর এলাকার সরকারী এবং বেসরকারী মালিকানায় কতগুলি পুস্করিণী,লেইক এবং অন্যান্য জলাধার রয়েছে ?

উত্তর

১) আগরতলা পুর পরিষদ এলাকায় মৎস্য দপ্তরের দেওয়া তথ্য অনুযায়ী মোট ৫০৬ টি জলাধার রয়েছে ও ৩টি পুস্করিণী রয়েছে।

## ADMITTED STARTED QUESTION NO:-138

Name of M.L.A:- Shri Ratan lal Nath.

Will the Hon'ble Minister-in-charge of theUrban Dev.Deptt. be pleased to state:-

প্রশ্ন

১) ইহা কি সত্য আগরতলা পৌর এলাকার রাস্তাগুলি দিন দিন উঁচু করা হচ্ছে,

২) ইহা কি সত্য রাস্তাগুলি উঁচু করার ফলে আগরতলা পৌর এলাকার বিভিন্ন বাড়ী,বিভিন্ন অফিস আদালত বর্ষার সময় জলের নীচে চলে যাচ্ছে,

৩) যদি সত্য হয়ে থাকে তবে এই সংকট দূরীকরণে রাজ্য সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন ?

১) আংশিক সত্য।

২) আনুপাতিকভাবে বেশী বৃষ্টিপাত হলে শহরের অনেক নীচু জায়গা জলমগ্ন হয়ে যায় তাহা অনস্বীকার্য

৩) জলমগ্ন স্থানগুলি হইতে জল নিষ্কাশনের জন্য শহরের বিভিন্ন স্থানে পাম্প মেশিন বসানো হয়েছে। সেই স্থানগুলির নাম নীচে দেওয়া হল।

ক) জয়নগর বেক লাইন

খ) আই.জি.এম চৌমোহনী

গ) রবীন্দ্র পল্লী

ঘ) মাষ্টার পাড়া

ঙ) টাউন প্রতাপগড়

চ) সেন্ট্রাল রোড

ছ) পূর্ব থানা

জ) গণরাজ চৌমোহনী

ঝ) হরিজন কলোনী

রঞ্জিত নগরে আরও একটি পাম্প মেশিন বসানোর কাজ চলিতেছে।

**ADMITTED STARRED QUESTION NO 139**

Name of M.L.A:- Shri Anil Chakma

Will the Hon'ble Minister-in-charge of the Health and Family Welfare Department be pleased to state:-

প্রশ্ন

১) রাজ্যে ম্যালেরিয়া নিরসনে দপ্তর হইতে দুর্গম প্রত্যন্ত অঞ্চলে মশারী দেওয়া হয় কি;

২) দেওয়া হলে কত পরিবারকে দেওয়া হয়েছে,এবং

৩) চলতি আর্থিক বছরে এই সংখ্যা বাড়ানোর পরিকল্পনা দপ্তরের আছে কি না ?

উত্তর

১) হ্যাঁ।

২) বর্তমান আর্থিক বৎসরে দক্ষিণ জেলার অমরপুর মহকুমার মোট ৬,৪৭৮ পরিবারকে মশারী দেওয়া হইয়াছে।

৩) হ্যাঁ।

বর্তমান আর্থিক বৎসরে ৮০,০০০ (আশি হাজার) মশারি বিতরণ করার পরিকল্পনা আছে।

**ADMITTED STARRED QUESTION NO 140**

Name of M.L.A:- Shri Samir Deb Sarkar.

Will the Hon'ble Minister-in-charge of the Urban Dev.Department be pleased to state:-

প্রশ্ন

১) আগরতলা মিউনিসিপ্যাল কাউন্সিল ও নগর পঞ্চায়েত সমুহের এলাকা সম্প্রসারণের কোন পরিকল্পনা সরকারের আছে কিনা?

২) গত ত্রিস্তর পঞ্চায়েত নির্বাচনের পূর্বে নগর পঞ্চায়েত ও আগরতলা মিউনিসিপ্যালিটি সংলগ্ন যে সকল গ্রামকে পঞ্চায়েত থেকে বাদ দেওয়া হয়েছিল সে সকল গ্রাম সমূহকে নগর পঞ্চায়েত ও আগরতলা মিউনিসিপ্যাল এলাকার অন্তর্ভূক্ত করা হবে কিনা?

উত্তর

১) আগরতলা মিউনিসিপ্যাল কাউন্সিলের এলাকা সম্প্রাসারনের কোন প্রস্তাব আপাতত নাই। কমলপুর খোয়াই নগর পঞ্চায়েত সম্প্রাসারণের পরিকল্পনা বিবেচনাধীন।

২) বিষয়টি বিবেচনাধীন।

## ADMITTED STARRED QUESTION NO 141

Name of Member:- Shri Shyama Charan Tripura,

Will the Hon'ble Minister-in-charge of the Welfare of Sch.Tribes Department be pleased to state:-

প্রশ্ন

১) ইহা কি সত্য, জম্পুই পাহাড়ে ব্যাপকহারে কফি চাষের জন্য স্থানীয় বাসিন্দারা সরকারের নিকট প্রস্তাব দিয়েছেম,

২) যদি সত্য হয় এই ব্যাপারে সরকার কি ব্যবস্থা নিচ্ছেন, এবং

৩) ব্যবস্থা না নিলে তার কারণ?

উত্তর

১) হ্যাঁ, ইহা সত্য।
উপজাতি কল্যাণ দপ্তরে স্থানীয় বাসিন্দারা কফি চাষের জন্য প্রস্তাব দিয়েছেন।

২) উপজাতি কল্যাণ দপ্তর কর্তৃক কাঞ্চনপুর মহকুমা শাসককে এই বিষয়ে তদন্ত করে বিশদ বিবরণ পেশ করার জন্য অনুরোধ করা হয়েছে।

৩) প্রশ্ন উঠেনা।

## ADMITTED STARRED QUESTION NO 143

**Name of M.L.A:-** Shri Prakash Ch.Das,

Will the Hon'ble Minister-in-charge of the Health and Family Welfare Department be pleased to state:-

প্রশ্ন

১) রোগ নির্ণয়ের সুবিধার্থে G.B.Ponth হাসপাতালে রোগ নির্ণয়ের আধুনিক চিকিৎসা যন্ত্রগুলির নাম কি কি?

২) ক্রয় করে আনা হয়েছে কিন্তু এখনও রোগীদের জন্য চালু করা হয় নাই এই সকল চিকিৎসা যন্ত্রগুলির নাম কি এবং চিকিৎসা যন্ত্রগুলি চালানোর জন্য উপযুক্ত চিকিৎসক ও টেকনিশিয়ান G.B.Ponth Hospital এ রয়েছেন কিনা?

৩) উক্ত চিকিৎসা যন্ত্রগুলি কবে নাগাদ ক্রয় করা হয়েছে, এবং

৪) শীঘ্রই চালু করার কি ব্যবস্থা নেওয়া হয়েছে?

উত্তর

১) রোগ নির্ণয়ের সুবিধার্থে জি.বি.পন্থ. হাসপাতালে স্থাপিত আধুনিক যন্ত্রগুলির নাম-

1) T.M.T machine
2) Pace making instrument.
3) C-ARM with Image Intensifior.
4) Haemodialysis machine (Cobo Century 2-2 Nos)
5) Bedside Cardiac Monitors-2 Nos.
6) D.M.Plant with reverse Osmosis (De-oiniser)
7) Oesophego-gastro Deudonnoscope (Endoscope)
8) Auto Analyser
9) Blood Gas analyser.
10) Spectn Photometer.
11) Whole body C.T.Scan machine
12) 500-MA X-Ray machine with IITV.
13) Ultra Sonography machine
14) Phyaction-787 (Interferential Theraphy)
15) Loperoscopic instrument.
16) Ecocardiagraphy machine
17) A-V Fistola fittings (operation for chronic kidney failure patients is used).
18) Operative Microscope.

২) ক্রয় করা হয়েছে অথচ রোগীদের জন্য চালু করা হয়নি এরকম একটি চিকিৎসা যন্ত্র আছে। নাম Computarised EEG machine এই মেশিনের মাধ্যমে রোগ নির্ণয়ের উপায় সম্পর্কে দুইজন ডাক্তারকে উপযুক্ত প্রশিক্ষণ দেওয়া হয়েছে। টেকনিশিয়ান ও নার্সদের প্রশিক্ষণ দেবেন মেশিনটি সরবরাহকারী কোম্পানীর সার্ভিস ইঞ্জিনিয়ার। উক্ত সার্ভিস ইঞ্জিনিয়ারকে পাঠানোর জন্য ফ্যাক্স বার্তা পাঠানো হয়েছে।

৩) এই চিকিৎসা যন্ত্রটি ২০০০ সালে ক্রয় করা হয়েছে।

৪) উক্ত সরবরাহকারী কোম্পানীর সার্ভিস ইঞ্জিনিয়ার কর্তৃক মেশিনটি পরীক্ষামূলকভাবে চালানো এবং টেকনিশিয়ান ও নার্সদের প্রশিক্ষণের বিষয়টি সম্পন্ন হলে মেশিনটি চালু করা হবে।

**ADMITTED STARRED QUESTION NO 146**

Name of M.L.A- Shri Amitabha Dutta.

Will the Hon'ble Minister-in-charge of the Health & Family Welfare Department be pleased to state:-

প্রশ্ন

১) রাজ্যের বিভিন্ন হাসপাতালের শয্যা সংখ্যা বৃদ্ধির কোন পরিকল্পনা আছে কি?

২) যদি থাকে কোন্ কোন্ হাসপাতালের শয্যা সংখ্যা কত পরিমাণ বৃদ্ধির সিদ্ধান্ত রয়েছে?

৩) এই সিদ্ধান্ত বাস্তবায়িত হয়েছে কি,যদি না হয়ে থাকে কারণ কি,এবং

৪) সিদ্ধান্ত বাস্তবায়নে আগামী দিনের কি কি কর্মসূচি রয়েছে?

উত্তর

১) আছে।

২) নিম্নলিখিত হাসপাতালগুলিতে পাশে দেওয়া শয্যা সংখ্যা বৃদ্ধি করা হয়েছে।

| | | |
|---|---|---|
| ত্রিপুরা সুন্দরী হাসপাতাল | - | ২০ শয্যা |
| বিশালগড় হাসপাতাল | - | ২০ শয্যা |
| বিলোনীয়া হাসপাতাল | - | ২০ শয্যা |
| কমলপুর হাসপাতাল | - | ২০ শয্যা |
| জি.বি.হাসপাতাল | - | ৪০ শয্যা |

নিম্নলিখিত হাসপাতালগুলিতে পাশে দেওয়া শয্যা সংখ্যা বৃদ্ধির সিদ্ধান্ত আছে এবং তার জন্য কাজ চলছে।

| | | |
|---|---|---|
| জি.বি. হাসপাতাল | - | ১৪৪ শয্যা |
| আই.জি.এম.হাসপাতাল | - | ৪০ শয্যা |
| ছৈলেংটা হাসপাতাল | - | ২০ শয্যা |
| কাঞ্চনপুর হাসপাতাল | - | ২০ শয্যা |
| গন্ডাছড়া হাসপাতাল | - | ২০ শয্যা |
| মেলাঘর হাসপাতাল | - | ১৫ শয্যা |
| খোয়াই হাসপাতাল | - | ১৫ শয্যা |
| সাব্রুম হাসপাতাল | - | ১৫ শয্যা |

৩) পর্যায়ক্রমে হচ্ছে।

৪) শয্যা সংখ্যার অনুমাদিত নর্ম অনুযায়ী পর্যায়ক্রমে সিদ্ধান্ত বাস্তবায়নে কর্মসূচি রয়েছে।

## ADMITTED STARRED QUESTION NO 148

Name of ML.A. Shri Ratan Lal Nath

Name of Minister- The Minister in Charge of Urban Dev.Deptt.

Will the Hon'ble Minister-in-charge of the Urban Dev.Department be pleased to state:-

প্রশ্ন

১) ইহা কি সত্য যে আগরতলা পুর এলাকার জলকর বৃদ্ধির জন্য আগরতলা পুর পরিষদ উদ্যোগ গ্রহণ করেছে?

২) সত্য হলে এই উদ্যোগ নেওয়ার কারণ?

উত্তর

১) ইহা সত্য।

২) নগর এলাকায় বিশুদ্ধ পানীয় জল সরবরাহ প্রকল্পটি একটি ব্যয়বহুল প্রকল্প। সরকার এই ধরনের

প্রকল্প গড়ে তোলার জন্য বিশেষ উদ্যোগ নিচ্ছে। কিন্তু এইসব প্রকল্প চালানো ও রক্ষনাবেক্ষণের জন্য জলকর বৃদ্ধির প্রয়োজন।

## ADMITTED STARRED QUESTION NO 149

Name of M.L.A. Shri Amitabha Dutta.

Will the Hon'ble Minister-in-charge of the Health and Family Welfare Department be pleased to state:-

**প্রশ্ন**

১) রাজ্যে থ্যালাসিমিয়া রোগীর সংখ্যা কত?

২) থ্যালাসিমিয়া রোগীর বেঁচে থাকার জন্য প্রয়োজনীয় শর্তগুলো কি,এবং

৩) রাজ্য সরকার থ্যালাসিমিয়া রোগীদের বাঁচিয়ে রাখার জন্য কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**উত্তর**

১) রাজ্যে থ্যালাসিমিয়া রোগীর সংখ্যা মোট ১৯ জন।

২) থ্যালাসিমিয়া রোগীর বেঁচে থাকার প্রয়োজনীয় শর্তগুলো হচ্ছে-

ক) পর্যায়ক্রমে রোগীর শরীরের রক্তের হিমোগ্লোবিনের পরিমাণ নির্ণয় করে আজীবন নিয়মিতভাবে ব্লাড ট্রান্সফিউজন করা।

খ) শল্য চিকিৎসার মাধ্যমে প্লীহা কেটে বাদ দেওয়া কোন কোন ক্ষেত্রে।

৩) রাজ্য সরকার থ্যালাসিমিয়া রোগীদের বাঁচিয়ে রাখার জন্য প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করেছেন। যেমন-

ক) রক্তের উপাদান বিভাজন ও হিমোগ্লোবিনের পরিমাণ নির্ণয়ের ব্যবস্থা।

খ) বিনামূল্যে ব্লাড ট্রান্সফিউজনের ব্যবস্থা,

গ) আয়রনের পরিমাণ নিয়ন্ত্রনের ব্যবস্থা,এবং

ঘ) বিশেষ করে রাজ্যের আই.জি.এম হাসপাতালে শল্য চিকিৎসার ব্যবস্থা আছে।

## ADMITTED STARRED QUESTION NO 150

Name of M.L.A. Shri Samar Deb Sarkar.

Will the Hon'ble Minister-in-charge of the Health and Family Welfare Department be pleased to state:-

**প্রশ্ন**

১) রাজ্যে বর্তমানে ডিস্পেনসারী বা সাব-সেন্টার এর সংখ্যা কত,তন্মধ্যে কতটির নিজস্ব ঘর আছে,

২) ২০০১-২০০২ ইং অর্থবর্ষে নতুন কতটি সাব-সেন্টার খোলা হবে; এবং

৩) কল্যাণপুর ব্লকের দঃ দুর্গাপুর পঞ্চায়েত এলাকায় একটি সাবসেন্টার খোলার কথা বিবেচনা করা হবে কিনা?

**উত্তর**

১) রাজ্যে বর্তমানে ৫৩৮টি উপস্বাস্থ্য কেন্দ্র আছে।

২) নতুন ১১টি উপস্বাস্থ্য কেন্দ্র খোলার পরিকল্পনা আছে।

৩) কল্যাণপুর ব্লকের দঃ দুর্গাপুর পঞ্চায়েতের অধীন শান্তিনগর একটি উপস্বাস্থ্য কেন্দ্র আছে। অতএব

